(গ) ভাঙ্গন প্রতিরোধের জন্য কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ**

(ক) হ্যাঁ।

(খ) গিরিয়া, কুতুবপুর ও শেখালিপুর এলাকায় ঐ ভাঙ্গন অব্যাহত আছে।

(গ) এতদিন পর্যন্ত ভাঙ্গনের গুরুত্ব বিচার করিয়া রাজ্য সরকারের সীমিত অর্থ বরাদ্দে মাধ্যমে উক্ত স্থানগুলিতে গঙ্গার ভাঙ্গন প্রতিহত করিবার জন্য যতটুকু কাজ : করিলে একেবারেই নয় সেইরকমভাবে কতকগুলি স্পার প্রস্তুত করিয়া ভাঙ্গ রোধ করা হইয়াছে। কুতুবপুর ও শেখালিপুর এলাকায় টাকার অভাবে কোন রকমে স্পারগুলিকে টিকিয়ে রাখার চেষ্টা চলেছে।

গঙ্গা নদীর ভাঙ্গন সমস্যার পর্যালোচনা এবং প্রতিকার সাধনের জন্য রাজ সরকার নদী বিশেষজ্ঞগণের একটি কমিটি গঠন করিয়াছিলেন। তাঁহারা সরেজমিে তদন্ত করিয়া একটি খসড়া প্রকল্প তৈরি করিয়াছেন, যাহার আনুমানিক ব্যয় ২৯: কোটি ৭০ লক্ষ টাকা। এই প্রকল্পের অংশ বিশেষ কেন্দ্রীয় সরকার রূপায়িত করিবেন এবং অংশ বিশেষ রাজ্য সরকার করিবেন। তবে বর্তমানে নূর পু: গিরিয়া কুতুবপুর অঞ্চলে নদীর ভাঙ্গন প্রতিরোধের কাজ ফরাক্কা ব্যারেজ কর্তৃপক্ষ করিবেন বলিয়া স্থির আছে।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** মন্ত্রী মহাশয় যে ২৯৩ কোটি ৭০ লক্ষ টাকার স্কীমের কথা বললেন, এর মধ্যে কতটাকা কেন্দ্রীয় সরকারের কত টাকা রাজ্য সরকারের তরফ থেকে দেওয়া হচ্ছে?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** যেহেতু এই ভাঙ্গনটা ফরাক্কা ব্যারেজ হবার পর ভীষণভাবে শুরু হয়। সেই জন্য রিপোর্টে বলা হয়েছে ফরাক্কা ব্যারেজ হবার পর থেকে এই ভাঙ্গন হচ্ছে, সেই জন্য সমস্ত টাকা আমরা কেন্দ্রীয় সেচমন্ত্রীর কাছে দাবি করেছি।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** কেন্দ্রীয় সেচ মন্ত্রী কি এই ব্যাপারে আপনাকে কোনও আশ্বাস দিয়েছেন?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** সমস্ত টাকা দেবেন এইরকম কোনও আশ্বাস না দিলেও তিনি বলেছেন কোন কোন এলাকার জন্য তাঁরা টাকা দেবেন এবং আমরা কোন কোন এলাকার কাজ করব। তবে এই ব্যাপারে কোনও চূড়ান্ত সিদ্ধান্ত নেওয়া হয়নি।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** কেন্দ্রীয় সেচ মন্ত্রী যখন ফরাক্কায় যান পরিদর্শন করতে, তখন কি আপনাকে কোনও খবর দিয়েছিলেন?

**শ্রী প্রভাসচন্দ্র রায়ঃ** তিনি ফরাক্কায় যাবার সময় কোনও খবর দেননি কিন্তু তিনি ফিরে আসার পর আমার সঙ্গে আলোচনা হয়েছে।

**শ্রী রজনীকান্ত দলুইঃ** ঐ আলোচনাতে আপনি কি খুশি হয়েছেন?

**শ্রী প্রভাসচন্দ্র রায়ঃ** খুশি হওয়ার কোনও ব্যাপার নেই, আলোচনা হয়েছে, এইটুকু বলতে পারি।

**শ্রী দেওপ্রকাশ রাইঃ** বর্তমান মন্ত্রিসভা গঠন হওয়ার পর থেকে আজ পর্যন্ত দার্জিলিং জেলায় সেচের ব্যাপারে আপনারা কি করেছেন?

**মিঃ স্পিকারঃ** প্লিজ লুক-অ্যাট দি কোয়েশ্চেন। ইট রিলেটস টু মুর্শিদাবাদ ডিস্ট্রিক্ট।

**বঙ্কিমচন্দ্রের বসতবাটী**

*৫৫৯। (অনুমোদিত প্রশ্ন নং *২৪২১।) **শ্রী শেখ ইমাজুদ্দিনঃ** তথ্য ও সংস্কৃতি বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি সাহিত্য সম্রাট বঙ্কিমচন্দ্রের স্মৃতিজড়িত ৫ নং প্রতাপ চ্যাটার্জি লেনের বাড়িটি সংস্কার বা অধিগ্রহণ করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্যঃ**

তথ্য এবং সংস্কৃতি বিভাগের এইরূপ কোনও পরিকল্পনা নাই।

**শ্রী রজনীকান্ত দলুইঃ** বঙ্কিমচন্দ্রকে সাহিত্য সম্রাট বলে তথ্য ও সংস্কৃতি বিভাগ মনে করে কি?

**অধ্যক্ষ মহোদয়ঃ** এটা কোনও প্রশ্নই নয়।

**শ্রী রজনীকান্ত দলুইঃ** সাহিত্য সম্রাট বঙ্কিমচন্দ্রের প্রতাপ চ্যাটার্জি লেনের বাড়িটি সংস্কার করার ক্ষেত্রে কি অসুবিধা আছে?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্যঃ** ইচ্ছা থাকলেও সব কিছু করা যায় না। মূল সমস্যা টাকার অভাব। পশ্চিমবঙ্গে এইরকম অনেকগুলি বাড়ি সংস্কার করার ইচ্ছা আমাদের ছিল। দিল্লির সঙ্গে এ বিষয়ে কথাও হয়েছিল, দিল্লি এ বিষয়ে টাকা না দিলে আমাদের পক্ষে কিছু করা সম্ভব নয়।

**শ্রী রজনীকান্ত দলুইঃ** আপনারা সধবা, বিধবা, বেকার ইত্যাদিদের ভাতা দিচ্ছেন। তাহলে কেন এই বাড়িগুলি সংস্কারের ব্যবস্থা করছেন না? এই বাড়িগুলির ভোট নেই বলে কি এগুলি সংস্কারের ব্যবস্থা করছেন না?

**অধ্যক্ষ মহোদয় ঃ** প্রশ্ন ওঠে না।

**শ্রী বলাইলাল দাস মহাপাত্র ঃ** মাননীয় মন্ত্রী মহোদয় কি অনুগ্রহ করে জানাবেন, কাঁথি মহকুমায় বঙ্কিমচন্দ্রের স্মৃতিবিজড়িত দারিয়াপুর—যেখানে বঙ্কিমচন্দ্র তাঁর বিখ্যাত কপাল কুন্ডলা উপন্যাস লিখিয়াছিলেন অথবা নেগুয়ায়, যেখানে বঙ্কিমচন্দ্র ডেপুটি ম্যাজিস্ট্রেট হিসাবে সরকারি কাজ করতেন, এই সকল জায়গাগুলিতে বঙ্কিমচন্দ্রের স্মৃতি রক্ষার কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**Mr. Speaker :** The question is regarding the residence at 5, Pratap Chatterjee Lane. So supplementary questions cannot be raised on any other matter.

## মাইনর মিনারেলস

*৫৬০। (অনুমোদিত প্রশ্ন নং *২৩৮৭।) **শ্রী গোপাল মন্ডল ঃ** ভূমি সদ্ব্যবহার ও সংস্কার এবং ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে কোন্ কোন্ 'মাইনর মিনারেলস'-এর অস্তিত্ব আছে;

(খ) এইগুলির রয়্যালটি আদায়ের জন্য বর্তমান পদ্ধতি কি;

(গ) বর্তমান পদ্ধতিতে রয়্যালটির বেশির ভাগ অংশ হয় আদায় হয় না বা ঠিকমতো আদায় করবার জন্য উপযুক্ত মেশিনারী নাই,—এই মর্মে কোনও অভিযোগ বা তথ্য সরকারের নিকট আছে কি;

(ঘ) থাকিলে, সরকার এ বিষয়ে কি ব্যবস্থা গ্রহণ করিতেছেন; এবং

(ঙ) পঞ্চায়েতের মাধ্যমে এই রয়্যালটি আদায়ের কোনও পরিকল্পনা সরকারের আছে কি"

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ**

(ক) পশ্চিমবঙ্গে 'মাইনর মিনারেলস' বলতে নুড়ি, কাঁকর, বালি, মোরাম, পাথর, সাধারণ মাটি ও ইট তৈয়ারির মাটিকে বোঝায়।

(খ) অনেক ক্ষেত্রে জিলা শাসক এইরূপ খনিজ উত্তোলনের জন্য সাময়িক বা স্বল্পস্থায়ী পারমিট দেন। এই রকম ক্ষেত্রে নির্দিষ্ট পরিমাণ খনিজের জন্য রয়্যালটি অগ্রিম জমা করিতে হয়। দীর্ঘমেয়াদী সরকারি লীজের ক্ষেত্রে লীজ গ্রহীতা প্রত্যেক মাসে উত্তোলিত খনিজের হিসাব দেন। সেই হিসাবের ভিত্তিতে ত্রৈমাসিক কিস্তিতে রয়্যালটি জেলা সদরে জমা দিতে হয়।

(গ) এই বিষয়ে কিছু কিছু অভিযোগ রাজ্য সরকার পেয়েছেন। তবে সম্পূর্ণ পদ্ধতিই ত্রুটিপূর্ণ এরূপ অভিযোগ বা তথ্য নেই।

(ঘ) নির্দিষ্ট অভিযোগ পেলে উপযুক্ত আধিকারিক দ্বারা তদন্ত করে উত্তোলিত খনিজের পরিমাণ নির্দ্ধারণ করা হয় এবং রয়্যালটি আদায় করা হয়। রয়্যালটি অনাদায়ী থাকলে সার্টিফিকেট মামলা জারি করা হয়।

(ঙ) পঞ্চায়েতের মাধ্যমে রয়্যালটি আদায়ের কোনও পরিকল্পনা বর্তমানে রাজ্য সরকারের নেই।

**শ্রী বলাইলাল দাস মহাপাত্র ঃ** মাইনর মিনারেলস আইন অনুসারে পশ্চিমবাংলায় কতগুলি ইঁটের ভাঁটি এবং টালির কারখানা আছে এবং ১৯৭৯ সালে সেখান থেকে কত টাকা আদায় হয়েছে?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** এ প্রশ্ন এটাতে আসে না। আপনি আলাদা নোটিশ দেবেন, আমি উত্তর দেব।

**শ্রী বলাইলাল দাস মহাপাত্র ঃ** ১৯৭৯ সালে টালি কারখানা থেকে কত রয়্যালটি আদায় হয়েছে?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** আমি বার বার বলছি যে, রয়্যালটি কিভাবে আদায় হয়, কি পদ্ধতিতে হয় এবং যদি না হয় তাহলে আমরা কি ব্যবস্থা নিতে চাইছি। সেগুলি আমি প্রশ্নের জবাবে 'ক' খ গ ঘ ঙ' পর্যন্ত বিভিন্নভাবে দিয়েছি। এখন এখানে কতগুলি ইঁটের ভাটি আছে, কতগুলি কি আছে জানতে যদি চান, তাহলে সেটা আমার পক্ষে দেওয়া সম্ভব হয় না। আপনি তো সবই বোঝেন, আপনিও আমার মতো দীর্ঘ দিন—'৫২ সাল থেকে এখানে আছেন। এগুলি আমাকে সংগ্রহ করে বলতে হবে।

[1-50—2-00 p.m.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি, কোয়ারী পারমিট হোল্ডারস যারা তাঁদের কাছ থেকে রয়্যালটি পাবার কোনও প্রভিসন আইনে আছে কি?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** পারমিট না পেলে তো করতে পারে না এবং সেটা করলে ইললিগ্যাল হবে। আমরা এটা নিয়ে মাঝখানে বসেছিলাম। বিশেষ করে হুগলি জেলায় বালির ব্যাপারে একটা ভয়াবহ আকার ধারণ করেছে। কিছু কিছু ব্যক্তি আছেন যারা ভাবছে, খানিকটা আইন অমান্য করার চাহিতে গোড়া থেকেই আইন অমান্য করা ভাল। সেইজন্য বিনা পারমিটেই তারা সব কাজ করছেন। এগুলি সম্বন্ধে আমরা ভেবেছি এবং আমাদের সিদ্ধান্ত হয়েছে, মাইনস অ্যান্ড মিনারেলস অ্যাক্ট যেটা আছে সেই অ্যাক্টকে কিছু অ্যামেন্ডমেন্ট করার জন্য ঠিক করেছি কারণ বর্তমানে যে সাজা আছে সেই সাজা লঘু সাজা। এমনও

দেখেছি, সাজা পেয়েও আইন অমান্য করছে। সেইজন্য এইগুলির ব্যাপারে দীর্ঘ আলোচনা হয়েছে। সাম্প্রতিককালে কয়েকদিন ধরে আমাদের দুই দপ্তর বসে সম্পূর্ণভাবে আলোচনা করে সিদ্ধান্ত নিয়েছি যে প্রয়োজন হলে আমরা এমনও করতে পারি—যেমন আমরা দেখেছি, কোয়ারী করে জি.টি. রোডকে বিপন্ন করে, রেল-লাইনকে বিপন্ন করে যেহেতু—বিশেষ করে প্রলয়ঙ্করী বন্যার পর দামোদর এবং দ্বারকেশ্বর নদীতে বহু বালি জমেছে—সেখান থেকে বালি এক্সকাভেশন করে সেই বালি বিল্ডিং পারপাসেও সার্ভ করা যেতে পারে অপর দিকে নদী থেকেও বালি অপসারিত হয়—সেইজন্য আমরা এই ব্যাপারে আলোচনা করেছি যে অর্ডিন্যান্স করে কোয়ারী স্টপ করে দেব। আমি তো ৩ মাসের জন্য সমস্ত বন্ধ করে দিয়েছিলাম। তারপর বন্ধ করে দিয়ে দেখলাম, মসজিদ হচ্ছে না, মন্দির হচ্ছে না। তখন বাধ্য হয়ে রিলিজ করেছি এবং সেইজন্য করতে পারিনি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** কারও যদি নিজের জমি থাকে এবং সেই জমি থেকে মাটি নিয়ে যদি ইঁট তৈরি করে সেটা মাইনস অ্যান্ড মিনারেলস অ্যাক্টের মধ্যে আসবে কি?

**মিঃ স্পিকার ঃ** আই ডিস-অ্যালাউ দিজ কোয়েশ্চেন। আপনি ল-ইয়ার, আপনি আইন দেখে নেবেন।

**Shri Deo Prakash Rai :** Will the Hon'ble Minister-in-charge be pleased to let us know what are the minerals deposit in the Darjeeling district.

**Shri Benoy Krishna Chowdhury :** Please read the first portion of my reply. The answer is there.

## যমুনা বেসিন প্রকল্প

*৫৬১। (অনুমোদিত প্রশ্ন নং *২৪০৬।) **শ্রী নীরোদ রায়চৌধুরি ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) নদীয়া-চব্বিশ পরগনা জেলার যমুনা বেসিন জলনিকাশি প্রকল্পের কাজ শুরু হয়েছে কিনা;

(খ) "ক" প্রশ্নের উত্তর হ্যাঁ হলে, উক্ত কাজ কতদূর এগিয়েছে; এবং

(গ) হরিণঘাটার কাছ থেকে নির্গত যমুনার উপনদী পদ্মা সংস্কারের কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ**

(ক) হ্যাঁ।

(খ) এ পর্যন্ত উক্ত প্রকল্পের কাজ ১৫% এগিয়েছে।

(গ) আছে।

**শ্রী নীরদ রায়চৌধুরি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি হরিণঘাটার কাছে যমুনা নদীর উপনদী পদ্মার সংস্কারের যে কাজ ১৯৬৭ সালে আরম্ভ হয়েছিল কোনও একটা ঝামেলার জন্য সেই কাজ বন্ধ হয়ে যায়। সেই বন্ধ কাজ এখন চালু করবেন কি?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** আমরা যে পরিকল্পনা নিয়েছি সেটা মোট ৫ কোটি ৩৮ লক্ষ টাকার, আপনি জানেন বোধহয় এর মধ্যে যমুনা, পদ্মা দুটোই রয়েছে। সুতরাং আপনি যে এলাকাটির কথা বলছেন সেই এলাকা এর মধ্যে আছে কিনা বলতে পারছি না, তবে মোটামুটি গঙ্গা, যমুনা দুটো এলাকার বেশিরভাগই এর মধ্যে অন্তর্ভুক্ত হয়েছে।

**শ্রী নীরদ রায়চৌধুরি ঃ** এই পদ্মার ম্যাপে যে রেকর্ড আছে তাতে এই নদীর দ্বারা নদীয়া এবং উত্তর ২৪ পরগনার একটা বড় অংশের জমিতে জল সেচের সুবিধা হয়, কাজেই আপনি এই পরিকল্পনাটির উপর গুরুত্ব দেবেন কি?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** আপনি এলাকাটির কথা লিখে দেবেন। গঙ্গা, পদ্মা, যমুনার বিরাট এলাকার জল নিষ্কাশনের জন্য ৫ কোটি ৩৮ লক্ষ টাকার পরিকল্পনাটি নেওয়া হয়েছে।

## Adjournment Motion

[2-00—2-10 p.m.]

**মিঃ স্পিকার ঃ** আমি আজ শ্রী রজনীকান্ত দলুই-এর কাছ থেকে একটি মুলতুবি প্রস্তাবের নোটিশ পেয়েছি। আমি সেটি গ্রহণ করতে পারছি না। তিনি প্রস্তাবটি পড়ে দিতে পারেন।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল—পশ্চিমবঙ্গে আইন শৃঙ্খলা বিপর্যস্ত এবং প্রশাসন যন্ত্র ভেঙ্গে পড়েছে। সম্প্রতি কোচবিহারের তুফানগঞ্জের আদিবাসী ও তফসিল শ্রেণীর জনগণ থানা আক্রমণ ও ভস্মীভূত করে, পুলিশ-এর রাইফেল কেড়ে নেয় ও পুলিশকে প্রহার করে। পশ্চিমবঙ্গের শান্তিপ্রিয় মানুষেরা যেমন ইসলামপুরের নজিরবিহীন ঘটনার তীব্র নিন্দা করছেন ও বিচার বিভাগীয় তদন্ত দাবি করছেন অন্যদিকে তুফানগঞ্জের অভূতপূর্ব ঘটনারও বিচার বিভাগীয় তদন্তের দাবি উঠেছে। যেহেতু তুফানগঞ্জের ঘটনা সম্প্রতি ঘটেছে এবং ঘটনাটি অতি গুরুত্বপূর্ণ তাই এই বিষয়ে একটি পুর্নাঙ্গ আলোচনা হোক।

## Calling Attention to Matters of urgent Public Importance

**অধ্যক্ষ মহোদয় ঃ** আমি নিম্নলিখিত বিষয়ের উপর দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি যথা ঃ

১। ঢাকুরিয়ায় জনৈক তপন সরকার খুন হওয়ার ঘটনা —শ্রী রজনীকান্ত দলুই

২। ৯.৪.৯০ তারিখ থেকে বাঁকুড়া সম্মিলনী মেডিক্যাল কলেজের ছাত্র ইউনিয়নে উদ্যোগে অনশন—ডাঃ বিনোদবিহারী মাজী

৩। তুফানগঞ্জে হরিজনদের উপর পুলিশের গুলি—শ্রী নানুরাম রায়।

4. Strike of House Staff in N.R.S. Hospital—Shri Rajani Kant Doloi.

5. Scarcity of drinking water in Calcutta—Shri Rajani Kanta Doloi

6. Heavy power cut in Calcutta—Shri Rajani Kanta Doloi.

৭। ডি.ভি.সির দুর্গাপুর তাপবিদ্যুৎ কেন্দ্রের অফিসার লাঞ্ছিত—শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র

৮। শিক্ষা দপ্তরে কাজকর্ম সম্পর্কে রাজ্যপালের অভিযোগের সংবাদ—শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র।

তুফানগঞ্জে হরিজনদের উপর পুলিশের গুলি বিষয়ের উপর শ্রী নানুরাম রায় কর্তৃক আনীত নোটিশ মনোনীত করেছি।

সংশ্লিষ্ট মন্ত্রী মহোদয় যদি সম্ভব হয় আজকে ঐ বিষয়ের উপর একটি বিবৃতি দিতে পারেন অথবা বিবৃতি দেবার জন্য একটি দিন দিতে পারেন।

**শ্রী ভবানী মুখার্জি :** শুক্রবার ১৭ তারিখে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** স্যার, আমি পয়েন্ট অফ অর্ডারে একটা কথা বলতে চাই।

**মিঃ স্পিকার :** এখন পয়েন্ট অফ অর্ডারের কিছু হয় নি।

**শ্রী দীপক সেনগুপ্ত :** স্যার, আপনি একটি কলিং অ্যাটেনশনের উপর বললেন যে তুফানগঞ্জে হরিজনদের উপর অত্যাচার হয়েছে। সেখানে হরিজন সম্প্রদায় বলে কোনও সম্প্রদায় নেই—শিডিউল কাস্ট আছে। হরিজন সম্প্রদায়ের উপরে কোনও স্টেটমেন্ট যদি ট্রেজারি বেঞ্চ থেকে আসে তাহলে সমস্ত জিনিসটা ডিসটর্টেড হয়ে যাবে। তুফানগঞ্জের ঘটনার উপর বিশেষ করে হরিজনদের উপর অত্যাচার হয়েছে এইরকম কোনও স্টেটমেন্ট হতে পারে না। সেখানে তফসিলি সম্প্রদায় এর উপর যদি কোনও স্টেটমেন্ট করা হয় তার সঙ্গে যদি হরিজন সম্প্রদায় এসে যায় তাহলে পশ্চিমবঙ্গ বিধানসভা থেকে একটা মিথ্যা ঘটনার সৃষ্টি করা হবে—যাঁর অংশীদার আমরা হতে পারি না। সুতরাং অনুরোধ করব মন্ত্রী মহাশয় যে স্টেটমেন্ট দেবেন সেটা তুফানগঞ্জের শিডিউল কাস্টদের উপর দেবেন না কি হরিজনদের উপর

দেবেন সেটা জানতে চাই।

## STATEMENT ON CALLING ATTENTION

**মিঃ স্পিকার ঃ** (ক) হলদিয়ায় জাহাজ নির্মাণ কারখানা স্থাপনের সর্বশেষ পরিস্থিতি সম্পর্কে বাণিজ্য ও শিল্প দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়কে বিবৃতি দিতে অনুরোধ করছি। (শ্রী জয়ন্তকুমার বিশ্বাস, ২রা এপ্রিল ১৯৮০ তারিখে উক্ত বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করেন)

(খ) খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়কে কয়লার পারমিট বন্টন এবং কয়লার চোরাকারবারী বন্ধ করার ব্যবস্থা সম্পর্কে একটি বিবৃতি দিতে অনুরোধ করছি।

(শ্রী শৈলেন সরকার, শ্রী শুভেন্দু কুমার চৌধুরি এবং শ্রী মহম্মদ আলি ১০ই এপ্রিল ১৯৮০ তারিখে উক্ত বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করেন।

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ**

মাননীয় স্পিকার মহোদয় ঃ

শ্রী জয়ন্তকুমার বিশ্বাস মহাশয়ের পশ্চিমবঙ্গ বিধানসভার রুলস অফ প্রসিডিউর এবং কনডাক্ট অফ বিজিনেসের ১৯৮ ধারা অনুসারে বিজ্ঞাপিত কলিং অ্যাটেনশন প্রস্তাবের ব্যাপারে আমি এই বিবৃতি দিতে চাই।

রাজ্যের ভবিষ্যত অর্থনীতিতে জাহাজ নির্মাণ কারখানার গুরুত্ব অপরিসীম সরকার এ বিষয়ে খুবই সচেতন। হলদিয়ায় প্রস্তাবিত এই কারখানা সম্বন্ধে কেন্দ্রীয় সরকারের সিদ্ধান্ত বিলম্বিত হওয়ায় রাজ্য সরকার বিভিন্ন সময়ে তাঁদের উদ্বেগের কথা কেন্দ্রীয় সরকারকে জানিয়েছেন।

১৯৭১ সালের জুলাই মাসে ভারত সরকার পশ্চিমবাংলায় শিল্পের পুনরুজ্জীবন, ইঞ্জিনিয়ারিং শিল্পের উৎপাদন ক্ষমতার সদ্ব্যবহার ও বিশেষভাবে এই রাজ্যের নিদারুণ বেকারি সমস্যার প্রতিকারকল্পে হলদিয়ায় জাহাজ নির্মাণ কারখানার প্রস্তাব করেছিলেন। হলদিয়াকে কেন্দ্র করেই যাতে একটি জাহাজ নির্মাণ কারখানা স্থাপন করা যায়, সেই সম্পর্কে বিচার বিবেচনা করার জন্য ভারত সরকার শ্রী বাভেজার নেতৃত্বে ১২ জনের একটি বিশেষজ্ঞ কমিটি গঠন করেছিলেন।

১৯৭৩ সালের মার্চ মাসে এই কমিটি সর্বসম্মতিক্রমে যে সুপারিশ করেন তাতে একলক্ষ গ্রস রেজিস্টার্ড টনেজ পর্যন্ত জাহাজ তৈরির জন্য হলদিয়াকে বেশ উপযুক্ত স্থান বলে মনে করা হয়েছিল। দেশের প্রয়োজন যেখানে অন্তত ২টি নতুন জাহাজ নির্মাণ কারখানার এবং হলদিয়া যখন সবদিক দিয়েই বড় জাহাজ নির্মাণ কারখানার আদর্শ স্থান বলে বিবেচিত

হয়েছিল তখন আর অপেক্ষা না করে হলদিয়ায় একটি কারখানা স্থাপন সম্বন্ধে কেন্দ্রীয় সিদ্ধান্ত দেবার জন্য রাজ্য সরকার বারবার অনুরোধ জানাতে থাকেন। বাভেজা কমিটি এও বলেছিলেন দেশে প্রান্তিক বন্দর হিসাবে হলদিয়ায় জাহাজ মেরামতিরও সুযোগ অবশ্যই তৈরি রাখতে হবে এবং জাহাজ নির্মাণের সঙ্গে মেরামতির ড্রাইডক ব্যবস্থা সামগ্রিকভাবে প্রকল্পটির আয় বৃদ্ধি করতে পারবে। এমন একটি কমিটির সুপারিশ কার্যকর করার পরিবর্তে কেন্দ্রীয় সরকার ব্রিগেডিয়ার নরুলার নেতৃত্বে ১৯৭৩ সালের মে মাসে একটি কারিগরি বিশেষজ্ঞ কমিটি নিয়োগ করেন। তাঁদের বলা হল উপকূলস্থ বিভিন্ন রাজ্য সরকার প্রস্তাবিত সকল স্থানগুলিরই জাহাজ নির্মাণ কারখানা স্থাপনের উপযুক্ততা বিবেচনা করতে। তাঁদের আরও দেখতে বলা হলো কি ধরনের এবং কত বড় জাহাজ এই সমস্ত বন্দরগুলিতে সহজে তৈরি করা সম্ভব। নরুলা কমিটির বিবেচ্য বিষয়গুলি এমনভাবে প্রস্তাবিত হয়েছিল যাতে রাজ্য সরকার উৎকণ্ঠিত হয়েছিলেন। এই সমস্ত বিষয় বিবেচনা করে রাজ্য সরকার নরুলা কমিটির সুপারিশের একটি কপির জন্য বারবার চেষ্টা করেও এখনও পর্যন্ত তা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে নিয়ে আসতে ব্যর্থ হয়েছেন। বিভাগীয় কেন্দ্রীয় মন্ত্রী মহাশয় জানিয়েছিলেন যে নরুলা কমিটির প্রতিবেদন শুধুমাত্র সেই বিভাগের বিবেচনার জন্য এবং এর কোনও প্রতিলিপি রাজ্য সরকারকে দেওয়া যাবে না।

যাইহোক এরপর কেন্দ্রীয় সরকারের নির্দেশে যুগোশ্লাভিয়ার Uljaik দল এবং যুক্তরাজ্যের (U.K.) Appledore দল যখন কলকাতায় আসেন তখন রাজ্য সরকার হলদিয়ার কাছে প্রস্তাবিত স্থানগুলি ঘুরিয়ে দেখাবার সবরকম ব্যবস্থা করেছিলেন। আশ্চর্যের ব্যাপার হল এখনও পর্যন্ত রাজ্য সরকার এই দুটি বিদেশি বিশেষজ্ঞ দল কি ধরনের সমীক্ষা বা কাজের শর্তে এসেছিলেন এবং কি ধরনের প্রতিবেদনই বা দাখিল করেছেন তা জানেন না। বারবার অনুরোধ করা সত্ত্বেও এই প্রতিবেদনগুলির কপি রাজ্য সরকারকে দেওয়া হয়নি।

রাজ্য সরকার বিশেষভাবে উদ্বিগ্ন হয়ে ১৯৭৭ সালের জুলাইমাসে আবার কেন্দ্রীয় সরকারের সর্বোচ্চ পর্যায়ে তাঁদের সিদ্ধান্ত ত্বরান্বিত করার জন্য অনুরোধ করেন। তখনই ভারত সরকারের কাছ থেকে সর্বপ্রথম জানা যায় যে বিদেশি পরামর্শ দাতাদের সুপারিশ হল—

১) হাজিরা ও পারাদীপ ৩৬,০০০ থেকে ৬০,০০০ ডি ডব্লিউটি পরিমাপের জাহাজ নির্মাণ কারখানা (মডেল-১) স্থাপনের উপযুক্ত।

২) পারাদীপ হচ্ছে একমাত্র উপযুক্ত স্থান যেখানে মডেল-২, ১, ২০,০০০ থেকে ১,৮০,০০০ ডি ডব্লুউটি পরিমাপের জাহাজ নির্মাণ কারখানা নির্মিত হতে পারে।

আরও জানানো হল যে বিকল্প হিসাবে হলদিয়াতে একটি জাহাজ মেরামতি কারখানা স্থাপনের উপযুক্ততা বিবেচনা করে দেখা হচ্ছে। কেন্দ্রীয় সরকারের জাহাজ ও পরিবহন দপ্তর একটি স্টাডি গ্রুপকে দিয়ে ব্যাপারটি খতিয়ে দেখেছেন এবং তাঁদের প্রতিবেদনের জন্য অপেক্ষা করছেন। এই স্টাডি গ্রুপের মোটামুটি সিদ্ধান্ত হল হলদিয়া বন্দরের উন্নতির সঙ্গে তাল রেখে

ড্রাইডক, যেখানে ৪৫,০০০ ডি ডবলিউটি পরিমাপের জাহাজ থাকতে পারবে এমন ডক সমেত একটি জাহাজ মেরামতি কারখানা স্থাপন করা যেতে পারে। এই খবর জানার সঙ্গে সঙ্গেই রাজ্য সরকার আবার কেন্দ্রীয় সরকারের সর্বোচ্চ পর্যায়ে হলদিয়ায় জাহাজ নির্মাণ কারখানা স্থাপনের উপযুক্ততা তুলে ধরেন। কিন্তু কেন্দ্রীয় সরকার কোনও সিদ্ধান্তে না আসায় আবার সর্বোচ্চ পর্যায়ে যোগাযোগ করা হয়।

সর্বশেষ পরিস্থিতি হল মার্চ মাসের তৃতীয় সপ্তাহে কেন্দ্রীয় সরকার জানিয়েছেন যে, প্রকল্প-প্রতিবেদন গার্ডেনরীচ শিপ বিল্ডার্স অ্যান্ড ইঞ্জিনিয়ার্স লিমিটেড দাখিল করেছিলেন হলদিয়ায় জাহাজ মেরামতি কারখানা স্থাপনের ব্যাপারে সেই প্রতিবেদনটি বিশেষভাবে বিবেচনা করছেন ডি, আর, এস, ই-র বোর্ডের সদস্যগণ, প্রতিরক্ষা উৎপাদন দপ্তর, এবং জাহাজ ও পরিবহন দপ্তর। আমাদের জানানো হয়েছে যে জি, আর, এস, ই-কে একটি সাপ্লিমেন্টারী প্রতিবেদন তৈরি করার জন্য বলা হয়েছে।

রাজ্য সরকার সমস্ত ব্যাপারটির উপর বিশেষভাবে নজর রাখছেন। কেন্দ্রীয় সরকার যাতে হলদিয়ায় জাহাজ নির্মাণ এবং তৎসহ জাহাজ মেরামতির কারখানা স্থাপন করেন তার জন্য রাজ্য সরকার অত্যন্ত দৃঢ়তার সঙ্গে চেষ্টা চালিয়ে যাচ্ছেন এবং যাবেন। এ ব্যাপারে মাননীয় সদস্যদের উদ্বেগের কথা রাজ্য সরকারের গোচরে আছে।

[2-10—2-20 p.m.]

## STATEMENT ON CALLING ATTENTION

**মিঃ স্পিকার ঃ** এখানে ৩ নং দৃষ্টি আকর্ষণী প্রস্তাবে একটা কারেকশন আছে—এখানে হরিজন না হয়ে তফসিলিদের উপর পুলিশের গুলি হবে। এবারে আমি খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়কে কয়লার পারমিট বন্টন এবং কয়লার চোরাকারবারী বন্ধ করার ব্যবস্থা সম্পর্কে একটা বিবৃতি দিতে অনুরোধ করছি।

**শ্রী সুধীন কুমার ঃ** পশ্চিমবঙ্গে গৃহস্থের নিত্য প্রয়োজনীয় জ্বালানী কয়লার প্রয়োজন প্রতিমাসে অন্তত দেড় লক্ষ মেট্রিক টন। আগে এই পরিমাণের কাছাকাছি বরাদ্দ পাওয়া যেত। ১৯৭৮ সালের সেপ্টেম্বরের বন্যার পর থেকে কোল ইন্ডিয়া রাজ্যের বরাদ্দ কমিয়ে দিয়েছেন। কেন্দ্রীয় সরকারের সংস্থা কোল ইন্ডিয়া লিমিটেড প্রতি মাসে যা প্রতিশ্রুতি দেন তা চাহিদার তুলনায় কম। সাধারণত এই প্রতিশ্রুতি চাহিদার দুই-তৃতীয়াংশ, কখনও কখনও এক তৃতীয়াংশও হয়। কিন্তু এই প্রতিশ্রুতিও কোল ইন্ডিয়া সব সময় রক্ষা করতে পারেন না। ১৯৭৮ সালে চাহিদা অনুপাতে প্রতিশ্রুতির গড় ছিল ৬০ শতাংশ এবং সরবরাহের গড় ছিল চাহিদার ৪৯ শতাংশ। ১৯৭৯ সালে প্রতিশ্রুতি ও সরবরাহের গড় ছিল চাহিদার যথাক্রমে ৭০ ও ৫৯ শতাংশ।

প্রতিমাসে বেশ কিছু কাঁচা কয়লা প্রাকৃতিক পোড়া কয়লা, ডিভোলাটিলাইজড কয়লা ইত্যাদি দেবার প্রতিশ্রুতি দিয়ে মোট প্রতিশ্রুতিকে বাড়িয়ে দেখানো হয়। এর কোনও যুক্তিই

নেই। কেননা, এগুলি গৃহস্থের ব্যবহারের যোগ্য নয়।

এর উপর আছে বকেয়া সমস্যা। ডিলাররা টাকা জমা দিয়েও সবটুকু কয়লার সরবরাহ পাননা। এ বছর মার্চ মাসে রেল ও সড়ক পথে মোট বরাদ্দ এক লক্ষ বাষট্টি হাজার মেট্রিক টনের মধ্যে ১৪ হাজার ৯ শত চল্লিশ মেট্রিক টন পাওয়া গিয়াছে। তার ভিতর মার্চ মাসের বরাদ্দ বাবদ পাওয়া গিয়াছে প্রায় ৫০ হাজার টন। বাকি পরিমাণ এসেছে জানুয়ারি ও ফেব্রুয়ারির বকেয়া বরাদ্দ থেকে। মোট কথা ভারত কোকিং কোলের খনিগুলি থেকে কোল ইন্ডিয়ার প্রতিশ্রুত কয়লা কোনও মাসেই ডিলাররা পুরো সরবরাহ পান না। এর জন্য প্রধানত কয়লা খনিগুলিতে অব্যবস্থাও দায়ী।

চাহিদার তুলনায় সরবরাহ কম হলে চোরাকারবারীরা সুযোগ নেবার চেষ্টা করেই। কলকাতা ও ২৪ পরগনায় কয়লা ডিলারদের সমিতিগুলির মাধ্যমে পারমিট দেবার ব্যবস্থা কয়লাখনি রাষ্ট্রীয় করণের পর থেকেই চালু হয়। এই ব্যবস্থায় নানা ত্রুটি বিচ্যুতি ও দুর্নীতি দেখে সরাসরি সরকারি ব্যবস্থাপনায় পারমিট দেবার ব্যবস্থা চালু করা হয়। কিন্তু মাননীয় হাইকোর্টের নির্দেশে এই ব্যবস্থা বাতিল করে আবার আগের ব্যবস্থা বজায় রাখতে হয়েছে। তবুও বর্তমান পারমিট বন্টনের ব্যবস্থাকে উন্নত করার জন্য ব্যবস্থা নেওয়া হচ্ছে, যাতে ডিলাররা খনি থেকে আসানসোল এই বিভাগের কোল সেল অফিসের মাধ্যমে কয়লা আনতে পারেন। এই অফিসে ইস্টার্ন কোল ফিল্ডের অফিসার থাকার ব্যবস্থা করা হচ্ছে, যাতে কয়লা ডিলাররা সরাসরি ঐ অফিস থেকে টাকা জমা দিয়ে ডেলিভারী অর্ডার পান এবং নির্দিষ্ট কোন দিন তারা খনি থেকে কয়লা সরবরাহ পাবেন তা জানতে পারেন। মনে হয়, এই ব্যবস্থা চালু হলে ডিলারদের খনিগুলিতে নানাভাবে যে হয়রানি হয় তাঁর হাত থেকে তারা রক্ষা পাবেন। তাছাড়া খনিগুলি থেকে কোন তারিখে কত কয়লা সরবরাহ করা হয়েছে তাঁর একটা সঠিক হিসাবও পাওয়া যাবে এবং ডিলারদের কালোবাজারিও বন্ধ করা যাবে।

গত ১১ সেপ্টেম্বর তারিখে মুখ্যমন্ত্রীর ঘরে কয়লার বিভিন্ন সমস্যা নিয়ে বিস্তৃত আলোচনা হয়। স্থির হয়, রাজ্যের চাহিদা অনুসারে পোড়া কয়লার বরাদ্দ নির্দিষ্ট করতে হবে, অন্য ধরনের কয়লা পোড়া কয়লার হিসাবের মধ্যে ধরা হবে না, কয়লাখনিগুলি তাদের এলাকায় দুর্নীতি বন্ধ করবেন এবং সরকার সমাজ বিরোধীদের বিরুদ্ধে ব্যবস্থা নেবেন। কিন্তু এ যাবৎ চাহিদার তুলনায় পোড়া কয়লার সরবরাহ ঘাটতি থাকায় এবং কয়লাখনিগুলিতে অব্যবস্থা বন্ধ না হওয়ায় কয়লার দাম নিয়ন্ত্রণে আনা যায়নি। এর উপর আছে পরিবহন সমস্যা। সরবরাহ ও পরিবহন ব্যবস্থার উপর কয়লার দাম নির্ভর করে। সুতরাং কয়লার দাম নির্দিষ্ট করতে গেলে এ দুটিকেই নিয়ন্ত্রণে আনা দরকার। অথচ এদের কোনওটির উপরেই রাজ্য সরকারের হাত্ নেই।

কোল ইন্ডিয়ার অভিযোগ যে, তারা সাত টাকা চল্লিশ পয়সা দরে, চল্লিশ কেজি, পোড়া কয়লা সরবরাহ করেন, কিন্তু পশ্চিমবঙ্গে কয়লার দাম তাঁর দ্বিগুণ। আসল সত্যটা হল যে, মাত্র একটি ডাম্প (হাওড়ায়) ও কিছু রেল সাইডিংয়ে যে যে কয়লা আসে তা নির্দিষ্ট দামে বিক্রি হয় কিন্তু তাঁর পরিমাণ শতকরা আড়াই-তিন ভাগ। আরও ডাম্প খোলা দরকার, এ

বিষয়ে কোল ইন্ডিয়ার সঙ্গে অনেকবার আলোচনা হয়েছে। তাঁরা রাজি হননি। সম্প্রতি কেন্দ্রীয় নতুন মন্ত্রিসভা গঠন হবার পর অবশ্য কোল ইন্ডিয়া এ রাজ্যে অনেকগুলি ডাম্প খোলার কথা বলেছেন—এ পর্যন্ত শুধু কথা। এ বিষয়ে কেন্দ্রীয় মন্ত্রীর সঙ্গে তিনবার আলোচনা হয়েছে। তাঁদের হিসাব এই যে রেল ও সড়ক যোগে কোল ইন্ডিয়া নিজেরাই বিভিন্ন ডাম্প খোলে পোড়া কয়লা মজুত করবেন এবং সেখান থেকে প্রতি চল্লিশ কেজি ১১ টাকা দরে বিক্রি করবেন, সাত টাকা চল্লিশ পয়সা নয়। আসল কথা, সমস্ত কয়লা রেলযোগে ডাম্পে সরবরাহ হলে পরিবহণের ফাটকাবাজি এবং অন্যান্য অব্যবস্থা ও দুর্নীতি বন্ধ করা সম্ভব। কয়লার দামও নির্দিষ্ট করা যায়।

নিম্নলিখিত ছয় মাসের হিসাবে অবস্থা বোঝা যাবে।

| **প্রয়োজন প্রতিমাসে ঃ** | **সরবরাহ পাওয়া গেছে ঃ** | | |
|---|---|---|---|
| ১ লক্ষ ৫,০০০ মেঃ টঃ | অক্টোবর ঃ | ১৯৭৯ | ৯১,৭৮১ মেঃ টঃ |
| | নভেম্বর ঃ | ১৯৭৯ | ৯৬,৯৫৭ মেঃ টঃ |
| | ডিসেম্বর ঃ | ১৯৭৯ | ১,০৯,৫৮০ মেঃ টঃ |
| | জানুয়ারি ঃ | ১৯৮০ | ৮৫,১৪০ মেঃ টঃ |
| | ফেব্রুয়ারি ঃ | ১৯৮০ | ১,০৭,৪৭৭ মেঃ টঃ |
| | মার্চ ঃ | ১৯৮০ | ৯৪,৯৪০ মেঃ টঃ |

কেন্দ্রীয় মন্ত্রী মহোদয় কোল ইন্ডিয়াকে অবিলম্বে ডাম্প কয়লা সরবরাহের ব্যবস্থা করতে বলেছেন। পশ্চিমবঙ্গ সরকার কোল ইন্ডিয়া কর্তৃক এই ব্যবস্থা প্রবর্তনের অপেক্ষায় আছেন।

**মি স্পিকার ঃ** দুটোই কালকের মধ্যে সার্কুলেট করা হবে।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** স্যার, আমি ধন্যবাদ জানাচ্ছি কেন্দ্রীয় সরকারকে যে আস্তে আস্তে কয়লার দাম কমানো হচ্ছে।

## 60th Report of the Business Advisory Committee

**মিঃ স্পিকার ঃ** আমি কার্য উপদেষ্টা কমিটির ৬০ তম প্রতিবেদন পেশ করছি। এই কমিটি বিগত ১১ই এপ্রিল আমার কক্ষে অনুষ্ঠিত হয়েছে, ১৭ই এপ্রিল থেকে ২১শে এপ্রিল পর্যন্ত বিধানসভার কার্যক্রম এবং সময়সূচি নিম্নলিখিতভাবে নির্ধারিত হয়েছে।

[2-20—2-30 p.m.]

hursday, 17.4.80 (i) Government Resolution regarding the Agreement between the Government of India and the Government of

| | | | |
|---|---|---|---|
| | | Bangladesh on sharing of Ganga water at Farakka—Notice given by Shri Provash Chandra Roy, Minister-in-charge of Irrigation and Waterways Department. | $1\frac{1}{2}$ hours. |
| | (ii) | Government Resolution regarding bank erosion in the river Bhagirathi-Hooghly and necessary protective measures—Notice given by Shri Provash Chandra Roy, Minister-in-charge of Irrigation and Waterways Department. | $1\frac{1}{2}$ hours. |
| Friday, 18..4.80 | (i) | The Rabindra Bharati (Temporary Supersession) (Amendment) Bill, 1980 (Introduction, Consideration and Passing) | $1\frac{1}{2}$ hours. |
| | (ii) | Motion under rule 185 regarding withdrawal of P.D. Act and amendment of Constitution accordingly—Notice given by Shri Deba Prosad Sarkar | 2 hours. |
| Monday, 21.4.80 | (i) | The West Bengal Cultural Institutions (Taking over of Management) Bill, 1980 (Introduction, Consideration and Passing) | 2 hours. |
| | (ii) | Motion under rule 185 regarding Conversion of the existing single Railway line between Sheoraphuli and Tarakeswar in Hooghly district into double one and its extension—Notice given by Shri Balai Bondyopadhyay, Shri Kripasindhu Saha and Shri Matish Ray. | $1\frac{1}{2}$ hours |

আমি এখন মাননীয় পরিষদীয় মন্ত্রীকে এই প্রস্তাব আনুষ্ঠানিকভাবে পেশ করবার জন্য অনুরোধ করছি।

**শ্রী ভবানী মুখার্জিঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিধানসভার কার্য উপদেষ্টা কমিটি ৬০তম প্রতিবেদনে যে সুপারিশ করা হয়েছে তাঁর গ্রহণের জন্য সভায় আমি প্রস্তাব উত্থাপন করছি

**মিঃ স্পিকারঃ** এই প্রস্তাব গৃহীত হল।

## PRESENTATION OF REPORT

### Presentation of Report of the Select Committee on the Bengal Municipal (Second Amendment) Bill, 1979

**Shri Prasanta Kumar Sur:** Mr. Speaker, Sir, I beg to present the Report of the Select Committee on the Bengal Municipal (Second Amendment) Bill, 1979.

## Mention Cases

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমার মুলতুবি প্রস্তাবে আমি বলেছিলাম পশ্চিমবঙ্গে আইন-শৃঙ্খলা একেবারে ভেঙ্গে পড়েছে। আমরা কয়েকদিন আগে, স্যার, দেখলাম ইসলামপুরে যে ঘটনা ঘটে গিয়েছে, আজকে এদের গুরু প্রমোদবাবু বলেছেন, জ্যোতিবাবু বলেছেন এবং আমাদের যারা পরিষদীয় সদস্য তাঁরা গিয়েছিলেন এবং তাঁরা রিপোর্ট দিয়েছেন যে সেখানে জঘন্য নিন্দনীয় ঘটনা ঘটে গিয়েছে। এর পর আবার তুফানগঞ্জে ঘটল। স্যার, পশ্চিমবঙ্গে এইভাবে আইন শৃঙ্খলার অবনতি ঘটছে। আমরা দেখছি পশ্চিমবঙ্গে বিভিন্ন জায়গায় সি.পি.এম. কর্মীরা কংগ্রেস কর্মীদের উপর আক্রমণ করছে কিভাবে কংগ্রেস কর্মীরা ঘরছাড়া হয়ে অন্য জায়গায় বসবাস করছে, কিভাবে জোর করে জমির ধান কেড়ে নিয়ে যাওয়া হচ্ছে, কিভাবে প্রকাশ্য দিবালোকে খুন হচ্ছে। এই সব জিনিস পশ্চিমবঙ্গে ঘটছে। আমরা বলেছিলাম তেজপুরের ঘটনা, সঙ্গে সঙ্গে দেখছি সেখানে উত্তেজনা বাড়ছে। স্যার, দেখতে পাচ্ছি যে এই সব ঘটনাগুলি থেকে প্রমাণ হয়ে যাচ্ছে যে পশ্চিমবঙ্গে আইন শৃঙ্খলা একেবারে শেষ হয়ে গিয়েছে।

[2-30—2-40 p.m.]

এখানে অবিলম্বে মুখ্যমন্ত্রী মহাশয় যদি হস্তক্ষেপ না করেন, আইন শৃঙ্খলা আরও ভেঙে পড়বে। আমি **(নয়েজ)** ... তাই পশ্চিমবঙ্গে শান্তি ফিরিয়ে আনবার জন্য, পশ্চিমবঙ্গের মানুষকে শান্তিতে বসবাস করার সুযোগ দেবার জন্য আপনার মাধ্যমে তাঁর কাছে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী নীরদ রায়চৌধুরি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটা গুরুত্বপূর্ণ বিষয় সভাকে জানাতে চাই। এই বিষয়টা হল—গত ১২ তারিখে ২৪ পরগনা জেলায় যে কো-অর্ডিনেশন কমিটি আছে, সেই কমিটির বৈঠকে পি এ ও (প্রিন্সিপ্যাল এগ্রিকালচারাল অফিসার) রিপোর্ট করেছেন যে উত্তর ২৪ পরগনা জেলায় এখন থেকে ভবিষ্যতে কোনও গভীর নলকূপ আর বসবে না, যা আছে, তারও কমান্ড এরিয়া কমিয়ে দেওয়া হবে। তার কারণ হিসাবে তিনি বলেছেন যে লেয়ার ক্রমাগত নিচের দিকে নেমে যাচ্ছে, আর জলসেচের ব্যবস্থা থাকছে না। এই সংবাদটি উত্তর ২৪ পরগনার মানুষের পক্ষে অত্যন্ত দুঃসংবাদ। আমি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়কে জানাতে চাই যে হাজার হাজার বিঘা জমি এর জন্য আর চাষযোগ্য

থাকছে না, যাতে এই জমিগুলি চাষযোগ্য থাকে, লোকেরা চাষ করতে পারে এবং লোকেরা খেতে পায়, তাঁর জন্য বিকল্প ব্যবস্থা যেন অবশ্য করা হয়, অন্যথায় উত্তর ২৪ পরগনা দারুণ অবস্থার মধ্যে পড়বে। বর্তমানে খরা চলছে, আগেই সেকথা জানিয়েছি। আপনার মাধ্যমে এর প্রতিবিধানের জন্য আমি বিভাগীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী শচীন সেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, লেক কর্ণার অন্তর্ভুক্ত ৫ম তলা বস্তীতে গত পরশু দিন রাত্রে একটা খুনের ঘটনা ঘটেছে। সংবাদপত্রে দেখলাম যে যুবকটি প্রাণ হারিয়েছে তাকে কংগ্রেস (আই)-এর নেতারা কংগ্রেস (আই)-এর কর্মী বলে ঘোষণা করেছে এবং বলেছে সি পি এম-এর লোকেরা নাকি তাকে খুন করেছে। এটার সঙ্গে রাজনীতির কোনও সম্পর্ক নাই, মার্কসবাদী কমিউনিস্ট পার্টির কোনও সম্পর্ক নাই। আসল ঘটনা হচ্ছে—রাত্রির ১২টার সময় এই ঘটনা ঘটে, খুবই দুর্ভাগ্যজনক যে একজন যুবক তাতে প্রাণ হারিয়েছে। ওখানে পাশেই একটা চোলাই মদের শপ আছে, তাতে রাত্রি ১২টার সময়ে তাঁরা বন্ধু বান্ধব মিলে মদ খায় এবং তারপরে এই ঘটনা ঘটে। একজন যুবক প্রাণ হারিয়েছে, এটাকে নিয়ে রাজনীতি করা হচ্ছে, আমি এর নিন্দা করছি এবং বলতে চাচ্ছি যে এর সঙ্গে রাজনীতির কোনও সম্পর্ক নাই, মার্কসবাদী কমিউনিজমের কোনও সম্পর্ক নাই। সংবাদপত্রে যেটা বেরিয়েছে এটা উদ্দেশ্যমূলক, এবং উদ্দেশ্য প্রণোদিত।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় স্পিকার স্যার, সারা পশ্চিমবাংলা জুড়ে চৈত্র বৈশাখ মাসে কাঠ ফাটা রোদ্দুর চলেছে এবং সেই কারণে এ বছরে গ্রাম বাংলায় প্রচন্ড জলকষ্ট চলেছে এবং এর সঙ্গে যুক্ত হয়েছে—আপনি জানেন মাঝে মাঝে বিভিন্ন গ্রামে হঠাৎ আগুন লেগে যাচ্ছে। এইরকম একটা ঘটনা ঘটেছে মুর্শিদাবাদ জেলার ডোমকল থানার গরিবপুর গ্রামে। সেখানে দেড় শতাধিক বাড়ি ভস্মীভূত হয়ে গেছে সেখানে হঠাৎ করে আগুন লাগে। এখন পর্যন্ত কোনও রিলিফ সেখানে পৌছায়নি, সঙ্গে সঙ্গে পানীয় জলের তীব্র সঙ্কট দেখা দিয়েছে—গোটা গ্রাম জুড়ে, সে সম্পর্কে কোনও প্রতিবিধান হয়নি। আমি আপনার মাধ্যমে তাই মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের কাছে আবেদন জানাচ্ছি যে গ্রামে টিউবওয়েল বসাবার ব্যবস্থা করুন এবং ত্রাণ মন্ত্রীর কাছে আবেদন করছি যে মুর্শিদাবাদ জেলার দোমকল থানার গরিবপুর গ্রামে যেখানে প্রায় দেড় শতাধিক বাড়ি ভস্মীভূত হয়েছে, সেখানে ত্রাণ সামগ্রী পাঠাবার ব্যবস্থা করা হোক।

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যে যে বিদ্যুৎ সঙ্কট চলেছে এবং তাঁর সমাধানে বামফ্রন্টের প্রশংসনীয় উদ্যোগকে সমর্থন জানিয়ে একটা বাস্তব সমস্যার প্রতি আপনার মাধ্যমে মাননীয় মুখ্য মন্ত্রীর দৃষ্টিতে আনতে চাই। আপনি জানেন মাননীয় অধ্যক্ষ মহাশয়, যখন গত বছর ওয়েস্ট বেঙ্গল এনার্জি কন্ট্রোল অর্ডার ঘোষণা করা হয়েছিল তখন এর উদ্দেশ্য ছিল যে সন্ধ্যাবেলায় বিশেষ করে ৬ থেকে ১০টা পর্যন্ত ইন্ডাস্ট্রি এরিয়াতে পাওয়ার ড্র করবেনা এবং এই সময়ে ডোমেস্টিক কনজুমাররা আলো পাবে।

কিন্তু দুর্ভাগ্যের বিষয় ক্যালকাটা ইলেকট্রিক সাপ্লাই কর্পোরেশনের বোধহয় কিছু আমলার চক্রান্তেই হবে হুগলি এবং হাওড়া জেলার বালি, উত্তরপাড়া এবং ২৪ পরগনা জেলার

আড়িয়াদহ এইসব জায়গায় যেখানে প্রধানত ডোমেস্টিক কনজিউমাররা বাস করেন সেখানে বা সেই এলাকায় আজ কয়েক মাস ধরে সাধারন লোডশেডিং ছাড়াও প্রত্যেকদিন সন্ধ্যা ৬টায় বিদ্যুৎ চলে যায় আর রাত্রি ১০ টার সময় বিদ্যুৎ আসে। স্যার, ওখানে কলেজ, হাসপাতাল, ওয়াটার ওয়ার্কস আছে, তাছাড়া মাধ্যমিক পরীক্ষা চলছে ছেলেমেয়েদের পড়াশুনার ব্যাপার আছে। আমি বিদ্যুৎ কর্তৃপক্ষের সঙ্গে এ বিষয় নিয়ে অনেকবার যোগাযোগ করেছিলাম কিন্তু কোনও সাড়া পাইনি। শেষ পর্যন্ত মাননীয় মুখ্যমন্ত্রীকে জানিয়েছি এবং স্যার, আপনার মাধ্যমে এই হাউসেও ব্যাপারটি জানালাম। সেখানে ইন্ডাস্ট্রিয়াল জোন থেকে ডোমেস্টিক কনজিউমারদের ডিলিঙ্ক করে ডোমেস্টিক কনজিউমারদের রিলিফ দেবার ব্যাপারে সরকার যে প্রতিশ্রুতি বদ্ধ সেটা যেন কার্যকর করা হয় এই অনুরোধ রাখছি।

**Shri Dawa Narbu La :** Mr. Speaker, Sir, crimes of dacoities and burglaries at Kurseong have increased day by day. On the 10th of January a big dacoity was committed in the heart of Kurseong town at 6.30 P.M. On the 15th February six shops were broken and burglaries were committed simultaneously in the bazar itself at Kurseong town. Again on the 11th April all the properties of the Mandir at Gidday have been taken away. On the 12th April a gentleman, Mr. Waiba of Kurseong received a letter.

Mr. P. Waiba,

तुमहारा जितना धन-दौलत है, सम्मालकर रखना ओर केश रुपयाभी सम्मालकर रखना। में पहली टक्कर देने आ रहा हुँ। वस याद रहे। रन्जीत सिंह।

After receiving this letter people of Kurseong feel insecure because their lives and properties are not secured. They went to the police station and reported this. Police Officers said that they had not adequate force to resist this. They made a representation to the Superintendent of police, Darjeeling. Copy of this representation has been sent to the Hon'ble Chief Minister. So, I request the Hon'ble Speaker to hand over this letter to the Hon'ble Chief Minister and do the needful.

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, মালদহ জেলার হরিশ্চন্দ্রপুর দু' নং ব্লকে প্রায় তিন হাজার একর জমিতে বোরো চাষ হয়েছে। সেখানে আর.এল.আই-এর ২৬টি স্কীম ছিল। সেখানে তেলজান্না নদীতে জল শুকিয়ে গেলে প্রতি বছর ডবল লিফটিং করে কালিন্দী নদী থেকে জল দেওয়া হত কিন্তু এবারে সেখানে কোনও ডবল লিফটিং-এর ব্যবস্থা করা হয়নি। এ দিকে জল শুকিয়ে গিয়েছে কাজেই আর.এল.আই স্কীমগুলি বন্ধ হতে আরম্ভ করেছে। তাছাড়া স্যার, ডিজেল সাপ্লাই গত এক মাসের মধ্যে একদিনও যায়নি। আমি

তাই স্যার, আপনার মাধ্যমে কৃষিমন্ত্রীর কাছে আবেদন করছি, গত ৪/৫ বছর ধরে যেমন ডবল লিফটিং করে কালিন্দী নদী থেকে জল নিয়ে আর.এল.আই স্কীমগুলি চালু রাখা হত এবারে সেই ব্যবস্থা করে আর.এল.আই স্কীমগুলি চালু করার ব্যবস্থা করুন।

**শ্রী আবুল হাসানত খান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, মুর্শিদাবাদ জেলার ১৪টি মৌজা ১৯৭৪ সালে কংগ্রেস সরকারের আমলে সরকারের বেআইনি নির্দেশ বলে মালদহে চলে যায়। সেখানকার জনসাধারন দলমত নির্বিশেষে এ ব্যাপারে মুভমেন্ট করেন এবং হাইকোর্টে বিচারপ্রার্থী হন। হাইকোর্ট থেকে ইনজাংসনও পাওয়া যায়। ইতিমধ্যে যেটা হয়েছে সেটা হচ্ছে, কাগজপত্র সব মালদহে চলে গিয়েছে কিন্তু সমস্ত বিষয়গুলি এখনও মুর্শিদাবাদের সঙ্গে যুক্ত আছে, যেমন পঞ্চায়েত ব্যবস্থা, প্রশাসনিক ব্যবস্থা ইত্যাদি। একটা দ্বৈত ব্যবস্থার মধ্যে সেখানকার মানুষরা বাস করছে। স্যার, সেই মৌজাগুলিতে বাইরের লোকরা এসে বসেছে—প্রায় তিন/চারশো পরিবার তারা সম্ভবত আগে বাংলাদেশে ছিল তারা এসে বসেছে। সেখানে গন্ডগোল হচ্ছে, কারণ সেখানকার কৃষকদের জমিতে তারা বসেছে। এইভাবে সেখানকার কৃষকরা তাদের অধিকার থেকে বঞ্চিত হয়েছে। এই অবস্থায় সেখানকার কৃষকরা মুভমেন্ট করছে। স্যার, দিনকয়েক আগে কংগ্রেসের একটি প্রতিনিধি দল, কংগ্রেস(ই) কয়েকজন এম.এল.এ সেখানে গিয়ে প্ররোচনার সৃষ্টি করেছেন। স্যার, ঘটনাক্রমে সেখানকার কৃষকরা বেশিরভাগই যেহেতু মুসলমান এবং যারা বহিরাগত তাঁরা অন্য সম্প্রদায়ের সেইহেতু আমাদের আশঙ্কা সেখানে অন্য একটি গন্ডগোল লাগতে পারে। সেইজন্য আমি স্যার, সরকারকে এ দিকে নজর দিতে অনুরোধ করছি। এই সঙ্গে সঙ্গে বলছি, কৃষকরা যাতে তাঁদের জমি ফিরে পায় সে ব্যবস্থা করুন।

[2-40—2-50 p.m.]

**শ্রী আবদুস সাত্তার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পুলিশের অত্যাচার সম্পর্কে চারিদিক থেকে যখন একটা খুব দুঃসংবাদ আসছে ঠিক সেই সময় আমার এলাকা লালগোলা থানার অন্তর্গত পাইকপাড়া অঞ্চলের নন্দদুলাল সরকারকে লালগোলা থানার ওসি অ্যারেস্ট করে নিয়ে আসে' তাঁর বিরুদ্ধে অভিযোগ হচ্ছে সে তাঁর চাকরকে খুন করে মেরে ফেলেছে। তারপর তাকে অ্যারেস্ট করে নিয়ে আসে। নদীর ধারে একটা বস্তা বন্দী অবস্থায় ডেড বডি দেখতে পাওয়া যায়। সেই ডেড বডিকে তাঁর মা বাবা সনাক্ত করে যে তাঁদেরই ছেলে। এই অবস্থায় ঐ সরকারকে অ্যারেস্ট করে নিয়ে ভীষণ প্রহার করে এবং প্রহারের ফলে শেখ স্বীকার করে যে মেরেছে এবং তাঁকে আবার নিয়ে যায়, সে নিজে লোহার বাড়ি দিয়ে যে মেরেছে সেটা দেখায়। কিন্তু প্রকৃতপক্ষে সে চাকরকে মারেনি। সে বীরভুমের একটি বিস্কুটের দোকানে চাকরি করতে চলে গিয়েছিল। আর চাকরের যে ডেড বডির কথা বলেছে যেটা তাঁর মা বাবা সনাক্ত করেছে এবং সনাক্ত করার পরে দেখা গেল মেয়ে-ছেলের ডেড বডি। কিন্তু লোকটিকে পুলিশ ভীষণ প্রহার করেছে। সে খুন করেনি, অথচ তাকে নির্মমভাবে প্রহার করেছে। তারপর তাকে বাড়িতে নিয়ে যায়। তাঁর স্ত্রীকে বলা হয় তুমি সাক্ষী দাও যে তোমার স্বামী মেরেছে। তাঁর স্ত্রী বলেছে আমি বিধবা হয়ে যাব তবু মিথ্যা কথা বলতে পারব না।

গত ৪/৪/৮০ তারিখে স্বয়ং যে খুন হয়েছে বলে বলা হয়েছে সে থানায় এসে হাজির। আর ওদিকে প্রহার করে মেরে চালান দিয়ে পাঠিয়ে দেওয়া হয়েছে। এই ধরনের পুলিশি অত্যাচার চলেছে, পুলিশি জুলুম চলেছে, প্রত্যেকটি জায়গায় এই ধরনের অত্যাচার চলছে। আমি তাই মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে থানার ঐ অফিসারের বিরুদ্ধে তিনি যেন উপযুক্ত ব্যবস্থা অবলম্বন করেন।

**শ্রী সাহাবুদ্দিন মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, নদীয়া জেলার নাকাশিপাড়া পঞ্চায়েত সমিতির অন্তর্গত তেঘরা গ্রামে গত ১১ তারিখে এক অগ্নিকান্ড হয়। ঐ অগ্নিকান্ডের ফলে ৯১টি পরিবার ভষ্মীভূত হয়েছে। সেখানে গত ৫ দিনের ভিতর কোনওরকম ত্রাণ সামগ্রী পৌছায়নি। অল্প কিছু ত্রিপল, অল্প কিছু খাদ্যশস্য মাত্র সেখানে পৌছেছে। এই অবস্থায় আমি আপনার মাধ্যমে ত্রাণমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি সমস্ত পরিবারকে যেন উপযুক্ত ত্রাণ সামগ্রী দেওয়ার ব্যবস্থা করা হয়। ওখানকার সমস্ত পরিবারই হচ্ছে কৃষক পরিবার। তাঁদের যাতে হাউস বিল্ডিং গ্রান্ট, অন্যান্য টাকা পয়সা দেওয়া হয় সেদিকে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। তাঁরা যাতে আবার ঘর বাড়ি তৈরি করতে পারে তাঁর ব্যবস্থা করতে হবে। যতদিন পর্যন্ত এটা না হচ্ছে ততদিন পর্যন্ত যেন তাঁদের নানারকম সাহায্য দেওয়া হয়।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার নব-বর্ষের শুভেচ্ছা হিসাবে জানিয়েছে প্রথম দিনেই ৫ জন খুন, ১৬টি ডাকাতি হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা অত্যন্ত দুর্ভাগ্যজনক ঘটনা যে প্রথম দিনেই ৫টি খুন ও ১৬টি ডাকাতি হয়েছে। পশ্চিমবঙ্গের প্রগতিশীল বামফ্রন্ট সরকার এইভাবে তাঁদের যাত্রা শুরু করেছে। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীকে জানাতে চাই যে একদিকে পুলিশি তান্ডব নৃত্য হচ্ছে, অপর দিকে রাহাজানি, খুন দিনের পর দিন বেড়েই চলেছে। এর জন্য কাকে দায়ী করি? পুলিশ মন্ত্রী প্রশাসন যন্ত্রকে এমন এক জায়গায় নামিয়ে দিয়েছেন—পুলিশ কাউকে কেয়ার করে না। পুলিশ কোন জায়গায় হস্তক্ষেপ না করার ফলে দেশে এই অবস্থা দাঁড়িয়েছে। খুন হচ্ছে, ভয় করছে না একটি কারণে যে তাঁরা একটি বিশেষ রাজনৈতিক দলের সঙ্গে যুক্ত থাকে। তাই দেশের আইন শৃঙ্খলার সম্পূর্ণ অবনতি হয়েছে। আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীকে জানাতে চাই যে এই খুন থেকে দেশকে বাঁচান। আপনি রাজনীতি করুন, দলবাজি করুন, কিন্তু খুন থেকে দেশকে বাঁচান।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ভারতবর্ষে একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ ঘটনা ঘটেছে। ভারতবর্ষের প্রধান মন্ত্রী শ্রীমতী ইন্দিরা গান্ধী খোদ দিল্লিতে আক্রান্ত হয়েছে। এটা অত্যন্ত নিন্দনীয় ঘটনা। কিন্তু খোদ দিল্লির বুকে এই ঘটনা ঘটল। শ্রীমতী ইন্দিরা গান্ধী তিন চার মাস ওখানে রাজত্ব করার পর দিল্লির আইনশৃঙ্খলা এইভাবে অবনতি ঘটেছে। দিল্লির আইন-শৃঙ্খলা একেবারে ভেঙ্গে পড়েছে। শ্রীমতী ইন্দিরা গান্ধী ওখানে আইন শৃঙ্খলা ফিরিয়ে আনতে পারছেন না।

**শ্রী নবকুমার রায় ঃ** মিঃ স্পিকার স্যার, গত ১১ তারিখে কংগ্রেস আই থেকে তিনজন মাননীয় সদস্য এবং আমাদের দলের প্রেসিডেন্ট শ্রী অজিত পাঁজা মহাশয় ইসলামপুরে

গিয়েছিল। আমরা সেখানে দেখেছি পুলিশ যাদের বাড়ি পুড়িয়েছে তাঁদের কাছে গত ১০ তারিখে যে মন্ত্রী গিয়েছিলেন তিনি যান নি। মন্ত্রী মহাশয়, একটা স্কুল বাড়িতে গিয়ে পুলিশ অফিসারদের সঙ্গে কথাবার্তা বলেন। আর যাদের বাড়ি পুড়েছে তাঁদের কিছু বলবার থাকতে পারে কিন্তু মন্ত্রী মহাশয় তাঁদের সঙ্গে দেখাই করেন নি।

**মিঃ স্পিকার ঃ** আমি এই ব্যাপারে আলোচনা করতে দেব না। আপনি বসুন।

**শ্রী নবকুমার রায় ঃ** স্যার, প্রত্যক্ষভাবে যা দেখে এসেছি সেটা আমি এখানে রাখতে চাই।

**মিঃ স্পিকার ঃ** আইনে বক্তৃতা রাখবার ব্যবস্থা আছে। সেইভাবে না করে আপনি যখন তখন উঠে বক্তৃতা দেবেন এ হয় না।

**শ্রী নবকুমার রায় ঃ** স্যার, আমি আপনার অনুমতি নিয়েছি।

**মিঃ স্পিকার ঃ** আমি অনুমতি উইথড্র করছি। এইবার আপনি যদি বক্তৃতা করেন তাহলে আমি এক্সপাঞ্জ করে দেব।

**শ্রী নবকুমার রায় ঃ** স্যার, আমি সেখানে ঘুরে দেখে এসেছি।

(গোলমাল)

[2-50—3-00 p.m.]

**শ্রী নবকুমার রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে সরকারের কাছে ৩টি আবেদন রাখতে চাই।

**মিঃ স্পিকার ঃ** সেটা যদি ইসলামপুরের ব্যাপারে হয় তাহলে আবেদন অন্যভাবে রাখবেন, এখন নয়।

**শ্রী দীনেশ মজুমদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ইসলামপুরের বিষয়ে আজকে মাননীয় মুখ্যমন্ত্রী একটা বিবৃতি দেবেন, আপনি ইতিপুর্বে বলেছেন। সেই বিবৃতি দেবার পরে যদি ওদের কিছু বলার থাকে তাহলে নিশ্চয়ই আপনাকে তাঁরা বলতে পারেন। কিন্তু তাঁর আগে এই সব কথা কেন বলছেন।

**মিঃ স্পিকার ঃ** শুনুন। কোনও জিনিস উত্থাপন করার একটা বিধিবদ্ধ ব্যবস্থা এই হাউসে আছে। জিরো আওয়ারে মানুষের কোনও কিছু বলার থাকলে আপনারা আমার কাছে অনুমতি নেন। এখানে দেখছি যে আপনি সেই অনুমতি নিয়ে তাকে মিসইউস করে এমন একটা জায়গায় যেতে চাচ্ছেন, সেখানে আমি বাধা দিয়েছি। আমি আপনাকে বলতে দিতে পারি না। আপনারা যদি ব্যবস্থা চান, বিধানসভায় যদি উত্থাপন করতে চান তাহলে অ্যাডজর্নমেন্ট

মোশন দিন, অন্য কোনও প্রসিডিংসে দৃষ্টি আকর্ষণ করুন। আপনি হঠাৎ উঠে দাঁড়িয়ে ঐ ইসলামপুরে দেখে এলাম—এসব কথা বলতে আরম্ভ করলেন। আপনাকে দুই মিনিট বলতে দিয়েছি, তারপর আমি বুঝেছি যে আপনি ঐদিকে যেতে চাইছেন, তখন আমি বাধা দিয়েছি।

**শ্রী নানুরাম রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি ইসলামপুরের বিষয়ে যাচ্ছি না। আপনি ইসলামপুরের কথা শুনলে অসন্তুষ্ট হচ্ছেন। আমি এই কথা বলতে চাই যে পশ্চিমবাংলায় যে আইন শৃঙ্খলার অবনতি ঘটেছে তাতে মাননীয় মুখ্যমন্ত্রীর অবিলম্বে পদত্যাগ করা উচিত। আমি ইসলামপুরে গিয়েছিলাম। সেখানকার অবস্থা দেখে এসেছি। আজকে আইন শৃঙ্খলার অবস্থা যা দাঁড়িয়েছে তাতে মাননীয় মুখ্যমন্ত্রীর এখনই পদত্যাগ করা উচিত।

**মিঃ স্পিকারঃ** শ্রী নানুরাম রায় যেটা করলেন, এটা মস্তবড় বিধিবহির্ভূত কাজ করলেন। আমার একটা অনুমতি নিয়ে তিনি সেটার অসদ্ব্যবহার করলেন। নো-কনফিডেন্স মোশন যদি চিফ মিনিস্টারের এগেনস্টে দিতে হয় হি ইজ অ্যাট লিবার্টি টু ডু দ্যাট বাট ডোন্ট মিসইউজ মাই পার্মিশন গিভেন অনেস্টলি। ডোন্ট মিসইউজ ইট ডিসঅনেস্টলি। আমি আপনাকে সৎভাবে অনুমতি দিয়েছি, আপনি অনুমতি চাচ্ছিলেন। আপনি এই হাউসে চিফ মিনিস্টারের এগেনস্টে নো কনফিডেন্স দিচ্ছেন। এটার একটা বিধিবদ্ধ ব্যবস্থা আছে, সেইভাবে আনুন। এখানে আমার পার্মিশন চেয়ে উঠে দাঁড়িয়ে এইভাবে বলবেন, দিস ইজ মিসইউজ অব পাওয়ার—কমপ্লিটলি মিসইউজ।

(গোলমাল)

**শ্রী রজনীকান্ত দলুইঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে কথা চিফ হুইপ বললেন যে আজকে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় একটা বিবৃতি দেবেন, তারপর নাকি আমাদের আলোচনা করার সুযোগ দেবেন। এটা কি আপনি আমাদের দেবেন?

**মিঃ স্পিকারঃ** সেটা আমি বলিনি।

**শ্রী দীনেশ মজুমদারঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য, রজনীবাবু যে কথা বলেছেন, সেটা ভুল বলেছেন। আমি এই কথা বলেছি যে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় আজকে বিধানসভায় একটা বিবৃতি দেবেন। সেই বিবৃতি দেবার পরে যদি কোনও বক্তব্য থাকে তাহলে ওরা আপনাকে বলতে পারেন। আমি এই কথা বলেছি। আমি দুই রকম কথা বলিনা, একই রকম কথা বলি এবং এখনও তাই বলছি।

(গোলমাল)

**শ্রী রজনীকান্ত দলুইঃ** আই অ্যাম অন এ পয়েন্ট অব প্রিভিলেজ—

**শ্রী নবকুমার রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিধানসভার সদস্য হিসাবে আমি নিজে সেই বিভৎস দৃশ্য দেখে এসেছি। নারকীয় পুলিশি অত্যাচারের বিষয় বিধানসভার সদস্য

হিসাবে এখানে ব্যক্ত করতে পারব না?

(গন্ডগোল)

**শ্রী অশোককুমার বোস ঃ** মাননীয় স্পিকার মহাশয়, উনি যা বলছেন আপনার অনুমতি না নিয়ে উনি বলে চলেছেন। কারণ চিফ মিনিস্টার তাঁর বক্তব্য রাখার আগেই উনারা ওয়াক আউট করে চলে যেতে চান, সেইরকম পরিকল্পনাই উনারা করছেন। এই জিনিস চলতে পারে না। সুতরাং আপনি বিধিবদ্ধ ব্যবস্থা যা আছে, সেই ব্যবস্থা আপনি নিন। কারণ এই জিনিস চলতে পারে না।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** মিঃ স্পিকার স্যার, আই অ্যাম অন এ পয়েন্ট অব প্রিভিলেজ, প্রায় দু' বছর আগে আমাদের মাননীয় সদস্য দীপক সেনগুপ্ত মহাশয় গাজী উর্দু ডেইলি পত্রিকার বিরুদ্ধে একটা প্রিভিলেজ এই হাউসে এনেছিলেন এবং বিষয়টা প্রিভিলেজ কমিটিতে পাঠানো হয়েছিল। কিন্তু আজ পর্যন্ত জানতে পারলাম না, ঐ অডিটার, প্রিন্টার, পাবলিশার, এদের একজামিন করা হলো কি না। এদের এক্সপ্ল্যানেশন কল করে ডাকা পর্যন্ত হল না। ব্যাপারটা কি ঘটল আমরা বুঝতে পারছি না। সুতরাং প্রিভিলেজ কমিটির কাছে আবেদন রাখব যাতে এই ব্যাপারে ইমিডিয়েটলি অ্যাকশন নেওয়া হয়।

**মিঃ স্পিকার ঃ** প্রিভিলেজ না হলে প্রিভিলেজ কমিটিতে পাঠানো হয় না। এতে বলার কি আছে। আপনি প্রিভিলেজের ব্যাপারে রুলসটা দেখুন। প্রিভিলেজ না হলে প্রিভিলেজ কমিটিতে পাঠানো হয় না।

[3-00—3-10 p.m.]

আমার যদি মনে হয় যে, ব্রিচ অফ প্রিভিলেজ হচ্ছে, তাহলেই প্রিভিলেজ কমিটিতে যাবে। হঠাৎ করে দাঁড়িয়ে কিছু বললেই হবে না।

## Legislation

### The West Bengal Court Fees (Amendment) Bill, 1980.

**Shri Hashim Abdul Halim :** Sir, I beg to introduce the West Bengal Court-fees (Amendment) Bill, 1980.

(Secretary then read the Title of the Bill.)

**Shri Hashim Abdul Halim :** Sir, I beg to move that the West Bengal Court-fees (Amendment) Bill, 1980. be taken into consideration.

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনি নিজে এ বিষয়ে বিশেষজ্ঞ,

আজক্ষে দেশ থেকে বিচার উবে যাচ্ছে, কিন্তু কোর্ট ফি-র দায় ভার বাড়ানো হচ্ছে। তারপর মাননীয় আইন-মন্ত্রী বললেন যে, ১০০ বছর আগে যে ফি করা হয়েছিল সেটার আজকে পরিবর্তন করা হচ্ছে। আমার কথা হচ্ছে এখন পর্যন্ত যে ব্যবস্থা আছে তাতে আমরা দেখছি যে, কোর্ট ফি যদিও এক টাকা, কিন্তু ওকলাতনামা গুণতে হয় বাইরে গিয়ে ২ টাকা, অর্থাৎ আদতে ৩ টাকা দিতে হয় মক্কেলকে। বিচার-মন্ত্রী শোষণ মুক্ত সমাজ করতে চাইছেন, আর এখানে কোর্ট ফি ডবল করতে চাইছেন। এতে আর্থিক সুবিধা হবে, কি হবেনা, তা জানিনা। ১০০ বছরের পুরোনো যেহেতু এটা হয়ে গেছে সেহেতু এটার পরিবর্তন করতে হবে, এটা ঠিক নয়। মার্কস সাহেব কোর্ট ফি বাড়াবার কথা কোথাও বলেন নি। আজকে বিচার উবে যাচ্ছে, কোর্টগুলি কিন্তু উকিলদের স্বর্গে পরিনত হচ্ছে। আমি তাই বিচার মন্ত্রীকে বলব, আবার ইউ আর ট্রাইং টু ক্রিয়েট প্লিডার'স প্যারাডাইস। কোর্ট ফি ১ টাকা ছিল, আপনি এটাকে ২ টাকা করতে চাইছেন। ১০০ বছরের পুরনো আইন, এই যুক্তিতে আপনি এটার পরিবর্তন করতে চাইছেন।

**শ্রী হাসিম আবদুল হালিম ঃ** ১০৬ বছর আগেকার আইন।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** আপনাদের মার্কসইজিম কত বছর আগেকার? যাইহোক, এটা আমি বুঝতে পারছি না যে, এর কি প্রয়োজন ছিল! যদি আপনারা মানুষকে বিচারের সুযোগ দিতে চান, তাহলে কোর্ট ফি তুলে দেওয়া উচিত। অন্তত কোর্ট ফি-র ক্ল্যাসিফিকেশন করতে পারতেন। সেই অনুযায়ী কোন টাইপ অফ কমপ্লেনে কোর্ট ফি লাগবে এবং কোন টাইপ অফ কমপ্লেনে কোর্ট ফি লাগবে না, সেটা ঠিক করে দিতে পারতেন। সেটাই দেওয়া উচিত ছিল। স্যার, আপনি আইনজ্ঞ হিসাবে নিশ্চয়ই জানেন যে, ডিফামেশন কোর্ট ফি আমরা তুলে দিয়েছিলাম। আপনারা যেটা এনেছেন সেটা প্রগতিশীল নয়। এমন একটা ব্যবস্থা করবেন যাতে লেগ্ পুলিং না হয়। কয়েকজন মাননীয় মন্ত্রী মহাশয় এ পক্ষের কথা-বার্তা শুনে উত্তেজিত হয়ে যাচ্ছেন, কিছু ইয়েলো জার্নালিজম আছে। সেইসব জার্নালিস্টরা মানুষের চরিত্র বলে কিছু রাখছেন না আর সি.পি.এমের তো বালাই নেই। সেইজন্য আমরা সংশোধন করলাম কোর্ট ফি থাকবে না, বিশেষ বিশেষ কমপ্লেন্টের ক্ষেত্রে কোর্ট ফি থাকবে না আর এখন শুনছি, দন্ড বাড়ছে, একেই মানুষ বিচার পাচ্ছে না তাতে আবার মানুষের বিচারের ব্যয় বাড়ছে। সুতরাং এই প্রস্তাব সমর্থন যোগ্য নয়। পুরাতন দিনের হলেই একটা জিনিস বর্জনীয় হয়ে যাবে সেটা ঠিক নয়। তাহলে আপনারা যে নীতিতে বিশ্বাসী, যে নীতিতে আস্থাশীল সেটা আগে বর্জন করুন তারপর এই জাতীয় জিনিস আনুন। আমি এই বিলটিকে সমর্থন করতে পারছি না। আর একটি জিনিস বলছি, আপনারা ওকালত নামার ব্যাপারে যে ইউনিফরমিটি আনতে চাইছেন সেখানেও দেখবেন কেউ ১ টাকা নিচ্ছে, কেউ ২ টাকা নিচ্ছে আবার কেউ ৩ টাকা নিচ্ছে, এ ছাড়া কিছু খরচ আছে। সুতরাং এটা আগে বর্জন করুন। আপনি যে ব্যবস্থাটা করছেন এটা মারাত্মক জিনিস, এটা হওয়া উচিত নয়।

**শ্রী সুনির্মল পাইক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই বিলটিকে সমর্থন করছি এবং সমর্থন করতে গিয়ে কয়েকটি কথা বলতে চাই। ১৮৭০ সাল থেকে আমরা দেখছি, বিভিন্নভাবে কোর্ট ফি বাড়ানো হয়েছে। ইংরাজ শাসনের সময় থেকে এটা বিভিন্নভাবে বেড়েছে। ইংরাজদের

শোষণ করবার মনোভাব গড়ে উঠেছিল কিন্তু এখন তাঁর মৃত্যু ঘটেছে কারণ নতুন বামফ্রন্ট সরকার নতুন দৃষ্টিভঙ্গি নিয়ে ক্ষমতায় এসেছেন। আমি প্রথমেই আতঙ্কগ্রস্ত হয়ে উঠেছিলাম ৫ টাকা বাড়ানোর কথা শুনে। তারপর উনি অ্যামেন্ডমেন্ট এনেছেন এবং অ্যামেন্ডমেন্ট এনে ২ টাকা করে করেছেন। গরিব দরিদ্র মানুষ যাদেরকে এইরকম ধরনের কোর্ট ফি দিতে হয়, কি ভাগ চাষ কেসের ক্ষেত্রে, কি ওয়েস্ট বেঙ্গল ল্যান্ড রিফর্মস ক্ষেত্রে—যে কোনও ব্যাপারেই আইন-মোতাবেক ব্যবস্থা চাহিতে গেলে কোর্ট ফি দিতে হয়। এইরকম ধরনের ব্যবস্থায় তাঁদের সুবিধা হয়েছে। গরিব মানুষেরা আজকে বিচার ব্যবস্থার সুফল পেতে পারবে—এইরকম ধরনের সম্ভাবনা দেখা দিয়েছে। এই প্রসঙ্গে আর একটি কথা বলতে চাই, আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন করবো, প্রপার কেস যেটা আমরা জানি—যারা জোতহীন, যাদের জমি-জমা নেই, অসহায়, নিরুপায়, তাঁরা যদি সরকারের কাছে আবেদন করে তাহলে তাঁদের কোনও ফি লাগে না। এইরকম ধরনের ফি দিয়ে কোনও কেস করতে হত না। এই জাতীয় চিন্তা যদি এই বিলের মধ্যে থাকত তাহলে পরে আমার মনে হয় এই বিলটি আরও সুষ্ঠু হত আরও বলিষ্ঠ হত। এই কোর্ট ফির ব্যাপারে—এই ওকালতনামার ব্যাপারে যেটা উনি বললেন ২ টাকা করা হয়েছে—আমরা জানি—এই দু টাকা অনেক দরিদ্র ব্যক্তি আছেন যারা দিতে পারে না বা পারছে না।

ফলে সেখানে জোতদার জমিদার তাঁদের উপর চাল চালিয়ে যাচ্ছে এবং বিভিন্নভাবে সেই সুযোগগুলি গ্রহণ করছে। এই ধরনের ব্যবস্থাতে যদি মন্ত্রী মহাশয় কোনও প্রপার কেসের চিন্তা ভাবনা রাখতেন তাহলে সুষ্ঠু এবং বলিষ্ঠ পদক্ষেপ হত বলে মনে করছি। আরেকটা জিনিস বিশেষভাবে উল্লেখযোগ্য যে আজকে দেখা যাচ্ছে কোর্টফির ব্যাপারটা যাদের কে নিয়ে কাজ করা হচ্ছে বিভিন্ন আদালতে অর্থাৎ আমরা যে পঞ্চায়েত সমিতির আদালত—ছোট ছোট আদালতগুলি ধরা হচ্ছে সেটা হচ্ছে জে.এল.আর.ও., বি.ডি.ও. যাঁরা ভাগচাষ কেস করছেন, খায় খালাসী করছেন সেখানে একটা জিনিস দেখা যাচ্ছে যে তাঁরা বিভিন্নভাবে কোর্ট ফির যে ব্যবস্থা কোর্ট ফি যাদের দিতে হবে, কত দিতে হবে যতটা দিতে হবে হয়ত তাঁদের পক্ষে সম্ভব নয়। অনেককে জিজ্ঞাসা করে দেখা যাচ্ছে পাবলিক ডেট রিকভারি অ্যাক্টে তাঁরা বলছে জে.এল.আর.ও. বি.ডি.ও. আইন বোঝেনা। ওয়েস্ট বেঙ্গল ল্যান্ড রিফর্মস অ্যাক্টকে ধারা উল্লেখ করলে অনেক জায়গায় বুঝতে পারে না। সেই অবস্থায় আজকে যদি রেস্টোরেশন অফ অ্যালায়েনসন অফ ল্যান্ড অ্যাক্ট এর কথা কিছু বলেন তাহলে তাঁরা অনেক জায়গায় একেবারে জব্দ হয়ে যান। অনেক জায়গায় কোর্ট ফি বেশি লাগবে কি না লাগবে জানে না, এই ধরনের ব্যবস্থা মন্ত্রী মহাশয়ের কাছে একটা সাজেসন যদি এইসব ছোট ছোট আদালতগুলি যেখানে আমাদের দরিদ্র কৃষক বা দরিদ্র মানুষের বিচার নেওয়ার জন্য বিচার প্রার্থী হচ্ছে সেখানে যদি কিছু কিছু ল গ্র্যাজুয়েট থাকত হেল্পিং হ্যান্ড হিসাবে তাঁদের কাছে, তাহলে অত্যন্ত ভাল হত বলে মনে করছি। তাঁরা সাজেশন রাখতেন জে.এল.আর.ও. বি.ডি.ও. এই খায়খালাসী বা বিভিন্ন জমি নিয়ে ছোট ছোট লিটিগেশন যেগুলি আসছে সেগুলিতে কোর্ট ফির একটু বেশি ব্যবস্থা করতে হয়। কোর্ট ফি কত করতে হয় সেগুলি তাঁরা কিছু বুঝিয়ে দিতে পারতেন এবং সেইভাবে কাজ করতে পারতেন। কাজের তাতে সুবিধা হত বলে মনে করছি। আরেকটা জিনিস হচ্ছে এই আ[illegible]ক দে[illegible] [illegible] কোর্টফির যে ব্যাপার তাতে একটা জিনিস

বিশেষভাবে লক্ষ্যণীয়, প্রত্যেক জায়গায় কোর্ট আদালতে বিধিব্যবস্থা বা বিচার পেতে হলে সাধারণভাবে কোর্ট ফি দিতে হয়, যে জায়গায় কোর্টফি দিয়ে লোকে বিচার প্রার্থী হচ্ছে সেখানে বিচারকের আসনে বিচারক হয়ে যাঁরা বসছেন কোর্ট ফি সম্বন্ধে বিশেষভাবে জ্ঞান থাকা কোর্ট ফি অ্যাক্টে বিশেষ অভিজ্ঞতা যাতে থাকে সেই নিয়ে বিচার বিবেচনা করবেন সেইভাবে একটা গঠনমূলক চিন্তা ধারা নিয়ে কাজ করতে পারবেন। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[3-10—3-20 p.m.]

**শ্রী আবদুস সাত্তার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে সংশোধনীটা আমাদের মাননীয় বিচার মন্ত্রী নিয়ে এসেছেন খুব ছোট্ট এর আবার সংশোধনী তিনি করেছেন। একটাকার জায়গায় পাঁচ টাকা বা দু' টাকার জায়গায় পাঁচ টাকা। আগে আমরা বলেছিলাম যে এই কোর্ট ফির উপর যেটা ওকালত নামার উপর কোর্ট ফি গ্রামের দিকে যেন না বাড়ানো হয়, এটা আমরা চেয়েছিলাম এবং এটা ১০০ বছর থেকে বা কত বছর থেকে আছে সেটার প্রশ্ন নেই ১০০ বছরের প্রাইস ইন্ডেক্সের উপর যদি করা হয় তাহলে অনেক বেশি বাড়ছে বলে আমার মনে হয়। হাসিম সাহেব একটা রেভলিউসন, একটা বিপ্লব নিয়ে আসতে পারবেন। যদি এই বিপ্লবটা আনতে পারেন কোর্ট ফি উঠিয়ে দিতে পারেন তাহলে আমার মনে হয় এর থেকে যা ইনকাম তাতে ওকালত নামায় কোনও কোর্ট ফি লাগবে না। কারণ সামান্য বিচারের জন্য তিনি ৫টাকা করে—সেদিন আপনি বললেন বলে ২টাকা হয়েছে নইলে আমাদের কথায় হত না। কিন্তু আমি জানি যে, আপনি বলেছেন বলে ৫ টাকার জায়গায় ২ টাকা করা হয়েছে। অর্থমন্ত্রীর অর্থ ভান্ডারে বিভিন্ন সোর্স থেকে প্রচুর অর্থ আসে সেখানে সামান্য কোর্ট ফি বাড়িয়ে গরিব মানুষকে হয়রানি করবার কোনও প্রয়োজন নেই। এইভাবে ওকালতনামার উপর কোর্ট ফি সংশোধন না করে সম্পত্তির মূল্যের উপর সংশোধনী আনা উচিত ছিল। স্ট্যাম্প অ্যাক্ট ও কোর্ট ফি হিসাবে যা আয় হয় ও জুডিসিয়াল ডিপার্টমেন্টে যে খরচা হয় তাতে কোর্ট ফি এবং স্ট্যাম্প বিক্রি হয়ে অনেক বেশি ইনকাম হয় এবং খরচ হয়ে উদ্বৃত্ত থাকে। অতএব ৫ টাকা বাড়িয়ে দিয়ে অযথা গরিব মানুষকে হয়রানি করে লাভ কি? আমাদের সরকার ১ বিঘার উপর খাজনা মুকুব করেছিল। আপনারা এসে তাকে বাড়িয়ে দিয়েছেন। অতএব যেখানে গরিব মানুষকে রিলিফ দেওয়া হচ্ছে সেখানে মন্ত্রী মহাশয় কোর্ট ফি আইনের সংশোধন করে ওকালত নামার উপর ১ টাকার জায়গায় ৫ টাকা করেছেন কেন? সেইজন্য অর্থমন্ত্রী মহাশয়কে বলছি যে আপনি যে সংশোধনী নিয়ে আসছেন সেটা এই ভাবে করুন যে মফস্বলে ওকালত নামার উপর কোর্ট ফি লাগবে না। **(এ ভয়েস—অ্যাডভোকেট ফি কি হবে?)** অ্যাডভোকেট ফি যদি ফ্রিজ করে দেন তাহলে আমার আপত্তি নেই। কিন্তু আঁদের দলের যে সমস্ত অ্যাডভোকেট আছেন তাঁরাই ভুগবেন। আমাদের সময় হাইকোর্টে যা খরচ হয়েছিল এখন তাঁর চেয়ে বেশি খরচ হচ্ছে। এঁদের সময় ২১ লক্ষ টাকা বেশি খরচ হয়েছে। সেখানে টাকার তছনছ হচ্ছে। জনসাধারণ খেতে পায় না—অথচ হাইকোর্টে একটা অ্যাশোসিয়েশন করে টাকার তছনছ চলছে। পূর্বকার যুক্তফ্রন্টের আমলে এই সব জিনিস হলো না। ভক্তিবাবু যখন বিচার মন্ত্রী ছিলেন তিনি হাইকোর্ট থেকে সিটি কোর্টে কতকগুলি

কেস ট্রান্সফার করার ব্যবস্থা করেছিলেন। আমরা আপনার কাছ থেকে সে রকম বিপ্লব আশা করছি না। কিন্তু সামান্য একটা সংশোধনী না নিয়ে এসে বড় আকারে সংশোধনী আনুন যাতে করে কোর্ট ফি কোথায় বাড়ানো হবে কোথায় কমানো হবে এবং স্ট্যাম্প অ্যাক্ট এর বেলায়ও তাই—তাহলে ভাল হত। কিন্তু সামান্য ওকালত নামার উপর ৫ টাকা বাড়িয়ে দিয়ে বাহবা নেবার চেষ্টা করছেন কেন? সেইজন্য এই বিলকে আমরা সমর্থন করতে পারছি না।

[3-20—3-30 p.m.]

**শ্রী দেবরঞ্জন সেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় বিচার মন্ত্রী যে বিল সংশোধনীর জন্য এনেছেন তাকে আমি সমর্থন করি। প্রথম অবস্থায় যেভাবে আমাদের সামনে বিলটি এসেছিলো বা অর্থমন্ত্রী যেভাবে তাঁর বাজেট বরাদ্দ পেশ করবার সময় বলেছিলেন মফস্বলের জন্য ৫ টাকা এবং কলকাতার জন্য ৫ টাকা এবং পরবর্তীকালে আবার সেটাকেই মফস্বলের জন্য ২ টাকা এবং কলকাতার জন্য একইরকম রেখে যে সংশোধনী এসেছে তাকে আমরা সমর্থন করি। আমাদের বিগত অভিজ্ঞতায় আমরা দেখেছি যে সাত্তার সাহেব যখন আইন মন্ত্রী ছিলেন তখন কিভাবে তিনি বরাদ্দ বাড়িয়েছিলেন এবং অযথা স্ট্যাম্প ফি বাড়িয়ে সাধারণ মানুষের উপর অত্যাচার বাড়িয়ে ছিলেন এবং ওঁর আমলে কিভাবে লক্ষ লক্ষ টাকা আইন বিভাগের মারফৎ অপচয় হয়েছিলো তা আমরা জানি। বিভিন্ন জেলা থেকে আমরা যে সংবাদ পেয়েছি তাতে এটা বেশ বুঝতে পাচ্ছি যে, ৫ টাকা ওকালত নামা দিয়ে কোর্ট ফি দেওয়া সত্যই শক্ত। এই সরকারের যে কর্মসূচি আছে তাকে রূপ দিতে গিয়ে যে অসুবিধার সৃষ্টি হচ্ছে সেটা জেনেই এই সরকার এই সংশোধনী করছেন। সেইজন্য যে সংশোধনী বিল মন্ত্রী মহাশয় এনেছেন এবং অর্থমন্ত্রী মহাশয় যার উপর সংশোধনী আনছেন তাকে আমরা সমর্থন করি। জয়নাল সাহেব যে কথা বললেন সে কথা বলা তাঁর ঠিক হয়নি। বিভিন্ন জেলা থেকে যে বার লাইব্রেরি আছে তাঁদের নিজস্ব একটা সংগঠন আছে। তাঁদের বার লাইব্রেরি চালাবার জন্য তাঁর উন্নতির জন্য, বিভিন্ন বই এর জন্য এবং ৪র্থ শ্রেণীর কর্মচারিদের মাহিনা দেবার জন্য তাঁরা নিজেরাই বাজেট করেন এবং নিজেরাই সিদ্ধান্ত নেন। এর সঙ্গে সরকারের কোনও সম্পর্ক নেই। অতএব এটা কোনও অন্যায় কাজ নয়। সুতরাং ২ টাকা যেটা করেছেন ৩ টাকা কমিয়ে সেটা প্রশংসার যোগ্য। আর কলকাতার ব্যাপারে যে ৫ টাকা রেখেছেন সেটা ঠিকই আছে কারণ কলকাতার বেশির ভাগ মানুষই বিত্তশালী। তাঁদের পক্ষে দেওয়া এটা শক্ত নয়। এই অবস্থায় যে সংশোধনী এনেছেন তাকে সমর্থন করি এবং আশা করি সকলেই এতে সমর্থন করবেন।

The motion of Shri Hashim Abdul Halim that the West Bengal Court-fees (Amendment) Bill, 1980, be taken into consideration, was then put and agreed to.

**Clause 1**

The question that clause 1 do stand part of the Bill was then put and agreed to.

## Clause 2

**Dr. Ashok Mitra :** I beg to move that in clause 2, in the proposed number 9 and entries relating thereto-

(1) in item (b), for the words "Five rupees.", the words "Two rupees." be substituted;

(2) in item (c), for the words "Five rupees.", the words "Two rupees." be substituted;

(3) in item (d), for the words "Five rupees.", the words "Two rupees," be substituted.

**Shri Hashim Abdul Halim :** I accept the amendment.

The motion of Dr. Ashok Mitra was then put and agreed to.

The question that clause 2, as amended, do stand part of the Bill, was then put and agreed to.

## Preamble

The question that Preamble do stand part of the Bill was then put and agreed to.

**শ্রী রেণুপদ হালদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় যে কোর্ট ফিজ অ্যামেন্ডমেন্ট বিল এনেছেন এই বিলটি খুব ছোট, কিন্তু তা সত্ত্বেও এর যে পরিণতি সেটা হচ্ছে সাধারণ মানুষকে আর একটা নতুন করে করের বোঝা বহন করতে হবে। মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন হাইকোর্ট থেকে আরম্ভ করে লোয়ার কোর্ট, রেভেনিউ অফিস পর্যন্ত সমস্ত জায়গায় একটা সমতা আনবার জন্য ৫ টাকা করে করা দরকার। হাইকোর্টে যে অবস্থা ছিল ২ টাকা করে সেই অনুসারে তিনি লোয়ার কোর্টে ২ টাকা করে দিতে পারতেন, কিন্তু তা না করে ৫ টাকা করলেন। এটা বাড়ানো উচিত নয়, কারণ, সাধারণ মানুষকে এটা বহন করতে হয়। একজন মাননীয় সদস্য বললেন হাইকোর্টে ৫ টাকা হওয়া উচিত, কারণ, হাইকোর্টে সমস্ত বড়লোকেরা যায়। কিন্তু আমরা জানি মালিক পক্ষ যখন হাইকোর্টে টেনে নিয়ে যায় তখন অনেক বর্গাদার এবং গরিব চাষীকে হাইকোর্টে যেতে হয়, তাঁর জন্য তাকে ৫ টাকা বহন করতে হবে এই আইন পাস হয়ে গেলে। শুধু যে বড় লোকদের এটা বহন করতে হয় তা নয়, এর মধ্যে যে সংশোধনী এনেছেন ২ টাকা করবার জন্য লোয়ার কোর্টগুলিতে এই ২ টাকা নিশ্চয়ই বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে, বামফ্রন্ট কমিটির পক্ষ থেকে হয়নি, মাননীয় অধ্যক্ষ মহাশয় এই বিষয়টাকে বিশেষভাবে লক্ষ্য করেছিলেন যে এতে

সাধারণ মানুষের উপর একটা চাপ সৃষ্টি হবে এবং এর পরিণতি খুব খারাপ হবে, তাই এটাকে ৫ টাকার জায়গায় ২ টাকা করেছেন, তাঁর পরামর্শ অনুসারে এটার পরিবর্তন ঘটেছে, বামফ্রন্ট সরকারের প্রগতিশীল পদক্ষেপ নিচ্ছেন বলে বলে থাকেন অথচ এটা দেখতে পাননি। আমরা জানি কোর্ট থেকে যে টাকা উঠে ৩/৩।। টাকা কোর্ট ফিজ হিসাবে তাতে কোর্টের খরচ চলে না, এই খরচ সরকারকে অন্যভাবে বহন করতে হয়। জনসাধারণের কাছ থেকে যে সমস্ত ট্যাক্স নেওয়া হয় সেই ট্যাক্স সরকার বিভিন্ন খাতে খরচ করেন, ঠিক তেমনি কোর্ট খরচের একটা অংশও বহন করেন। কোর্ট ফিজ তাঁদের কাছ থেকে না নিলে যে চলবে না তা নয়, আমি মনে করি কোর্ট ফিজ গরিব চাষী, বর্গাদারদের যে সমস্ত মামলা-মোকদ্দমা হয় তাঁদের ক্ষেত্রে রেহাই দেওয়া দরকার, যাতে আদৌ এই ফিজ না লাগে তাঁর ব্যবস্থা করা দরকার। সুতরাং এই আইনে যে বাড়াবার প্রস্তাব এনেছেন লোয়ার কোর্টে ২ টাকা এবং হাইকোর্টে ৫ টাকা এটা গ্রহণযোগ্য নয়, তাই আমি এর তীব্র বিরোধিতা করছি।

**শ্রী হাসিম আবদুল হালিম ঃ** মিঃ স্পিকার স্যার, আমি একটা সংশোধনী আইন এনেছি, ১১০ বছর আগে ইংরাজরা ভোকালতনামা ১ টাকা ২ টাকা করে গিয়েছিলেন, নিশ্চয়ই ১১০ বছরের তাঁর মূল্য অনেক বেড়ে গেছে, জিনিসপত্রের দর বাড়ছে, গভর্নমেন্টের খরচ বাড়ছে। আমার অরিজিন্যাল প্রস্তাব ছিল ৫ টাকা করার, কিন্তু বিরোধী দলের সদস্যদের সঙ্গে আলোচনা করে আমরা ঠিক করলাম ডিস্ট্রিক্ট, সাব-ডিভিসন কোর্টে ২ টাকা করব, আর হাইকোর্টে ৫ টাকা করব। আমি কি খুব অন্যায় করেছি ১ টাকার জায়গায় ২ টাকা করে এবং হাইকোর্টে ৫ টাকা করে? সাত্তার সাহেব কোর্ট ফিজ, স্ট্যাম্প ডিউটি বাড়িয়ে ছিলেন, জমির খাজনা সিদ্ধার্থবাবু ৩ গুণ বাড়িয়ে ছিলেন, তাঁরা মানুষের প্রতি খুব দয়া করেছিলেন, আর আমরা খাজনা তুলে দিলাম, ৫০ হাজার টাকার বেশি সম্পত্তির মালিককে খাজনা দিতে হবে সেই ব্যবস্থা করলাম, ১ টাকার জায়গায় ২ টাকা করলাম সেজন্য আমরা হয়ে গেলাম রি-অ্যাক্সনারী, আর তাঁরা হয়ে গেলেন বিপ্লবী। আমি মাননীয় সদস্যদের জানাতে চাই আমরা লিগ্যাল এডের যে সিস্টেম করেছি তাতে হাইকোর্টে বর্গাদারদের বিরুদ্ধে মামলা হলে আমরা উকিল, স্ট্যাম্প, কোর্ট ফিজ, টাইপিং সমস্ত খরচ সরকারের তরফ থেকে দিচ্ছি, সেজন্য আমাদের সরকারের লক্ষ লক্ষ টাকা খরচ হচ্ছে। আমরা সাব-ডিভিসনের ভিত্তিতে গরিব মানুষদের লিগ্যাল অ্যাডভাইস অ্যান্ড এড দেওয়ার চেষ্টা করছি, তাতে প্রায় এই সরকারের প্রথম পর্যায়ে ৪০/৫০ লক্ষ টাকা খরচ হবে।

[3-30—3-40 p.m.]

১ টাকার জায়গায় ২ টাকা এবং ২ টাকার জায়গায় ৫ টাকা করে আমি কি খুব অন্যায় করেছি। কিন্তু এঁদের মতে আমি হলাম রি-অ্যাকশনারি এবং ওঁরা হলেন প্রোগ্রেসিভ লোক। কোর্ট ফি তুলে দিলে ভালই হত, কিন্তু বর্তমান সমাজ ব্যবস্থায় এটা কি সম্ভব? এটা ওঁরা করেননি কেন? আমাদের এই সমাজ ব্যবস্থার ভেতরেই চলতে হবে, সংসদীয় গণতন্ত্রের প্রশ্ন রয়েছে, টাকা পয়সার প্রশ্ন রয়েছে। তবে কথা হচ্ছে এই সীমিত ক্ষমতার মধ্যে আমাদের তো কিছু কিছু রোজগার করতে হবে। আমাদের এখন অনেক খরচ করতে হচ্ছে—আমরা কিছু কিছু নতুন কোর্ট করেছি এবং আরও ১৬০টি কোর্ট আমরা তৈরি করব ঠিক করেছি।

কাজেই কোটি কোটি টাকা আমাদের খরচ করতে হচ্ছে। শুধু তাই নয়, আমরা মুনসিফ এবং সাব-জজদের জামা কাপড় কেনবার জন্য সাড়ে তিনশ টাকা করে দিয়েছি, পে কমিশনের রিপোর্ট বেরুবে এবং তখন আমাদের আরও বাড়তি খরচ করতে হবে। কাজেই আপনারাই বলুন এই টাকা কোথা থেকে আমরা আনব? একটা মামলা ১০/১২ বছর ধরে চলে, কিন্তু ওই খরচ কেবল একবারই করতে হয়। কাজেই যে ব্যবস্থা করেছি সেটা কি খুব অন্যায় করেছি? কিন্তু ওঁদের দৃষ্টিভঙ্গিতে আমি হলাম রি-অ্যাকশনারি। যাহোক, আমি আশাকরি আপনারা এই বিলটি গ্রহণ করবেন।

Mr. Speaker, Sir, I beg to move that the West Bengal Court fees (Amendment) Bill, 1980 as settled in the Assembly, be passed.

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি মধ্যস্থতা করেছেন এবং আপনিও ওদের দিকে রায় দিচ্ছেন।

**মিঃ স্পিকার ঃ** না, আমি বলিনি, আমি প্রতিবাদ করেছি।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** আমি একটা জিনিস জানাতে চাইছি, যে এটাতে কত টাকা এক্সচেকারে পড়বে? এই হচ্ছে এক নম্বর, আর দ্বিতীয় নম্বর যে মন্ত্রী মহাশয় একটা আশঙ্কা জনক কথা বললেন যে ১০/১২ বছরে একটাকা বেশি লাগবে তাঁর মানে আপনি মোকদ্দমাগুলি ১০/১২ বছর ঝুলিয়ে রাখতে চান। আমি এটার প্রতিবাদ করছি। আর একটা কথা আমি বলতে চাই এই যে গণআদালত বলে একটা বস্তু আছে এটা অলিখিত সেটা আমি বলে দিতে চাই। এখানে মোশন এসেছে ফর দি পাসিং অফ দি বিল, আমি সাধারণভাবে আবার অনুরোধ করব, আবার মন্ত্রী মহাশয় পর্যালোচনা করে এই বিলটা প্রত্যাহার করুন, তিনি যেন বিলটা গ্রহণের জন্য পিড়াপিড়ি না করেন, গ্রুপ মেজরিটি আছে বলে যা খুশি পাস করিয়ে নেবার চেষ্টা করবেন এটা হওয়া উচিত নয়।

**শ্রী সন্দীপ দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অতীতে বহুবার হাউসে বলেছেন যে বামফ্রন্ট ক্ষমতায় আসার পর অতি দ্রুত সব মামলার নিষ্পত্তি হবে, ২ বছরের মধ্যে মামলার নিষ্পত্তি হবে বলে বলেছিলেন কিন্তু তারপর এখানে বললেন যে ১২ বছর পর্যন্ত মামলা চলবে, সে সম্বন্ধে কি নীতি আমি মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই।

**শ্রী হাসিম আবদুল হালিম ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি কিছু উত্তর দিতে চাইছিলাম না, কিন্তু সন্দীপবাবু আমাকে বলতে বাধ্য করালেন। আমি মনে করি উনি যে কথা রাখলেন তা ঠিক নয় আমি যা বলেছি ১০ বছর সেটা বাস্তব অবস্থার উপর ভিত্তি করে কিন্তু আমরা চেষ্টা করছি, যাতে মামলাগুলি দ্রুতভাবে নিষ্পত্তি করা যায়। সেজন্য আমরা নতুন ১৬০টি কোর্ট তৈরি করতে চেয়েছিলাম তাতে কেন্দ্রীয় সরকার অনুমতি দিয়েছেন। ১০৭টি কোর্ট তৈরি করতে। প্ল্যান আমরা তৈরি করেছি কেন্দ্রীয় সরকারের কাছে পাঠাব, তাঁরা কিছু টাকা দেবেন বলেছেন এবং টাকা পেলে যত তাড়াতাড়ি সম্ভব আমরা করব। কিন্তু কোর্টে করেও আমি মনে করিনা যা বর্তমান সমাজ ব্যবস্থা আছে, যা বিচার ব্যবস্থা আছে কেসগুলি দ্রুত নিষ্পত্তি

হবে, সুতরাং এতে কিছু আইনের সংশোধনের ব্যাপার আছে, এগুলি আমাদের হাতে নয় কেন্দ্রীয় সরকারের ব্যাপার। তারপর কিছু বিচার ব্যবস্থার নিয়ম আছে, সিব্‌ল প্রসিডিওর কোর্ট, ক্রিমিন্যাল প্রসিডিওর কোর্ট, এর পদ্ধতির ব্যাপার আছে শেষ পর্যন্ত সংশোধন হবে কিনা জানিনা। আমরা কয়েকটা প্রস্তাব দিয়েছি কেন্দ্রীয় সরকারের কাছে তাঁরা যদি মানেন আশা করি তাঁরা মানবেন সেই আশা নিয়েই আমরা সংশোধন দিয়েছি, সিব্‌ল প্রসিডিওর কোর্ট তাতে কোর্টের কিছু সুরাহা হবে। এর মধ্যে আমি শুধু এটুকু জানাতে চাই সেসন মামলা আমরা আমাদের রাজ্যে বোধহয় খুব একটা দৃষ্টান্ত স্থাপন করতে পেরেছি সেটার রেকর্ড আছে আমাদের নিষ্পত্তি হয়েছে ১০ সামথিং পারসেন্ট মোর দ্যান ফাইভ কেসেস। এটা একটা রেকর্ড কোনওদিন আগে ছিল না। আমাদের সরকারে আসার পর আমরা এটা করতে পেরেছি। যখন আমরা গভর্নমেন্টে আসি ডিসপোজাল অ্যাবাউট ১০ সামথিং ছিল বাকি আমরা করেছি, সামথিং পারসেন্টেজ মোর দ্যান ফাইভ। এবং বাদ বাকি আমরা চেষ্টা করছি কোর্টে আরও বেশি লোক নিয়োগ করা গেলে আরও তাড়াতাড়ি করা সম্ভব হবে বলে মনে করি। মুনসেফ অ্যাপয়েন্টেড হয়েছেও আর ২০টি নতুন কোর্ট আমরা করেছি।

The motion of Shri Hashim Abdul Halim That the West Bengal Court-fees (Amendment) Bill, 1980, as settled in the Assembly, be passed—was then put and agreed to.

(At this Stage the House was adjourned till 4-15 p.m.)

[4-15—4-20 p.m.] (After adjournment)

## STATEMENT ON CALLING ATTENTION

**Shri Jyoti Basu :** Mr. Speaker, Sir, on the 11th of this

(Congress (I) members rose in their seats)

(Noise and interruptions)

month, I made a statement on the floor of the Assembly regarding the unfortunate incidents in Islampore. I had assured the Hon'ble Members that a full statement will be made by me after the return of my colleagues and senior officials from the affected areas.

(Congress (I) members rose in their seats)

(Noise and interruptions)

Based on the reports till then available with the Government, I had also given an account of the events leading to the want on acts of vandal-ism

(Noise)

›n the helpless villagers in Phulbari and four other villages. On that ›ccasion, I had also affirmed that Government will not tolerate commis- ;ion of oppression on innocent citizens however great may be the prov- ›cation to which Policemen might be initially exposed.

(Noise)

ve had condemned the tragic occurrences and had assured the Mem- ›ers that stern action will be taken against the defaulting officials. I had ılso highlighted that one aspect of the unfortunate events was that two nembers of the Police force were beaten to death.

(Noise)

I have had since detailed discussions with my colleagues who have isited the affected villages and senior officials including the District 1agistrate and the Superintendent of Police of West Dinajpur. I have ısited the area myself and seen the extent of damage and destruction f property. The distressing events have left visible scars in a number f villages. We are deeply grieved over the shameful happenings.

(Congress (I) Members rose in their seats)

(Noise and interruptions)

As for the details of the invident on the 6th night and the follow- ıg morning, conflicting accounts are still being received. A clear pic- ırc, I am afraid, may not emerge till there is a thorough probe into ll phases of the tragic happenings. Elements of doubt persist as to ow serious and real the threat of commission of a dacoity in Phulbari rea was on that fateful night of the 6th instant which had necessitiated isit to the area by the O/C of Islampore P.S. along with a few fficials and constables. There are conflicting reports about the role of ıe Policemen who had gone to the village reportedly to prevent com- ıission of a dacoity; how the members of the force got separated from ıch other and in what circumstances two of them got beaten to death y the villagers need to be investigated further.

(Noise and interruptions)

/hat also is not clear is the role of a large crowd of about 1,000

persons who had assembled near the Islampore Police Station on the 7th morning and was demanding that the offending villagers should be

(Noise and interruptions)

immediately dealth with. Also there were complaints that some outsiders also had joined hands with the Policemen.in committing arson.

(Noise and interruptions)

These allegations also need to be probed. What however starkly stands out is the damage done to the properties of the villagers who had to witness the unusual spectacle of policemen committing acts of arson and vandalism.

(Noise and interruptions)

[4-20—4-30 p.m.]

(Noise)

Having considered all aspects of the matter and determined to get at the truth of the factors contributing to the distressing events, Government have decided to institute a Judicial Enquiry with justice Ajoy Kumar Basu, a retired Judge of the Hon'ble Calcutta High Court, as the Chairman. In the meantime, the Additional Superintendent of Police of West Dinajpore, the Sub-Divisional Officer of Islampore, the Sub-Divisional Police Officer of Islampore; the Executive Magistrate who had visited the villages on the 7th and the Officer-in-charge of Islampore

(noise)

Police Station are being asked to proceed on leave.

(Noise)

(At this stage members of the Congress (I) Bench walked out of the Chamber)

**ডাঃ জয়নাল্ আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় ওটা যদি আবার গোড়া থেকে পড়েন তাহলে ভাল হয়, কারণ, আমরা শুনতে পাইনি।

**মিঃ স্পিকার ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে আমি ওটা আবার গোড়া থেকে পড়বার জন্য অনুরোধ করছি।

**Shri Jyoti Basu :**

Mr. Speaker, Sir,

On the 11th of this month, I made a statement on the floor of the Assembly regarding the unfortunate incidents in Islampore. I had assured the Hon'ble Members that a full statement will be made by me after the return of my colleagues and senior officials from the affected areas. Based on the reports till then available with the Government, I had also given an account of the events leading to the want on acts of vandalism on the helpless villagers in Phulbari and for other villages. On that occasion, I had also affirmed that Government will not tolerate commission of oppression on innocent citizens however great may be the provocation to which Policemen might be initially exposed. We had condemned the tragic occurrences and had assured the Members that stern action will be taken against the defaulting officials. I had also highlighted that one aspect of the unfortunate events was that two members of the Police force were beaten to death.

I have had since detailed discussions with my colleagues who have visited the affected villages and senior officials including the District Magistrate and the Superintendent of Police of West Dinajpur. I have visited the area myself and seen the extent of damage and destruction of property. The distressing events have left visible sears in a number of villages. We are deeply grieved over the shameful happenings.

As for the details of the incident on the 6th night and the following morning, conflicting accounts are still being received. A clear picture, I am afraid, may not emerge till there is a thorough probe into all phases of the tragic happenings. Elements of doubt persist as to how serious and real the threat of commission of a dacoity in Phulbari area was on that fateful night of the 6th instant which had necessitiated visit to the area by the O/C of Islampore P.S. along with a few officials and constables. There are conflicting reports about the role of the policement who had gone to the village reportedly to prevent commission of a dacoity; how the members of the force got separated from each other and in what circumstances two of them got beaten to death by the villagers need to be investigated further. What also is not clear is the role of a large crowd of about 1,000 persons who had assembled near the Islampore Police Station on the 7th morning and was demanding that the offending villagers should be immediately dealt with. Also there were complaints that some outsiders also had joined hands with

the Policemen in committing arson. These allegations also need to be probed. What however starkly stands out is the damage done to the properties of the villagers who had to witness the unusual spectacle of policemen committing acts of arson and vandalism.

Having considered all aspects of the matter and determined to get at the truth of the factors contributing to the distressing events, Government have decided to institute a Judicial Enquiry with Justice Ajoy Kr. Basu, a retired Judge of the Hon'ble Calcutta High Court, as the Chairman. In the meantime, the Additional Superintendent of Police of West Dinajpur, the Sub-Divisional Officer of Islampore, the Sub-Divisional Police Officer of Islampore, the Executive Magistrate who had visited the villages on the 7th, and the Officer-in-charge of Islampur Police Station are being asked to proceed on leave. Members of the force new stationed in Islampore Police Station are being withdrawn and posted to other places.

Government have already sent foodgrains, tarpauline, dhoties, sarees, children's garments and milk powder for the affected people. Funds have also been placed at the disposal of the local officers for supply of cattle fodder to the affected cattle owners. Public health and sanitary measures have been undertaken and four new tubewells sunk. Two more tubewells are to be sunk in a couple of days and steps have been taken to repair the derelict tubewells. Steps have also been taken for exacavation of a tank under the Food-for-Work Programme to give employment to the able-bodied persons. Government would also give grants in kind as far as possible for construction of houses for every affected family. Loans and grants will also be given to the artisans and the agricultural families.

I must again stress the anguish and concern of the Government over the unfortunate incidents. We will expedite the rehabilitation of the villagers rendered destitute.

**শ্রী কাশীকান্ত মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী, বিধানসভার বিরোধী পক্ষের সদস্য এবং পশ্চিমবাংলার সাধারণ মানুষের যে দাবি ছিল এই ব্যাপারে একটা পূর্ণাঙ্গ বিচার বিভাগীয় তদন্ত হোক, সেটা তিনি আজ মেনে নিয়েছেন তাঁর জন্য আমরা খুশি, জনতা দলের পক্ষ থেকে আমরা সাধুবাদ জানাচ্ছি। কিন্তু একটি জিনিস আমি তাঁকে জিজ্ঞাসা করছি, মাননীয় মুখ্যমন্ত্রী বলতে পারবেন, একটি বিবৃতি ওঁর নামে কাগজে বেরিয়েছে, তাঁর সঙ্গে মাননীয় মুখ্যমন্ত্রী আজকে হাউসে যে বিবৃতি দিলেন এর মধ্যে কোনও তারতম্য আছে কিনা—মাননীয় মুখ্যমন্ত্রী ইঙ্গিত দিয়েছিলেন তদন্ত সাপেক্ষে যে সমস্ত পুলিশ অফিসার ঐই

ধরনের নারকীয় পাশবিক ঘটনার জন্য দায়ী, তাদের আপাতত প্রাইমা ফেসি কেস হিসাবে সাসপেন্ড করা হবে—মাননীয় মুখ্যমন্ত্রী ইঙ্গীত দিয়েছেন এখানে যে কিছু কিছু অফিসার, অ্যাডিশনাল ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট, সাব-ডিভিসনাল অফিসার, পুলিশ, ওসি, একজিকিউটিভ ম্যাজিস্ট্রেট ইত্যাদি এদের কথা বলা হয়েছে, সেটা একটা জিনিস, কিন্তু সাসপেন্ড করা হচ্ছে এই সম্পর্কে কোনও ইঙ্গীত আমরা পেলাম না—কাজেই এই সম্পর্কে মাননীয় মুখ্যমন্ত্রী যদি কিছু বলেন তাহলে ভাল হয়।

**শ্রী জ্যোতি বসু ঃ** আমি আমার বিবৃতিতে এইরকম কোনও কথা বলিনি, কাগজে কি বেরিয়েছে জানি না যে কাউকে সাসপেন্ড করা হবে—আমি বলেছিলাম অ্যাপ্রোপ্রিয়েট অ্যাকশন উইল বি টেকেন ইফ ফাউন্ড গিল্টি এবং সেইজন্য আমাদের আরও তদন্ত দরকার প্রত্যেকটি রিপোর্টের এবং আমি ওদের বলেছিলাম যে আমাদের মন্ত্রীরা সেখানে গেছেন, অফিসাররা গেছেন। আমি নিজে পরবর্তীকালে ঠিক করেছিলাম যে সেখানে যাব এবং এই সমস্ত ব্যাপারে পরে আমাদের সিদ্ধান্ত নিতে হবে যে আমরা কি করব। আপনারা শুনলেন যে আমরা কি কি স্টেপ নিয়েছি। তবে সাসপেনসনই বলুন, চাকরি থেকে বরখাস্তই বলুন, কাকে কি করা হবে, এটা আমাদের একটু অপেক্ষা করতে হবে, আমরা কমিশন বসিয়েছি যতক্ষণ পর্যন্ত না আমরা তাঁদের সুপারিশ পাচ্ছি।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় মুখ্যমন্ত্রী যে জুডিসিয়াল এনকোয়ারির কথা ঘোষণা করলেন, এটা আমরা অ্যাপ্রিসিয়েট করি। সাথে সাথে আমি একটি কথা তাঁর কাছে বলতে চাই, এই এনকোয়ারির কাজ যাতে তাড়াতাড়ি শুরু হয় এবং লিগ্যাল এড কমিটির কথা একাধিকবার ঘোষণা করেছেন দরিদ্র গ্রামবাসীদের জন্য—আমি তাঁর কাছে অনুরোধ করব সরকার থেকে কৌঁশুলী, আইনগত যে ব্যয় বিধান আছে সেটা যেন বহন করা হয়। অন্যদিকে তিনি যে ফিরিস্তি দিলেন, তাঁর মুখ থেকে যেটা বেরল সেটা খুব প্রচুর বলে মনে হল না। ঘটনার পরিপ্রেক্ষিতে যে ড্যামেজ ডান হয়েছে, তাঁকে অনুরোধ করব ক্ষতিপূরণ এবং চাষের মরশুমে প্রচন্ড খরা হয়েছে, এটা যেন একটু এনহ্যান্স করেন—এই অনুরোধ মাননীয় মুখ্যমন্ত্রীকে করব।

**শ্রী কিরণময় নন্দ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী বিবৃতি দিলেন ঘটনা যা ঘটেছে সেই সম্পর্কে সত্যাসত্য নিরূপণের জন্য একটি বিচার বিভাগীয় তদন্ত কমিশন গঠন করা হবে, এই বিষয়ে আমরা একমত। কিন্তু আমরা কি দেখেছি? স্কুলবাড়ি গ্রামের ঘটনায় তাঁর থেকে ৪ কিলোমিটার দূরে গন্ডালগাছিতে বাড়ি পুড়িয়ে দিল। তাই আমি মুখ্যমন্ত্রীকে অনুরোধ করব যে এই ঘটনার পিছনে কোনও সুপরিকল্পিত চক্রান্ত আছে কিনা, এর সঙ্গে এটাও যেন একটু খতিয়ে দেখেন। কেন না এর আগে উত্তরপ্রদেশের নারায়ণপুর ঘটনাকে কেন্দ্র করে উত্তরপ্রদেশ গভর্নমেন্টকে ভেঙ্গে দেওয়া হল, এটা আমরা দেখেছি এবং পশ্চিমবাংলায় যে ঘটনা ঘটছে এর পিছনে কোনও চক্রান্ত আছে কিনা সেটাও খতিয়ে দেখা হোক। যেখানেই গণতান্ত্রিক সরকার প্রতিষ্ঠিত সেখানেই সেই সরকারকে ভেঙ্গে দেবার জন্য এই ঘটনা সৃষ্টি করা হয়েছে। এই ঘটনার সঙ্গে কোনও সম্পর্ক নেই, ফুলবাড়ির ৪ কিলোমিটার দূরে বাড়ি পুড়িয়ে দেওয়া হল। আমি তাই অনুরোধ করব এই ঘটনার সাথে আপনি এটাও ভালভাবে

খতিয়ে দেখুন যে এর পিছনে কোনও অসৎ উদ্দেশ্যের হাত আছে কিনা।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের নেতা এই মাত্র বক্তব রাখলেন। করিম চৌধুরি এম.এল.এ. বলেছেন ঐ এলাকায় ডাকাতি হওয়া থেকে আরম্ভ কে সমস্ত ঘটনার জন্য দায়ী হল এস.পি.-অ্যাডিশনাল এস.পি.কে স্কেপগোট করা হল, অ্যাডিশনাল এস.পি.কে. ফোর্স করে পাঠিয়ে দিলেন। কিন্তু এস.পি.র বিরুদ্ধে ঐ এলাকার সব লোকের ক্ষোভ আছে, সেই এস.পি.কে সরানো হল না। কাজেই ঐ এস.পি.র উপস্থিতিতে জুডিসিয়াল এনকোয়ারি করাটা মোটেই ঠিক হবে না। এর জন্য এস.পি.ই দায়ী। তিনি নন গেজেটে কর্মচারী সমিতির লোকদের ডেকেছিলেন, ফোর্স পাঠিয়েছিলেন। ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটকে মান করেছিলেন ফোর্স পাঠাবেন না, তাসত্ত্বেও জোর করে পাঠিয়েছেন। কাজেই এই এস.পি.র উপস্থিতিতে কেমন করে জুডিসিয়াল এনকোয়ারি হবে? আমি তাই মাননীয় মুখ্যমন্ত্রীকে বলছি তিনি যেন ভীত না হন এবং শক্ত হাতে এস.পি.কে সরান এবং জুডিসিয়াল এনকোয়ারি করুন, আমরা তাঁকে সাধুবাদ জানাব।

[4-30—4-40 p.m.]

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি ঃ** অধ্যক্ষ মহাশয়, আজ সকালে মাননীয় সদস্য শ্রী নবকুমার রায় একটি অসত্য বিবৃতি দিয়েছেন। তিনি বলেছেন আমি নাকি যাদের বাড়ি পুড়ে গেছে তাঁদের কাছে যাইনি। আমি অত্যন্ত দৃঢ়তার সঙ্গে বলছি যে আমি তিন দিন ধরে যে সমস্ত বাড়ি পুড়েছে, যে সমস্ত ঘটনা ঘটেছে তাঁদের সঙ্গে ভালভাবে কথা বলেছি। এবং যারা রিলিফ বিতরন করছি সরকারি হোক আর বেসরকারি হোক সেগুলি আমি ভালভাবে দেখেছি।

**শ্রী আব্দুল করিম চৌধুরি ঃ** ইসলামপুরে যে ঘটনা ঘটেছে সে সম্পর্কে মুখ্যমন্ত্রী একটা জুডিসিয়াল এনকোয়ারির কথা বললেন। এতে আমরা খুশি হয়েছি এবং তাকে ধন্যবাদ জানাচ্ছি। সত্য মিথ্যা যে ঘটনা ঘটেছে তা জুডিসিয়াল এনকোয়ারিতে বেরিয়ে যাবে। আপনি কয়েকজন অফিসারকে টু গো অন লিভ বলেছেন। কিন্তু স্যার একজন বাদ পড়ে যাচ্ছে। ওখানে যে এস.পি. ছিলেন তিনি প্রত্যক্ষভাবে ঘটনার মধ্যে ছিলেন। এবং ইসলামপুরে প্রত্যেক দিন যে ঘটনা ঘটছে তাঁর জন্য আমরা তাঁকে জানিয়েছিলাম, টেলিগ্রাম করেছিলাম চিঠি দিয়েছিলাম। আমরা বলেছিলাম অবিলম্বে যদি ইসলামপুরের বিরুদ্ধে কোনও অ্যাকশন না নেওয়া হয় তাহলে সেখানে একটা ভয়াবহ কান্ড ঘটে যাবে। সেখানে ইন্সপেক্টার অব পুলিশ ছিলেন এবং ডিস্ট্রিক্টের আরও বড় বড় অফিসার ছিলেন, অ্যাডিশনাল এস.পি. ছিলেন। কিন্তু কোনও অ্যাকশন নেওয়া হল না। স্যার, আজকে দশ দিন হয়ে গেল কোনও রিলিফ দেওয়া হয় নি।

**(গোলমাল)**

**মিঃ স্পিকার ঃ** আপনি বসুন এইভাবে আপনি বক্তৃতা দিয়ে যাবেন।

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি ঃ** আমি জানি গভর্নমেন্টের তরফ থেকে সেখানে রিলিফ

দওয়া হয়েছে এবং একথা আমি বলতে পারি রিলিফের কোনও রকম অসুবিধা হবে না।

**শ্রী জ্যোতি বসু ঃ** আপনারা এইভাবে বলতে শুরু করলেন। তো চিফ মিনিস্টার কি করবেন। আপনারা নিজে কমিশনের কাছে গিয়ে বলবেন। তা না করে যা খুশি তাই বলে যাবেন। আমি গতকাল গিয়েছিলাম সেখানকার কোনও মানুষ বলেনি যে তাঁরা রিলিফ পাচ্ছে না।

## The West Bengal Scheduled Castes Development and Finance Corporation (Amendment) Bill, 1980

**Dr. Sambhunath Mandi :** Sir, I beg to introduce the West Bengal Scheduled Castes Development and Finance Corporation (Amendment) Bill, 1980.

(Secretary then read the Title of the Bill)

**Dr. Sambhunath Mandi :** Sir, I beg to move that the West Bengal Scheduled Castes Development and Finance Corporation (Amendment) Bill, 1980, be taken into consideration.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৭৬ সালে তফসিল জাতির আর্থিক উন্নয়নের জন্য একটা কর্পোরেশন গঠিত হয়। এই কর্পোরেশন থেকে যেভাবে তফসিল জাতিরা সাহায্য পেতেন, সেই আওতায় আনার জন্য আমি তফসিল উপজাতিদের এই আইনের আওতাভুক্ত করতে যাচ্ছি এবং এতে তফসিল জাতিরা যেভাবে উপকৃত হতেন, ঠিক সেইরকমভাবে তফসিল উপজাতিরাও উপকৃত হবেন। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি। আশা করছি হাউসের সকল সদস্য এই বিলটিকে গ্রহণ করবেন।

**শ্রী নানুরাম রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, তফসিল জাতি এবং উপজাতি কল্যাণ বিভাগের মাননীয় মন্ত্রী মহাশয় যে বিল এনেছেন, এই বিল ১৯৭৬ সালে এসেছিল। উনি কিছু সংশোধন এবং পরিবর্তন করতে চেয়েছেন। তাতে বলেছেন যে আইন পশ্চিমবঙ্গ তফসিলি জাতিসমূহ উন্নয়ন ও বিত্ত নিগম (সংশোধন) আইন, ১৯৮০, নামে অভিহিত হইতে পারিবে। তাতে তিনি ২টি মূল জিনিস করতে চাচ্ছেন। একটা হচ্ছে, মূল আইনের ৪ ধারার (১) উপ-ধারায়, (ছ) প্রকরণে ১০ জনের স্থলে ১৫ জন—এই রকম সদস্য বসাবেন। তফসিলি জাতির ক্ষেত্রে ৩ জন এবং তফসিলি আদিবাসীর ক্ষেত্রে ২ জন করেছেন। আর মূল আইনের ১০ ধারায়(ক) উপান্ত টিকায়; প্রশাসন-আধিকারিক এই শব্দ সমষ্টির স্থলে 'পরিচালন-অধিকর্তা' করেছেন। এতে তফসিলি জাতির ক্ষেত্রে কি লাভ হবে আমি জানিনা। আর একটা হচ্ছে, তফসিলি জাতির জন্য যে ফিনান্স কর্পোরেশন অ্যান্ড ডেভেলপমেন্ট বিল ছিল, সেটা তফসিলি আদিবাসীদের জন্যও হচ্ছে। আমি জানি না এই বিল পাস করে কি তাঁদের উপকার হবে। আপনি জানেন যে চাকুরির ক্ষেত্রে ভূমিরাজস্ব মন্ত্রী মহাশয় একটা জবাব ১লা ফেব্রুয়ারি ১৯৮০ তারিখে দিয়েছেন। তাতে চাকুরির ক্ষেত্রে দেখছি ভূমিসংস্কার বিভাগে

'ক' শ্রেণীর ভুক্ত ৭৪৮ এবং ২৩৩ জন তাঁর মধ্যে ১৫ পারসেন্টও তফসিলি আদিবাসী রিজার্ভেশন নেওয়া হয়নি। অথচ ২০ পারসেন্ট রিজার্ভেশন আছে। প্রতিটি ক্ষেত্রে দেখছি যে 'ক'-তে ১০ পারসেন্ট এবং 'খ'-তে ১০ পারসেন্ট। এখানে দেখছি যে আইন ঠিক আছে, কাগজে-কলমে সব ঠিক আছে, কিন্তু সেটা কার্যে রূপায়িত হয়না। ছাত্রদের মেনটেন্যান্স, হোস্টেল গ্রান্ট ইত্যাদি বিল পাস করে তাঁদের উন্নতির কথা ভাবা হয়েছে। আপনি বলে দিলেন যে ২০ টাকা করে দেওয়া হবে। আপনারা পশ্চিমবঙ্গের হাজার হাজার ছাত্রকে দিতে পারবেন? সেটা আপনারা দিতে পারবেন না। আগেও কোটা সিস্টেম ছিল। এখন সেই কোটা সিস্টেম তুলে দিয়েছেন। এখন আপনারা সেই টাকা দিতে পারবেন, আপনাদের টাকা আছে? কিন্তু বিল পাস করছেন যে পশ্চিমবাংলার তফসিলি জাতি, তফসিলি উপজাতির কল্যাণ করতে হবে। আর একটা কথা হচ্ছে, দেখা যাচ্ছে একজন ডাইরেক্টর, একজন ডি.এম. তাঁরা অ্যামবাসাডার গাড়ি করে ঘুরে বেড়ান। তাঁরা তফসিলি জাতির এবং আদিবাসীর কথা কি বুঝবেন? তাঁরা গ্রামাঞ্চলের তফসিলি জাতির এবং উপজাতিদের কি অসুবিধা হচ্ছে সেটা কি বুঝবেন? কাজেই মাননীয় মন্ত্রী মহাশয়কে এই কথা বলতে চাই যে যদি তফসিলি জাতি এবং উপজাতির মধ্যে থেকে এই ডাইরেক্টর, ডি.এম ইত্যাদি করা হয় তাহলে তাঁরা বুঝতে পারবেন যে তাঁদের কি অসুবিধা আছে এবং তাঁদের জন্য কি করণীয় দরকার। আপনারা শুধু বিল

[4-40—4-50 p.m.]

পাস করে চলেছেন। ১৯৭৬ সালে যে বিল পাস হয়েছে, সেই বিল অনুযায়ী আপনারা কাজ করতে পারছেন না। আবার দেখছি নতুন করে বিল পাস করবার জন্য নিয়ে এসেছেন। এই রকম ঘটনাও ঘটছে খবরের কাগজে দেখতে পাচ্ছি—আনন্দবাজার পত্রিকায় সেদিন দেখলাম মিথ্যা শিডিউল্ড কাস্টের সার্টিফিকেট, আমাদের যে সমস্ত কোটা আছে, বর্ণ হিন্দুরা সেই মিথ্যা সার্টিফিকেট দিয়ে চাকরি নিয়ে নিচ্ছে—একজন আই.এ.এস. অফিসার তাঁর জেল হয়েছে মিথ্যা সার্টিফিকেট দেওয়ার জন্য। মিথ্যা সার্টিফিকেট দিয়ে তাঁরা চাকরি নিয়ে নিচ্ছে। অথচ সত্যিকারের যারা তফসিল জাতি তাঁরা কোনও চাকরি পাচ্ছে না। প্রমোশনের ক্ষেত্রেও একই জিনিস হচ্ছে, তফসিলিরা যখন প্রমোশন পাওয়ার যোগ্য হল তখন তাঁদের পিছনে একটা করে কেস জুড়ে দিয়ে বলছে যে তোমার এগেনস্টে কেস আছে, তুমি অযোগ্য তোমাকে প্রমোশন দেওয়া হবে না। চাকরির ক্ষেত্রেও তাই হচ্ছে। আর একটা কথা বলতে চাই, আপনারা কাগজে কলমে বিল পাস করছেন, তারপর করছেন কি? তারপর আর কিছু করছেন না। আমি একটা প্রশ্ন করেছিলাম, ধ্রুবচাঁদ হালদার, কলেজের শিক্ষককে দিয়ে মিথ্যা সার্টিফিকেট দেখিয়ে স্টাইপেন্ড নিয়েছেন। আমার সেই প্রশ্নটা ডিস-অ্যালাউ করে পাঠিয়েছেন। কাজেই আপনারা মুখে যা কথা বলেন, বিল পাস করেন, কিন্তু কাজ কিছুই করেন না। যদি তাই করতেন তাহলে ভুরি ভুরি আদিবাসী তফসিলিদের নাম করে মিথ্যা সার্টিফিকেট নিয়ে বর্ণ হিন্দুরা যে চাকরি করছে, তা বন্ধ করতে পারতেন। কিন্তু তাঁদের আপনি ধরতে পারছেন না। ধরলে আপনাদের মন্ত্রিত্ব চলে যাবে। আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব, দপ্তরে দপ্তরে যে সমস্ত তফসিল জাতি এবং উপজাতিদের জন্য রিজার্ভড পোস্টগুলো ভ্যাক্যান্ট হয়ে পড়ে রয়েছে সেইগুলো যেন তিনি তাড়াতাড়ি পূরণ করেন। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে এই বছর বাজেট আলোচনার সময় আমরা তফসিল জাতি এবং উপজাতি কল্যাণের জন্য বাজেটের উপর আলোচনার কোনও সুযোগ পাইনি। আজকে শিডিউল্ড কাস্ট অ্যান্ড শিডিউল্ড ট্রাইবস ফাইন্যান্সিয়াল ডেভেলপমেন্ট কর্পোরেশন এর উপর যে আলোচনা আছে, সেই আলোচনার একটু বেশি সময় দেবেন। এটা আমি আপনার কাছ থেকে চেয়ে নিচ্ছি। আপনি জানেন যে এই কর্পোরেশন এর অ্যামেন্ডমেন্ট আমাদের বিভাগীয় মন্ত্রী ডাঃ শম্ভু মান্ডি উপস্থিত করেছেন। সেই কর্পোরেশনের একটা বিশেষ উদ্দেশ্য আছে। এই কর্পোরেশন গঠিত হয়েছিল ১৯৭৬ সালে ইন্দিরা কংগ্রেস যখন ক্ষমতায় ছিলেন। কিন্তু দুঃখের বিষয় তাঁরা ক্ষমতায় এলেন, একটা আইন করলেন, একটা কর্পোরেশন করলেন, সেই কর্পোরেশনে প্রায় ৩৯ লক্ষ টাকার শেয়ার ক্যাপিটাল তাঁরা স্টেট গভর্নমেন্ট কিনলেন, কিন্তু সেই কর্পোরেশন কখনও ফাংশন করেনি তাঁদের রাজত্বে, যে দু' বছর এরপরও তাঁরা ছিলেন, সেই সময় ফাংশন করেনি। এই কর্পোরেশন থেকে ৩৯ লক্ষ টাকার এক পয়সাও শিডিউল্ড কাস্টের কোনও সদস্যকে লোন হিসাবে দেওয়া হয়নি। তাঁদের ডেভেলপমেন্টের নাম করে কর্পোরেশন করা হল, অথচ সেই কর্পোরেশনের একটা পাই পয়সাও শিডিউল্ড কাস্টদের দেওয়া হল না। আজকে ১৯৮০ সালে দাঁড়িয়ে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার এই কর্পোরেশনকে আরও ভালভাবে, আরও ব্যাপকভাবে শিডিউল্ড কাস্ট এবং শিডিউল্ড ট্রাইবসদের কল্যাণের জন্য, সামগ্রিক উন্নয়নের জন্য এই অ্যামেন্ডমেন্ট করতে যাচ্ছে। আপনি জানেন শিডিউল্ড কাস্ট ফাইন্যান্সিয়াল ডেভেলপমেন্ট কর্পোরেশনকে আজকে অ্যামেন্ডমেন্ট করে করা হয়েছে শিডিউল্ড কাস্ট অ্যান্ড শিডিউল্ড ট্রাইবস ফাইন্যান্সিয়াল ডেভেলপমেন্ট কর্পোরেশন। এই কর্পোরেশনের উদ্দেশ্য শিডিউল্ড কাস্ট ভুক্ত গরিব লোকেদের আর্থিক সাহায্য দেওয়া এবং লোন দেওয়া এগ্রিকালচার বলুন, শিল্প বলুন, ব্যবসা বাণিজ্য বলুন তাঁদের উন্নতি তাঁদের আর্থিক বুনিয়াদ তৈরি করা এই কর্পোরেশনের উদ্দেশ্য, তেমনি শিডিউল্ড ট্রাইবসরা উপজাতিভুক্ত ব্যক্তিরা যাতে এরকম ভাবে সেই সাহায্য নিয়ে একইরকম ভাবে উন্নতি করতে পারে তাঁর জন্য এই অ্যামেন্ডমেন্ট মন্ত্রী মহাশয় এনেছেন। আমরা আনন্দিত যে ১৯৭৬ সালের ৩৯ লক্ষ টাকা, এক জায়গায় দাঁড়িয়ে নেই আমরা দেখছি ১৯৭৬ সালে যে ৩৯ লক্ষ টাকা দিয়ে কর্পোরেশন প্রতিষ্ঠিত হয়েছিল সেই কর্পোরেশনের পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার আরও প্রায় ৪২ লক্ষ টাকা শেয়ার ক্যাপিটাল কিনেছেন। আমরা দেখছি কেন্দ্রীয় সরকার প্রথমে মাত্র ৩ লক্ষ টাকা দিয়েছিলেন, এখন সেই টাকা বেড়ে ৩৭ লক্ষ টাকা হয়েছে এবং আরও অতিরিক্ত টাকাও দিয়েছেন। সব মিলিয়ে ১ কোটি ২১ লক্ষ টাকা শিডিউল্ড কাস্ট ডেভেলপমেন্ট কর্পোরেশনের হাতে আছে। কাজেই এই টাকা দিয়ে শিডিউল্ড কাস্টদের ব্যাপক উন্নতি করা যাবে। আজকে এই অ্যামেন্ডমেন্টের মাধ্যমে এই কর্পোরেশনের মধ্যে শিডিউল্ড ট্রাইবসদেরও আনা হচ্ছে। আমার ধারনা পশ্চিমবঙ্গ সরকার এ ব্যাপারে আরও উদ্যোগী হবেন এবং শেয়ার ক্যাপিটাল আরও ২৫/৩০ লক্ষ টাকা কিনবেন, ফলে এর পরিমাণ বাড়বে। এই কর্পোরেশন এগ্রিকালচার, ইন্ডাস্ট্রি এবং ক্যাটেল ইত্যাদি নানারকম ক্ষেত্রে শিডিউল্ড কাস্ট এবং শিডিউল্ড ট্রাইবদের সাহায্য করবে। পশ্চিমবঙ্গে যে সমস্ত শিডিউল্ড ট্রাইবরা আছে এই অ্যামেন্ডমেন্টের ফলে তাঁরা অনেক বেশি সুযোগ সুবিধা পাবে। তাঁরা যাতে এই কর্পোরেশন থেকে লোন নিয়ে ব্যক্তিগত উদ্যোগে নিজেদের উন্নতি ঘটাতে পারে তার জন্য চেষ্টা করা হবে। আমরা জানি কেন্দ্রীয় সরকারের একটি আইন

আছে, সেই আইনে সাব প্ল্যান অনুসারে যেসব জায়গায় শিডিউল্ড ট্রাইবরা বেশি পরিমাণে কনসেনট্রেটেড সেই জায়গায় কাজ হবে এবং তাঁদের উন্নতি হবে। কিন্তু অন্য জায়গায় যেসব শিডিউল্ড ট্রাইবরা আছে, সাঁওতাল, লোধারা আছে তাঁদের কোনও উন্নতি হবে না। সেখানে তাঁদের জন্য কেন্দ্রীয় সরকারের আইনে কোনও সুযোগ নেই। আজকে কিন্তু পশ্চিমবঙ্গ সরকার তাঁদের উন্নতির জন্য উদ্যোগ নিয়েছেন। এটা একটা নতুন জিনিস হতে চলেছে, ভারতবর্ষের কোথাও এই উদ্যোগ নেই। সমস্ত শিডিউল্ড কাস্ট এবং শিডিউল্ড ট্রাইবদের ব্যক্তিগত উদ্যোগের মাধ্যমে উন্নতি ঘটাবার সুযোগের ব্যবস্থা করা হচ্ছে এবং তাঁর জন্য বিপুল পরিমাণ টাকা বিনিয়োগ করা হচ্ছে। এর আগে কোনও সরকার যা কখনও করেনি স্যার, আপনি জানেন ব্যাঙ্ক জাতীয়করণ হবার পর শ্রীমতী ইন্দিরা গান্ধী এবং অন্যান্য মিনিস্টাররা বলেছিলেন যে, ব্যাঙ্ক জনগণের সঙ্গে সহযোগিতা করবে, কিন্তু আমরা পশ্চিমবঙ্গে দেখছি যে, এই কর্পোরেশন যখন শিডিউল্ড কাস্টদের জন্য কোনও উদ্যোগ গ্রহণ করেন তখন ব্যাঙ্ক এদের একটা টাকাও দেয়না। আমি একটি হিসাব দেখাতে পারি, ১৯৮০ সাল পর্যন্ত যখন এই কর্পোরেশন মার্জিন মানি হিসাবে ১০ লক্ষ ৫৬ হাজার ৮০১ টাকা ৫০ পয়সা দিয়েছে তখন ব্যাঙ্ক মাত্র ২ লক্ষ ৯১ হাজার ৮৬৩ টাকা ৫০ পয়সা দিয়েছে। এটা আমাদের কাছে লজ্জার কথা যে, ভারতবর্ষের কেন্দ্রীয় সরকার আমাদের কাছে মুখে এক কথা বলেন আর কাজে কিছুই করেন না। এদের উন্নতির কথা বলেন, অথচ উন্নতির জন্য কোনও কাজ করেন না। কাজেই আজকে আমরা আশা রাখব যে, কেন্দ্রীয় সরকার তাঁদের দৃষ্টিভঙ্গি পাল্টাবেন, এদের উন্নতির জন্য ব্যাঙ্ক থেকে ব্যাপক হারে লোন দেওয়ার ব্যবস্থা করবেন। এই কয়টি কথা বলে মাননীয় মন্ত্রী যে সংশোধনী বিল এনেছেন সেই বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শিবনাথ দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় যে, "পশ্চিমবঙ্গ তফসিলি জাতিসমূহ উন্নয়ন ও বিত্ত নিগম (সংশোধন) বিধেয়ক, ১৯৮০", এনেছেন এটা অভিনন্দন যোগ্য। তাঁর কারণ শুধু একটি সম্প্রদায়ের প্রতি দৃষ্টি রেখে আর একটি সম্প্রদায়কে বঞ্চিত করা উচিত নয়। সুতরাং তিনি এই যে বিলটি আমাদের সামনে রেখেছেন, এটা প্রশংসনীয়। কিন্তু এক্ষেত্রে আমার দু-একটি কথা বলার আছে। আপনি যেখানে ৩জন তফসিলি

[4-50—5-00 p.m.]

জাতি রেখেছেন সেখানে ৫জন যুক্তিযুক্ত হত। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব তিনি যেন এই সংখ্যাটা বাড়িয়ে দেন। আজকে এই যে অনুন্নত জাতিকে যুক্ত করা হল বা সংস্থান রাখা হলো এই সংস্থান রাখলেই শুধু হবে না এরজন্য উপযুক্ত অর্থের প্রয়োজন। যেটুকু অর্থ রয়েছে তাতে করে এই অনুন্নত জাতির ২।৩ ভাগ প্রয়োজন মিটবে কিনা আমার সে বিষয়ে সন্দেহ আছে। এই ব্যাপারে অর্থের সংস্থান কোথা থেকে আসবে এবং কিভাবে আসবে সেটা রাখা দরকার ছিল। আর ল্যাম্পের সুযোগ উপজাতিদের জন্য রাখা হয়েছে। আমার বক্তব্য হচ্ছে, অনুন্নত শ্রেণীরা যাতে এই ল্যাম্পের সুযোগ ভোগ করতে পারে সেটা রাখা দরকার। একজন সুযোগ পাবে আর একজন পাবে না এটা হতে পারে না। সবাই যাতে সুযোগ পেতে পারে সেই ব্যবস্থা মন্ত্রী মহাশয় রাখলে ভাল হত। এছাড়া ২৭৫ টাকা

মাসিক আয় হলে লোনের সুযোগ পাবে আর কারোও যদি ৩০০ টাকা মাসিক আয় হয় সে লোন পাবে না—এটা কি রকম ব্যবস্থা? সেই ব্যক্তির অর্থনৈতিক অবস্থা এমন হয়ে গেল যে সে নিজে থেকে ব্যবসা করতে পারবেন? এটা ঠিক নয়। সুতরাং যাতে ৫০০ টাকা আয় হলেও সরকার থেকে লোন পেতে পারে তাঁর ব্যবস্থা রাখা দরকার। ৩ হাজার টাকার পরিবর্তে ৫ হাজার টাকা পর্যন্ত সরকার যাতে নিজের ফান্ড থেকে টাকা দিতে পারেন তাঁর ব্যবস্থা করবার জন্য আমি অনুরোধ করব। তাঁর কারণ, কোনও ব্যাঙ্কের ফিনান্সের সংস্থান থাকলেও তাঁরা ফিনান্স করছে না, বাগড়া দিচ্ছে, তাঁর কারণ বিধি-নিষেধ রয়েছে। এই বিধি-নিষেধের জন্য এই লোন পাওয়া সম্ভব নয়। সুতরাং সরাসরি যাতে ৫ হাজার টাকা পর্যন্ত সরকার লোন দিতে পারেন তাঁর ব্যবস্থা রাখবেন। এই আশা রেখে এই সংশোধনীটিকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সিদ্ধেশ্বর মন্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় বিভাগীয় মন্ত্রী যে পশ্চিমবঙ্গ তফসিলি জাতিসমূহ উন্নয়ন ও বিত্ত নিগম (সংশোধন) বিধেয়ক, ১৯৮০ এনেছেন তাকে সমর্থন করতে গিয়ে দু-একটি কথা বলব। বামফ্রন্ট সরকারের যে মূল নীতি সেই সম্বন্ধে বলব। এই বিলে দু-একটি পয়েন্ট ছাড়া বিশেষ কিছুই নেই, সেটা হচ্ছে, আগে এই বিলে যে ফিনান্স কর্পোরেশন করা হয়েছিল তাতে তফসিলি জাতিদের ধরা হয়েছিল কিন্তু এর মধ্যে তফসিলি উপজাতিদের ধরা হয়নি, এখন সেটা ইনক্লুসন করা হয়েছে যাতে এই সমস্ত অনগ্রসর শ্রেণীরা এই সমস্ত সুযোগ-সুবিধা পায়। এই বিলে আলোচনা করবার জন্য কংগ্রেসের কেউই নেই, জনতা পার্টির দু-একজন এই বিল সম্পর্কে আলোচনা করেছেন। কিন্তু কিছুই বলতে পারেন নি, ওনারা কি চাচ্ছেন তাও বুঝতে পারা গেল না। সমাজে দুস্থ, দুর্বল শ্রেণীর মানুষেরা হচ্ছেন এই সমস্ত আদিবাসী সম্প্রদায়। আজকে বামফ্রন্ট সরকার এই সমস্ত অনুন্নত অত্যাচারিত, নিপীড়িত, উপেক্ষিত মানুষের দিকে তাকিয়ে তাঁদের আর্থিক সুযোগ সুবিধা দিতে চাইছেন। আমার মনে হয় এই জন্যই ওদের এত উষ্মা, এইজন্যই ওরা এত কষ্ট পাচ্ছেন। আমি এই প্রসঙ্গে একটি কথা না বলে পারছি না—এই উপজাতি কল্যাণ বিভাগের যে কমিটি আছে সেই কমিটির সদস্য হিসাবে আমি বিভিন্ন প্রদেশে গিয়েছি। এইরকম মাদ্রাজে একবার গিয়েছিলাম, সেখানে একজিবিসন হয়েছিল। আমি বিভিন্ন স্টেটের প্যাভিলিয়নে গিয়েছিলাম। আমাদের পশ্চিমবাংলার প্যাভিলিয়নে যখন ঢুকলাম—সেই প্যাভিলিয়নের সামনে দেখলাম সেখানে মুখ্যমন্ত্রীর একটা ফটো এবং সেখানে লেখা ছিল ওয়েস্ট বেঙ্গল গভর্নমেন্ট ইজ দি গভর্নমেন্ট অফ দি ট্রাইব্যাল পিপলস। হ্যাঁ, নিশ্চয়ই একথা ঠিক। আমাদের পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারের যে দৃষ্টিভঙ্গি সেই দৃষ্টিভঙ্গি হচ্ছে গরিবের দিকে, নিপীড়িত, নির্যাতীত, অত্যাচারিত যে সমস্ত আদিবাসী ভাইরা আছেন তাঁদের দিকে। আমার এলাকায় বহু আদিবাসী আছে—অন্তত আমি যে এলাকা থেকে নির্বাচিত হয়ে এসেছি সেখানে ১৫ থেকে ২০ পারসেন্ট আদিবাসী আছে। তাঁদের অবস্থা জানি। গান্ধীজিকে বলা হত হাফ নেকেড ফকির অফ ইন্ডিয়া। আজকে দেখেছেন ওরাও ঐরকম অর্ধ উলঙ্গ অবস্থায় থাকে। তাঁদের ওনারা দেখে এসেছেন। বামফ্রন্ট সরকার মূল দৃষ্টিভঙ্গি দিয়ে তাকিয়ে উপজাতিদের কল্যাণের পথে আনতে চেয়েছেন তাঁর জন্য আমি খুব আনন্দিত। আমার আরও দু-চারটি কথা বলার ছিল, কিন্তু সময় না থাকার জন্য বলা গেল না। যাইহোক আমি এই বিলকে

সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রবোধ পুরকায়েত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে মাননীয় মন্ত্রী মহাশয় ওয়েস্টবেঙ্গল শিডিউল্ড কাস্ট ডেভেলপমেন্ট অ্যান্ড ফাইনান্স কর্পোরেশন (অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৮০ উত্থাপন করেছেন। এই আইনটা হয়েছিল ১৯৭৬ সালে বামফ্রন্ট সরকার ৩ বছর ক্ষমতায় এসেছেন, তাঁরা এই আইনটা—যেহেতু এটা একটা বিভাগ এবং এই আইনের মধ্যে শিডিউল্ড কাস্ট এই সম্প্রদায় ভুক্ত যে সমস্ত মানুষ তাঁদের অর্থনৈতিক স্বনির্ভরতার জন্য এই ফাইনান্স কর্পোরেশন গঠন করা হয়েছে সেখান থেকে তাঁদের সাহায্য দেওয়ার জন্য, কিন্তু সঙ্গে সঙ্গে শিডিউল ট্রাইবস-এর এই যে সম্প্রদায় যারা শিডিউল্ড কাস্ট থেকে আরও অর্থনৈতিক দিক থেকে অনগ্রসর তাঁরা এই মূল আইনের মধ্যে যুক্ত ছিল না, এটা যে মন্ত্রী মহাশয় এনেছেন, ঠিক করেছেন, তাঁদের অর্থনৈতিক সুযোগ সুবিধা সাহায্য দান করার জন্য। আমার প্রশ্ন ১৯৭৭ সালে বামফ্রন্ট সরকার ক্ষমতায় এসেছেন কিন্তু এতদিন ধরে আনেন নি, যাইহোক আইনটা করে অর্থনৈতিক স্বনির্ভরতার জন্য ব্যবসা-বাণিজ্য বা অন্যান্য সাহায্য দান করার ক্ষেত্রে গত কয়েক বছর ধরে এই ফাইনান্স কর্পোরেশনের কোনও অস্তিত্ব আছে বলে আমরা জানতাম না, কারণ ২৪ পরগনা জেলার শিডিউল কাস্ট অ্যান্ড ট্রাইবাল ওয়েলফেয়ার ডিপার্টমেন্ট-এর যে কমিটি আছে তাঁর সদস্য হিসাবে আমরা এর মাধ্যমে তফসিল ভুক্ত উপজাতি সম্প্রদায় লোকদের সাহায্য দান করার ব্যবস্থা আছে বলে জানতাম না। যাই হোক মূল কথা হচ্ছে আইনটা করে দিলেই হয় না যাতে এই সম্প্রদায়ভুক্ত যে ব্যক্তিরা আছেন তাঁরা যাতে সহজ পদ্ধতিতে এই সাহায্য পেতে পারে সেই ব্যবস্থার দিকে দৃষ্টি রাখা দরকার। কারণ আমরা জানি এই সমস্ত যে সুযোগ সুবিধা আছে এই সম্প্রদায়ের মধ্যে যারা চালাক তারাই পেয়ে থাকে, এই সম্প্রদায়ের যে সমস্ত মানুষ যারা অতখানি লেখাপড়া জানেনা, বিভিন্ন অফিস ইত্যাদিতে যাতায়াত করার সুযোগ সুবিধা নাই সেই মানুষদের যাতে সাহায্য দেওয়া যায় সেদিকে মাননীয় মন্ত্রী মহাশয় দৃষ্টি রাখবেন বলে আমি মনে করি এবং এর জন্য ব্যাপক প্রচার করার কর্পোরেশন আছে ঠিক কথা, সাহায্য দানের জন্য কিছু মূলধন আছে ঠিক কথা, তফসিলভুক্ত এই স্তরের মানুষদের যে সাহায্যের সুযোগ আছে সেটা ব্যাপক প্রচার করে যাতে সহজ সহজ কিস্তিতে পদ্ধতিটা কিছু সহজ, সরল করা যায় সেদিকেও মাননীয় মন্ত্রী মহাশয় দৃষ্টি দেবেন। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-00—5-10 p.m.]

**শ্রী গণেশচন্দ্র মন্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই বিল সমর্থন করতে গিয়ে আমি কয়েকটি কথা বলতে চাই। পশ্চিমবঙ্গে ১ কোটি ৪০ লক্ষ লোকের কথা যখন আলোচনা করা হচ্ছে তখন সময় এত কম যে তাঁদের কথা বলার সুযোগ পাওয়া যাচ্ছে না। যাইহোক শিডিউল কাস্ট অ্যান্ড ট্রাইবস ডেভেলপমেন্ট কর্পোরেশন নামে যে বিল আনা হয়েছে এটা ১৯৭৬ সালে যখন পাশ হয় তখন এর উদ্দেশ্য ছিলো যাতে করে সামগ্রিকভাবে তফসিল সম্প্রদায়ের লোকেরা মহাজনদের হাত থেকে রক্ষা পেয়ে আর্থিক দিক দিয়ে স্বয়ংভর হতে পারে। এই কর্পোরেশনের নির্দিষ্ট কর্মসূচি কি এবং কিভাবে কোন খাতে তাঁরা লোন দেবে

সেটা তাঁরা ঠিক করেছেন এবং সেইভাবে কাজ হচ্ছে। এই ডেভেলপমেন্ট কর্পোরেশনের যে কার্যসূচি তাতে দেখছি বংশগত পেশায় নিযুক্ত যারা আছেন তাঁরা যাতে এ পেশায় আরও অধিকতর আর্থিক সাহায্য পেতে পারে তাঁর জন্য চেষ্টা করা হচ্ছে। কিন্তু এই সম্প্রদায়ের যারা শিক্ষিত যুবক—যারা পৈত্রিক পেশায় হয়তো যেতে চায় না উন্নত ধরনের কোনও পেশায় নিযুক্ত হতে চায় সেখানে এই নতুন পেশায় তাঁদের কারিগরি বা আর্থিক সাহায্য দেওয়ার কোনও ব্যবস্থা হয়নি। সেদিকে এই কর্পোরেশন যেন দৃষ্টি দেন। ফলে এই সম্প্রদায়ের অনেক বেকার যুবক উৎসাহিত হয়ে নানান রকম পেশায় নিযুক্ত হতে পারে। এই সম্প্রদায়ের শতকরা ৯০ ভাগ লোক গ্রামে বাস করে অথচ এই কর্পোরেশনের অফিস কলকাতায় অবস্থিত। গ্রাম থেকে সেই নিরক্ষর অবহেলিত মানুষ কলকাতায় আমলাতন্ত্রের কাছ থেকে লোন পেয়ে নিজেদের আর্থিক অবস্থার উন্নতিও করবে এটা চিন্তা করা যায় না। এই অন্তরায় দূর করা প্রয়োজন। এর পরেও দেখেছি যে, নানারকম বিধি নিষেধ আরোপ করা হয়েছে। তাঁদের ডি এম এর কাছ থেকে সার্টিফিকেট আনতে হবে যে সে শিডিউল কাস্ট বা ট্রাইবস কিনা। এই সমস্ত সংগ্রহ করে লোন পেতে অনেক সময় লেগে যাবে যাতে করে আইনের মূল উদ্দেশ্য অনেকখানি ব্যহত হবে। সেইজন্য অনুরোধ করব ব্লক স্তরে এইরকম কোনও সংগঠন করা যায় কিনা সেদিকে আপনি লক্ষ্য দিন। রাইটার্স বিল্ডিং-এ বসে শিডিউল কাস্ট ও ট্রাইবসদের লোন দেবে সেটা সম্ভবপর নয়। এই কথা বলে এই বিলকে সমর্থন করে আমি শেষ করছি।

**শ্রী বনমালী দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যে বিল এসেছে তাকে সমর্থন করে দু-একটা কথা বলতে চাই। ১৯৭৩ সালে কংগ্রেস আমলে এই বিল হয়েছিল কিন্তু তাঁরা কার্যকর এটা করেন নি। তফসিল সম্প্রদায়ের লোকেরা জানতেন না যে এই ধরনের একটি বিল আছে। এই সরকার আসার পর মানুষ এই বিলের কথা জানতে পেরেছে। আগে শুধু শিডিউল কাস্ট ডেভেলপমেন্ট কর্পোরেশন ছিলো এখন তাকে তফসিলি উপজাতিদের অন্তর্ভুক্ত করা হয়েছে এবং তাদের ডেভেলপমেন্টের কথা বলা হয়েছে বলে আমি আনন্দিত। আগে যে ল্যাম্প ছিলো সেখান থেকে অল্প সংখ্যক শিডিউল ট্রাইবসরা সাহায্য পেত। কিন্তু এখন কর্পোরেশনের অধীনে আসার জন্য তাঁরা সবরকম সাহায্য পাবে। এই কাজ করতে গিয়ে প্রশাসনিক ক্ষেত্রে অনেক বাধা আছে। সেইজন্য অনুরোধ করব বাধাগুলি দূর করে যাতে কর্পোরেশনের কাজ অগ্রসর হতে পারে, যাতে তাঁরা সাহায্য পেয়ে তাঁরা পেশাগত উন্নতি করতে পারে সেদিকে দৃষ্টি দিতে এবং অন্যান্য কাজেও যাতে তাঁরা যেতে পারে কর্পোরেশনকে সেইভাবে তাঁদের সাহায্যের ব্যবস্থা করতে হবে। এই কথা বলে বিলকে সমর্থন করে আমি শেষ করছি।

**ডাঃ শম্ভু মান্ডি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই বিলটাকে সকলেই সমর্থন করে কিছু কিছু সাজেশন দিয়েছেন বলে তাঁদের অভিনন্দন জানাচ্ছি। সাজেশনগুলি সামনে রেখে যাতে ভালভাবে তফসিলি জাতি ও উপজাতির উন্নয়নের জন্য এই কর্পোরেশন কাজ করতে পারে তার জন্য তাঁদের কাছ থেকে সহযোগিতা চাচ্ছি। নানুবাবু বললেন ডাইরেক্টার কেন করা হয়েছে। তাঁকে বলি অন্যান্য সমস্ত কর্পোরেশনে ম্যানেজিং ডাইরেক্টর আছে বলে আমরা

এখানে এমনটি করেছি। এর নাম বদল করে কিছু রদ বদল হবে না। আরও কয়েকজন বললেন। আমরা নাকি কিছু কাজ করি না। এর কোনও অস্তিত্বই দেখতে পাওয়া যাচ্ছে না। ১৯৭৬-৭৭ সালে আমরা যখন নতুন এসেছিলাম তখন এর কিছুই দেখতে পাইনি—এখন এর কাজ আরম্ভ করেছি। আমরা আনুমানিক ১৪ লক্ষ টাকার উপর লোন দিয়েছি এবং আরও দেবার লক্ষ্য আমাদের আছে। আশাকরি আগামী দিনে আপনারা আরও সহযোগিতা করবেন এবং আমি যে বিল এনেছি তাকে আপনারা সকলে সমর্থন করবেন।

**Mr. Deputy Speaker :** Here is an announcement. Members are requested to collect the tickets for the Federation Cup Football Tournament which will be held on and from the 18th April, 1980, from the Assembly House, between 11 a.m. and 5 p.m. on the 16th and 17th April, 1980.

The motion of Dr. Sambhunath Mandi that the West Bengal Scheduled Castes Development and Finance Corporation (Amendment) Bill, 1980, be taken into consideration, was then put and agreed to.

**Clause 1 to 13 and Preamble**

The question that Clause 1 to 13 and Preamble do stand part of the Bill, was then put and agreed to.

[4-10—4-14 p.m.]

**Dr. Sambhunath Mandi :** Sir, I beg to move that the West Bengal Scheduled Castes Development and Finance Corporation (Amendment) Bill, 1980, as settled in the Assembly, be passed.

**শ্রী নাথানিয়েল মুর্মু ঃ** মিঃ ডেপুটি স্পিকার, স্যার, আমি থার্ড রিডিং-এ খুব সংক্ষেপে একটা অনুরোধ মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে রাখব সেটা হচ্ছে এই আমরা সারা ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গে সমস্ত কাজে বিশেষ করে গরিব মানুষের কাজে একটা নতুন দৃষ্টান্ত স্থাপন করেছি বামফ্রন্ট সরকারের নেতৃত্বে। আমাদের উপজাতি এবং তফসিলি জাতির উন্নয়নের ক্ষেত্রে যে সমস্যাগুলি রয়েছে ভারতবর্ষের বিভিন্ন জায়গায় তাঁর মধ্যে এই উপজাতি সম্প্রদায়ের যে চিরাচরিত জীবিকা ছিল কৃষি বা কৃষাণ সেখান থেকে তাঁরা উৎখাত হয়ে আজকে অভাবের দায়ে শিল্পাঞ্চলে শহরাঞ্চলে চলে আসছে। গ্রামাঞ্চলে তাঁদের জন্য জমি নেই, ফলে উপজাতিদের একটা বিরাট অংশ কলকাতা, দুর্গাপুর, টীটাগর প্রভৃতি শিল্পাঞ্চল শহরাঞ্চলে চলে যাচ্ছে। সংস্কৃতিগতভাবে ভাষাগতভাবে এরা অন্যরকম থাকার জন্য শহরে যখন আসে তখন এরা অত্যন্ত অসহায় অনুভব করেন। এইজন্য শহরাঞ্চলে শিল্পাঞ্চলে উপজাতিদের থাকার জন্য একটা আর্বান সেটেলমেন্ট থাকা দরকার। সোভিয়েত রাশিয়ায় ট্রাইবাল বিপ্লবের পরে বিভিন্ন শহরে আর্বান সেটেলমেন্ট অব দি ট্রাইব্যালস হয়েছে। এখানকার শহরে সেইরকম

্যবস্থা করা যায় কিনা একটু ভেবে দেখবেন। কারণ, এটা একটা বারনিং ইস্যু। মন্ত্রী মহাশয় জানেন কলকাতায় উপজাতি জনগণের একটা বিরাট অংশ আজকে এখানে ওখানে ঘর ভাড়া করে আছে, অথচ ওদের যে সাংস্কৃতিক জীবন সেটা শেষ হয়ে যাচ্ছে। ওরা গান-বাজনা করতে পারে না, ভাষাগতভাবে সংস্কৃতিগতভাবে মিশতে পারে না। এইজন্য যে ডেভেলপমেন্ট কর্পোরেশনের কথা ভাবা হয়েছে তাঁর পরিধি বাড়িয়ে বিভিন্ন শহরাঞ্চলে শিল্পাঞ্চলে তাঁদের ভাষাগত সংস্কৃতিগত জীবনের জন্য যাতে আর্বান সেটেলমেন্ট হয় তার ব্যবস্থা যদি এর মধ্যে করতে পারেন তা হলে ভাল হয়। আমি আশা করব এই দিকে তিনি দৃষ্টি দেবেন। এটা করলে সারা ভারতবর্ষের ক্ষেত্রে পশ্চিমবঙ্গ সরকার একটা আদর্শ নিদর্শন স্থাপন করবেন এই কথা বলে এমন একটা ভাল বিল তিনি এনেছেন তাঁর জন্য তাঁকে ধন্যবাদ দিচ্ছি।

The motion of Dr. Sambhunath Mandi that the West Bengal Scheduled Castes Development and Finance Corporation (Amendment) Bill, 1980, as settled in the Assembly, be passed, was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 5.14 p.m. till 1.00 p.m. on Thursday, the 17th April, 1980, at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Thursday, the 17th April, 1980 at 1-00 p.m.

### PRESENT

Mr. Speaker (Shri Syed Abul Mansur Habibullah) in the Chair, 10 /Iinisters, 3 Ministers of State and 186 Members.

[1-00 — 1-10 p.m.]

### OBITUARY REFERENCE

**Mr. Speaker :** Hon'ble Members, before commencing the business ixed for the day I would like to refer to the death of **Jean Paul antre** on the 16th April, 1980, who was a world renowned philosopher, laywright and novelist and an internationally known figure in the ontemporary intellectual life. He was one of the leading proponents of ne of the most important current philosophic thought of the present entury, namely, existentialism. He continued the work of the founder of ıis philosophy Soren Kirkegaad. He modified the philosophy of :irkegaard to a great extent. While agreeing with Kirkegaard that xistence is prior to essence, he rejected his idea that impulse to individual ctions comes from the Immanent Will. Sartre asserted that it was ithin himself and he had only to find it. He devoted his whole life to ıe cause of his philosophy through novels, plays and critical essays. In ıs writings, he bitterly attacked the accepted value of the bourgeois ɔciety for which he was renounced as a reveller in squalor and vulgarity nd for his lack of faith in the Immanant One. But such type of pparently obscure philosophy did not make him an individual living in n ivory tower. Every important social and political issue drew him in s midst. Involvement was the key to the whole of Sartre's intellectual fe. He was one of the top leaders in France in resistance movement gainst Fascism of Hitler. He was captured by the Nazis and suffered nprisonment in Germany in 1940. He proved through the activities of is life that existence does not simply mean just being—but a revolution. hough his philosophy differed much from that of Marxism, he was rawn to it and participated in many movements sponsored by the Iarxists. He also adhered to his philosophy in his association with imon de Bouvoir who remained his constant companion till last day, nd their relation was the nearest anti-bourgeois equivalent to wedlock.

He was awarded Nobel Prize which he declined to accept.

May his soul rest in peace.

I would now request you, ladies and gentlemen, to rise in your seats and observe silence for two minutes as a mark of respect to the departed soul.

(At this stage the Hon'ble Members stood in silence for 2 Minutes)

## Starred Questions
## (to which oral answers were given)

### পাঁচলা ব্লকে অকেজো নলকূপ

*৫৬৩। (অনুমোদিত প্রশ্ন নং *৮৯৫) **শ্রী সন্তোষকুমার দাস ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হাওড়া জেলার পাঁচলা ব্লকে অকেজো পানীয় জলের নলকূপের সংখ্যা কত ;

(খ) উক্ত নলকূপগুলি সারানোর কোনও পরিকল্পনা সরকারের আছে কি ;

(গ) কতদিনে এগুলি সংস্কারের আশা করা যায় ;

(ঘ) এই ব্লকের জুজারসা-গঙ্গাধরপুরের জন্য পাইপড ওয়াটার সাপ্লাই স্কীম মঞ্জুর হইয়াছে কি ; এবং

(ঙ) "ঘ" প্রশ্নের উত্তর হ্যাঁ হইলে, কবে ঐ পরিকল্পনা কার্যকর হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ**

(ক) ১৯৭৭ সালের হিসাবমতো ১১০টি।

(খ) হ্যাঁ, আছে।

(গ) প্রতি বৎসর বাজেট বরাদ্দের পরিমাণ অনুযায়ী নলকূপ পুনর্খনন ও সংস্কারের কাজগুলি গ্রহণ করা হয়ে থাকে।

(ঘ) হ্যাঁ।

(ঙ) জমি অধিগ্রহণের কাজ শুরু করা হচ্ছে। জমি অধিগ্রহণের পর দুই বৎসরের মধ্যে জল সরবরাহ শুরু করা হবে বলে আশা করা যায়।

**শ্রী সন্তোষকুমার দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন কি পরিমাণ জমি অধিগ্রহণের জন্য প্রয়োজন হয়?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** জল প্রকল্পের জন্য খুব বেশি দরকার নেই, সেটাও অধিগ্রহণের চষ্টা চলেছে।

**Employment Exchanges and Employment Information Assistance Bureau**

*564. (Admitted question No. *1339.) **Shri Lutfal Haque and Shri Rajani Kanta Doloi :** Will be Minister-in-charge of the Labour Department be pleased to state—

(a) the number of Employment Exchanges and Employment Information Assistance Bureau opened between July, 1977 and January, 1980 ;

(b) the number of subdivision without Employment Exchanges in the State as on 1st March, 1980 ; and

(c) the number of Blocks where the facilities of Employment Information Assistance Bureau are currently lacking ;

**Shri Bhabani Mukherjee :**

(a) Employment Exchanges—7 (seven)

(b) Employment Information Assistance Bureau—30 (thirty)

(c) 281 (two hundred and eighty one)

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** আপনি বললেন যে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ ৭টা আছে থ্রুআউট ওয়েস্ট বেঙ্গল আর ২৮১টি ব্লকে এই ফেসিফিক নাই, আপনি বলেছেন প্রতিটি ব্লকে করা হবে। আমি জিজ্ঞাসা করছি এই ধরনের এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ ফেসিলিটি করার পরিকল্পনা সরকার কবে করবেন।

**শ্রী ভবানী মুখার্জি ঃ** সরকারের ঘোষিত নীতি হচ্ছে যে প্রতিটি ব্লকে করা হবে এবং তারজন্য আমরা চেষ্টা করে যাচ্ছি।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** কবে নাগাদ সব ব্লকে হবে সেটা বলতে পারেন?

**শ্রী ভবানী মুখার্জি ঃ** সময় এখনই বলা সম্ভব নয়।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** আপনাদের যে দুই বছর সময় আছে সেই সময়ের মধ্যে কি করা হবে?

**শ্রী ভবানী মুখার্জি ঃ** আমরা যথা শীঘ্র করার চেষ্টা করছি। সঠিক সময়ে বলা সম্ভব নয়।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি অবগত আছেন যে একটা লোককে ৭দিন লাগে তার নাম রেজিস্ট্রেশন করতে?

[1-10 — 1-20 p.m.]

**শ্রী ভবানী মুখার্জি ঃ** আপনি কোথায় হচ্ছে তথ্য জানাবেন তাহলে সে সম্বন্ধে ব্যবস্থা হবে।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** আপনি সাতটি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের কথা বললেন, সেটা কোথায় কোথায় আছে জানাবেন কি?

**শ্রী ভবানী মুখার্জি ঃ** বলতে সময় লাগবে।

## Scarcity of drinking water in Jhargram and Sadar Subdivision of Midnapore district

*565. (Admitted question No. *1099.) **Shri Rajani Kanta Doloi :** Will be Minister-in-charge of the Health and Family Welfare Department be pleased to state—

(a) whether the Government is aware of the fact that there is severe scarcity of drinking water in Jhargram and Sadar subdivision of Midnapore district ; and

(b) if so, what steps have been taken by the Government in the matter ?

**Shri Nani Bhattacharya :**

(a) Yes.

(b) A List indicating the measures taken has been laid on the Library Table.

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** আপনি প্রতি ব্লকে ৮ হাজার টাকা যাতে টিউব অয়েল রিপেয়ার হয় তার জন্য খরচ করতে চাচ্ছেন, আপনার কাছে কি এই হিসাবটাই আছে যে সদর সাবডিভিসনে কতগুলি টিউব অয়েল ডিরেল্ড হয়ে আছে?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** না, সে হিসাব এখন দিতে পারছি না।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** আপনি একটু আগে একটা কোয়েশ্চেনের উত্তরে বললেন যে হাওড়ার কোথায় ১ শতর মতো বললেন, এখানে প্রতি ব্লকে একশতর বেশি নষ্ট হয়ে গিয়েছে তাহলে ৮ হাজার টাকায় কি হবে?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** আগের ব্যাপারে এটা স্পেসিফিক ছিল সেইজন্য বলতে পেরেছি।

**শ্রী রজনীকান্ত দলুই** ঃ আপনার কাছে কি সংবাদ আছে যে ঝাড়গ্রাম সাবডিভিসনে ানীয় জলের স্কেয়ারসিটি আছে?

**শ্রী ননী ভট্টাচার্য** ঃ জলের স্কেয়ারসিটি আছে, পানীয় জলের সেটা জানা আছে।

**শ্রী রজনীকান্ত দলুই** ঃ সেইজন্য ইমিডিয়েট ব্যবস্থা করবেন?

**শ্রী ননী ভট্টাচার্য** ঃ মাননীয় স্পিকার মহাশয় গোটাটা পড়ে দিচ্ছি তাহলে বুঝতে সুবিধা বে। একটা বলেছিলাম

1) **Under M.N.P. (normal R.W.S. Programme) :**

i) Creation of 515 sport drinking sources. 434 tubewells and 81 wells.

ii) Rs. 8,000/- for each of the Blocks of the district, for repair of tubewells and wells.

2) **Under Drought Relief Programmes :**

i) Creation of 540 spot drinking water sources.

ii) Rs. 4000/- for each of the Blocks of the district for repair of tubewells and wells.

iii) Rs. 75,000/- sanctioned for water supply through trucks in drought affected areas. এখানে Supply দেওয়া হয়েছে।

iv) One hand-boring set (for sinking tubewells) to each of the Panchayat Samities of the district.

v) One additional set of hand tools for repair of tubewells for each of the Block Maintenance squads of the district.

এই হচ্ছে ৪ হাজার, ঐ ৮ হাজার টাকা তারপর এই ৪ হাজার টাকা যোগ দিন।

**Other measures taken :**

i) In the rocky areas of Jhargram Sub-division, 3 Drilling rigs have been employed for sinking of tubewells. 164 tubewells have been sunk with help of rigs this year upto February, 1980.

ii) Works in respect of the 13 rural piped water supply scheme including the Jhargram (interim) Piped Water Supply Scheme so far sanctioned for the Midnapore district are in progress.

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** আপনি টিউবওয়েল মেরামত সমস্ত পঞ্চায়েতকে দিয়েছেন যদি দিয়ে থাকেন, আপনার কাছে এমন কোনও খবর আছে কিনা যে পুরানো টিউবওয়ে একটার জায়গায় দুটি করে টিউবওয়েল করে বসানো হচ্ছে?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** আমার কাছে এমন কোনও অভিযোগ বা খবর নাই যে একা টিউবওয়েলের বরাদ্দ টাকা দিয়ে দুটি করা হচ্ছে, এটা ঝাড়গ্রামের ক্ষেত্রে হোক বা অ ক্ষেত্রেই হোক এই রকম কোনও খবর নাই।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** যদি এই রকম কোনও স্পেসিফিক সংবাদ দেওয়া যা তাহলে আপনি কি সার্কুলার দিয়ে বন্ধ করবেন যে একটা টিউবওয়েলের অর্থে দুটো করতে পারবে না?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** এটা বন্ধ করা সমীচীন হবে কিনা সেটা ভেবে দেখতে হবে আমরা অনেক সময়ে ফ্ল্যাট রেটে টাকা বরাদ্দ করি, সেখানে দেখা যায় জলের লেয়ারের উপর নির্ভর করে কত খরচ পড়বে, সুতরাং বসানোর খরচে তারতম্য থাকতে পারে। যদি দেখা যায় যে টাকা বেঁচে যাচ্ছে এবং সেই টাকায় আর একটা টিউবওয়েল হতে পারে, তবে সেখানে আর একটা টিউবওয়েল না করার কোনও কারণ থাকতে পারে না।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** আমার প্রশ্ন হচ্ছে একটা জায়গায় ২০০ ফুট একটা টিউবওয়েল পোতা আছে, সেখানে ১০০ ফুট পর্যন্ত বসিয়ে, অন্য আর একটা জায়গায় আর একটা টিউবওয়েল বসানো হচ্ছে, এটা অ্যালাউ করা হবে কিনা?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** এই রকম কোনও খবর আমার কাছে নাই।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** যে টিউবওয়েলগুলি বসাচ্ছে পঞ্চায়েত সমিতি, তারা কি এই ব্যাপারে নির্দেশ দিয়েছেন যে যেহেতু সি পি এম এলাকা, সেজন্য কোনও অসমর্থককে জল দেওয়া [illegible] না, এই ধরনের কোনও ঘটনা আপনার জানা আছে কিনা?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** এই রকম অভিযোগ আমি এ পর্যন্ত পাইনি।

### এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ অফিস

*৫৬৬।(অনুমোদিত প্রশ্ন নং *১৩৮০) **শ্রী তারকবন্ধু রায় ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে এ রাজ্যে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ-এর সংখ্যা কত ;

(খ) উক্ত এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ অফিস-এর সংখ্যা বাড়ানোর কোনও পরিকল্পনা আছে কি ; এবং

(গ) "খ" প্রশ্নের উত্তর হ্যাঁ হইলে, (১) কোথায় ও (২) কবে হইবে?

**শ্রী ভবানী মুখার্জি ঃ**

(ক) ৫৩।

(খ) হ্যাঁ।

(গ) (১) নিম্নলিখিত ৯টি স্থানে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ স্থাপনের পরিকল্পনা আছে ঃ—
(ক) দিনহাটা (খ) আলিপুর (গ) কান্দি (ঘ) তমলুক (ঙ) তুফানগঞ্জ (চ) লালবাগ (ছ) রানাঘাট (জ) মেদিনীপুর (উত্তর) (ঝ) মেদিনীপুর (দক্ষিণ)।

(২) ১৯৮০-৮১ সালের আর্থিক বৎসরে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** আমি জানতে চাচ্ছি—এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জগুলিতে প্রচন্ড ভীড় চ্ছে, যার ফলে নাম রেজিস্ট্রি করতে বিলম্ব হয়ে যাচ্ছে। তারা বলছে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ র্মচারির সংখ্যার স্বল্পতার দরুন এই বিলম্ব হচ্ছে। এই কর্মচারির সংখ্যা বাড়ানোর পরিকল্পনা াছে কি?

**শ্রী ভবানী মুখার্জি ঃ** যে যে জায়গায় এই রকম হচ্ছে তা জানাবেন, সেখানে নিশ্চয়ই র্মচারী বাড়ানোর প্রয়োজন হলে বাড়ানো হবে।

## কৃষ্ণপুর সাবসিডিয়ারি হেলথ সেন্টার

*৫৬৭।(অনুমোদিত প্রশ্ন নং *১২১০) **শ্রী উপেন্দ্র কিস্কু ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ ভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বাঁকুড়া জেলার রাইপুর থানার অন্তর্গত কৃষ্ণপুর সাবসিডিয়ারি হেলথ সেন্টারটি কবে নির্মিত হয়েছে এবং কত টাকা খরচ হয়েছে ;

(খ) উক্ত স্বাস্থ্যকেন্দ্রে ডাক্তার আছে কি ; এবং

(গ) "খ" প্রশ্নের উত্তর "না" হলে, কারণ কি?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ**

(ক) ১৯৭৫ সালের মাঝামাঝি এই স্বাস্থ্যকেন্দ্রের নির্মাণ কাজ সম্পন্ন হয়েছে। প্রায় দু লক্ষ টাকা খরচ হয়েছে।

(খ) একজন আয়ুর্বেদিক ডাক্তার আছেন।

(গ) ঐ স্বাস্থ্যকেন্দ্রটিকে আয়ুর্বেদিক প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র হিসাবে ঘোষণা করা হয়েছে।

[1-20 — 1-30 p.m.]

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** ওখানকার স্থানীয় জনসাধারণ বার বার আবেদন নিবেদন করে াসছেন যে আয়ুর্বেদিক চিকিৎসকের পরিবর্তে একজন অ্যালোপ্যাথি চিকিৎসক দেবার ব্যবস্থা রা হোক এবং সেখানকার সি এম এইচ ও-র দপ্তরে এটা পাঠিয়েছেন—এ সম্বন্ধে কোনও ্যবস্থা গ্রহণ করা হয়েছে কি?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** ঐ ধরনের আবেদন পত্র আমরা পেয়েছি, কিন্তু এই সম্বন্ধে বিচা বিবেচনা করছি না।

### কান্দি শহরে জলসরবরাহ ব্যবস্থা

*৫৬৯।(অনুমোদিত প্রশ্ন নং *১৪৭৭।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যা বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি মুর্শিদাবাদ জেলার কান্দি শহরে জলসরবরা ব্যবস্থা পুনরায় চালু করিবার জন্য কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ**

কান্দি জলসরবরাহ প্রকল্পটি পুনরায় চালু করার জন্য ২,৪২,০০০ টাকা ব্যয়ে একটি প্রকল্প রচনা করা হয়েছে। প্রকল্পটি কান্দি পৌরকর্তৃপক্ষের বিবেচনাধী আছে। পৌরকর্তৃপক্ষের প্রয়োজনীয় অনুমোদন ও সম্মতি পাওয়া গেলে জলসরবরা প্রকল্পটি চালু করার যথাযথ ব্যবস্থা নেওয়া হবে।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন পৌর কর্তৃপক্ষের নিছক একট আনুষ্ঠানিক অনুমোদন দরকার, নাকি টাকা পয়সায় ব্যাপারে তাদের কিছু করণীয় আছে?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** ২০ হাজারের বেশি পপুলেশন যদি হয় তাহলে ওদের এক তৃতীয়াংশ টাকা দেবার কথা বা যদি ইন্টারেস্ট দেবার মতো যোগ্যতা থাকে এটা বোঝা যায় তাহলে রাজ্য সরকার সেই টাকা দিয়ে দেন। এখন তাদের সঙ্গে কথাবার্তা চলছে যাতে তাদের অনুমোদন পাওয়া যায়।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** পৌর কর্তৃপক্ষের কি টাকা দিতে হবে, নাকি শুধু অনুমোদন দিতে হবে, টাকা দিতে হলে কত টাকা দিতে হবে?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** স্কীম যেটা ছিল সেটা হচ্ছে ২০ হাজারের বেশি পপুলেশন যে সমস্ত মিউনিসিপ্যালিটির আছে সেই পপুলেশন বেসিসে তাদের ওয়ান থার্ড টাকা দেবার কথা। টাকা দিতে না পারলে স্টেট গভর্নমেন্ট লোন দেবে। এই লোনের দরুন যে ইন্টারেস্ট পড়বে সেই ইন্টারেস্ট বেয়ার করার ক্যাপাসিটি মিউনিসিপ্যালিটির থাকবে, পলিসি হিসাবে এটাই চলে আসছে। এখন এই ক্ষেত্রে যে টাকা দরকার সেই টাকা কোথা থেকে আসবে, কিভাবে আসবে তা নিয়ে এখনও পর্যন্ত পুরো মীমাংসা হয়নি এবং মিউনিসিপ্যাল কর্তৃপক্ষ এই টাকা দেবেন কি দেবেন না, কি করবেন সেটা এখন পর্যন্ত জানা যায়নি।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মিউনিসিপ্যাল কর্তৃপক্ষ যদি টাকা দিতে না পারেন তাহলে এই ওয়াটার সাপ্লাই স্কীমটি কি খতম হয়ে যাবে?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** নিশ্চয় সেটা হতে পারে না। আমাদের এটা ভেবে দেখতে হবে যে অন্য কোনও স্কীমে জলের এই প্রকল্পটি তৈরি করা যায় কিনা।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** এই প্রকল্প বেশি দিনের নয়, অল্প দিনের, এটা এত তাড়াতাড়ি খারাপ হল কি জন্য?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** ১৯৬৮ সালে এই প্রকল্পটি তৈরি হয় ১৩ লক্ষ ১৮ হাজার ৮০০ টাকা ব্যয়ে এবং তারপর দেখা গেল যে একটা টিউবওয়েল থেকে বালি, কাদা উঠছে, অকেজো হয়ে গেল। পরবর্তীকালে ১৯৭৫ সালে আর একটি টিউবওয়েল প্রকল্পের কাজ শেষ হয় এবং তারপর সেটা মিউনিসিপ্যালিটির তত্বাবধানে দেওয়া হল ১৯৭৭ সালে। এর পর ঐ একটি টিউবওয়েল খারাপ হল, পরবর্তীকালে আর একটি টিউবওয়েল খারাপ হয়েছে। এইভাবে দুটি টিউবওয়েলই খারাপ হয়ে যায়, যারফলে নতুন করে ৩ লক্ষ ৪২ হাজার টাকার একটি পরিকল্পনা তৈরি করা হয়।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে স্থান নির্বাচনের জন্য বা অন্যান্য কারণে অর্থাৎ কোনও গুরুতর ক্রটি ছিল যার জন্য টিউবওয়েল বসানোর পরে খারাপ হয়ে গেল?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** সে সম্পর্কে ইতিমধ্যে অনুসন্ধান করার কথা বলা হয়েছে যে কি কারণে টিউবওয়েল একের পর এক খারাপ হচ্ছে।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে কতদিনে এটা শেষ হবে?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** সেটা এখনই বলা যাচ্ছে না।

**শ্রী অতীশচন্দ্র সিনহা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে এই টাকা-কড়ির ফয়সালা করতে কত দিন সময় লাগবে?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** এই সম্পর্কে মিউনিসিপ্যাল ডিপার্টমেন্টের সঙ্গে কথাবার্তা বলা হচ্ছে এবং লোকাল মিউনিসিপ্যাল-এর সঙ্গেও কথা বলা হচ্ছে। আশা করছি যে তাড়াতাড়ি সমাধানের দিকে যেতে পারা যাবে।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি দয়া করে জানাবেন, কথা বলতে তিন বছর কেটে গেলে, কাজটা কমপ্লিট করতে কত বছর লাগবে?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** সেটা আমরা দেখেছি যে কথা বলতে কত বছর কেটেছে। আমি এর উত্তর আগে দিয়েছি।

## বাঁকুড়া জেলায় কৃষি শ্রমিক

*৫৭০।(অনুমোদিত প্রশ্ন নং *২১৭৮।) **শ্রী সুভাষ গোস্বামী ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বাঁকুড়া জেলায় বর্তমানে কৃষি শ্রমিকের সংখ্যা কত ; এবং

(খ) উক্ত জেলায় বর্তমানে প্রতিটি কৃষি শ্রমিকের গড় মজুরি কত?

**শ্রী ভবানী মুখার্জি ঃ**

(ক) ১৯৭১ সালের আদমশুমারি অনুসারে কৃষি শ্রমিকদের সংখ্যা ২,১৮,৮১৯।

(খ) জানা নাই।

**কুলপি ও মন্দিরবাজার ব্লকে স্বাস্থ্যকেন্দ্র**

*৫৭১।(অনুমোদিত প্রশ্ন নং *১৪৯০।) **শ্রী কৃষ্ণধন হালদার ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ২৪-পরগনার কুলপি ও মন্দিরবাজার ব্লকে বর্তমানে কোন কোন স্বাস্থ্যকেন্দ্র চালু আছে ;

(খ) মন্দিরবাজার ব্লকে দক্ষিণ বাঁশবেড়িয়া স্বাস্থ্যকেন্দ্রের গৃহ নির্মাণের কাজ কবে নাগাদ শুরু হবে ; এবং

(গ) উক্ত দুই ব্লকে নতুন কোনও স্বাস্থ্যকেন্দ্র স্থাপনের পরিকল্পনা বর্তমান সরকারের আছে কিনা?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ**

(ক) কুলপি ও মন্দিরবাজার ব্লকে বর্তমানে নিম্নলিখিত স্বাস্থ্যকেন্দ্রগুলি চালু আছে

কুলপি ব্লক—(১) কুলপি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র, (২) বেলপুকুর উপ-স্বাস্থ্যকেন্দ্র, (৩) জামতলার হাট উপ-স্বাস্থ্যকেন্দ্র

মন্দিরবাজার ব্লক— (১) রামকিশোরপুর অস্থায়ী প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র, (২) দক্ষিণ জগদীশপুর উপ-স্বাস্থ্যকেন্দ্র।

এছাড়া নয়ারহাটে একটি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রের নির্মাণ কাজ শেষ হয়েছে। ঐ প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র চালু হলে রামকিশোরপুরের অস্থায়ী প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রকে একটি উপ-স্বাস্থ্যকেন্দ্রে পরিণত করা হবে। এছাড়া নিম্নলিখিত স্থানগুলিতে সাবসেন্টার খোলার আদেশ দেওয়া হয়েছে ঃ—

মন্দিরবাজার ব্লক—(১) পূর্ব বারবেরিয়া। (২) ধনুরহাট।

(খ) ঐরূপ কোনও পরিকল্পনা নেই।

(গ) না।

**বেকার ভাতার জন্য রেজিস্ট্রিভুক্ত তফসিলি জাতি ও আদিবাসী যুবক**

*৫৭২। (অনুমোদিত প্রশ্ন নং *২২৬৬।) **শ্রী সুধাংশুশেখর মাঝি ঃ** শ্রম বিভাগের মন্ত্রী

মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে ১৯৭৯ সালের মার্চ মাস পর্যন্ত কতজন তফসিলি জাতি ও আদিবাসী যুবক বেকার ভাতার জন্য রেজিস্ট্রিভুক্ত ছিল ;

(খ) এ পর্যন্ত মোট কতজন রেজিস্ট্রিভুক্ত উক্ত সম্প্রদায়ের যুবক বেকার ভাতা পাইয়াছে; এবং

(গ) পুরুলিয়া জেলায় উক্ত সংখ্যা কত?

**শ্রী ভবানী মুখার্জি ঃ**

(ক) তফসিলি জাতি—২,২৫০ জন, আদিবাসী—২,২২১ জন।

(খ) উপরোক্ত সকল বেকার যুবকই বেকার ভাতা পাইয়াছেন।

(গ) তফসিলি জাতি—৬৩৯ জন, আদিবাসী—৫২১ জন।

**সুন্দরবন হাসপাতাল**

*৫৭৩।(অনুমোদিত প্রশ্ন নং *১৬৯৮।) **শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রায়দীঘি সুন্দরবন হাসপাতাল নির্মাণের কাজ কবে নাগাদ শেষ হবে ; এবং

(খ) উক্ত হাসপাতালের কাজ ত্বরান্বিত করার জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করছেন?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ**

(ক) শীঘ্রই হবে।

(খ) সর্বপ্রকার ব্যবস্থা নেওয়া হয়েছে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আমার প্রশ্নটা ছিল উক্ত হাসপাতালের কাজ ত্বরান্বিত করার জন্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন এর উত্তর কি এই হয়?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** অন্য সবই হয়েছে। একমাত্র বৈদ্যুতিকরণের কাজ বাকি আছে। সেটা শেষ হলে খোলা হবে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে ওয়াটার সাপ্লাইয়ের কাজ বা ইলেক্ট্রিফিকেশনের কাজ হয়েছে কি না?

[1-30 — 1-40 p.m.]

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** আমি আগেই বলেছি বৈদ্যুতীকরণের কাজ বাকি আছে, সেটা শেষ

হলেই খোলা হবে। ওয়াটার সাপ্লাই নিশ্চয়ই হয়ে গেছে। নোটিশ দেবেন বলে দেব।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই, কবে নাগাদ শে হবে, আপনাদের এই ৫ বছর সময়ের মধ্যে হবে কি না বলুন।

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** পাঁচ বছরের অনেক আগেই হবে। আগামী সেপ্টেম্বর মাসের মধে সব জিনিসটা খোলার ব্যবস্থা হবে।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, যে সমস্ত হাসপাতালগুলে আপনারা স্টার্ট করছেন, সেইগুলো কি ওয়াটার সাপ্লাই ইলেক্ট্রিফিকেশন হবার পরে স্টা করছেন?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** এটা অপ্রাসঙ্গিক।

**Rehabilitation of Refugee families**

*574. (Admitted question No. *2318.) **Shri Gour Chandra Kundu** : Will the Minister-in-charge of the Refugee Relief and Rehabilitation Department be pleased to state—

(a) the number of refugee familes rehabilitated during the period from July 1977 to March, 1980; and

(b) the number of them, now residing in West Bengal, still awaiting rehabilitation ?

**Shri Radhika Ranjan Banerjee :**

(a) 3054 families rehabilitated during the period from July, 1977 to March 1980.

(b) Several thousand families are still awaiting rehabilitation. These include 885 Home families, 1794 Ex-Camp site families (including Bagjola group of Ex-Camp site families), 500 C.A. protected families and some 300 E.P. Act covered families and some 600 enclave migrant families. Beside these ''Priority category'' families other then non-priority category families of d.ps are also being considered by the State Govt. for rehabilitation whose actual nos. can be determined after the districtwise survey work which is now going on is completed.

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** ১৯৭১ সালের বাংলাদেশ যুদ্ধের সময় যে সমস্ত উদ্বাস্তু এখানে এসেছে এবং বসবাস করছে, তাদের পুনর্বাসনের দায়িত্ব রাজ্য সরকার নেবেন কি?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি ঃ** ১৯৭১ সাল পর্যন্ত পূর্ব বঙ্গ থেকে যারা পশ্চিমবঙ্গে

এসেছে তারা উদ্বাস্তু হিসাবে গণ্য হয়েছেন কেন্দ্রীয় সরকারের নীতি হিসাবে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** ১৯৭১ সালের বাংলাদেশ যুদ্ধের সময় যে সমস্ত উদ্বাস্তু এসেছেন এবং এখানে বসবাস করছেন, আপনার দপ্তরে তারা বিভিন্ন ঋণের জন্য বা সাহায্যের জন্য যখন যাচ্ছেন, তারা বঞ্চিত হচ্ছেন, এই রকম কোনও খবর আপনার কাছে আছে কি?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি ঃ** তাদের আমরা আলাদা করে টাকা দিতে পারি না। দরকার হলে তাদের এক খন্ড জমি দিতে পারি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** যে সমস্ত পুরানো সরকারি উদ্বাস্তু কলোনি আছে, সেখানে অনেক অতিরিক্ত জায়গা আছে, সেই সব জায়গায় অনেক উদ্বাস্তু বসবাস করছেন, তাদের সরকার থেকে উচ্ছেদ করে দেওয়া হচ্ছে, এমন ইনফর্মেশন আপনার কাছে আছে কি? যদি থাকে তাহলে তার প্রতিকার করবেন কি?

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মন্ত্রী মহাশয় রিফিউজিদের জমি দেওয়ার কথা বললেন, মরিচঝাঁপিতে যে জায়গা আছে, সেই জায়গাটা উদ্বাস্তুদের মধ্যে বিলি করা হবে কি?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি ঃ** এটা অপ্রাসঙ্গিক প্রশ্ন।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** আপনি যে জমি দেবার কথা বলছেন সেটা কোথায় দেবেন দয়া করে জানাবেন কি?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি ঃ** পশ্চিমবঙ্গ সরকারের যে সমস্ত অধিগৃহীত জমি আছে সেই জমি দেওয়া হবে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** ১৯৭১ সালের যুদ্ধের সময়ে যারা এসেছে তাদের মধ্যে হিন্দু মুসলমান উভয় সম্প্রদায়ের মানুষ আছে, মাননীয় মন্ত্রী মহাশয় কি উভয় সম্প্রদায়ের মানুষদের পুনর্বাসনের দায়িত্ব নিচ্ছেন?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি ঃ** এ বিষয়ে আপনি আলাদা প্রশ্ন করবেন, আমি উত্তর দেব।

## এস এস কে এম হাসপাতালে সম্প্রসারিত বহির্বিভাগ

*৫৭৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৯৬২।) **শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এস এস কে এম হাসপাতালে সম্প্রসারিত বহির্বিভাগ কবে খোলা হইয়াছে ; এবং

(খ) ইহা চালু হওয়ার দরুন গড়ে কত অতিরিক্ত রোগীর চিকিৎসার সুযোগ হইয়াছে ?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ**

(ক) ৮-৮-১৯৭৯।

(খ) সম্প্রসারিত বহির্বিভাগ চালু হওয়ার দরুন গড়ে দৈনিক ৩৩.৪ জন অতিরিক্ত রোগীর চিকিৎসার সুযোগ হইয়াছে।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি এস এস কে এম হাসপাতালে রোগী ভর্তি করতে গেলে টাকা পয়সা দিয়ে রোগী ভর্তি করতে হচ্ছে বলে এই রকম কোনও অভিযোগ আপনার কাছে আছে কি?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** না, এই রকম কোনও অভিযোগ নেই।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** ঐ হাসপাতালে গ্রাম থেকে যে সমস্ত রোগীরা আসে তারা সেখানে ভর্তি হবার সুযোগ পাচ্ছে না এবং মন্ত্রী মহাশয়ের চিঠি নিয়ে গেলেও সেই চিঠিকে সম্মান দেওয়া হচ্ছে না, ইহা কি সত্য?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** কোনও কোনও সময় শয্যা খালি না থাকলে রোগী ফেরত পাঠিয়ে দেওয়া হয়। তবে এ বিষয়ে মাননীয় সদস্য কোনও নির্দিষ্ট কেস দিলে আমি এনকোয়ারি করে দেখব।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** ওখানে ডাক্তারদের একটা গ্রুপ আছে, তাদের টাকা দিলে রোগীদের ভর্তি করে নেওয়া হয়, এই রকম কোনও খবর কি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আছে?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** এই রকম নির্দিষ্ট কোনও অভিযোগ আমার কাছে নেই।

**ডাঃ বিনোদবিহারি মাঝি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এই যে, বহির্বিভাগ খোলা হচ্ছে, এর জন্য অতিরিক্ত কত টাকা খরচ হচ্ছে?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** ওটা নোটিশ দিলে আমি বলতে পারব।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** নীলরতন সরকার মেডিক্যাল কলেজ হসপিটলে বর্তমানে যে অচলাবস্থা সৃষ্টি হয়েছে তা দুর করার জন্য মাননীয় স্বাস্থ্য মন্ত্রী কি ব্যবস্থা অবলম্বন করছেন?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** এখানে এই প্রশ্ন প্রাসঙ্গিক নয়।

### ক্ষেতমজুরদের ন্যূনতম বেতন বৃদ্ধির প্রস্তাব

*৫৭৬। (অনুমোদিত প্রশ্ন নং *২৩৯৯।) **শ্রী বামাপদ মুখার্জি ঃ** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে দ্রব্যমুল্য বৃদ্ধির পরিপ্রেক্ষিতে ক্ষেতমজুরদের নূন্যতম বেতন বৃদ্ধি করার

কোনও পরিকল্পনা সরকারের আছে কি ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হলে, কবে থেকে এই বৃদ্ধি কার্যকর হবে?

**শ্রী ভবানী মুখার্জি ঃ**

(ক) হ্যাঁ বেতন বৃদ্ধির বিষয়টি বর্তমানে সরকারের বিবেচনাধীন আছে।

(খ) বেতন বৃদ্ধির বিষয়টি সময় সাপেক্ষ। সুতরাং কবে থেকে এই বৃদ্ধি কার্যকর হবে তা এখনই বলা সম্ভব নয়।

**শ্রী সুনীল বসু রায় ঃ** কত পরিমাণ বেতন বৃদ্ধি হবে এটা কি মাননীয় মন্ত্রী মহাশয় বলতে পারবেন?

**Shri Bhabani Mukherjee :** এখানে যে নোটটি তাতে বলা হচ্ছে, revision of minimum rates of wages for agricultural workers is under comtemplation of the Government. Primary work relating to family budget enquiry in connection with revision of minimum rates of wages for agricultural workers has already started.

**গার্ডেনরিচ পৌর এলাকায় সরকারি হাসপাতাল**

*৫৭৭। (অনুমোদিত প্রশ্ন নং *২০৩৩।) **শ্রী এ কে এম হাসানুজ্জামান ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, গার্ডেনরিচ পৌরসভা এলাকায় কোনও সরকারি হাসপাতাল নাই ; এবং

(খ) সত্য হইলে, উক্ত এলাকায় কোনও সরকারি হাসপাতাল স্থাপন করার পরিকল্পনা সরকারের আছে কি?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ**

(ক) ইহা সত্য।

(খ) হ্যাঁ আছে।

**শ্রী এ কে এম হাসানুজ্জামান ঃ** কত দিনের মধ্যে এই পরিকল্পনা কার্যকর হবে তা বলতে পারবেন কি?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** কবে এই পরিকল্পনা সফল হবে, তা এখনই বলা যাবে না। অনেক জিনিস এর মধ্যে আছে, এখনও অনেক জমি অধিগ্রহণের কাজ সম্পূর্ণ হয়নি ইন্‌জাংশনের জন্য।

[1-40 — 1-50 p.m.]

**শ্রী এ কে এম হাসানুজ্জামান ঃ** দুই বৎসর আগে এই প্রশ্ন বিধানসভায় করেছিলাম আপনি বলেছিলেন তাড়াতাড়ি এই হাসপাতালটি করা হবে, কিন্তু এখনও হয়নি কেন?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** তখন ঠিকই জবাব দিয়েছিলাম। ইতিমধ্যে যখন ঐ সংশ্লিষ্ট জমি অধিগ্রহণের কাজ আরম্ভ করা হয়েছে এবং স্বাস্থ্য দপ্তরের হাতে যখন ঐ এল আর ডিপার্টমেন্ট জমি দিয়ে দেবে ঠিক সেই মুহূর্তে ইনজাংশন এসে গেল। তাই এই ইনজাংশন ভ্যাকেট না হলে ঐ হাসপাতাল নির্মাণের কাজ কবে নাগাদ সমাপ্ত হবে এটা বলা যাচ্ছে না।

**ঝাড়গ্রাম মহকুমায় নতুন কর্মবিনিয়োগ কেন্দ্র**

*৫৭৮। (অনুমোদিত প্রশ্ন নং *২৪২৫।) **শ্রী বুদ্ধদেব সিং ও শ্রী ক্ষুদিরাম সিং ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ঝাড়গ্রাম মহকুমায় কোনও নতুন কর্মবিনিয়োগ কেন্দ্র খোলা হইয়াছে কি ;

(খ) 'খ' প্রশ্নের উত্তর হ্যাঁ হইলে, কবে খোলা হইয়াছে এবং ১৯৮০ সালের ২৯এ ফেব্রুয়ারি পর্যন্ত কতজন বেকার যুবকের নাম রেজিস্ট্রিভুক্ত হইয়াছে ; এবং

(গ) উহাদের মধ্যে তফসিলি ও আদিবাসীর সংখ্যা কত?

**শ্রী ভবানী মুখার্জি ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ১৮ই ডিসেম্বর, ১৯৭৮ সাল। ১৯৮০ সালের জানুয়ারি পর্যন্ত মোট নথিভুক্ত বেকার যুবকের সংখ্যা ২৫,২৫১ জন।

(গ) এখনও সংগৃহীত হয় নাই।

**জঙ্গিপুর মহকুমা হাসপাতালে শয্যা সংখ্যা**

*৫৭৯। (অনুমোদিত প্রশ্ন নং *২২৯৪।) **শ্রী হাবিবুর রহমান ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার জঙ্গিপুর মহকুমা হাসপাতালে মঞ্জুরীকৃত শয্যা সংখ্যা কত ;

(খ) উক্ত হাসপাতালে বর্তমানে কটি শয্যা আছে ; এবং

(গ) উক্ত হাসপাতালে কয়টি অ্যাম্বুলেন্স আছে?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ**

(ক) ১২৫টি।

(খ) উক্ত ১২৫টি শয্যাই চালু আছে।

(গ) একটি।

**শ্রী রজনীকান্ত দলুই** ঃ কটা অ্যাম্বুলেন্স আছে বললেন?

**শ্রী ননী ভট্টাচার্য** ঃ একটি অ্যাম্বুলেন্স আছে আর টি বি ক্লিনিকের জন্য একটি জীপ আছে।

**শ্রী রজনীকান্ত দলুই** ঃ ঐ হাসপাতালে বর্তমানে যে সংখ্যক শয্যা সংখ্যা আছে সেটা প্রয়োজনের তুলনায় অত্যন্ত কম এটা কি ঠিক?

**শ্রী ননী ভট্টাচার্য** ঃ নিশ্চয়ই ঠিক, সেইজন্য আরও ১২৫টি বেডের ব্যবস্থা করা হচ্ছে। সরকারি নির্দেশও দেওয়া হয়েছে এবং নির্মাণের কাজ আরম্ভ হয়েছে।

### জেলা কেন্দ্রীয় সমবায় ব্যাঙ্কে কর্মচারী নিয়োগের নিয়ম/নীতি

*৫৮০। (অনুমোদিত প্রশ্ন নং *২৪৭৮।) **শ্রী মোহিনীমোহন পান্ডা** ঃ সমবায় বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) জেলা কেন্দ্রীয় সমবায় ব্যাঙ্কসমূহ কর্মচারী নিয়োগের কোনও সরকারি নিয়ম/নীতি আছে কিনা ; এবং

(খ) কি পদ্ধতিতে বাঁকুড়া জেলা কেন্দ্রীয় সমবায় ব্যাঙ্কের প্রশাসক মহাশয় কর্তৃক গত ২৩এ ফেব্রুয়ারি, ১৯৮০ তারিখে ২৪ জন কর্মচারীকে নিয়োগ করা হয়েছে?

**Shri Bhakti Bhusan Mondal :**

(a) Rule 53 of the W.B.C.S. Rules 1974 provides that the recruitment of staff of the District Central Co-operative Banks be made in two ways (i) 50% of the vacancy be filled up by such banks by promotion from officers or staff in the lower rank. and

(ii) The remaining 50% by direct recruitment by the West Bengal State Co-operative Bank Ltd.

Besides all posts in Grade IV of the Bank be filled up by the Bank.

The Secretary to the Govt. of West Bengal, Co-operation Department on 5.4.78 in exercise of powers conferred on him u/s 39(5) of the W.B.C.S. Act 1973 formulated certain procedure supplementing those in Rule 53 regarding recruitement of Staff and appointed Selection Committee for direct

recruitment of the Superior staff (other than IV grade) of the Bank to assist the West Bengal State Co-operative Bank in this regard.

(b) On 23.2.1980 there was no direct recruitment in the Bankura District Central Co-operative Bank Ltd. Out of 24 persons whose servies were regularised on 23.2.1980, 7 persons were already in service as sub-staff and as they have been working as superior staff with effect from 1.4.1978, they were absorbed with effect from 1.4.1978 in the superior cadre with the clearance of the West Bengal State Co-operative Bank Ltd.

The remaining 17 persons have been working in the bank as casual workers for more than 800 days continuously. That is why they were also absorbed as per provision.

**শ্রী অচিন্তকুমার রায় ঃ** এই নিয়োগ সম্পর্কে কোনও অভিযোগ মাননীয় মন্ত্রী মহাশয়ের দপ্তরে এসেছে কি?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** যে নিয়ম আছে সেই নিয়ম অনুযায়ী যদি হয়ে থাকে আর যদি অভিযোগ নিয়োগের ক্ষেত্রে হয়ে থাকে নিশ্চয় সেটা আমরা দেখছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় যে সরকারি কর্মচারিদের নিয়োগ নীতির কথা বললেন সেখানে রাজ্য সমবায় ব্যাঙ্কের ক্ষেত্রে কি সেই নীতি অনুসরণ করা হয়েছে?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** সমস্ত ক্ষেত্রে অনুসরণ করা হচ্ছে। কিন্তু অটোনমাস বডি, এ ব্যাপারে হাইকোর্ট একটা ইনজাংশন করেছে বলেই আমরা সেটাতে ইনটারফেয়ার করতে পারছি না। অন্যায়ভাবে কিছু লোক অ্যাপয়েন্টমেন্ট করেছে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় স্বীকার করলেন যে অন্যায়ভাবে সেখানে কিছু নিয়োগ হচ্ছে অর্থাৎ সেখানে পরীক্ষার নামে প্রহসন চলছে। মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এর বিরুদ্ধে ব্যবস্থা অবলম্বন করার কথা তিনি চিন্তা করছেন কি?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** আপনি বঝুতে পারছেন যে হাইকোর্ট-এর এই অ্যাপয়েন্টমেন্টের ব্যাপারে গভর্নমেন্ট অব ওয়েস্ট বেঙ্গলের উপর ইনজাংশন হয়েছে, কাজেই চোখের সামনে খারাপ দেখেও আমি কিছু করতে পারছি না।

## বাঁকুড়া জেলায় পানীয় জলের কূপ খনন পরিকল্পনা

*৫৮১। (অনুমোদিত প্রশ্ন নং *২৩০৪।) **শ্রী নবনী বাউরি ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যা বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বাঁকুড়া জেলায় মোট কতগুলি পানীয় জলের কূপ পাবলিক হেলথ ইঞ্জিনিয়ারি

বিভাগের মাধ্যমে ১৯৭৮-৭৯ সালের মধ্যে করার পরিকল্পনা ছিল ; এবং

(খ) কতগুলি কূপ এখন পর্যন্ত খনন করা হইয়াছে ও কতগুলি বাকি আছে?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ**

(ক) মোট—১০৫টি।

(খ) ৩৮টি কূপ খনন করা হয়েছে। ৬৭টির কাজ বাকি আছে। এর মধ্যে ৫৮টির কাজ মে মাসের মধ্যে শেষ হবে বলে আশা করা হচ্ছে।

[1-50 — 2-00 p.m.]

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অবহিত আছেন কি যে বাঁকুড়ায় সম্প্রতি পানীয় জলের অভাব চলছে, সেখানে রিগ মেশিনের সংখ্যা মাত্র ৫টি, এর ফলে বহু জায়গায় জলের জন্য হাহাকার পড়ে গেছে। অতিরিক্ত রিগ মেশিন সরবরাহের কিছু ব্যবস্থা করছেন কি?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** বাঁকুড়ার ব্যাপারে আমরা ঠিকেদার দিয়ে করানোর ব্যবস্থা করছি, এবং সঙ্গে সঙ্গে সংশ্লিষ্ট ঠিকেদারদের দিয়ে রিগ বোরিং টিউবওয়েল এর কাজ আরও তাড়াতাড়ি যাতে হয় তা করানোর বন্দোবস্ত করছি।

**ডাঃ বিনোদবিহারি মাঝি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি যে রিগ মেশিন টিউবওয়েলগুলো করা হয়েছিল তার অনেকগুলো খারাপ হয়ে পড়ে আছে, রিপেয়ার হচ্ছে না, কবে নাগাদ রিপেয়ার হবে জানাবেন কি?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** ওটার সম্বন্ধে কোনও স্পেসিফিক রিপোর্ট নেই, থাকলে দেবেন।

### আমতা ১নং ব্লকের অধীন সাবসেন্টার নির্মাণের পরিকল্পনা

*৫৮৩। (অনুমোদিত প্রশ্ন নং *২৪৮৬।) **শ্রী বারীন্দ্রনাথ কোলে ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮০-৮১ আর্থিক বৎসরে হাওড়া জেলার আমতা ১নং ব্লকের অধীন কতগুলি সাবসেন্টার তৈরি করার পরিকল্পনা সরকারের আছে ; এবং

(খ) উক্ত সাবসেন্টার নির্মাণের কাজ কতদিনে শুরু হবে?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ**

(ক) ঐ ব্লকে ইতিমধ্যেই চারটি স্থানে একটি করে সাবসেন্টার তৈরি করার আদেশ দেওয়া হয়েছে এবং তারমধ্যে একটি সাবসেন্টার চালু করা হয়েছে। ঐ চারটি ছাড়া আপাতত নতুন কোনও সাবসেন্টার তৈরি করার বা খোলার পরিকল্পনা নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী পতিতপাবন পাঠক ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি যে কাজট আরম্ভ হয়েছিল সেটা কত দিনে শেষ হবে?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** নোটিশ দিলে বলতে পারব।

**শ্রী সন্তোষকুমার দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে ঐ ব্লকের ৪টি সাব সেন্টার আছে, কোন্ কোন্ জায়গায় হল?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** বসন্তপুর, সেনপুর, কুমারচক, পূর্ববেজী প্রতাপ।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** যেসব সাব সেন্টার আছে সেই সব সাবসেন্টারে কমপাউন্ডার, মেডিক্যাল প্র্যাকটিশনারকে পাঠিয়ে অবিলম্বে চালু করার কোনও ব্যবস্থা নিয়েছেন কিনা?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** ঐ সব সাবসেন্টারে ফার্মাসিস্ট, ডাক্তারের কোনও ব্যাপার নেই, হেলথ অ্যাসিস্ট্যান্ট থাকার কথা এবং লেডি ফিল্ড ওয়ার্কার থাকার কথা, ট্রেনিং ম্যান দেবার চেষ্টা করছি।

### শ্যামদাস বৈদ্যশাস্ত্রপীঠের সুপারিনটেনডেন্টের বিরুদ্ধে অভিযোগ

*৫৮৪। (অনুমোদিত প্রশ্ন নং *২৫৮৩।) **শ্রী প্রদ্যোৎকুমার মহান্তি ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, ১৯৭৮ সালে রাজ্য পাবলিক সার্ভিস কমিশনের বিজ্ঞাপনের ভিত্তিতে শ্যামদাস বৈদ্যশাস্ত্রপীঠের অস্থায়ী সুপারিনটেনডেন্ট উক্ত প্রতিষ্ঠানের সুপারিনটেনডেন্ট পদের জন্য ভুয়া সার্টিফিকেট দিয়া দরখাস্ত করিয়াছিলেন এবং অভিযোগক্রমে বিভাগীয় উপসচিব মহোদয় এ ব্যাপারে তদন্ত করিয়াছিলেন ; এবং

(খ) সত্য হইলে উক্ত তদন্তের ফলাফল কি ও এ ব্যাপারে কি কি ব্যবস্থা লওয়া হইয়াছে?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ**

(ক) ও (খ) রাজ্য পাবলিক সার্ভিস কমিশনের নিকটে শ্যামদাস বৈদ্যশাস্ত্র পীঠের অস্থায়ী সুপারিনটেন্ডেন্ট উক্ত প্রতিষ্ঠানের সুপারিনটেন্ডেন্ট পদের জন্য দেয় দরখাস্তের সহিত যে সকল সার্টিফিকেটের অনুলিপি পেশ করিয়াছিলেন, স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের জনৈক্য উপসচিবকৃত প্রাথমিক তদন্তের ফলে তাহাদের মধ্যে দুইটির যথার্থ্যের সম্বন্ধে আপাতদৃষ্টিতে সন্দেহের অবকাশ দেখা দিয়েছে। উক্ত তদন্তের ভিত্তিতে দরখাস্তকারীর বিরুদ্ধে আইনানুগ তদন্ত চলিতেছে।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** কবে থেকে এই তদন্ত শুরু হয়েছে এবং কবে শেষ হবে?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** প্রাথমিক পর্যায়ে তদন্ত শেষ হয়ে গেছে। এটা করেন একজন ডেপুটি সেক্রেটারি যিনি এই দপ্তর দেখাশুনা করেন। তারপর তদন্তের পর প্রাইমাফেসি কেস এস্টাবলিশ হয়েছে। তারপর আর একজন ডেপুটি সেক্রেটারি যিনি ডিসিপ্লিনের কাজ করেন তিনি এই সংক্রান্ত কাজ করছেন।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** এই সুপারিনটেনডেন্ট এখন কোথায় আছে?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** নোটিশ চাই।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** তার নাম কি?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** নামটা জানানো বাঞ্ছনীয় নয়।

## Starred Questions
## (to which written answers were laid on the Table)

### মহিষাদল ১নং ব্লকে জলসরবরাহ প্রকল্পের কাজ

*৫৮২। (অনুমোদিত প্রশ্ন নং *২৩১৯।) **শ্রী বঙ্কিমবিহারী মাইতি ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) তমলুক মহকুমার মহিষাদল ১নং ব্লকে আগামী বছরে (১৯৮০-৮১) কয়টি জলসরবরাহ প্রকল্পের কাজ আরম্ভ হইবে ;

(খ) নন্দকুমার ও ঠেকুয়া প্রকল্প ইহার অন্তর্ভুক্ত কিনা ; এবং

(গ) "খ" প্রশ্নের উত্তর হ্যাঁ হইলে, উক্ত প্রকল্প দুইটির প্রত্যেকটিতে কি পরিমাণ আর্থিক বরাদ্দ হইয়াছে।

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) মহিষাদল ১নং ব্লকের অন্তর্গত বড়গোদাগুদার এবং তৎসংলগ্ন আরও ৮টি গ্রাম লইয়া একটি ৪০ লক্ষ টাকা ব্যয়ের জলসরবরাহ প্রকল্প ১৯৮০-৮১ সালে মঞ্জুর করা হবে।

(খ) নন্দকুমার ও ঠেকুয়া গ্রাম ঐ প্রকল্পের আওতায় নেই।

(গ) প্রশ্ন ওঠে না।

## Unstarred Questions
## (to which written answers were laid on the Table)

### Number of arrested hoarders, profiteers and blackmarketeers

156. (Admitted question No. 76.) **Shri Rajani Kanta Doloi :** Will

the Minister-in-charge of the Home (Police) Department be pleased state the number of hoarder, profiteers and blackmarketeers arres during the period from July, 1977 to January, 1980 ?

**Minister-in-charge of the Home (Police) Department :**

30,057

### Home Guards

157. (Admitted question No. 145.) **Shri Rajani Kanta Doloi :** W the Minister-in-charge of the Home (Civil Defence) Department pleased to state—

(a) the total strength of Home Guards as on 1st July, 1977, a 1st February, 1980, and

(b) the number of them belonging to—

(i) Scheduled Castes,

(ii) Seheduled Tribes, and

(iii) Muslimes ?

**Minister-in-charge of the Home (Civil Defence) Department**

(a) As on 1st July, 1977—39,897, as on 1st February, 1980—35,82

(b) (i) 6,300

(ii) 1,579.

(iii) 4,839

### Teacher's training facilities

158. (Admitted question No. 288.) **Shri Rajani Kanta Doloi :** Wi the Minister-in-charge of the Education (Higher) Department be please to state the steps, if any taken by the present Government fc improvement of teachers' training facilities in the State ?

**Minister-in-charge of the Education (Higher) Department :**

The following steps have been taken for improvement c teachers training facilities in the state :—

(a) In the past fresher candidates admitted in the vacant seat earmarked for deputed teachers used to be treated as non

stipendiary students. From the academic session 1979-80, usual stipends at the rate of Rs. 40 per head per month have been sanctioned to the candidates admitted in the vacant seats earmarked for deputed teacher candidates.

(b) It has also been decided that proper emphasis should be laid on qualitative improvement of the existing teachers in secondary Schools. With this end in view the State Government in collaboration with the N.C.E.R.T. (National Council of Educational Research and Training), New Delhi, have approved of the establishment of five Centres of Continuing Education for Secondary School Teachers and Primary Teacher Educations. The training courses for in-service teachers under this schemes will run side be side with regular B.Ed. Courses of 10 months duration under the Universities. The nature and duration of the course under the scheme will be determined on the basis of practical needs of the neighbourhood schools with a view to effecting qualitative improvement of school education as a whole. It is expected that these centres will start functioning during 1980-81.

(c) The State Government have also taken steps to constitute the State Council of Educational Research and Training to act as an agent to bring about qualitative improvement of school education from pre-school through Higher Secondary stage and to act as the Academic and Research wing of the Education Directorate.

**জেলা আদালতে মামলার সংখ্যা**

১৫৯। (অনুমোদিত প্রশ্ন নং ৩৭২।) **শ্রী অনিল মুখার্জি ঃ** বিচার বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৭৮-৭৯ সালে পশ্চিমবঙ্গে জেলা আদালতগুলিতে সিভিল ও ক্রিমিনাল কতগুলি মামলা দায়ের করা হয়েছে ও কতগুলির নিষ্পত্তি হয়েছে ; এবং

(খ) মামলাগুলির দ্রুত নিষ্পত্তির জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী**

| (ক) | **দায়ের করা মামলার সংখ্যা** | **নিষ্পত্তি হইয়াছে এরূপ মামলার সংখ্যা** |
|---|---|---|
| সিভিল | ১,০৬,৩৭৯ | ৯৯,৯৪২ |

| | দায়ের করা মামলার সংখ্যা | নিষ্পত্তি হইয়াছে এরূপ মামলার সংখ্যা |
|---|---|---|
| ক্রিমিন্যাল | ৫,৫০,৬০৭ | ৪,৯০,৮২৪ |
| সেসন্স | ৬,৮২৭ | ৭,১৮৯ |

(খ) বিভিন্ন জেলা আদালতে জমিয়া থাকা মামলাগুলি সম্পর্কে বর্তমান সরকার সম্পূ সজাগ কিন্তু উপযুক্ত সংখ্যক বিচারকের অভাবে তাহা সন্তোষজনকভাবে সমাধা করা যাইতেছে না। এই উদ্দেশ্যে আরও অধিক সংখ্যক বিচারপতি নিয়োগ করা পরিকল্পনা বর্তমানে সরকারের রহিয়াছে। কেন্দ্রীয় সরকার কর্তৃক গঠিত সপ্ত অর্থ কমিশনের নিকট এই বিচার ইতিমধ্যে সুপারিশ করা হইয়াছে। ১৯৮০-৮ সালে ৯৭টি নিম্ন আলাদত এবং ৯০টি উচ্চ আদালত খুলিবার কর্মসূচি রহিয়াছে নতুন আদালতগুলির জন্য গৃহনির্মাণ এবং বিচারপতিগণের জন্য আবাসগৃহে ব্যবস্থা সম্পর্কে একটি পরিকল্পনা বিবরণী (প্রোজেক্ট রিপোর্ট) প্রস্তুত করা হইয়াছে এই সরকারের অধীন পূর্ত বিভাগে এই বিষয়ে একটি প্রতিচিত্র (ব্লু-প্রিন্ট) রচন করা হইতেছে। প্রয়োজনীয় তথ্যাদি ও নক্সা ঐ বিভাগ হইতে পাইবার পর উ কেন্দ্রীয় সরকারের নিকট অনুমোদনের জন্য প্রেরিত হইবে।

**বিচারাধীন মামলার সংখ্যা**

১৬০। (অনুমোদিত প্রশ্ন নং ৪৮১।) **শ্রী কিরণময় নন্দ ঃ** বিচার বিভাগের ভারপ্রা মন্ত্রী মহাশয় অনুগ্রহপুর্বক জানাবেন কি, পশ্চিমবাংলার বিভিন্ন আদালতগুলিতে বর্তমা বিচারাধীন মামলার সংখ্যা কত?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(১) ৩১এ ডিসেম্বর, ১৯৭৯ পর্যন্ত হাইকোর্টে বিচারাধীন মামলার সংখ্যা নিম্নরূপ

(ক) দেওয়ানী—৭২,০৮৩

(খ) ফৌজদারি—৩,১৯৩

মোট মূল মামলার সংখ্যা—৭৫,২৭৬।

(২) ৩১এ ডিসেম্বর, ১৯৭৯ পর্যন্ত অন্যান্য আদালতে বিচারাধীন মামলার সংখ নিম্নরূপ ঃ

(ক) দেওয়ানী—২,১৭,৬৫৩

(খ) ফৌজদারি— (১) দায়রা—৩,৩২৬, (২) ম্যাজিস্ট্রেটের আদালত—৮,৭৫,৩৭

মোট বিচারাধীন ফৌজদারি মামলার সংখ্যা—৮,৭৮,৬৯৯।

## প্রাথমিক বিদ্যালয়সমূহের শিক্ষার্থীদের জন্য পাঠ্যপুস্তক

১৬১। (অনুমোদিত প্রশ্ন নং ৫০১।) **শ্রী সুভাষ গোস্বামী ঃ** শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮০ শিক্ষাবর্ষে প্রাথমিক বিদ্যালয়সমূহের শিক্ষার্থীদের জন্য পাঠ্যপুস্তক প্রকাশনার কাজ শেষ হয়েছে ;

(খ) হয়ে থাকলে,—

(১) শ্রেণীভিত্তিক, ও

(২) বিষয়ভিত্তিক উক্ত পুস্তকের সংখ্যা কত ; এবং

(গ) ঐ সকল পাঠ্যপুস্তক প্রকাশনার কাজে মোট ব্যয়ের পরিমাণ কত?

**শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এখনও শেষ হয়নি।

(খ) যেহেতু প্রকাশনা শেষ হয় নি সেহেতু এখনই শ্রেণীভিত্তিক বা বিষয়ভিত্তিক পুস্তকের সম্পূর্ণ সংখ্যা বলা সম্ভব না। যাইহোক এই সম্বন্ধে একটি সংযোজনী দেওয়া হল।

**১৯৮০ শিক্ষাবর্ষে প্রাথমিক বিদ্যালয়সমূহের শিক্ষার্থীদের জন্য প্রস্তাবিত শ্রেণীভিত্তিক ও বিষয়ভিত্তিক পুস্তক প্রকাশনের সংখ্যা ঃ**

| শ্রেণী | বিষয় | সংখ্যা |
|---|---|---|
| প্রথম | ১। সহজপাঠ, প্রথম ভাগ | ৯,০০,০০০ |
| | ২। গণিত মুকুল, প্রথম ভাগ | ৩,০০,০০০ |
| দ্বিতীয় | ১। সহজপাঠ, দ্বিতীয় ভাগ | ৫,০০,০০০ |
| | ২। গণিতমুকুল দ্বিতীয় ভাগ | ২,৫০,০০০ |
| তৃতীয় | ১। কিশলয়, প্রথম (সাহিত্য) | ৫,০০,০০০ |
| | ২। গণিত, প্রথম ভাগ | ৫,৫০,০০০ |
| | ৩। প্রকৃতি-পরিচয়, প্রথম ভাগ | ৮,৫০,০০০ |
| | ৪। ইতিহাস, প্রথম ভাগ | ৭,০০,০০০ |
| | ৫। ইংরাজি | ৪,৫০,০০০ |
| চতুর্থ | ১। কিশলয়, দ্বিতীয় (সাহিত্য) | ২,৭২,০০০ |
| | ২। গণিত, দ্বিতীয় ভাগ | ৩,০০,০০০ |

| শ্রেণী | বিষয় | সংখ্যা |
|---|---|---|
| | ৩। ইংরাজি | ৫,১০,০০০ |
| | ৪। প্রকৃত-পরিচয়, দ্বিতীয় ভাগ | ২,৪০,০০০ |
| | ৫। ইতিহাস, দ্বিতীয় ভাগ | ৪,৫০,০০০ |
| পঞ্চম | ১। কিশলয়, তৃতীয় ভাগ (সাহিত্য) | ১,০০,০০০ |
| | ২। গণিত তৃতীয় ভাগ | ৩,৫০,০০০ |
| | ৩। ইংরাজি | ৩,০০,০০০ |
| | ৪। বিজ্ঞান | ১,৫০,০০০ |
| | ৫। ভূগোল | ৫,০০,০০০ |
| | ৬। ইতিহাস, তৃতীয় ভাগ | ২,০০,০০০ |

(গ) প্রকাশনার কাজ এখনও শেষ না হওয়ায় মোট ব্যয়ের পরিমাণ এখনই জানানো সম্ভব নয়। যাই হোক্‌ এ পর্যন্ত মোট প্রায় ৬৯ লক্ষ টাকা ব্যয় হয়েছে।

**এন ভি এফ-এর সংখ্যা**

১৬২। (অনুমোদিত প্রশ্ন নং ৫২২।) **শ্রী নানুরাম রায় ঃ** স্বরাষ্ট্র (অসামরিক প্রতিরক্ষা) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১লা মার্চ, ১৯৮০ তারিখে পশ্চিমবঙ্গে মোট কত জন এন ভি এফ ছিল ;

(খ) তাদের মধ্যে তফসিলি জাতি ও আদিবাসীর সংখ্যা কত ; এবং

(গ) এন ভি এফ নিয়োগের ক্ষেত্রে উক্ত শ্রেণীদের জন্য নির্ধারিত সংরক্ষণ নীতি কতদূর মানা হয়েছে?

**স্বরাষ্ট্র (অসামরিক প্রতিরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

| | Full times | Volunteers |
|---|---|---|
| (Ka) | 1,878 | 6,875 (effective) |
| (Kha) | Scheduled Castes—75<br>Scheduled Tribes—19 | Not known. |
| (Ga) | No. direct recruitment in subordinate services was made after July 1977. The quota prescribed for Scheduled Castes/Scheduled Tribe candidates, has, however, been kept reserved for future recruitment. | The volunteers are not regular employees of the State Government. Hence they do not come within the purview of the Scheduled Castes/Scheduled Tribes Act, 1976. |

## Augmentation of fish production

163. (Admitted question No. 559.) **Shri Naba Kumar Roy and Shri Rajani Kanta Doloi :** Will the Minister-in-charge of the Fisheries Department be pleased to state—

(a) the steps taken during the tenure of the present Government for augmenting fish production in West Bengal ; and

(b) what was the requirement and production of fish in the State on 31st March, 1977 and 31st December, 1977 ?

**Minister-in-charge of the Fisheries Department :**

(a) The following major steps have been taken for augmenting fish production. Details have been mentioned in the budget speech for 1980-81 which was already circulated to the Members :—

(i) Production of quality seeds by induced breeding and taking up improved nursery and rearing practices both in the Public and Private Sectors.

(ii) Inducing private fish farms to take up the modern methodology of composite fish culture through extention activities like demonstration, seminars, exhibitions, film show and distribution of different types of fishery literatures. For this purpose, and experiments on composite fish culture, culture of air breathing fishes in Government farms are going on. Demonstration Centres on composite fish culture in private parties' tanks have been working also.

(iii) Fish farmers and unemployed youths are being trained in different aspect of inland fish culture at differnt district training centres and also at the centres at Kalyani and Junput.

(iv) Different financial institutions, viz, Nationalised Banks, Co-opertative Banks, National Co-operative Development Corporation, etc., have been taken as participants in financing development of private fisheries both in the Inland and Brackish Water Sectors and seed money at the rate of 25 percent of the project cost is being provided as subsidy from the Government exchequers.

(v) Fish Farmer's Development Agencies, set up in five districts,

have been working for training of fish farmers supplying inputs and making finance available to them.

(vi) Preliminary arrangements for setting up a number of hatcheries for massive seed production under World Bank Inland Fishing Project has been made during 1979-80.

(vii) For proper exploitation of coastal and massive resources of the State, mechanised fishing is being encouraged and mechanised boats supplied to Fishermen Co-operative Societies on loan and subsidy. Also training in mechanised fishing is being imparted to fishermen youths at two centres at Namkhana (24-Parganas) and at Sankarpur (district Midnapore).

(viii) For amelioration of the socio-economic condition of fishermen, they are being organised to form co-operativs helped with lease of big vested water area and financed for development of those fisheries their villages are being provided with infrastructural facilities.

(ix) Flood-affected tanks have been renovated and restocked with Government grant and flood-affected fishermen favoured with free yarn. The overall position of achievement, during the period from 1977-78 to 1979-80 is furnished (in the enclosed sheet).

| (b) | Date | Requirement | Production |
|---|---|---|---|
| | 31-3-1977 | 8.77 lakh M.T. | 2.83 M.T. |
| | 31-12-1977 | 8.94 lakh M.T. | 2.87 M.T. |

**Overall achievements in the Fisheries Sector of the State of West Bengal during the period from 1977-78 to 1979-80**

| Sl. No. | Particulars | Achievement during the year | | |
|---|---|---|---|---|
| 1. | Expenditure (Rs. in lakh) | 1977-78 | 1978-79 | 1979-80 (expected) |
| | | 230.30 | 208.91 | 297.00 |
| 2. | Production of spawn | 49.77 crores | 37.21 crores | 57.65 crores |

| Sl. No. | Particulars | Achievement during the year | | |
|---|---|---|---|---|
| 3. | Production of fry/ fingerlings and distribution thereof | 36.40 million | 25.10 million | 100.40 million |
| 4. | Production of fish | 4,901 M.T. | 3,249 M.T. | 6,667 M.T. |
| 5. | No. of fish farmer, educated unemployed trained | 186 | 191 | 639 |
| 6. | No. of D. C. set up | 264 | 684 | 800 |
| 7. | No. of Block Seed Farms | 103 | 107 | 123 |
| 8. | No. of Fishermen Co-op. Societies favoured with financial assistance | 51 | 57 | 52 |
| 9. | No. of mechanised boats distributed on loan and subsidy. | 40 | 40+24/64 | 64 |
| 10. | No. of fishermen trained in mechanised fishing | 20 | 30 | 87 |
| 11. | Water area brought under culture with loan and subsidy | 12,210 acres | 8,563 acres | 63,607 acres |
| 12. | Flood grant distributed— | | | |
| | (a) For tank fisheries | × | 86,22,000.00 | × |
| | (b) for distribution of free yarn to fishermen | × | 13,78,000.00 | × |
| | **Total** | | **1,00,00,000.00** | |

## কাজের বিনিময়ে খাদ্য প্রকল্প

১৬৪। (অনুমোদিত প্রশ্ন নং ৭২৫।) **শ্রী কৃষ্ণদাস রায় ঃ** ত্রাণ ও কল্যাণ (ত্রাণ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, বন্যার পর "কাজের বদলে খাদ্য" এবং গ্রামীণ পুনর্গঠন ব্যাপারে দাঁতন ২নং ব্লকের সাতটি অঞ্চলের প্রতিটিতে কত পরিমাণ অর্থ এবং খাদ্য দেওয়া হয়েছে?

**ত্রাণ কল্যাণ (ত্রাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

**কাজের বদলে খাদ্য প্রকল্পে দেওয়া হয়েছে**

| | টাকা | গম (কেজি) | চাউল (কেজি) |
|---|---|---|---|
| (১) তালদা | ১৫,৬৮৪ | ১০,৬০০ | ১০,৮৭৫ |

| | টাকা | গম (কেজি) | চাউল (কেজি) |
|---|---|---|---|
| (২) জনকপুর | ১৫,৩৩৪ | ১০,৬০০ | ১০,৭৫০ |
| (৩) তুর্কা | ১৬,১০০ | ১১,০০০ | ১১,০৬২½ |
| (৪) সব্রা | ১৫,৫৮৪ | ১০,৬০০ | ১০,৭৫০ |
| (৫) মউরি কোটবার | ১৫,৪৩৪ | ১০,৬০০ | ১০,৮৭৫ |
| (৬) পোরুলডা | ১৫,৪৩৪ | ১০,৬০০ | ১০,৮৭৫ |
| (৭) হরিপুর | ১৫,৮৫০ | ১১,০০০ | ১১,০৬২½ |

**গ্রামীণ পুনর্গঠন প্রকল্পে দেওয়া হয়েছে**

| | টাকা | খাদ্যশস্য (কেজি) |
|---|---|---|
| (১) তালদা | ৫,০০০ | ২,১৪২ |
| (২) জনকপুর | ৫,০০০ | ২,১৪৩ |
| (৩) তুর্কা | ৫,০০০ | ২,১৪৩ |
| (৪) সব্রা | ৫,০০০ | ২,১৪৩ |
| (৫) মউরি কোটবার | ৫,০০০ | ২,১৪৩ |
| (৬) পোরুলডা | ৫,০০০ | ২,১৪৩ |
| (৭) হরিপুর | ৫,০০০ | ২,১৪৩ |

**রেজিস্ট্রিকৃত ক্লাবে বিনামুল্যে টি ভি প্রদান**

১৬৫। (অনুমোদিত প্রশ্ন নং ৭৯০।) **শ্রী সরল দেব ঃ** মাননীয় তথ্য ও সংস্কৃতি বিষয়ক বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বিভিন্ন রেজিস্ট্রিকৃত ক্লাবে বিনামূলে টি ভি দেওয়ার নিয়ম কি ;

(খ) ১৯৭৭ সালের জুন মাস হইতে ১৯৭৯ সালের ৩১এ ডিসেম্বর পর্যন্ত কত টিভি বিনামূল্যে বিভিন্ন ব্লককে দেওয়া হইয়াছে ; এবং

(গ) পশ্চিমবাংলায় কোন্ কোন্ জেলায় কত টি ভি দেওয়া হইয়াছে?

**তথ্য ও সংস্কৃতিক বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ক্লাব বা সংস্থা থেকে আবেদনপত্র পাওয়ার পর নিম্নলিখিত বিষয়গুলি বিবেচনা করা হয় ঃ—

(১) সংস্থার ঐ লোকালয়ে কেমন জনপ্রিয়তা আছে।

(২) দূরদর্শন সেটটি সংরক্ষণ করার মতো সংস্থার সুব্যবস্থা আছে কিনা।

(৩) দূরদর্শন দেখার সুযোগ পাবেন এমন লোকের সংখ্যা কত।

(৪) দূরদর্শন যেখানে বসানো হবে জনসাধারণের সেখানে দেখার সুযোগ-সুবিধা আছে কিনা।

(৫) সংস্থার সদস্য-সংখ্যা কত।

(খ) ১৯৭৭ সালের জুন হইতে ১৯৭৯ সালের ডিসেম্বর পর্যন্ত ১৫টি দূরদর্শন যন্ত্র দেওয়া হয়েছে।

(গ) জেলাভিত্তিক মোট দূরদর্শন সেট দেওয়া হয়েছে ঃ

| | | |
|---|---|---|
| (১) | কলকাতা | ১০২টি |
| (২) | ২৪-পরগনা | ৭৭টি |
| (৩) | হাওড়া | ২১টি |
| (৪) | হুগলি | ৯টি |
| (৫) | মেদিনীপুর | ৯টি |
| (৬) | বর্ধমান | ২টি |
| (৭) | বাঁকুড়া | ১টি |
| | মোট | ২২১টি |

**পুরুলিয়া জেলার জয়পুরে মৎস্য প্রজনন কেন্দ্র**

১৬৬। (অনুমোদিত প্রশ্ন নং ৮১৪।) **শ্রী সত্যরঞ্জন মাহাতো ঃ** মৎস্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পুরুলিয়া জেলার জয়পুরে সরকারি ব্যবস্থাপনায় কোনও মৎস্য পালন বা প্রজনন কেন্দ্র আছে কি ;

(খ) উক্ত কেন্দ্রের জন্য প্রতি বৎসর খরচের পরিমাণ কত ; এবং

(গ) উক্ত কেন্দ্র হইতে বাৎসরিক কত টাকা আয় হয়?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, রাণীবাঁধ ফিশ সীড ফার্ম।

(খ) গড়ে বৎসরে ৬৮,০০০ টাকা।

(গ) প্রতি বৎসরে গড়ে ৬,৫০০ টাকা।

**বন্যায় ক্ষতিগ্রস্ত মৎস্যজীবী**

১৬৭। (অনুমোদিত প্রশ্ন নং ৮৪৪।) **শ্রী বঙ্কিমবিহারী মাইতি ঃ** মৎস্য বিভাগের মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৭৮ সালের বন্যায় ক্ষতিগ্রস্ত মৎসজীবীদের জন্য কেন্দ্রের প্রদত্ত অর্থের পরিমাণ কত ; এবং

(খ) ঐ অর্থ কোন্ কোন্ ব্লকে কত পরিমাণে মৎস্যজীবীদের মধ্যে বণ্টিত হইয়াছে (ব্লকওয়ারি হিসাব)?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) প্রদত্ত অর্থের পরিমাণ মোট এক কোটি টাকা।

(খ) সংলগ্ন বিবরণীতে জেলাভিত্তিক হিসাব দেওয়া হইল। ব্লকভিত্তিক তথ্য সংগ্রহ করা হইতেছে।

**Districtwise allotment of Funds for operation of flood relief schemes in fisheries sector**

| Sl. No. | Name of the district | Fund (in Rs.) alloted under item | | | | |
|---|---|---|---|---|---|---|
| | | Stocking of water areas | Renovation of tanks | Seed Production in nurseries | Free distribution of yarn | Total |
| 1. | Midnapore (West) | 10,20,180 | 24,000 | 33,600 | 1,50,000 | 12,27,780 |
| 2. | Midnapore (East) | 8,33,000 | 24,000 | 33,600 | 1,46,200 | 10,36,800 |
| 3. | Howrah | 4,57,240 | 48,000 | 33,600 | 1,80,000 | 7,18,840 |
| 4. | Hooghly | 10,27,530 | 36,000 | 33,600 | 1,21,300 | 12,18,430 |
| 5. | Burdwan | 5,93,110 | 45,000 | 67,200 | 70,000 | 7,75,310 |
| 6. | Birbhum | 5,79,950 | 30,000 | 67,200 | 40,000 | 7,17,150 |
| 7. | Murshidabad | 7,44,240 | 90,000 | 1,00,800 | 2,00,000 | 11,35,040 |
| 8. | Nadia | 6,68,220 | 90,000 | 67,200 | 1,50,000 | 9,75,420 |

Fund (in Rs.) alloted under item

| l. lo. | Name of the district | Stocking of water areas | Renovation of tanks | Seed Production in nur-series | Free distri bution of yarn | Total |
|---|---|---|---|---|---|---|
| 9. | 24-Paraganas (North) | 7,29,190 | 90,000 | 67,200 | 1,50,000 | 10,36,390 |
| 0. | 24-Paraganas (South) | 6,50,300 | 9,000 | 50,400 | 1,50,000 | 8,59,700 |
| 1. | Bankura | 30,100 | 6,000 | 33,600 | 5,000 | 74,700 |
| 2. | Purulia | 1,00,940 | 24,000 | 33,600 | 6,000 | 1,64,540 |
| 3. | Malda | .... | ..... | 50,400 | 8,000 | 58,400 |
| 4. | Jalpaiguri | .... | .... | .... | 1,500 | 1,500 |
| | Total | 74,34,000 | 5,16,000 | 6,72,000 | 13,78,000 | 1,00,00,000 |

### তাঁতশিল্প প্রসার

১৬৮। (অনুমোদিত প্রশ্ন নং *৮৪৫।) **শ্রী বঙ্কিমবিহারী মাইতি ঃ** কুটির ও ক্ষুদ্রায়তন ল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, তাঁতশিল্প প্রসারের জন্য সমবায় সমিতি ছাড়া ব্যক্তিগত ঋণ ও অনুদানের মাধ্যমে উক্ত শিল্প প্রসারের কথা সরকার চিন্তা করছেন ;

(খ) সত্য হলে, উক্ত খাতে জেলাভিত্তিক খরচের পরিমাণ কত ;

(গ) ১৯৭৭ সালের ১লা জুলাই হইতে ১৯৭৯ সালের ৩১এ ডিসেম্বর পর্যন্ত তাঁত শিল্পীদের নতুন যে সমস্ত সমবায় সমিতি গঠিত হইয়াছে জেলাওয়ারি তাহার সংখ্যা কত ; এবং

(ঘ) উক্ত সমিতিগুলির নামের তালিকা কি?

**কুটির ও ক্ষুদ্র শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ। বেঙ্গল স্টেট এইড টু ইন্ডাস্ট্রিজ অ্যাক্ট, ১৯৩১ (বি এস এ আই অ্যাক্ট ১৯৩১) অনুসারে ব্যক্তিগত মালিকানাধীন তাঁতশিল্পের উন্নয়নকল্পে তাঁতশিল্পীদের ঋণদানের ব্যবস্থা আছে।

| (খ) জেলার নাম | ১৯৭৭-৭৮ টাকা | ১৯৭৮-৭৯ টাকা |
|---|---|---|
| (১) হাওড়া | ১৮,৫০০ | ৩৩,০০০ |
| (২) ২৪-পরগনা | ২৮,০০০ | ৫৭,৫০০ |
| (৩) হুগলি | ৪০,০০০ | ৭৭,৫০০ |

| জেলার নাম | ১৯৭৭-৭৮ টাকা | ১৯৭৮-৭৯ টাকা |
|---|---|---|
| (৪) বর্ধমান | ৮৯,৭৫০ | ১,৩৯,০০০ |
| (৫) মেদিনীপুর | ৪৭,০০০ | ৮২,৭৫০ |
| (৬) বাঁকুড়া | ২৬,০০০ | ৩৫,৫০০ |
| (৭) পুরুলিয়া | ১৭,২০০ | ১৫,৮০০ |
| (৮) নদীয়া | ৬০,০০০ | ৭৫,০০০ |
| (৯) মুর্শিদাবাদ | ৪০,০০০ | ৪৬,৫০০০ |
| (১০) বীরভূম | ২০,০০০ | ২১,৭৫০ |
| (১১) মালদহ | ৩৫,০০০ | ৫০,০০০ |
| (১২) পশ্চিম দিনাজপুর | ২৫,০০০ | ৫৫,৫০০ |
| (১৩) জলপাইগুড়ি | ১৫,০০০ | ১৮,০০০ |
| (১৪) কুচবিহার | ২০,০০০ | ২৩,৭৫০ |
| (১৫) দার্জিলিং | ...... | ........ |
| | ৪,৮১,৪৫০ | ৭,৩১,৫৫০ |

১৯৭৯-৮০ আর্থিক বৎসরে এই খাতে ১২ লক্ষ পাওয়া গিয়াছে এবং তাঃ তাঁত ও বস্ত্রশিল্প অধিকারের বিভাগীয় উপ-অধিকর্তাগণের নিকট নিম্নবর্ণিত পরিমাঃ দেওয়া হইয়াছে যাহাতে তাঁহারা স্ব স্ব বিভাগে অন্তর্গত জেলাসমূহের ব্যক্তিগঃ মালিকানাধীন তাঁতশিল্পের উন্নতিকল্পে খরচ করিতে পারেন ঃ

| | | লক্ষ টাকা |
|---|---|---|
| (১) | উপ-অধিকর্তা, কলকাতা বিভাগ | ১.৬০ |
| (২) | উপ-অধিকর্তা, বর্ধমান বিভাগ | ৫.২০ |
| (৩) | উপ-অধিকর্তা, প্রেসিডেন্সি বিভাগ | ৩.৬০ |
| (৪) | উপ-অধিকর্তা, উত্তরবঙ্গ বিভাগ | ১.৬০ |
| | | ১২.০০ |

সদস্য সমাপ্ত আর্থিক বৎসরে এই খাতে জেলাওয়ারি খরচের পরিমাণের বিস্তারিঃ বিবরণ শীঘ্রই হস্ততাঁত উন্নয়ন আধিকারিকগণের নিকট হইতে পাওয়া যাইবে।

| (গ) জেলার নাম | | | সমিতির সংখ্যা |
|---|---|---|---|
| (১) হাওড়া | .. | .. | ৪ |
| (২) ২৪-পরগনা | .. | .. | ৭ |

| জেলার নাম | | | সমিতির সংখ্যা |
|---|---|---|---|
| (৩) হুগলি | .. | .. | ১৬ |
| (৪) বর্ধমান | .. | .. | ১৫ |
| (৫) মেদিনীপুর | .. | .. | ১৭ |
| (৬) বাঁকুড়া | .. | .. | ৯ |
| (৭) পুরুলিয়া | .. | .. | ৮ |
| (৮) নদীয়া | .. | .. | ২৮ |
| (৯) মুর্শিদাবাদ | .. | .. | ১১ |
| (১০) বীরভূম | .. | .. | ১২ |
| (১১) মালদহ | .. | .. | ১১ |
| (১২) পশ্চিম দিনাজপুর | .. | .. | ৫ |
| (১৩) জলপাইগুড়ি | .. | .. | ৫ |
| (১৪) কুচবিহার | .. | .. | ১০ |
| (১৫) দার্জিলিং | .. | .. | ৩ |
| | .. | .. | ১৬১ |

(ঘ) উক্ত সমিতিসমূহের নামের তালিকা অধিকারের আঞ্চলিক দপ্তর (হস্তচাঁত উন্নয়ন আধিকারিকের দপ্তর) হইতে সংগ্রহ করিতে হইবে।

**Central assistance for Rural Water Supply Scheme**

169. (Admitted question No. 1048.) **Shri Rajani Kanta Doloi :** Will the Minister-in-charge of the Health and Family Welfare Department be pleased to state—

(a) the total amount of Central assistance received during the tenure of the present State Government (up to January, 1980) for execution of Water Supply Projects in the rural areas of this State ; and

(b) what amount of such Central assistance has actually been utilised by the Government for execution of such Water Supply

Projects (districtwise break-up) ?

**Minister-in-charge of the Health and Family Welfaı Department :**

(a) The Government of India sanction a total amount of R 11,35.00 lakhs for execution/ completion of the works/schemє approved under the Centrally Sponsored Accelerated Rural Watє Supply Programme for West Bengal for the period from 197ˀ 78 to 1979-80 (up to January, 1980).

(b) A statement showing the districtwise break-up of the expenditur incurred so far (up to January 1980) on such schemes i placed below.

| Sl. No. | Name of district | Amount ulitlised (Rs. in lakhs) |
|---|---|---|
| 1. | Purulia .. .. | 131.62 |
| 2. | Bankura .. .. | 135.31 |
| 3. | Howrah .. .. | 6.39 |
| 4. | Midnapore .. .. | 160.86 |
| 5. | Birbhum .. .. | 77.64 |
| 6. | 24-Parganas .. .. | 155.91 |
| 7. | Nadia .. .. | 22.38 |
| 8. | Murshidabad .. .. | 28.34 |
| 9. | Darjeeling .. .. | 87.36 |
| 10. | Malda .. .. | 38.25 |
| 11. | Hooghly .. .. | 3.98 |
| 12. | Burdwan .. .. | 8.68 |
| 13. | Jalpaiguri .. .. | 50.77 |
| | Total | 907.49 |

**Central assistance for jute cultivation**

170. (Admitted question No. 1049.) **Shri Rajani Kanta Doloi :** Will the Minister-in-charge of the Agriculture Department be pleased to state—

(a) the total amount of Central assistance received during the tenure of the present Government (up to January 1980) for increasing the yield of jute crop in the jute growing districts of the State ;

(b) what amount of such Central assistance has actually been utilised for increasing the yield of jute crops (districtwise break-up) ; and

(c) what benefit has so far been achieved (districtiwise break-up) ?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৭৭-৭৮ হইতে জানুয়ারি, ১৯৮০ পর্যন্ত বর্তমান রাজ্য সরকারের আমলে কেন্দ্রীয় সরকার হইতে পাট চাষের উন্নয়ন বাবদ মোট ১৭৮ লক্ষ ৩১ হাজার টাকার বরাদ্দ এই রাজ্যের জন্য পাওয়া গিয়াছে।

(খ) উক্ত কেন্দ্রীয় বরাদ্দের টাকা হইতে পাট চাষ উন্নয়নের জন্য জেলাগুলিতে খরচের পরিমাণ সংযোজনী ১-এ দেখানো হইল।

**সংযোজনী-১**

| জেলার নাম | টাকার অঙ্ক (লক্ষ) |
|---|---|
| মুর্শিদাবাদ | ৫২.১০ |
| নদীয়া | ৫৬.৩২ |
| কুচবিহার | ১৪.৯৯ |
| ২৪-পরগনা (উত্তর) | ৪.২৪ |
| হুগলি | ৪.২২ |
| বর্ধমান | ২.০৭ |
| মেদিনীপুর (পশ্চিম) | ০.৬৩ |
| মেদিনীপুর (পূর্ব) | ০.৫৯ |
| মালদা | ২.৭২ |
| পশ্চিম দিনাজপুর | ৬.৮১ |
| হাওড়া | ০.২২ |
| ২৪-পরগনা (দক্ষিণ) | ০.০৮ |

(গ) ১৯৭৭-৭৮, ১৯৭৮-৭৯ এবং ১৯৭৯-৮০ সালের জেলাওয়ারি পাটচাষের এলাকা ও মোট উৎপাদন সংযোজনী ২-এ দেখানো হইল।

### সংযোজনী-২

| জেলার নাম | জমির এলাকা | | | মোট উৎপাদন | | |
|---|---|---|---|---|---|---|
| | ১৯৭৭-৭৮ | ১৯৭৮-৭৯ (.০০০ হেক্টর) | ১৯৭৯-৮০ | ১৯৭৭-৭৮ | ১৯৭৮-৭৯ (.০০০ হেক্টর) | ১৯৭৯-৮০ |
| ২৪-পরগনা (উত্তর) | ৫৩.১৮০ | ৫৮.৭২০ | ৪৬.৭০০ | ৪৬৭.৯৮ | ৫২৩.২০ | ৩৯৬.৪৮ |
| ২৪-পরগনা (দক্ষিণ) | ৩.২৪৯ | ৫.১৩০ | ৩.৯১৮ | ২৪.৫০ | ৪০.৯৪ | ৩২.৬২ |
| নদীয়া | ৯২.৫৪০ | ১০৭.৫১০ | ৯৩.৪৬৩ | ৭২২.৭৪ | ৯২৮.৮৯ | ৭৪৩.৯৭ |
| মুর্শিদাবাদ | ৭৯.৭৯৪ | ৮৪.১০২ | ৭০.৯২০ | ৬১৯.২০ | ৫৯০.৪০ | ৫৪৯.৬৩ |
| বর্ধমান | ১৫.৪২১ | ১৭.৫৯৬ | ১৩.১১৮ | ১৪১.৮৭ | ১৭৪.০২ | ১১১.২৪ |
| বীরভূম | ০.৫৫৮ | ০.৪৮৫ | ০.১৮৯ | ৪.৫৬ | ২.৮৫ | ১.৮৭ |
| বাঁকুড়া | ১.৬৬৩ | ২.১৬৬ | ১.২৫৪ | ১৫.২৫ | ১৮.৯৭ | ১১.৮৬ |
| মেদিনীপুর (পূর্ব) | ৯.৩৭৫ | ১০.৫৮১ | ১১.৩৬৫ | ৮৯.৬২ | ৯৭.০৩ | ১১৮.৭৬ |
| মেদিনীপুর (পশ্চিম) | ২.৮১২ | ৪.০৮৭ | ৫.৫৩৯ | ২৭.১৩ | ২৪.৯৭ | ৪৮.৫২ |
| হুগলি | ৪০.৭৩৭ | ৩৭.০৬০ | ২৮.৪৯৫ | ৪০৭.৭৮ | ৪০৩.২১ | ৩২১.১৪ |
| হাওড়া | ৪.৩৭৫ | ৫.৯১৪ | ৪.২৪২ | ২৭.৩৯ | ৪৪.৫৩ | ৪২.০৮ |
| জলপাইগুড়ি | ৩৩.৭৫০ | ৪৩.৫০১ | ৪৯.৭৭৮ | ১৭২.৪৬ | ৩০০.১৬ | ৩৫২.৪২ |
| দার্জিলিং | ২.৬৮৫ | ৩.৩১৭ | ৪.১৫২ | ৯.৮৮ | ১৪.৯৩ | ২৫.২৯ |
| কুচবিহার | ৪০.৬১৮ | ৪৮.৭৩৫ | ৬৪.২৭৮ | ১৮৪.৮১ | ৩২৮.৯৬ | ৪৬৪.০৯ |
| পশ্চিম দিনাজপুর | ৭২.৩৩৬ | ৭৭.৯৪৩ | ৭৬.৯৮৬ | ৩৮৮.৪৪ | ৪৩৭.২৬ | ৩৭৩.৩৮ |
| মালদা | ২৫.৫২৫ | ৩১.১২১ | ২৯.৮৭৮ | ১৬১.৩২ | ১৯৩.৫৭ | ১৮৫.৮৪ |

### পিংলা ব্লকে বন্যায় ক্ষতিগ্রস্ত বাসগৃহ

১৭১। (অনুমোদিত প্রশ্ন নং ১২৪০।) **শ্রী নানুরাম রায় :** ত্রাণ ও কল্যাণ (ত্রাণ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলার পিংলা ব্লকে বন্যায় ক্ষতিগ্রস্তদের বাসগৃহ নির্মাণ বা মেরামতির জন্য কত পরিমাণ অর্থ সাহায্য হিসাবে গত বন্যার পর থেকে এ পর্যন্ত দেওয়া হয়েছে ; এবং

(খ) কোন্ অঞ্চলের কত ব্যক্তি কত পরিমাণ অর্থ পেয়েছে?

**ত্রাণ ও কল্যাণ (ত্রাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) নগদে ১২,৩৩,০০০ টাকা এবং গম ২,২৬০ কুইন্টাল দেওয়া হয়েছে।

| (খ) অঞ্চল (গ্রাম পঞ্চায়েত) | উপকৃত লোক | নগদ টাকা | খাদ্যশস্য কুইন্টাল |
|---|---|---|---|
| (১) কুসুমদা | ৮৭ | ২৮,০০০ | ২৯.২২ |
| (২) জামনা | ৪৮০ | ৪৮,০০০ | ৪০.০০ |
| (৩) ধানেশ্বরপুর | ১৩৬ | ২২,০০০ | .... |
| (৪) কারকাই | ১৭০ | ২১,০০০ | ... |
| (৫) মালিগ্রাম | ৯০৫ | ১,২৪,৭৫৫ | ২০০.৭৮ |
| (৬) ক্ষীরাই | ৪০৫ | ৭৬.১৫০ | ১৪০.০০ |
| (৭) গোবরধনপুর | ১৪৯১ | ১,৫০,০০০ | ২৭৫.০০ |
| (৮) পিনড্রুই | ১৯৩৩ | ৩,১৬,০০০ | ৫৭৫.০০ |
| (৯) জলচক (১) | ১১৫০ | ২,৩৭,২৯৫ | ৫৪৫.০০ |
| (১০) জলচক (২) | ১২৮৮ | ২,০৯,৮০০ | ৪৫৫.০০ |

**ফ্রেজারগঞ্জে পর্যটন কেন্দ্র**

১৭২। (অনুমোদিত প্রশ্ন নং ১২৪৮।) **শ্রী নানুরাম রায় :** পর্যটন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ফ্রেজারগঞ্জে উন্নত পর্যটন কেন্দ্রগড়ার পরিকল্পনা আছে কি ;

(খ) থাকিলে, তাহার রূপরেখা কি ; এবং

(গ) ফ্রেজারগঞ্জে সরকারি আবাস সম্প্রসারণ হবে কি?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) ফ্রেজারগঞ্জে পর্যটন দপ্তরের কোনও আবাস নাই।

**জলপাইগুড়ি জেলায় মৎস্য চাষের জন্য আবেদনপত্র**

১৭৩। (অনুমোদিত প্রশ্ন নং ১৩৯৬।) **শ্রী তারকবন্ধু রায় :** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৭৮ সালে জলপাইগুড়ি জেলায় মৎস্যচাষের সুবিধার্থে সাহায্য ও ঋণের জন্য

কতগুলো আবেদন পাওয়া গিয়াছে ; এবং

(খ) উক্ত সাহায্য বা ঋণ বাবদ কতজনকে ও কত টাকা দেওয়া হয়েছে?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) চারটি মাত্র।

(খ) একজনকে সাত হাজার পাঁচশত টাকা দেওয়া হয়েছে।

**পানীয় জলের জন্য অর্থ বরাদ্দ**

১৭৪। (অনুমোদিত প্রশ্ন নং ১৪০৪।) **শ্রী বঙ্কিমবিহারী মাইতি ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গ্রামের পানীয় জলের পরিকল্পনায় কেন্দ্রীয় সরকার পশ্চিমবঙ্গের জন্য ১৯৭৭-৭৮, ১৯৭৮-৭৯ এবং ১৯৭৯-৮০ সালের জন্য কি পরিমাণ অর্থ বরাদ্দ করিয়াছে ;

(খ) উক্ত অর্থের জেলাওয়ারি খরচের হিসাব ;

(গ) মেদিনীপুর জেলায় ব্লকওয়ারি ১৯৭৭-৭৮, ১৯৭৮-৭৯ এবং ১৯৭৯-৮০ সালের জন্য প্রদত্ত অর্থের পরিমাণ কত ; এবং

(ঘ) মেদিনীপুর জেলার অকেজো নলকূপগুলির সংস্কারের কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কেন্দ্রীয় সরকার এক্সিলারেটেড আর এন এস প্রোগ্রাম-এর মাধ্যমে ১৯৭৭-৭৮ সালে ২ কোটি ৪০ লক্ষ টাকা, ১৯৭৮-৭৯ সালে ৫ কোটি ৩০ লক্ষ টাকা ও ১৯৭৯-৮০ সালে ৩ কোটি ৬৫ লক্ষ টাকা বরাদ্দ করেছেন।

(খ) এ সম্বন্ধীয় জেলাওয়ারি ও সালওয়ারি একটি হিসাব সংলগ্ন তালিকায় প্রদত্ত হল।

| ক্রমিক নং | জেলার নাম | আর্থিক বছর | | |
|---|---|---|---|---|
| | | ১৯৭৭-৭৮ লক্ষ টাকা | ১৯৭৮-৭৯ লক্ষ টাকা | ১৯৭৯-৮০ লক্ষ টাকা |
| (১) | পুরুলিয়া | ৩৬.৮৭ | ৬৪.১৩ | ৩০.৬২ |
| (২) | বাঁকুড়া | ৩৪.১০ | ৭০.০০ | ৩১.২১ |
| (৩) | হাওড়া | ১.৮০ | ১.৭৩ | ২.৮৬ |

| ক্রমিক নং | জেলার নাম | আর্থিক বছর | | |
|---|---|---|---|---|
| | | ১৯৭৭-৭৮ লক্ষ টাকা | ১৯৭৮-৭৯ লক্ষ টাকা | ১৯৭৯-৮০ লক্ষ টাকা |
| (৪) | মেদিনীপুর | ১৭.৪৫ | ১২১.২১ | ২২.২০ |
| (৫) | বীরভূম | ৩৬.৪১ | ২৬.১০ | ১৭.১৩ |
| (৬) | ২৪-পরগনা | ৩৬.৩১ | ৯৩.৮৬ | ২৫.৭৪ |
| (৭) | নদীয়া | ৫.৯৭ | ১৫.২০ | ১.২১ |
| (৮) | মুর্শিদাবাদ | ১১.০৭ | ১০.৪১ | ৬.৮৬ |
| (৯) | দার্জিলিং | ৫৯.৮৯ | ২১.৪২ | ৬.০৫ |
| (১০) | মালদা | .. | ২৮.৯২ | ৯.৩৩ |
| (১১) | হুগলি | .. | ৩.৯৩ | ০.০৫ |
| (১২) | বর্ধমান | .. | ৮.৬৮ | .. |
| (১৩) | জলপাইগুড়ি | .. | ৪১.০২ | ৯.৭৫ |

(গ) কেন্দ্রীয় অর্থ জেলা বা ব্লকের ভিত্তিতে প্রদত্ত হয় না। অতএব, এরূপ হিসেব দেওয়া সম্ভব নয়।

(ঘ) হ্যাঁ।

## মেদিনীপুর জেলায় প্রাইমারি হাসপাতাল ও শাখা হাসপাতাল

১৭৫। (অনুমোদিত প্রশ্ন নং ১৪০৫।) **শ্রী বঙ্কিমবিহারী মাইতি ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, মেদিনীপুর জেলার খেজুরবেড়্যা প্রাইমারি হাসপাতাল, বরামুখী ও দক্ষিণ দামোদরপুর শাখা হাসপাতাল কবে নাগাদ চালু করা যাইবে বলিয়া আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

খেজুরবেড়্যা প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রটি সত্বর খুলবার জন্য প্রয়োজনীয় সরকারি আদেশ শীঘ্রই দেওয়া সম্ভব হবে আশা করা যায়। এ বিষয়ে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে।

সরকারি তথ্য অনুসারে বারমুখী শাখা হাসপাতাল নামে মেদিনীপুর জেলায় কোনও উপ-স্বাস্থ্যকেন্দ্র নেই।

দক্ষিণ দামোদরপুর সহকারি স্বাস্থ্য কেন্দ্রটি খুলবার জন্যে সরকারি আদেশ ইতিমধ্যেই দেওয়া হয়েছে। শীঘ্রই এই কেন্দ্রটি চালু করা যাবে।

**নেতাজি ইনস্টিটিউট অব এশিয়ান স্টাডিজ**

১৭৬। (অনুমোদিত প্রশ্ন নং ১৪৬৩।) **শ্রী সন্দীপ দাস ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, নব প্রতিষ্ঠিত নেতাজি ইনস্টিটিউট অব এশিয়ান স্টাডিজ-এর পরিচালনা ও গবেষণা সংক্রান্ত সরকারি নীতি কি?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

নেতাজি ইনস্টিটিউট অব এশিয়ান স্টাডিজ ১৯৬১ সালের ওয়েস্ট বেঙ্গল সোসাইটিজ রেজিস্ট্রেশন অ্যাক্ট অনুযায়ী একটি রেজিস্ট্রিকৃত সংস্থা। এই গবেষণা কেন্দ্রটি কলকাতা বিশ্ববিদ্যালয়ের অনুমোদিত প্রতিষ্ঠান হিসাবে কাজ করবে। একজন অধিকর্তা এর দৈনন্দিন কাজ করবেন। ১৫ জন সদস্য নিয়ে এর জন্য একটি পরিচালক সমিতি গঠিত হবে। এর মধ্যে ৫ জন সদস্য থাকবেন পদাধিকার বলে। ইনস্টিটিউটের অধিকর্তাই পরিচালক সম্পাদকের কাজ করবেন। প্রতিষ্ঠানটির ৫১ জন সদস্য বিশিষ্ট একটি সাধারণ পরিষদও থাকবে।

প্রতিষ্ঠানটি দুর প্রাচ্য, দক্ষিণ-পূর্ব এবং দক্ষিণ এশিয়ার উপর গবেষণা করবে। বর্তমানে শুধু নিম্নলিখিত বিষয়গুলির উপর এ কাজকর্ম সীমাবদ্ধ থাকবে—

(১) দক্ষিণ-পুর্ব এশিয়ার জাতি ও ভাষাতত্ত্ব,

(২) দক্ষিণ-পুর্ব এবং দক্ষিণ এশিয়ার রাজনৈতিক, সামাজিক এবং সাংবিধানিক ইতিহাস

(৩) এশিয়ার জড় ও মানব সম্পদের প্রাকৃতিক বিজ্ঞান,

(৪) এশিয়ার রাষ্ট্রনীতি ও আন্তর্জাতিক সম্পর্ক, এবং

(৫) এশিয়া মহাদেশের সংহতি, সহযোগিতা এবং অর্থনৈতিক সমন্বয়ের সমস্যা।

প্রতিটি বিভাগের জন্য একটি করে অধ্যাপকের বা সিনিয়র রিসার্চ ফেলোর পদ এবং একটি করে সহকারী অধ্যাপকের পদ বা রিসার্চ ফেলোর পদ সৃষ্টি করা হয়েছে।

**কলকাতা ট্রামওয়েজ কোম্পানির আয় (১৯৭৭ ও ১৯৭৯)**

১৭৭। (অনুমোদিত প্রশ্ন নং ১৬২১।) **শ্রী শচীন সেন ঃ** স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কলকাতা ট্রামওয়েজ কোম্পানির গড় মাসিক আয় কত (১৯৭৯ সালের) ও ঐ আয় ১৯৭৭ সালে কত ছিল ;

(খ) বর্তমানে গড়ে দৈনিক কতগুলি ট্রাম চলমান অবস্থায় আছে (১৯৮০ সালের জানুয়ারি মাসের) ;

(গ) উক্ত সংখ্যা ১৯৭৭ সালে কত ছিল?

(ঘ) বর্তমান সরকার ক্ষমতায় আসার পরে কলকাতার ট্রামওয়েজ কোম্পানি শ্রমিক কর্মচারিদের আর্থিক সুযোগ-সুবিধা কি পরিমাণ বৃদ্ধি করা হয়েছে ;

(ঙ) কলকাতা ট্রামওয়েজ কোম্পানির উন্নতিকল্পে বর্তমান সরকারের কিছু নির্দিষ্ট পরিকল্পনা আছে কি ;

(চ) কলকাতা ট্রামওয়েজ কোম্পানির খরচা বাবদ সরকারকে ১৯৭৯-৮০ সালে (২৯এ ফেব্রুয়ারি, ১৯৮০ পর্যন্ত) কত টাকা ভরতুকি দিতে হয়েছে ;

(ছ) কলকাতা ট্রামওয়েজ কোম্পানির সর্বমোট কতগুলি ট্রাম আছে ;

(জ) উক্ত সংখ্যার মধ্যে কতগুলি ট্রাম ব্যবহারের অনুপযুক্ত ; এবং

(ঝ) উক্ত অনুপযুক্ত ট্রামগুলি সম্পর্কে সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৭৯ সালের গড় মাসিক আয় ছিল ৪১.৮৫ লাখ টাকা। ঐ আয় ১৯৭৭ সালে ছিল ৪২.৫৪ লাখ টাকা।

(খ) বর্তমানে ৩৮৮টি ট্রাম চলমান অবস্থায় আছে। এর মধ্যে গড়ে ৩০৫টি ট্রাম প্রতিদিন রাস্তায় চলে (১৯৮০ সালের জানুয়ারি মাসের)।

(গ) ১৯৭৭ সালে ৪০৮টি ট্রাম চলমান অবস্থায় ছিল। কিন্তু তার মধ্যে গড়ে ২৯৮টি ট্রাম প্রতিদিন রাস্তায় চলিত।

(ঘ) (১) ১৯৭৭ সালের ফেব্রুয়ারি মাস হইতে সকল কর্মচারিদের প্রদেয় বাড়িভাড়া তাহার মূল বেতনের উপর শতকরা ১০ ভাগ হইতে বৃদ্ধি করিয়া শতকরা ১৫ ভাগ করা হইয়াছে।

(২) ১৯৭৫ ও ১৯৭৬ সালের জন্য বকেয়া বোনাস এক মাসের মূল বেতন হিসাবে ১৯৮০ সালে দেওয়া হইয়াছে।

(৩) ১৯৭৭, ১৯৭৮ ও ১৯৭৯ সালের জন্য এক মাসের বেতন ও মহার্ঘভাতা "মনিটারি বেনিফিট" দেওয়া হইয়াছে। ইহা ছাড়া সুপারভাইসারি কর্মীদের মহার্ঘভাতা রাজ্য সরকারি কর্মচারিদের হারে বৃদ্ধি করা হইয়াছে।

(ঙ) হ্যাঁ ; আছে। বর্তমানে কলকাতার পরিবহন পরিকল্পনায় আর্থিক সহায়তার জন্য বিশ্বব্যাঙ্কের সঙ্গে আলোচনা চলিতেছে। বৃহত্তর কলকাতার পরিবহন সমস্যার সমাধানের উদ্দেশ্যে, কলকাতার তিনটি মুখ্যসংস্থা যথা কলকাতা রাষ্ট্রীয় পরিবহন সংস্থা, কলকাতা ট্রামওয়েজ কোম্পানি ও কলকাতা মেট্রোপলিটন ডেভেলপমেন্ট

অথরিটি একটি সংযুক্ত পরিকল্পনা গ্রহণ করিয়াছেন। ট্রামের উন্নতিকল্পে এই পরিকল্প অনুযায়ী আনুমানিক ব্যয় প্রায় ৪০ কোটি টাকা ধার্য করা হইয়াছে।

(চ) ১৯৭৯-৮০ সালে (ফেব্রুয়ারি পর্যন্ত) এই ভরতুকির পরিমাণ ছিল ৪,০৮,৬৮,০০ টাকা।

(ছ) কলকাতা ট্রামওয়েজ কোম্পানির সর্বমোট ৪৩৮টি ট্রাম আছে।

(জ) উক্ত সংখ্যার মধ্যে ৫০টি ট্রাম ব্যবহারের অনুপযুক্ত।

(ঝ) সরকার বিশ্বব্যাঙ্কের পরিকল্পিত প্রকল্প অনুযায়ী ঐ অনুপযুক্ত ট্রামগুলির পরিবে নতুন ট্রাম ক্রয়ের কথা চিন্তা করিতেছেন।

### বিদ্যুৎ বিভাগে কর্মী নিয়োগ

১৭৮। (অনুমোদিত প্রশ্ন নং ১৭৩৪।) **শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, ১৯৭৭-৭৮ এবং ১৯৭৮-৭৯ সালে বিদ্যুৎ বিভাগে কতজন কর্মীকে নিয়োগ করা হইয়াছে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

বিদ্যুৎ বিভাগে ১৯৭৭-৭৮—৫ জন, ১৯৭৮-৭৯—৩ জন ; বিদ্যুৎ অধিকার— ১৯৭৭-৭৮—০, ১৯৭৮-৭৯—২ জন।

### মেদিনীপুর জেলায় বৈদ্যুতীকরণ

১৭৯। (অনুমোদিত প্রশ্ন নং ১৭৬১।) **শ্রী প্রদ্যোৎকুমার মহান্তি ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, মেদিনীপুর জেলার কোন্ থানার কোন্ কোন মৌজায় ১৯৭৮-৭৯ এবং ১৯৭৯-৮০ সালে (ফেব্রুয়ারি মাস পর্যন্ত) নতুন করে বিদ্যুতায়িত করা হয়েছে (থানাওয়ারি হিসাব)?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

মেদিনীপুর জেলায় ১৯৭৮-৭৯ সালে ৯৭টি মৌজায় ও ১৯৭৯-৮০ সালে ফেব্রুয়ারি মাস পর্যন্ত ৯৮টি মৌজায় বিদ্যুৎ দেওয়া হইয়াছে। উক্ত দুই বৎসরের থানাওয়ারি তালিকা যথাক্রমে সংযোজনী "ক" ও সংযোজনী "খ"-তে দেওয়া হইল।

### সংযোজনী "ক"

**১৯৭৮-৭৯ সালে মেদিনীপুর জেলার যে সকল গ্রাম বিদ্যুতায়িত হইয়াছে তাহার থানাওয়ারি হিসাব**

| ক্রমিক নং | জে. এল. নং | গ্রামের নাম | তালুক/তহশীল/থানা |
|---|---|---|---|
| ১ | ২৫৩ | ভূপতিনগর | ভগবানপুর |
| ২ | ২৬৩ | সুয়াদিঘি | " |

| ক্রমিক নং | জে. এল. নং | গ্রামের নাম | তালুক/তহশীল/থানা |
|---|---|---|---|
| ৩ | ২৬২ | কেশাইদিঘি | ভগবানপুর |
| ৪ | ২৬৪ | পশ্চিম কলাগেচ্ছা | ’’ |
| ৫ | ২১৩ | শিমূলডাঙ্গড়ি | ’’ |
| ৬ | ২২১ | মাধাখালি | ’’ |
| ৭ | ২২৪ | সীতাদিঘি | ’’ |
| ৮ | ২৪৫ | একতারপুর | ’’ |
| ৯ | ২২৩ | বামুনিয়া | ’’ |
| ১০ | ২২২ | গরানিয়া | ’’ |
| ১১ | ১৩৪ | মউল | চন্দ্রকোনা |
| ১২ | ১৩৭ | পরমানন্দপুর | ’’ |
| ১৩ | ২৩১ | খরসা | ’’ |
| ১৪ | ২৭৩ | পান্ডুয়া | ’’ |
| ১৫ | ১২৯ | রাধানগর | ’’ |
| ১৬ | ১২৬ | আকটকোলা | ’’ |
| ১৭ | ২৪৭ | খলাকপুর | ’’ |
| ১৮ | ২৪৮ | পিঙ্গলাস | ’’ |
| ১৯ | ২৪৬ | রাউলা | ’’ |
| ২৯ | ২৪৫ | ধান্যঝাটি | ’’ |
| ২১ | ২১৩ | কাশীগঞ্জ | ’’ |
| ২২ | ২৬৩ | ধান্যগাছি | ’’ |
| ২৩ | ২৫৬ | ভগীরথপুর | ’’ |
| ২৪ | ২৫৭ | ঘনারামপুর | ’’ |
| ২৫ | ২৫৮ | বন্দীপুর | ’’ |
| ২৬ | ১৫৩ | মেহাবেলা | ’’ |
| ২৭ | ১৯৭ | কেশান্দা | ’’ |

| ক্রমিক নং | জে. এল. নং | গ্রামের নাম | তালুক/তহশীল/থানা |
|---|---|---|---|
| ২৮ | ৪ | পাইক মাজিটা | চন্দ্রকোনা |
| ২৯ | ৯ | শসাগেরে | ,, |
| ৩০ | ৪২ | সীতাকুন্ডু | দাসপুর |
| ৩১ | ৫১ | রঘুনাথপুর | ,, |
| ৩২ | ২০০ | গোপীনাথপুর | ,, |
| ৩৩ | ১১১ | ব্রাহ্মণবসন | ,, |
| ৩৪ | ১১০ | রাধানগর | ,, |
| ৩৫ | ৪৫৬ | বার মহম্মদপুর | দেব্রা |
| ৩৬ | ৪ | গোপালচক | এগ্রা |
| ৩৭ | ৭৩ | টহলিয়া | ,, |
| ৩৮ | ৭৪ | একবারপুর | ,, |
| ৩৯ | ৭৫ | গোপী নাথপুর | ,, |
| ৪০ | ৯৮ | সিন্দুরিয়া | ,, |
| ৪১ | ৯৪ | ছকমাটু | ,, |
| ৪২ | ২৩৫ | কুম্ভধরবর | ,, |
| ৪৩ | ২৩৮ | উত্তর কুরি | ,, |
| ৪৪ | ২৩৬ | বড়ভাগিয়া | ,, |
| ৪৫ | ২৩৩ | উত্তরপদ্মা | ,, |
| ৪৬ | ৮১ | শুনিয়া | ,, |
| ৪৭ | ৯৫ | সাটাকানাই | ,, |
| ৪৮ | ৯৬ | শিপুর | ,, |
| ৪৯ | ৯৭ | হাটবার | ,, |
| ৫০ | ১১১ | ঘোলাই | ,, |
| ৫১ | ৫৯৩ | কানক্রাসোলে | গড়বেতা |
| ৫২ | ২০৭ | ওয়ালিপুর | খড়গপুর |

| ক্রমিক নং | জে. এল. নং | গ্রামের নাম | তালুক/তহশীল/থানা |
|---|---|---|---|
| ৫৩ | ৪১১ | শালিখাই | মোহনপুর |
| ৫৪ | ৪২৬ | মাধবপুর | ,, |
| ৫৫ | ৪১২ | কাশীচক | ,, |
| ৫৬ | ২০৭ | বড় ধানসালা | নয়াগ্রাম |
| ৫৭ | ১৪৮ | খরিকামাথনি | ,, |
| ৫৮ | ১৪৫ | কমলটোলা | ,, |
| ৫৯ | ১৪৩ | নয়াগ্রাম | ,, |
| ৬০ | ২০২ | দক্ষিণ চন্দ্রচক | ময়না |
| ৬১ | ২০৬ | দক্ষিণ আন্‌খা | ,, |
| ৬২ | ২৪৫ | কাজীচক | পাঁশকুড়া |
| ৬৩ | ২১৫ | ধুলিয়াপুর | ,, |
| ৬৪ | ২১৯ | কিশোরচক | ,, |
| ৬৫ | ২১৭ | নারায়ণ পাকুরিয়া | ,, |
| ৬৬ | ২১৮ | নমালবার | পাঁশকুড়া |
| ৬৭ | ১০১ | বড় কেন্যায়দা | পটাশপুর |
| ৬৮ | ১২৪ | ইরদা | ,, |
| ৬৯ | ১১৮ | শ্রীরামপুর | ,, |
| ৭০ | ১২৬ | বনমালীচক | ,, |
| ৭১ | ৪৫৬ | কুলফেনী | শালবনি |
| ৭২ | ৫৯ | বার বজিটপুর | সুতাহাটা |
| ৭৩ | ৬২ | বার বাসুদেবপুর | ,, |
| ৭৪ | ৪৩ | বজিটপুর | ,, |
| ৭৫ | ৭৩ | আকুবপুর | ,, |
| ৭৬ | ৬৩ | চকলালপুর | ,, |
| ৭৭ | ৪৪ | কেশবপুর | ,, |

| ক্রমিক নং | জে. এল. নং | গ্রামের নাম | তালুক/তহশীল/থানা |
|---|---|---|---|
| ৭৮ | ৭১ | বিজয়রামপুর | সুতাহাটা |
| ৭৯ | ৭২ | রঘুনাথপুর | ,, |
| ৮০ | ৩৮ | বড়দা | ,, |
| ৮১ | ৪৫ | দেউলপোতা | ,, |
| ৮২ | ৬৭ | জামবেরে | ,, |
| ৮৩ | ৬১ | গোড়ানখালি | ,, |
| ৮৪ | ৯১ | বড়তলা | তমলুক |
| ৮৫ | ১৫ | পতন্দা | ,, |
| ৮৬ | ২৬২ | বারবসন্ত | ,, |
| ৮৭ | ১৪৯ | পিপুল বেড়িয়া | ,, |
| ৮৮ | ২২ | বাঁশদা | ,, |
| ৮৯ | ৬ | বারনান | ,, |
| ৯০ | ২৩ | বানপুর | ,, |
| ৯১ | ৩২ | জামুইতা | ,, |
| ৯২ | ২৯ | গোব্রা | ,, |
| ৯৩ | ৩৮ | সাইরা | ,, |
| ৯৪ | ৭৪ | খিরুই | ,, |
| ৯৫ | ৯০ | দামোদরপুর | ,, |
| ৯৬ | ১০৯ | হরিদাসপুর | ,, |
| ৯৭ | ২৬১ | মিরিকপুর | ,, |

**সংযোজনী "খ"**

**১৯৭৮-৭৯ সালে মেদিনীপুর জেলার যে সকল গ্রাম বিদ্যুতায়িত হইয়াছে তাহার থানাওয়ারি হিসাব**

| ক্রমিক নং | জে. এল. নং | গ্রামের নাম | তালুক/তহশীল/থানা |
|---|---|---|---|
| ১ | ২৩৩ | পূর্বচক | ভগবানপুর |

| ক্রমিক নং | জে. এল. নং | গ্রামের নাম | তালুক/তহশীল/থানা |
|---|---|---|---|
| ২ | ১৬৬ | রামকৃষ্ণপুর | চন্দ্রকোনা |
| ৩ | ১৬১ | করনজি | ,, |
| ৪ | ১৭৫ | নাকারবাগ | ,, |
| ৫ | ১৬৫ | তাতারপুর | ,, |
| ৬ | ৩০ | লক্ষ্মীপুর | ,, |
| ৭ | ৪ | বলরামপুর | ,, |
| ৮ | ১৬৩ | গোলা | ,, |
| ৯ | ৬৬ | খাটবারই | দাসপুর |
| ১০ | ৮৫ | জগন্নাথপুর | ,, |
| ১১ | ১৩৮ | ধর্মনগর | ,, |
| ১২ | ১০৪ | সরবেরিয়া | ,, |
| ১৩ | ১০৫ | জগন্নাথবাটি | ,, |
| ১৪ | ১২৯ | গোপালপুর | ,, |
| ১৫ | ১৯৯ | হাজরাবেড়িয়া | ,, |
| ১৬ | ২০৯ | শ্রীরামনগর | ,, |
| ১৭ | ১৯৭ | রামনগর | ,, |
| ১৮ | ১৯৮ | দুবরাজপুর | ,, |
| ১৯ | ৫৪ | নৈগোদা | ,, |
| ২০ | ৪৮ | ধিচেত্না | ,, |
| ২১ | ১৭২ | সোনাখালি | ,, |
| ২২ | ১৭১ | শৈল | ,, |
| ২৩ | ৫০ | শ্যামসুন্দরপুর | ,, |
| ২৪ | ৩৫ | বেলবেরিয়া গোপালনগর | ,, |
| ২৫ | ১১২ | তাতারপুর | ,, |
| ২৬ | ১১৯ | গোবিন্দপুর | ,, |

| ক্রমিক নং | জে. এল. নং | গ্রামের নাম | তালুক/তহশীল/থানা |
|---|---|---|---|
| ২৭ | ১১৭ | শ্রীরামপুর | দাসপুর |
| ২৮ | ২০৬ | কমলপুর | ,, |
| ২৯ | ২০৫ | খঞ্জপুর | ,, |
| ৩০ | ১১৪ | জোতমুরি | ,, |
| ৩১ | ১১৫ | জোতবানি | ,, |
| ৩২ | ১১৬ | নবীন বাসুদেবপুর | ,, |
| ৩৩ | ১২১ | পোসুতান্‌কা | ,, |
| ৩৪ | ১১৮ | দামোদরপুর | ,, |
| ৩৫ | ১৭৭ | সাহাচক | ,, |
| ৩৬ | ১৭৮ | মহাকালপোঁতা | ,, |
| ৩৭ | ১৬৯ | চককিশোর | ,, |
| ৩৮ | ১৬৮ | জোতভগবান | ,, |
| ৩৯ | ১৭৯ | তোলাকানা | এগ্রা |
| ৪০ | ১৮০ | ভাতুদা | ,, |
| ৪১ | ১৮২ | দাউদপুর | ,, |
| ৪২ | ১৮৩ | আলিপুর | ,, |
| ৪৩ | ৩০ | বৈঁচা | ,, |
| ৪৪ | ১৩৪ | বিশারপুর | ,, |
| ৪৫ | ২৫৪ | মাধব সাঁকিবার | ,, |
| ৪৬ | ২৫১ | ছোট নালগেরিয়া | ,, |
| ৪৭ | ২৬১ | আবাতি | ,, |
| ৪৮ | ২৬০ | মহরমপুর | ,, |
| ৪৮ | ২৬২ | লস্করপুর | ,, |
| ৫০ | ২৬৩ | জ্ঞানেশ্বরপুর | ,, |
| ৫১ | ৭২ | খরিকা | ঘাটাল |

| ক্রমিক নং | জে. এল. নং | গ্রামের নাম | তালুক/তহশীল/থানা |
|---|---|---|---|
| ৫২ | ৫৭ | মরিচ্যা | ঘাটাল |
| ৫৩ | ৬০৬ | বাহাদুরপুর | গড়বেতা |
| ৫৪ | ৫৯৪ | মালরা | ,, |
| ৫৫ | ৬০৫ | দুলি | ,, |
| ৫৬ | ৬০৪ | ছাতমারা | ,, |
| ৫৭ | ১৩৪ | ঠাকুরনগর | খেজুরি |
| ৫৮ | ১৩৫ | লক্ষ্মী | ,, |
| ৫৯ | ১২৩ | কৃষ্ণনগর | ,, |
| ৬০ | ১৩১ | হেরিয়াআত্মারাম | ,, |
| ৬১ | ১২৯ | গোবিন্দচক | কেজুরি |
| ৬২ | ৪০৯ | কাশীদা | মোহনপুর |
| ৬৩ | ৪০৭ | কাচুই | ,, |
| ৬৪ | ৪১৩ | গোটসন্দা | ,, |
| ৬৫ | ৪০৮ | বালাবারুনিয়া | ,, |
| ৬৬ | ২৭২ | ফরিদপুর | পাঁশকুড়া |
| ৬৭ | ১৭৮ | মারবেরিয়া | ,, |
| ৬৮ | ১০০ | রানীয়ারা | ,, |
| ৬৯ | ৩১২ | জাকুরকুল | ,, |
| ৭০ | ৩০৫ | সারদাবসন | ,, |
| ৭১ | ১৮২ | বিজয়রামচক | ,, |
| ৭২ | ২০০ | উদয়পুর | ,, |
| ৭৩ | ১৮১ | সরাইঘাটা | ,, |
| ৭৪ | ২০১ | গড় পুরুষত্তমপুর | ,, |
| ৭৫ | ৮১ | চম্পাডালি | ,, |
| ৭৬ | ৪৬ | আরিসন্দা | ,, |

| ক্রমিক নং | জে. এল. নং | গ্রামের নাম | তালুক/তহশীল/থা |
|---|---|---|---|
| ৭৭ | ৪৭ | জগন্নাথপুর | পাঁশকুড়া |
| ৭৮ | ৭০ | নয়া | পিংলা |
| ৭৯ | ৬৫ | উত্তরকালীনগর | সূতাহাটা |
| ৮০ | ৭০ | রামচন্দ্রপুর | ,, |
| ৮১ | ৬৯ | ভূপতিগনর | ,, |
| ৮২ | ৬৬ | উত্তররানিচক | ,, |
| ৮৩ | ৯০ | অশাদ তালিয়া | ,, |
| ৮৪ | ৯৮ | চক্ সিজবেরিয়া | ,, |
| ৮৫ | ১৪৮ | জেনোয়াদাব | ,, |
| ৮৬ | ৬০ | বড়বাড়ি | ,, |
| ৮৭ | ৯৩ | চাউলখোলা | ,, |
| ৮৮ | ১৪৭ | শোভারামপুর | ,, |
| ৮৯ | ৯৬ | গোবিন্দপুর | ,, |
| ৯০ | ৯৭ | জামালচক | ,, |
| ৯১ | ৯৪ | কিসমৎ সিব্রামপুর | ,, |
| ৯২ | ৯৫ | ডিহি সিব্রামনগর | ,, |
| ৯৩ | ৮৭ | মহম্মদপুর | ,, |
| ৯৪ | ১০৩ | শ্রীকৃষ্ণপুর | ,, |
| ৯৫ | ১০৪ | ভাগ্যবন্তপুর | ,, |
| ৯৬ | ৬১ | শোয়াদিঘি | তমলুক |
| ৯৭ | ৪৭ | উদয়চক | ,, |
| ৯৮ | ৪১০ | দুমরা | ,, |

**ট্রাম গাড়ির সংখ্যা**

১৮০। (অনুমোদিত প্রশ্ন নং ২১১৭।) **শ্রী এ কে এম হাসানুজ্জামান ঃ** স্বর (পরিবহন) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮০ সালে ফেব্রুয়ারি মাসের ২৯এ তারিখে কলকাতা ট্রামওয়েজ কোম্পানির অধীন কতগুলি ট্রামগাড়ি যাত্রীবহনের জন্য রাস্তায় বাহির হইয়াছিল ;

(খ) উক্ত তারিখে কতজন ট্রামড্রাইভার ও টিকিটচেকার কাজে নিযুক্ত ছিলেন ;

(গ) চালু ট্রাম গাড়ি ও ট্রাম ড্রাইভারদের সংখ্যার মধ্যে কোনও অসমাঞ্জস্য আছে কি ; এবং

(ঘ) থাকিলে, তাহা দূর করিবার কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৮০ সালের ফেব্রুয়ারি মাসের ২৯এ তারিখে কলকাতা ট্রামওয়েজ কোম্পানির ৩১৭টি ট্রাম যাত্রীবহনের জন্য রাস্তায় বাহির হইয়াছিল।

(খ) উক্ত তারিখে ৭০৭ জন ট্রামড্রাইভার ও ১২৫ জন টিকিটচেকার (যাহাদের ইন্সপেক্টর বলা হয়) কাজে নিযুক্ত ছিলেন। ইহা ছাড়া ১৪০ জন 'বদলি' ড্রাইভারকে উক্ত দিবসে কাজে নিযুক্ত ছিলেন। ইহা ছাড়া ১৪০ জন 'বদলি' ড্রাইভারকে উক্ত দিবসে কাজে নিয়োগ করা হইয়াছিল।

(গ) হ্যাঁ, ড্রাইভারদের সংখ্যা কিছু কম আছে।

(ঘ) ড্রাইভারদের শূন্যপদগুলি পূরণ করিবার জন্য ইতিমধ্যে ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে।

## ভেটেরিনারি এড্ সেন্টার

১৮১। (অনুমোদিত প্রশ্ন নং ২২১৪।) **শ্রী সুভাষ গোস্বামী ঃ** পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে কতগুলি ভেটেরিনারি এড্ সেন্টার আছে ;

(খ) উক্ত সেন্টারগুলিতে সর্বক্ষণের জন্য কোনও ভেটেরিনারি সার্জেন বা ফিল্ড অ্যাসিস্টেন্ট আছে কিনা ; এবং

(গ) বাঁকুড়া জেলার ছাতনা ব্লকে আগামী আর্থিক বৎসরে নতুন কোনও ভেটেরিনারি এড্ সেন্টার স্থাপনের পরিকল্পনা সরকারের আছে ?

**পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পশ্চিমবঙ্গে বর্তমানে ৫৯৭টি ভেটেরিনারি এড্ সেন্টার আছে। এর মধ্যে সম্প্রতি ২১০টি এড্ সেন্টারকে অতিরিক্ত ব্লক ডিসপেনসারিরূপে উন্নীত করা হয়েছে।

(খ) উক্ত সেন্টারগুলিতে সর্বক্ষণের জন্য ভেটেরিনারি সার্জেন নিয়োগ করা হয় না কিন্তু সর্বক্ষণের জন্য ফিল্ড অ্যাসিস্টেন্ট নিয়োগ করা হয়।

(গ) বর্তমান আর্থিক বৎসরে (১৯৮০-৮১) বাঁকুড়া জেলার ছাতনা ব্লকে নতুন ভেটেরিনারি এড্ সেন্টার স্থাপনের পরিকল্পনা সরকারের নাই।

**কল্যাণী গান্ধী মেমোরিয়াল হাসপাতালের হার্ট ইউনিট**

১৮২। (অনুমোদিত প্রশ্ন নং ১১৩৪।) **শ্রী গোপাল বসু ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কল্যাণী গান্ধী মেমোরিয়াল হাসপাতালের হার্ট ইউনিটের সম্প্রসারণের কোনও পরিকল্পনা আছে কিনা ; এবং

(খ) ঐ পরিকল্পনা অনুযায়ী কাজ হলে ভেলোর বা বিদেশের হাসপাতালে যে সমস্ত কঠিন হৃদরোগের চিকিৎসা হয়ে থাকে তা উক্ত হাসপাতালেই হওয়া সম্ভব হবে কি?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) প্রয়োজনীয় আধুনিক যন্ত্রপাতি পাওয়া গেলে কঠিন হৃদরোগের চিকিৎসা সম্ভব হবে।

**Arrested persons for selling counry made liquor**

183. (Admitted question No. 2433.) **Shri Krishnadas Roy** : Will the Minister-in-charge of the Excise Department be pleased to state—

(a) the number of person arrested during the tenure of the present Government for selling country made liquor in unauthorised shops in Kharagpur Town within the district of Midnapore :

(b) the names of those persons ; and

(c) the action taken against them ?

**Minister-in-charge of the Excise Department :**

(a) 1,283 persons have been arrested during the tenure of the present Government for selling country liquor in unauthorised shops in Kharagpur Town within the district of Midnapore.

(b) and (c) A list showing the names of the arrested persons indicating the action taken against them, is laid on the Library Table.

## Flying Training Institute at Behala

১৮৪। (অনুমোদিত প্রশ্ন নং ২৪৫৪।) **শ্রী উপেন্দ্র কিস্কু ঃ** স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বেহালাস্থিত ফ্লাইং ট্রেনিং ইনস্টিটিউট থেকে প্রতি বৎসর কতজন শিক্ষার্থীর ট্রেনিং নেওয়ার ব্যবস্থা আছে ;

(খ) উক্ত ট্রেনিং ইনস্টিটিউটে তফসিলি জাতি ও তফসিলি উপজাতি ছেলেমেয়েদের জন্যে কোনও আসন সংরক্ষিত আছে কিনা ; এবং

(গ) থাকিলে, (১) ১লা জানুয়ারি ১৯৭৭ সাল থেকে ২৯এ ফেব্রুয়ারি, ১৯৮০ সাল পর্যন্ত কতজন তফসিলি জাতি ও তফসিলি উপজাতিভুক্ত ছেলেময়ে ট্রেনিং সমাপ্ত করেছে এবং (২) ট্রেনিং নেওয়ার জন্যে কত টাকা বৃত্তি দেওয়ার ব্যবস্থা আছে?

**স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কোনও নির্দিষ্ট সংখ্যা নির্ধারিত নাই।

(খ) না।

(গ) (১) প্রশ্ন ওঠে না।

(২) রাজ্য সরকারের স্বরাষ্ট্র (পরিবহন) দপ্তর কর্তৃক মনোনীত ৫ জন শিক্ষার্থীকে ৬০ ঘণ্টা উড্ডয়নের যোগ্যতা বলে প্রাইভেট পাইলট লাইসেন্স পাওয়ার জন্য প্রতি শিক্ষার্থীকে ১,৯৮০ টাকা হিসাবে বৃত্তি দেবার ব্যবস্থা চালু করা হইয়াছে।

রাজ্য সরকারের তফসিলি এবং উপজাতীয় কল্যাণ দপ্তর কর্তৃক ১ জন তফসিলি শিক্ষার্থীকে কমার্শিয়াল পাইলট লাইসেন্স পাওয়ার জন্য ২০২ টাকা হিসাবে ১৯০ ঘণ্টার জন্য এবং রাহা খরচ হিসাবে মাসিক ৬০ টাকা হিসাবে বৃত্তি দেবার ব্যবস্থা আছে।

ভারত সরকারের অসামরিক বিমান দপ্তর কর্তৃক মনোনীত ২ জন তফসিলি জাতীয় শিক্ষার্থীর ৬০ ঘণ্টা শিক্ষা করিয়া প্রাইভেট পাইলট লাইসেন্স পাওয়ার জন্য শিক্ষার্থী প্রতি ৫৪ টাকা হিসাবে ৬০ ঘণ্টার জন্য এবং রাহা খরচ প্রতি মাসে ১৭০ টাকা হিসাবে দেবার ব্যবস্থা আছে।

## Total Number of Buses of C.S.T.C.

185. (Admitted question No. 2420.) **Shri Krishnadas Roy** : Will the Minister-in-charge of the Home (Transport) Department be pleased to state—

(a) the total number of serviceable buses in the fleet of Calcutta

State Transport Corporation as on 29th February, 1980;

(b) the average number of buses daily put on the road by CSTC during Feburary 1980;

(c) the average number of buses which during February, 1980 completed, the prescribed number of trips ; and

(d) the average number of buses laid off during February 1980 due to breakdown for (i) Mechanical reasons, (iii) Non-mechanical reasons ?

**Minister-in-charge of the Home (Transport) Department :**

(a) 1,095.

(b) 725.

(c) 551.

(d) (i) 69 and (ii) 105.

## ADJOURNMENT MOTION

**মিঃ স্পিকার ঃ** আমি আজ শ্রী রজনীকান্ত দলুই মহাশয়ের কাছ থেকে একটি মুলতুবি প্রস্তাবের নোটিশ পেয়েছি। তিনি ইসলামপুরের ঘটনার বিচার বিভাগীয় তদন্তের সম্পর্কে প্রস্তাবটি এনেছেন। মুলতুবি প্রস্তাবটি বিচার বিভাগীয় তদন্তকে প্রোডিউস করিতে পারে। সুতরাং এই প্রস্তাব আমি আমার অসম্মতি জ্ঞাপন করিতেছি।

**Shri Rajani Kanta Doloi :** This Assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance and of recent occurrence, namely :

In view of the resentment and dissatisfaction in the mind of the public over the institution of a judicial inquiry under the chairmanship of Justice A.K. Basu, and in view of the seriousness of the matter, there should be an inquiry commission consisting of three judges of the Calcutta High Court to be nominated by the Chief Justice. এই প্রসঙ্গে আমি দু-একটি কথা বলতে চাই।

**Mr. Speaker :** He takes all the prerogatives in the matter.

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** রিটায়ার্ড হবার পর এখন তিনি সি পি এম-এর হোল টাইমার হয়ে গেছেন।

**মিঃ স্পিকার ঃ** এই সব কথা না বলাই ভালো। এই সব কথা বললে এক্সপাঞ্জ করে দিতে হয়। রিটায়ার্ড জজ হলেও তিনি যখন কমিশনে অ্যাপয়েন্ট হচ্ছেন he wears the

·obe of a Judge.

**Calling attention of matters of urgent Public Importance.**

অধ্যক্ষ মহাশয় ঃ আমি নিম্নলিখিত উপর দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি, যথা ঃ—

| | |
|---|---|
| ১। চেতলায় বোমাবাজি | : শ্রী রজনীকান্ত দলুই |
| ২। উত্তর কলকাতার বড়তলাতে দুই দলে সংঘর্ষ | : শ্রী রজনীকান্ত দলুই |
| ৩। কলকাতার বিদ্যুৎ পরিস্থিতির অবনতি | : শ্রী রজনীকান্ত দলুই |
| ৪। কলকাতায় জন্ডিস রোগের প্রাদুর্ভাব | : শ্রী রজনীকান্ত দলুই |
| ৫। কলকাতায় হ্যললিবাগানে হরিজনদের উপর আক্রমণ | : শ্রী রজনীকান্ত দলুই |
| ৬। পে কমিশনের রিপোর্ট প্রকাশে বিলম্ব | : শ্রী শেখ ইমাজুদ্দিন |
| ৭। Strike by the interns and house staff of the N R S Medical College and hospital | : Shri Santashri Chattopadhyay |

আমি Strike by the interns and house Staff of the N. R. S. Medical College and hospital বিষয়ের উপর শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় কর্তৃক আনীত নোটিশ মনোনীত করেছি।

সংশ্লিষ্ট মন্ত্রীমহোদয় যদি সম্ভব হয় আজকে ঐ বিষয়ের উপর একটি বিবৃতি দিতে পারেন অথবা বিবৃতি দেবার জন্য একটি দিন দিতে পারেন।

[2-00 — 2-10 p.m.]

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** আমি আজকেই একটু পরে উত্তর দিয়ে দেব।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** স্যার, কাল থেকে ফেডারেশন কাপের খেলা আরম্ভ হচ্ছে সুতরাং হাউস ১০টা থেকে ১-৩০ পর্যন্ত করলে আমরা খেলা দেখতে যেতে পারি।

**মিঃ স্পিকার ঃ** আপনার প্রস্তাবটা বিসনেজ অ্যাডভাইসারি কমিটিতে দেব।

## STATEMENT ON CALLING ATTENTION

**Shri Bhabani Mukherjee :** With you permission, Sir, I beg to make the following Statement in reply to calling attention notice of Hon'ble member, Shri Rajani Kanta Doloi given on 17th April, 1980.

Public Tea Warehouses at Calcutta are under the management of the Tea Trading Corporation of India Ltd. (T.T.C.I.) Employees of the said warehouses have been agitating for a few years for treating them

as employees of the T.T.C.I. with effect from 1.5.1974. On 3.3.80 and 7.3.80 the Calcutta Tea Warehouse Mazdoor Union (CITU) submitted a charter of demands which included the issues of grades and scale, incentive and fringe benefits. The matter was taken up for conciliation. During discussion at tripartite level the management alleged that due to agitational programme and go slow resorted to by the members of the Calcutta Tea Warehouse Mazdoor Union from 3.3.80 various foreign consignments of the T.T.C.T. as well as those of private tea traders had been unduly delayed resulting in huge loss of foreign exchange. However the union contrended that there was no go-slow. The Management contended that the workmen have recently been granted tea allowance @ Rs. 25/- per month per head and as the warehouses have been suffering losses to the tune of Rs. 35 lakhs per year, they are unable to grant and other financial benefits to the workmen. They further stated that the dispute over status of the employees of the public tea warehouse was pending before the Central Government. The matter was also discussed by the Labour Minister on 31.3.80. Govt. of India has requested this Government to take steps for restoration of normalcy in the tea warehouse. In a tripartite conference held on 10.4.80 the representatives of the union were requested to see that normalcy was restored in the warehouses. Further discussion will be held in the matter to resolve the dispute and case labour unrest in the public tea warehouse.

**শ্রী রজনীকান্ত দলুই** ঃ এটা সার্কুলেট করে দিলে ভাল হয়।

**মিঃ স্পিকার** ঃ তাই হবে।

## LAYING OF REPORT

### The Eighteenth Annual Report on the Working and Affairs of the Durgapur Projects Limited for 1978-79.

**Dr. Ashok Mitra** : With your permission, Sir, I beg to lay the Eighteenth Annual Report on the Working and Affairs of the Durgapur Projects Limited for the year 1978-79.

## MENTION CASES

**শ্রী হরিপদ ভারতী** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটা অত্যন্ত শোচনীয় অবস্থার দিকে। পণ্য প্রবেশ কর সম্বন্ধে যখন উনি সংশোধনী বিল এই সভায় তুলেছিলেন তখন সেই আলোচনায় আমি বলেছিলাম যে চেক পোস্টগুলি দুর্নীতির আখড়া হয়েছে এবং সেখানে যে পরিমাণ দুর্নীতি চলছে তা যদি বন্ধ করতে না পারেন তাহলে উনি যতই ট্যাক্স বসান সরকারের তাতে আয় বাড়বে না।

তখন সেই সম্বন্ধে উনি বলেছিলেন যে দুর্নীতি চলছে, কিন্তু কোনও নির্দিষ্ট অভিযোগ যদি দিতে পারেন তাহলে উনি ব্যবস্থা করবেন। আমার কাছে কিছু নির্দিষ্ট অভিযোগ আছে এবং সেই অভিযোগ এমন একজন পদস্থ কর্মচারী সম্বন্ধে যে সম্বন্ধে যথেষ্ট পরিমাণে চিন্তা করবার কারণ আছে। সিক ইন্ডাস্ট্রি যাকে অনেক বেশি সিক করে কোনওমতে মন্ত্রী মহাশয়ের ঘাড়ে এসে চেপেছে তার ডাইরেক্টর মিঃ গুপ্ত ....

**মিঃ স্পিকার ঃ** আপনি কারও নাম করবেন না।

**শ্রী হরিপদ ভারতী ঃ** ঠিক আছে। একজন পদস্থ কর্মচারী সরকার যে পরিমাণ ট্যাক্স বসিয়েছেন তার চেয়ে কম ট্যাক্স নেবার জন্য মেমো ইস্যু করছেন এবং তিনি ঘুরে ঘুরে সর্বত্র যাতে এইভাবে দুর্নীতি চলে তার ব্যবস্থা করেছেন এবং তিনি এজেন্টের সঙ্গে বন্দোবস্ত করেছেন যে তাঁকে যদি কিছু অর্থ দেওয়া যায় তাহলে আর ট্যাক্স দিতে হবে না এই রকম ব্যবস্থা করেছেন। কিছু কিছু দুর্নীতির অভিযোগ আছে যেগুলি আমি ওঁকে দিতে পারি, সেগুলি আমি নিয়ে এসেছি। সঙ্গে সঙ্গে আর একটা কথা বলছি মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রীর সুনাম ক্ষুন্ন হচ্ছে এবং সরকারেরও ভাবমুর্তি তার মধ্য দিয়ে ক্ষুন্ন হচ্ছে সেটা হচ্ছে এই ভদ্রলোক যখন অর্থ সংগ্রহ করছেন বিভিন্ন পার্টির কাছে থেকে তখন তিনি মাননীয় অর্থমন্ত্রীর নাম মাঝেমাঝে বলছেন, যেন তিনি মাননীয় অর্থমন্ত্রীর চাহিদা অনুসারে এই অর্থ সংগ্রহ করছেন। আমার এই অভিযোগ মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টিতে আনা কর্তব্য বলে আনলাম, কাগজপত্র যা পেয়েছি মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার কাছে দেব, আপনি মাননীয় অর্থমন্ত্রীকে দেবেন এবং অবিলম্বে তিনি এই সম্বন্ধে ব্যবস্থা করবেন এই আমার আবেদন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, তুফানগঞ্জে গতকাল পুলিশ এবং সি পি এম যৌথভাবে নিরপরাধী তফসিলি সম্প্রদায় আদিবাসী লোকদের উপর নির্যাতন শুরু করেছে। যেহেতু তারা নির্দিষ্ট অভিযোগ রেখেছে তারজন্য মাননীয় অধ্যক্ষ মহাশয়, ৩৭ জনকে গতকাল গ্রেপ্তার করা হয়েছে এবং গ্রেপ্তার করে তাদের উপর অত্যাচার করা হচ্ছে এবং আমি আপনার মাধ্যমে জানাতে চাই কিছুদিন আগে ইসলামপুরে যে ঘটনা হয়ে গেছে তার চেয়ে এই ঘটনাও খুব কম গুরুত্বপূর্ণ নয়। কিন্তু এই আদিবাসী তফসিলিদের উপর অত্যাচারের প্রতিকার করার জন্য মন্ত্রী সভার কোনও প্রচেষ্টা আছে বলে আমি বিশ্বাস করি না। গতকাল রজনী দলুই-এর বক্তৃতার সময় মন্ত্রী মহাশয় বাধা দিয়েছিলেন, আজও বাধা দিচ্ছেন, জানি না উনি তার সঙ্গে জড়িত আছেন কিনা। আমি যা সংবাদ পেয়েছি তাতে এর প্রতিবিধান করার জন্য দোষীদের শাস্তি দেওয়া উচিত। কিন্তু তফসিলি আদিবাসীদের উপর যে অত্যাচার হচ্ছে তাতে তাদের কোনও প্রোটেকশন না দিয়ে সি পি এম-র ক্যাডাররা তাদের উপর অত্যাচার করতে পুলিশকে সাহায্য করছে, গ্রামের লোক তাদের ঘিরে নিয়ে এসে ধরিয়ে দিচ্ছে। আমি এই ঘটনার মুখ্যমন্ত্রীর কাছে রাখতে চাই। মুখ্যমন্ত্রী অনেক ব্যর্থতার পরিচয় দিয়েছেন, এটা আর একটা ব্যর্থতা, আজও তিনি তফসিলিদের মনে আস্থা ফিরিয়ে আনতে পারেননি, যারা আদিবাসী তাদের প্রোটেকশন দিতে পারেননি। তাই আমি আপনার মাধ্যমে রাখতে চাই পশ্চিমবঙ্গের আদিবাসী এবং তফসিলি সম্প্রদায় এই সরকারের কাছে প্রোটেকশন

পাবে কিনা, তাদের নিরাপত্তা থাকবে কিনা। স্যার, ব্যাপারটা অত্যান্ত গুরুত্বপূর্ণ। ব্যাপারটা লঘু হওয়া উচিত নয়, চারিদিকে পুলিশ অত্যাচার শুরু হয়েছে। তাই আমি আপনার মাধ্যমে জানাতে চাই অবিলম্বে মুখ্যমন্ত্রী মহাশয় এই ব্যাপারে হস্তক্ষেপ করুন, তা না হলে এর প্রতিক্রিয়া শুরু হবে, তারা আমার কাছে একটা মেমোরান্ডাম দিয়েছে যে তারা সারা পশ্চিমবঙ্গে আন্দোলন শুরু করবেন। সেজন্য এই ব্যাপারে হস্তক্ষেপ করার জন্য আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীকে বলছি।

[2-10 — 2-20 p.m.]

**শ্রী কমলকান্তি গুহ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই সম্বন্ধে কিছু বলতে চাই, কারণ সত্য বাপুলি মহাশয় আমাকে উল্লেখ করেছেন। আমাদের লোককে বলতে হবে, কাজেই আমি সত্য বাপুলি মহাশয়কে পরিষ্কার জিজ্ঞাসা করতে চাই, তুফানগঞ্জে যে আন্দোলন হচ্ছে, সেই আন্দোলনের সঙ্গে কংগ্রেস (আই) জড়িত আছে কিনা। আমাদের কুচবিহারের লোকদের এই সব কথা বলতে হবে, কাজেই যদি তার সাহস থাকে, তাহলে তিনি আমার কথার জবাব দিন। কুচবিহারে আদিবাসীদের আন্দোলনের নামে যে আন্দোলন হচ্ছে, সেটা আসলে কিছু কিছু রিফিউজিরা খাস জমিতে পাট্টা পেয়েছে। স্থানীয় লোকেরা যেমন পেয়েছে, রিফিউজিরাও তেমনি পেয়েছে। কিন্তু কংগ্রেস (আই) তাদের উত্তেজিত করে যে আন্দোলন করাচ্ছে, তাতে তারা বলছে রিফিউজিরা জমি পাবে না। এই হচ্ছে আসল ব্যাপার। আমি জানতে চাই কংগ্রেস (আই) এই সঙ্গে জড়িত আছে কিনা।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** কমলবাবু যা বলেছেন তাতে আমি তাকে পরিষ্কারভাবে বলতে চাই এর সঙ্গে কংগ্রেস (আই)-এর কোনও সম্বন্ধ নেই। তবে দাবি দাওয়া আদায়ের কথা যদি বলেন তাহলে বলব, মানুষের দাবি দাওয়া আদায়ের প্রশ্নে কংগ্রেস অগ্রণী হবে এটা তিনি জেনে রাখুন।

**শ্রী মনোরঞ্জন রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি আপনার মাধমে রিলিফ মিনিস্টার এবং স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর জেলার পাঁশকুড়া ২নং ব্লক এবং দাসপুর ২নং ব্লকে বৃন্দাবনচক, যোধঘনেশ্বর এবং শ্যামগঞ্জে পুকুরগুলি শুনিয়ে গেছে, নদীতে জল নেই, টিউবওয়েলও নেই এবং তার ফলে মানুষ অত্যন্ত জলকষ্ট পাচ্ছে। এই জলকষ্টের ফলে গরু-বাছুর মরনাপন্ন এবং ২/১টি শিশু মৃত্যুমুখে পতিত হয়েছে। আমি অনুরোধ করছি অবিলম্বে এই জলকষ্ট নিবারণের জন্য ব্যবস্থা করুন, মানুষকে বাঁচান এবং এই ব্যবস্থা তরান্বিত করুন।

**শ্রী রজনীকান্ত দলুই :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, শান্তি শৃঙ্খলার ব্যাপার নিয়ে রোজই বলছি কিন্তু কুম্ভকর্ণের যেমন ঘুম ভাঙ্গেনা ঠিক তেমনি আমাদের মুখ্যমন্ত্রী এবং মন্ত্রীসভারও ঘুম ভাঙ্গছে না। আমরা দেখছি পশ্চিমবাংলায় আইন শৃঙ্খলা ভেঙ্গে পড়েছে। গত ১৩-৪-৭৮ তারিখে তারকেশ্বর থানার আস্তাড়া দত্তপুর গ্রাম পঞ্চায়েতের অধীন বামুনপাড়া গ্রামে জনৈক কংগ্রেস সমর্থক শ্রী মন্মথ ঘোষের সি পি এণ গুন্ডা বাহিনী কর্তৃক আক্রান্ত হয়। স্থানীয় সি পি এম নেতা এবং পঞ্চায়েত সমিতির সদস্য প্রবোধ ঘোষের নেতৃত্বে প্রায় এক শত

সমাজবিরোধী লোক লাঠি টাঙ্গি নিয়ে ঘোষের বাড়ি আক্রমণ করে এবং বাড়ির ছোট ছোট ছেলেমেয়েরা আক্রান্ত হয়, খড়ের গাদা পুড়িয়ে দেয়, মন্মথ ঘোষকে পুলিশের সামনেই চেইন দিয়ে মারে এবং তার মাথা ফাটিয়ে দেয়, বাড়ির দরজা জালানা ভেঙ্গে ফেলে। পুলিশ অসহায়। জেলা পরিষদের সি পি এম সদস্য সিদ্ধেশ্বর সামন্ত এবং কৃষক সমিতির সভাপতি কাশীনাথ সামন্ত পুলিশের সঙ্গে তদন্তকালীন সময়ে উপস্থিত থাকায় পুলিশ নিরপেক্ষ তদন্তে অসুবিধা বোধ করে। স্যার, আমরা দেখছি বিভিন্ন জায়গায় সি পি এম-এর অত্যাচার বেড়ে গেছে, শান্তি শৃঙ্খলা নেই। আমি আপনাকে অনুরোধ করছি ওখানে শান্তি ফিরিয়ে আনা হোক এবং দোষীদের শাস্তি বিধানের ব্যবস্থা করা হোক। আমরা বলছি কোনও অ্যাকশন হচ্ছে না।

**শ্রী গনেশচন্দ্র মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় পরিবহন মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। বসিরহাট থেকে ৭২নং যে বাস যাতায়াত করে সেই বাসে বাস যাত্রীর ভিড় অত্যাধিক বেশি হওয়ার ফলে বাসের উপর ছাদে যাত্রীরা যায় এর ফলে অনেক সময় জীবন নাশের সম্ভাবনা থাকে। এখানে প্রতি ৪০ মিনিট অন্তর বাসের যাতায়াত আছে। ঐ বাসে যে পরিমাণ ভিড় হয় বিশেষ করে সুন্দবনের লোকজন বা বসিরহাট ও কলকাতার যোগাযোগ করার একমাত্র রাস্তা এটি। বাস মালিকরা ইচ্ছামতো রুট থেকে বাস সরিয়ে না নিতে পারে এবং ২৫ মিনিট অন্তর যাতে করে বাস চলাচল করে এবং অত্যাধিক ভিড়ে যাতে মানুষের জীবনহানি যাতে না হয় সেইজন্য মাননীয় পরিবহন মন্ত্রীকে আমি অনুরোধ করছি যাতে তিনি এই বিষয়ে দৃষ্টি দেন।

**ডাঃ বিনোদবিহারী মাঝি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বাঁকুড়া জেলায় যে জল সঙ্কট দেখা দিয়েছে আমি স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই সেখানে অধিকাংশ পুকুর এবং জলাশয় শুকিয়ে গেছে। টিউবওয়েল অধিকাংশ খারাপ হয়ে গিয়েছে। যে সমস্ত টিউবওয়েল আগে তৈরি করা হয়েছিল সেগুলি আগে খারাপ হয়েছে। সেগুলি রিপেয়ারের কোনও ব্যবস্থা করা হচ্ছে না, বর্তমান সরকার সেখানে যে টাকা পাঠিয়েছেন গ্রাম পঞ্চায়েত তা থেকে রিপেয়ার করতে পারছে না এবং আর ডব্লু এস থেকে সেগুলি রিপেয়ার করা যাচ্ছে না কারণ সেখানে অডিট অবজেকশন হয়েছিল সেখানের অবস্থা অত্যন্ত দুরবস্থা। আমি স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে সত্বর জলকষ্ট দুর হয় এবং টিউবওয়েল গুলি যাতে রিপেয়ার করা হয় এবং যে সমস্ত গ্রামে নলকূপ নাই সেখানে যাতে অতি সত্বর নলকূপের ব্যবস্থা করা হয় তার জন্য মাননীয় মন্ত্রী মহাশয় ব্যবস্থা করবেন।

**শ্রী শুখেন্দু খান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি জরুরি বিষয়ের প্রতি আপনার মাধ্যমে ত্রাণ মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বাঁকুড়া জেলার জয়পুর থানার অন্তর্গত জগন্নাথপুর গ্রাম পঞ্চায়েতের অধীন পটুয়াখালি গ্রামে ৩৬টি ঘর পুড়ে ছাই হয়ে গেছে। সেখানে সরকারি ভাবে সাহায্য দেওয়া হচ্ছে কিন্তু প্রয়োজনের তুলনায় অনেক কম আমি সেইজন্য ত্রাণমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, যাতে প্রয়োজন মতো সাহায্য দেওয়া হয় তা যেন তিনি ব্যবস্থা করেন।

**শ্রী অচিন্তকৃষ্ণ রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিরোধী দলের লোকেরা তফসিলি সম্প্রদায়ের লোকদের জন্য মায়াকান্না করেন। এখানে আমি একটি ঘটনা উল্লেখ করতে চাই।

গত ৮ই এপ্রিল তারিখে বিষ্ণুপুর পঞ্চায়েত সমিতির অধীন মন্থর গ্রাম পঞ্চায়েতের তফসিলি ভুক্ত সদস্য লক্ষ্মণ রায়ের উপর বোমা নিক্ষেপ করা হয় এবং বোমা নিক্ষেপের ফলে তার তিনটি আঙ্গুল মাটিতে পড়ে যায় এবং তাকে মৃতপ্রায় অবস্থায় বাঁকুড়া মেডিক্যাল কলেজে স্থানান্তরিত করা হয়। তিনি এখন মৃত্যুর সঙ্গে লড়াই করছেন যারা আক্রমণ করেছে ওখানকার জনসাধারণ তাদের একজনকে ধরে পুলিশের হাতে দিয়েছে আর একজন যিনি কংগ্রেস আই এর নেতা হরেন বিশ্বাস তিনি একটি নারীর অবমাননার দায়ে যুক্ত আছেন। লক্ষ্মণ রায় সেই এলাকায় বর্গাদারদের আন্দোলনের সঙ্গে যুক্ত এবং তিনি কৃষক নেতা তিনি কৃষকদের আন্দোলন সঙ্গে যুক্ত আছেন বলিয়া তাকে আক্রমণ করা হয়। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব তিনি যেন দোষীদের শাস্তিবিধান করবার জন্য ব্যবস্থা করেন।

[2-20 — 2-30 p.m.]

**শ্রী মলিন ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে শিল্প ও বাণিজ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যে চন্ডীতলা থানার ডানকুনিতে লো টেম্পারেচার কার্বোনাইজেশন প্ল্যান্ট হবার কথা দীর্ঘদিন ধরে শুনে আসছি। সেখানে বহু জমি অধিকার করা হয়েছে এবং সেখানকার কৃষকদের ক্ষতিপূরণ দেওয়া হয়েছে। এক বৎসর আগে যারা কোটেশন দিয়েছিল তা অ্যাপ্রুভ করা হয়েছে। কিন্তু ঐ কেন্দ্রীয় সরকারের পি আই বি-র মিটিং আজ পর্যন্ত হল না শুধু বড় বড় কথা বলে যাচ্ছেন আবু বরকত গনিখান চৌধুরি। পশ্চিমবঙ্গে কবে ডানকুনিতে লো টেম্পারেচার কার্বোনাইজেশন প্ল্যান্ট হবে এই সম্বন্ধে যাতে হাউসের কাছে একটা পূর্ণ বিবৃতি দেওয়া হয় তার আবেদন করছি আপনার মাধ্যমে কানাই ভট্টাচার্য মহাশয়ের কাছে।

**শ্রী আব্দুল কায়ুম মোল্লা ঃ** অধ্যক্ষ মহাদয়, আপনার মাধ্যমে ডায়মন্ডহারবারের কয়েকটি স্বাস্থ্য কেন্দ্রের বিষয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ডায়মন্ডহারবার হাসপাতাল একটি সাব ডিভিসন হাসপাতাল তাতে বহু দিন ধরে বেশি বেড বাড়াবার কথা ছিল কিন্তু এখন পর্যন্ত হয়নি। অপারেশন করার জন্য রোগীদের ব্লাড নিয়ে যেতে হয় কলকাতা থেকে তারজন্য বহু টাকা তাদের ব্যয় হচ্ছে। কিন্তু বহুদিন ধরে ওখানে একটা ব্লাড ব্যাঙ্ক হবার কথা হয়েছিল এখন পর্যন্ত তার কোনও ব্যবস্থা হল না। তাছাড়া, স্যার ওখানে যে সমস্ত বিশেষজ্ঞ আছেন সেই বিশেষজ্ঞদের একটি নার্সিংহোম হিসাবে ঐ হাসপাতাল ব্যবহৃত হচ্ছে। তাতে সাংঘাতিক অব্যবস্থা এবং দুর্নীতির একটা চক্র গড়ে উঠেছে এই ডায়মন্ডহারবার হাসপাতালে। তাছাড়া, স্যার, ডায়মন্ডহারবারে একটা ওয়াটার রিজার্ভার তৈরি হয়েছে এবং তার পাইপ লাইন বসানো হয়ে গিয়েছে লক্ষ লক্ষ টাকা খরচ হল কিন্তু এখন পর্যন্ত কেন জল সরবরাহ হচ্ছে না তা ডায়মন্ডহারবার শহরবাসী কেউ কিছু বুঝে উঠতে পারছে না। তাছাড়া ডায়মন্ডহারবার থানায় বারদ্রোন বলে একটা হাসপাতাল আছে সেটা এক বৎসর হয়ে গেল সেখানে আজ পর্যন্ত কোনও ডাক্তার গেলনা, শুধু নামে মাত্র হাসপাতাল হয়ে পড়ে আছে। সেখানে রুগী যাবার যে কি ব্যবস্থা হবে তা আজ পর্যন্ত জানা যায়নি। তাছাড়া, স্যার, ওখানে একটা মর্গ আছে সেই মর্গ ডায়মন্ডহারবার শহরের মধ্যস্থলে, সেই মর্গের পচা দুর্গন্ধ শহরবাসীদের সাংঘাতিকভাবে বিচলিত করে তুলছে। এটা স্থানান্তরিত করার জন্য বহু আবেদন নিবেদন করে

কোনও ফল হয়নি। সমস্ত বিষয়ে আমরা স্বাস্থ্য বিভাগের কাছে গিয়ে বহু প্রচেষ্টা করেছি তার সুব্যবস্থা করার জন্য কিন্তু আজ পর্যন্ত কিছু হল না সেইজন্য আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** অধ্যক্ষ মহোদয়, আমাদের মাননীয় সদস্য আব্দুল কায়ুম মোল্লা যেসব কথা বললেন, সম্পূর্ণ ঘটনা সত্য। শহরের উপর মর্গ হয়ে আছে, সেখানে পচা মড়া পড়ে থাকে একেবারে শহরের উপর। লোক রাস্তা দিয়ে হাঁটতে পারে না। তাই নিয়ে বহু কথা বলা হয়েছে। উনি যে কথা বলেছেন তা সবই ঠিক। আমিও সেই বিষয়ের ওপর দৃষ্টি আপনার মাধ্যমে রাখছি। আপনি স্বাস্থ্য মন্ত্রীকে একটু বলুন যেন এটা একটু দেখেন।

**মিঃ স্পিকার ঃ** আচ্ছা, আমি এটা আলাদাভাবে ওনাকে দেব।

**শ্রী শেখ ইমাজুদ্দিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয় উল্লেখ করছি। পশ্চিমবঙ্গের হাই স্কুল ও হায়ার সেকেন্ডারি স্কুলের শিক্ষক, অশিক্ষক, কর্মচারিগণ, তারা মার্চ মাসের বেতন আজ পর্যন্ত পায়নি। আজ এপ্রিল মাসের ১৭ তারিখ এখন পর্যন্ত বেতন পায়নি। আপনারা জানেন যে মাসের ১লা তারিখে ব্যাঙ্কের মাধ্যমে বেতন দেওয়ার একটা নিয়ম প্রবর্তন করা হয়েছে এবং এইভাবে তারামাসে মাসে বেতন পেয়ে আসছে। কিন্তু সম্প্রতি মার্চ মাসের বেতন এখনও তারা পায়নি এবং কবে পাবে তারও কোনও স্থিরতা নেই, গত বৎসর এই মার্চ মাসের বেতন পাওয়া গিয়েছিল ৫ই মে তারিখে। আবার এবার সেই তারিখ পর্যন্ত যাবে কিনা সেই আশঙ্কা করছে শিক্ষকরা এই দিকে অবিলম্বে শিক্ষামন্ত্রীর দৃষ্টি দিয়ে যাতে মাধ্যমিক এবং হায়ার মাধ্যমিক বিদ্যালয়ের শিক্ষকগণ বেতন পান সেই দিকে দৃষ্টি দেবার জন্য আমি শিক্ষামন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী নবকুমার রায় ঃ** মাননীয় স্পিকার, স্যার, আপনি লক্ষ্য করেছেন যে বেশ কিছুদিন হল আমাদের উত্তরবাংলায় পুলিশ এবং সি পি এম-র অত্যাচার, পশ্চিম দিনাজপুরে ইসলামপুরের ঘটনা আমরা আপনার নজরে এনেছি, আজ আর একটা ঘটনা আপনার সামনে আনতে চাই। আমার এলাকা কালিয়াগঞ্জে ১১ তারিখে সি পি এম-র কর্মীরা শচীন ঘোষ ও বসির আহম্মদকে দোকানে ঢুকে বের করে নিয়ে বেদম প্রহার করে। পুলিশ সেখানে উপস্থিত ছিল, সি আই, রায়গঞ্জ, ও, সি, রায়গঞ্জ, তাদের সাক্ষাতে তাকে ধরে মেরেছে। বসির আহম্মদ ও শচীন ঘোষ পুলিশকে বারবার অনুরোধ করেছে তাদের বাঁচাবার জন্য কিন্তু পুলিশ কোনও রকম তাদের সাহায্য করেনি। এখন শচীন ঘোষ ও বসির আহমেদ রায়গঞ্জ হাসপাতালে মুমূর্ষ অবস্থায় রয়েছে। তাদের বেদম প্রহার করেছে, মাথা ফাটিয়ে দিয়েছে, দেখুন, স্যার, তাদের কিভাবে প্রহার করেছে **(একটি রক্তমাখা জামা দেখাইলেন)** রাস্তায় প্রকাশ্য দিবালোকে ধরে পিটিয়েছে। সেখানে সি আই রায়গঞ্জ, ও, সি, রায়গঞ্জ, তাদের সাক্ষাতে মেরেছে। তারা এখন রায়গঞ্জ হাসপাতালে আছে, মুখ্যমন্ত্রী নেই তার কাছে আমি দৃষ্টি আকর্ষণ করতে চেয়েছিলাম। তাই অনুরোধ করব এদিকে দৃষ্টি দিন, আমি আপনার মাধ্যমে মাননীয় চিফ মিনিস্টারের কাছে এই বক্তব্য রাখলাম।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** স্যার, এটা একটা সিরিয়াস সিচুয়েশন, সি পি এম কর্মীরা

(নয়েজ)

পুলিশ এবং সি পি এম কর্মীরা এক যোগে যেভাবে অত্যাচার চালাচ্ছে, তাতে পশ্চিমবাংলার মানুষ চিন্তান্বিত। আমি আপনার মাধ্যমে অনুরোধ করছি যে পুলিশ তান্ডব এবং সি পি এম-এর জয়েন্ট তান্ডব যদি বন্ধ না হয়, তবে পশ্চিমবাংলায় মানুষের নিরাপত্তা বলে কিছু থাকবে না। আজকে ইসলামপুরের ঘটনা গোটা পশ্চিমবাংলায় ছড়িয়ে পড়বে, দেয়ার ইজ নো ল অ্যান্ড অর্ডার দেয়ার ইজ নো ডিসিপ্লিন, মানুষের নিরাপত্তা ফরিয়ে আনার চেষ্টা করুন।

**শ্রী সন্তোষকুমার দাস ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আজকে ১৭ই এপ্রিল, কিন্তু মাধ্যমিক শিক্ষক ও শিক্ষা কর্মীরা এখনও পর্যন্ত গত মার্চ মাসের মাইনে তারা পাননি। এটা সত্য কথা। ডি আই অফিস থেকে বলা হচ্ছে যে অ্যাড হক ভিত্তিতে আগামী মে মাসের ফার্স্ট উইকে একটা কিছু টাকা ধরে দেওয়া হবে। এই অব্যবস্থা যাতে না চলে, সরকারি বিভাগের সবাই টাকা পেয়েছে, ডি আই এবং অন্যান্যরা সকলেই টাকা পেয়েছে, মাস্টার মশাইদের বেলায় মাধ্যমিক শিক্ষকদের বেলায় এই যে অভিশাপ চলেছে এবং ফাইনান্সিয়াল ইয়ার আরম্ভ হলেই এই যে এটা চলে, এটার দিকে লক্ষ্য রাখবেন। অন্তত শিক্ষা মন্ত্রী মহাশয় এদিকে লক্ষ্য দেবেন এটা অনুরোধ করব।

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে শ্রীরামপুর থেকে বাগবাজার পর্যন্ত গুরুত্বপূর্ণ একটা বাস সার্ভিস আছে ৩ নম্বর এবং এই বাস তিনটি জেলার—হাওড়া হুগলি এবং ২৪ পরগনার বিস্তীর্ণ অঞ্চল-এর জনপথকে অতিক্রম করে চলে এবং প্রচুর সংখ্যকযাত্রী অবর্ণনীয় দুর্দশার মধ্যে রয়েছে। এখানকার মানুষের দাবি যে স্টেট বাস চালু হোক শ্রীরামপুর থেকে এসপ্লেন্ডে পর্যন্ত জি টি রোড দিয়ে। আমি শুনে আশ্বস্ত মাননীয় পরিবহন মন্ত্রী এই সভায় একাধিকবার প্রতিশ্রুতি দিয়েছেন যে শীঘ্রই স্টেট বাস চালু হবে, কবে চালু হবে সেই প্রতীক্ষায় আছি, তার সঙ্গে আমার একটা দাবি হাওড়া হুগলি ব্যারাকপুর দুনং একটা বাস সার্ভিস আছে, সেটা যাতে শ্রীরামপুর পর্যন্ত চলে, আগের সরকার ও এই সিদ্ধান্ত নিয়েছিলেন এবং বর্তমান সরকারও তাই করেছেন রিষড়ার বাস স্ট্যান্ড থেকে ব্যান্ডেল পর্যন্ত যেটা চলে সেটাকে বালিখাল পর্যন্ত নিয়ে এলে তিনটি জেলা সংযোগস্থলের মানুষ উপকৃত হবে। তা ছাড়া ৩নম্বরের এক শ্রেণীর মালিক এবং দায়িত্বহীন কর্মচারিদের চক্রান্তে অনবরত বাস বন্ধ হয়, ফলে বিস্তীর্ণ অঞ্চলের জনজীবন বিপর্যস্ত হয়ে পড়ে। সেজন্য আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবহন মন্ত্রীর কাছে অনুরোধ করছি (১) স্টেট বাস চালু করা হোক অবিলম্বে (২) দু নম্বর বাস যেন বালিখাল পর্যন্ত সম্প্রসারিত করা যায়। আইনগত্ বাধা অতিক্রম করে আমাদের সরকার এই কাজটি যাতে করতে পারেন তার জন্য আমি সনির্বন্ধ আবেদন নিবেদন সব কিছু জানাচ্ছি আপনার মাধ্যমে।

[2-30 — 2-40 p.m.]

**শ্রী কুমুদরঞ্জন বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ

করছি। স্যার, আমাদের সন্দেশখালি থানাতে দুটি ব্লক, দুটি ব্লকের মধ্যে দু নং ব্লকের কয়েকজন অফিসারের গাফিলতির জন্য, বিশেষত ব্লক অফিসারে গাফিলতির জন্য এবং তার নানা ত্রুটি বিচ্যুতির জন্য সেখানকার গ্রাম পঞ্চায়েতের প্রধানরা টাকা পাচ্ছেন না এবং টাকার অভাবে বিভিন্ন উন্নয়নমূলক কাজের ব্যাপারে তারা অসুবিধায় পড়ছেন। এই দু নং ব্লকের বিভিন্ন অফিসারের ত্রুটি তো আছেই তা ছাড়াও ব্লক অফিসারের বিশেষ ত্রুটির জন্য গ্রামপঞ্চায়েতের কাজগুলি ব্যহত হচ্ছে এবং সেখানে দারুণ অভাব চলছে। অফিসারদের এই সমস্ত দুর্বলতা দূর করার জন্য এবং সেখানে কাজগুলি যাতে ভালো চলে তা দেখার জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি।

**শ্রী পতিতপাবন পাঠক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে অনেক সদস্যই বাসরুট সম্পর্কে বলেছেন, আমিও একটি বাস রুট সম্পর্কে বলছি। স্যার, হাওড়া জেলায় হাওড়া থেকে জগদীশপুর পর্যন্ত একটি বাসরুট অছে ৫৭(এ)। এই রুটে প্রাইভেট বাস চলে। স্যার, এই রুট কতগুলি বাসের স্যাংশন আছে, কতগুলি চলে আমরা জানি না কিন্তু আমরা যেটা দেখি সেটা হচ্ছে এক একটি বাসের মধ্যে ইন্টারভ্যাল হচ্ছে প্রায় এক ঘণ্টা। এই রাস্তায় আগে মার্টিন রেল চলতো, বর্তমানে নেই এবং তারই পরিপূরক ব্যবস্থা হিসাবে অনেক বেশি বাস এখানে দরকার অথচ তা নেই। সেখানে দেখা গেছে যতগুলি বাসের স্যাংশন আছে তারা নিয়মিত পেট্রোল, ডিজেল ড্র করে এবং তা কোরে অন্যায়ভাবে সেগুলি ব্যবহার করে। এই ব্যাপারে দৃষ্টি দেবার জন্য জেলা ম্যাজিস্ট্রেট এবং সংশ্লিষ্ট অফিসারদের জানানো হয়েছে। আজকে স্যার, আপনার মাধ্যমে সংশ্লিষ্ট দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে বলছি যে যদি এই জিনিস বন্ধ করতে হয় তাহলে ঐ রাস্তায় অন্ততপক্ষে কিছু সরকারি বাস চালানো উচিত। এটা করলে জনসাধারণ যে ধরনের দুর্ভোগ এখন ভোগ করছেন তার থেকে খানিকটা তারা স্বস্তি পাবেন এবং এতে জনসাধারণের আশীর্বাদ আমরা পাব। এই কথা বলে এই ব্যাপারে দৃষ্টি দেবার জন্য মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। তিনি এখানে উপস্থিত নেই, অন্যান্য মন্ত্রী যারা আছে তাদের কাছে বলছি, কারণ ব্যাপারটি অত্যন্ত গুরুত্বপূর্ণ। মালদহ জেলাতে আইনশৃঙ্খলার ক্রমশ অবনতি হচ্ছে। সবচেয়ে দুঃখজনক ঘটনা হচ্ছে, পুলিশের মনোবল ভেঙ্গে গিয়েছে সম্পূর্ণভাবে। তারা চোর, ডাকাত ধরতে সাহস করছে না। নন-গেজেটেড পুলিশ কর্মচারিরা থানায় কোনও কাজ করছেন না। সমিতির অন্তর্ভুক্ত লোকদের হুকুম করলে থানার দারোগাকেই উল্টো কথা শুনিয়ে দিচ্ছে, কিছু করতে পারা যাচ্ছে না। সেখানে চোর, ডাকাতের ভয় ভেঙ্গে গিয়েছে কারণ তারা বিশিষ্ট ক্ষমতাধর ব্যক্তিদের পক্ষপুটে আছে। কয়েকদিন আগে আমি থানা ঘেরাও করার কথা বলেছিলাম। শাসকদলে অবিবেচক কিছু সংখ্যক কর্মী কারণে অকারণে থানা ঘেরাও করে থানা সম্বন্ধে ভয় ভেঙ্গে দিচ্ছে। সেখানে পুলিশ কর্মচারিদের যাতা ভাষায় গালাগাল করে তাদের অকেজো করে দিচ্ছে। তাদের কেউ কোথায় যাচ্ছে না। স্যার, এই প্রসঙ্গে আমি একটি ঘটনার কথা বলছি। গত সপ্তাহে মেলায় পুলিশ জুয়া খেলা বন্ধ করার জন্য লোকদের ধরতে গিয়েছিল কিন্তু সেখানে শাসক

দলের লোকরা অগ্রণী হয়ে হোমগার্ডদের পিটিয়ে মেরে একটি ঘরে ঢুকিয়ে দেয়, আমাদের লোকেরা গিয়ে তাদের উদ্ধার করে। সেখানে কোনও ব্যবস্থা হল না। তা ছাড়া কয়েকদিন আগে এই হাউসের একজন বিশিষ্ট এম এল এ-র নেতৃত্বে এস পি-র ঘেরাও করা হল, এস পি কে অপমান করা হল কিন্তু এস পি কোনও ব্যবস্থা নিতে পারলেন না। ইসলামপুরে যে ঘটনা ঘটেছে সেটা আমরা জানি, আমি এই প্রসঙ্গে আরও একটি দুঃখজনক ঘটনার কথা বলছি। আমার নির্বাচন ক্ষেত্রের পাশে বৈরাট গ্রামের পাশে গভর্নমেন্টের তৈরি একটি হরিজন কলোনি আছে, সেখানে সমাজবিরোধীরা যাচ্ছে। একদিন, দুদিন, তিনদিন মেয়েদের উপর রেপ করে চলে এল, তাদের পরনের কাপড় খুলে নিয়ে তাদের উলঙ্গ করে রেখে চলে এল এই অবস্থায় সেখানে ঘটেছে। আমার কাছে চাইতে আমি কাপড় দিলাম, থানাতেও বললাম কিন্তু কোনও ব্যবস্থাই হল না। এর আগে দৌলতপুরে গ্রামের রাস্তায় মেয়েরা যখন মুড়ি বিক্রি করে ফিরছিল তখন সন্ধ্যাবেলাতে তাদের উলঙ্গ করে মারা হল, তারজন্য কিছু ব্যবস্থা করতে পারা গেল না। তার কারণ পুলিশের মনোবল সম্পূর্ণ ভেঙ্গে গিয়েছে। আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে এর আগেও বলেছি, আবার তাকে সাবধান করে দিয়ে বলছি, যদি পুলিশকে সাহস না দেন এবং তার দলের লোকদের কন্ট্রোল না করেন তাহলে অবিলম্বে একটি বড় ঘটনা ইসলামপুরে মতন ঘটবে। এই কথা বলে এই দিকে তার দৃষ্টি আকর্ষণ করে আমি শেষ করলাম।

**শ্রী সিদ্ধেশ্বর মন্ডল ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, আপনি জানেন গত বছর এপ্রিল মাসে বৃত্তি কর স্থাপন করা হয়েছে। এই বৃত্তি কর যে কোনও চাকুরিজীবীকেই দিতে হয়। এর থেকে প্রাথমিক শিক্ষক, মাধ্যমিক শিক্ষক কেউ বাদ পড়ে না। গ্রামাঞ্চলে একটা অদ্ভুত ব্যাপার—যেখানে পঞ্চায়েত আছে সেখানে বৃত্তি কর আগে থেকেই দিতে হত, আমি নিজে শিক্ষক, দিয়েছি, এটা জানি। যাই হোক সেখানেও বৃত্তি কর দিতে হয়। আর গত বছর যে বৃত্তি কর করা হয়েছে তাতে ৪০০ টাকা পর্যন্ত যাদের আয় তাদের মাসিক ২ টাকা হিসাবে ১২মাসের ২৪ টাকা দিতে হয়, আর যাদের আয় ৭৫০ টাকা তাদের মাসিক ৫ টাকা করে দিতে হয়। আমার বক্তব্য হচ্ছে যেখানে পঞ্চায়েত আছে সেখানকার গ্রামাঞ্চলের শিক্ষকদের এই টাকা দিতে হচ্ছে, কিন্তু মিউনিসিপ্যাল এলাকার শিক্ষকদের এই বৃত্তি কর দিতে হচ্ছে না। গ্রামাঞ্চলের শিক্ষকরা দুবার বৃত্তি কর দেবে, কিন্তু শহরাঞ্চল বা অন্যান্য নোটিফায়েড এরিয়ার শিক্ষকরা দেবে না, কোলিয়ারি এরিয়ার শিক্ষকরা দেবে না, এটা আমার মনে হয় ঠিক নয়। সেই জন্য আমি এই ব্যাপারে অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি তিনি এটা সুবিবেচনা করে দেখুন এবং ট্যাক্সেশনের ব্যাপারে এই ধরনের অ্যানোম্যালি দূর করার চেষ্টা করুন এবং সব এলাকার শিক্ষকদের ক্ষেত্রে একই রকম কর চালু করার ব্যবস্থা করুন। আমি বলছি এটা অন্যায় এবং এই সম্বন্ধে মাননীয় অর্থমন্ত্রী সুব্যবস্থা করার চেষ্টা করুন, এই বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার অনুমতি নিয়ে একটি জিনিস বলে রাখি। স্যার ফরোওয়ার্ড ব্লক রাজ্য কমিটির দীপক সেনগুপ্তের একটি রিপোর্ট আজকে আমি পেলাম। এই রিপোর্টে স্পেসিফিক বলা আছে সরকার পক্ষ এম এল এ ইসলামপুর গিয়েছিলেন। ঐ রিপোর্টে অ্যাডিশনাল এস পি অ্যান্ড আদার অফিসারস সাসপেন্স

্যান্ড আদার ম্যাটারস-এর ব্যাপারে উনি কতকগুলি স্পেসিফিক চার্জেস দাবি জানিয়েছেন। ্যার, উনি স্পেসিফিক ঘটনাগুলি দেখে এসেছেন এবং একটা স্টেটমেন্ট তৈরি করেছেন। ারই একটা রিপোর্ট আজ হাতে পেলাম। স্যার, একজন সরকার পক্ষের সদস্য রিপোর্টে এই থা বলছেন, বিরোধী পক্ষের সদস্যরা গতকাল হাউসে ছিল না। স্যার, জুডিসিয়াল এনকোয়ারির থা বলে ছেলের হাতের মোয়া, লজেন্সের মতো ধরিয়ে দিয়ে মুখ্যমন্ত্রী চলে গেলেন। আমরা ছলে নেই, মোয়া ধরিয়ে দিলেই ভুলে যাব—ইমিডিয়েট সাসপেনশন অব দোজ পুলিশ াফিসারস, আপনার মাধ্যমে এই দাবি আমরা রাখছি। স্যার, সরকার পক্ষের সদস্যের একটি স্টটমেন্টে কি বলা হয়েছে—আমার কথা নয়, তাদের পক্ষেরই একজন সদস্যের কথা। ামাদের মনের কথা শুনে ওখানকার মানুষের উপর সহানুভূতি দেখাবার জন্য আমি মুখ্যমন্ত্রীকে নুরোধ করছি ইমিডিয়েট সাসপেনশন অর্ডার হাউসে অ্যানাউন্স করুন দিস ইজ মাই রিকোয়েস্ট। ্যার, আপনি মুখ্যমন্ত্রীকে এটা করতে বলুন।

**শ্রী পান্নালাল মাজি ঃ** মাননীয় স্পিকার মহাশয়, ইসলামপুরে ঘটনা দুঃখজনক এবং াননীয় মুখ্যমন্ত্রী এই ব্যাপারে বিবৃতিও দিয়েছেন। বিচার বিভাগীয় তদন্তের জন্য ওরা বারে ারে চেঁচামেচি করেছেন এবং আমাদের সরকার মেনে নিয়েছেন। এখন আবার বলছেন ছলের হাতের মোয়া ছেলের হাতের মোয়াই বলুন যাই বলুন, বিচার বিভাগীয় তদন্ত হলে সটা উপযুক্ত কাজ হবে এবং ওরা যাই বলুন, এতে কিন্তু পশ্চিমবাংলার জনসাধারণ খুব ন্তুষ্ট হয়েছেন পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারের উপর এবং ইসলামপুরের প্রকৃত ঘটনা কি চার বিভাগীয় তদন্ত হলেই সেই স্বরূপ উদ্ঘাটিত হবে এবং ওদের চেহারাও উদ্ঘাটিত হয়ে াবে। সেই জন্য ওরা আতঙ্কিত হয়ে এতে চেঁচামেচি করছেন।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** তদন্ত কমিশন গঠন করেছেন একজন রিটায়ার্ড জাজকে দিয়ে। াজ কে? তার গ্লাসের বন্ধু। কমিশন বসলেই সব ফাঁস করে দেব।

[2-40 — 2-50 p.m.]

## GOVERNMENT RESOLUTIONS

**Shri Provash Chandra Roy** : Sir, I beg to move that—

Whereas the Agreement between the Government of India and the Government of Bangladesh dated the 5th day of November, 1977 on the sharing between India and Bangladesh of Ganga water at Farakka (hereinafter referred to as the said Agreement) stipulates that only in the 10 days period from the first day of January to the 10th day of January every year India will get 40,000 cusecs of water as against 58,000 cusecs for Bangladesh, that the shares of the said two countries in the leanest period from the 21st day of April to the 30th day of April would progressively reduce to 20,500 cusecs for India and 34,500 cusecs for Bangladesh and that from the 1st day of May and up to the monsoon period the quantum of water for both the States will

increase gradually ;

And whereas section (ii) of Article II of the said Agreemen further stipulates that if during a particular 10 days period the flow of Ganga at Farakka come down to such a level that the share of Bangladesh is lower than eighty percent of the value shown in colum 4 of the Schedule to the said Agreement, the release of water t Bangladesh during that 10 days period shall not fall below eighty per cent. Shown in the said column ;

And whereas as a result of this, the discharge in the Feeder Canal may be reduced to 11,000 cusecs or less in drought years a happened in this year ;

And whereas Engineers and Technical Experts of international repute on the basis of findings by various methods came to the conclusion tha a discharge of 40,000 cusecs throughout the year at the Farakka poin is the barest minimum for maintaining navigational channel in the River Hooghly in general and for effective functioning of the Calcutta Port and Haldia Port in particular ;

And whereas a deputation of nine members of this Assembly. being authorised by this Assembly by a motion under rule 185 of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly adopted on the the 12th September, 1977, met the concerned authorities in this regard in the Government of India and urged upon them to ensure 40,000 cusecs of water to save Calcutta Port and Haldia Port and to increase the navigability of the river Bhagirathi and river Hooghly not only for the interest of West Bengal but also for the interest of the entire eastern region of India ;

And whereas in spite of this deputation, the said Agreement for disproportionate sharing of Ganga water entered into which has frustrated the very purpose of the Farakka Barrage Project and has endangered the existence of the Calcutta Port and Haldia Port.

Now, therefore, this Assembly expresses its deepest anxiety and resentment and records its strong against the harmful clauses of the said Agreement and request the Government of India—

(a) to take up matter with the Government of Bangladesh for modification of the stipulations contained in the said Agreement so that India can be assured of the minimum requirement of 40,000 cusecs of water even in the leanest period from the

21st April to 30th April every year ;

(b) to impress upon the Government of Bangaladesh—

(i) the necessity of taking immediate steps for linking Brahmaputra with Ganga at Farakka so that the requirements of both India and Bangladesh may be fulfilled, and

(ii) until it is so done, the necessity of putting off the implementation of section (ii) of Article II of the said Agreement ;

and in order to place the views of this Assembly, authorises a deputation of the following members of this Assembly representing all shades of political opinion to call on the concerned authorities in the Government of India. namely :—

(1) Shri Provash Chandra Roy, Minister-in-charge of Irrigation and Waterways Department—Leader,

(2) Shri Abul Hasnat Khan,

(3) Shri Gopal Mandal,

(4) Shri Sunil Santra,

(5) Shri Bimalanada Mukherjee,

(6) Shri Nikhil Das,

(7) Shri Swadesh Ranjan Maji

(8) Shri Deba Prasad Sarkar,

(9) Shri Biswanath Mukherjee,

(10) Dr. Zainal Abedin,

(11) Shri Rajani Kanta Doloi,

(12) Shri Anil Mukherjee

(13) Shri Ashok Bose,

(14) Shri Patit Paban Pathak, and

(15) Shri Kashi Kanta Moitra.

**Shri Provash Chandra Roy** : Sir, I also beg to move that—

Whereas a large number of villages in West Bengal and structures thereon are affected by severe bank erosion in the river Bhagirathi which is also adding to the sediment load into the river Hooghly ;

And whereas navigation specially ferry crossing in the river Bhagirathi and the upper part of the river Hooghly is not possible even for shallow crafts because of the flow of detritus from the upland due to bank erosion and the reduced upland discharge from Farakka which is not able to flush the detritus down below ;

And whereas this may ultimately affect the main navigable channel of the river Hooghly for the sea-going vessels and would affect the Calcutta Port and the Halida Port in the near future, unless immediate corrective measures in the bank protective works and intensive dredging are undertaken ;

And whereas diversion of the main course of the river Hooghly along the Rangafalla channel has reduced the flow of water along the Haldia channel and also causing severe erosion in the left bank and it is necessary that the Haldia channel should be developed in preference to the Rangafalla channel ;

And whereas the Calcutta Port Trust has been entrusted by the Government of India with the work of conservency of the river Bhagirathi and the river Hooghly ;

Now, therefore, this Assembly urges upon the Government of India—

(a) to take adequate and protective measures to stop bank erosion of the river Bhagirathi/Hooghly,

(b) to take effective steps for developing Haldia channel in preference to Rangafalla channel, and take bank protective measures along the left bank of the Hooghly up to Harwood Point, and

(c) to undertake necessary dredging operation, and for this purpose to direct the Calcutta Port Trust to discharge their responsibilities in this regard and in order to place the views, this Assembly authorises a deputation of the following members of this Assembly representing all shades of political opinion to call on the concerned authorities in the Government of India, namely :

(1) Shri Provash Chandra Roy, Minister-in-charge of Irrigation and Waterways Department—Leader,

(2) Shri Abul Hasnat Khan,

(3) Shri Gopal Mandal,

(4) Shri Sunil Santra,

(5) Shri Bimalanada Mukherjee,

(6) Shri Nikhil Das,

(7) Shri Swadesh Ranjan Maji

(8) Shri Deba Prasad Sarkar,

(9) Shri Biswanath Mukherjee,

(10) Dr. Zainal Abedin,

(11) Shri Rajani Kanta Doloi,

(12) Shri Anil Mukherjee

(13) Shri Ashok Bose,

(14) Shri Patitpaban Pathak, and

(15) Shri Kashi Kanta Moitra.

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমি ২টি প্রস্তাব সম্পর্কে আলোচনা করতে চাচ্ছি। একটা প্রস্তাব হচ্ছে, ৪০ হাজার কিউসেক জল না পেলে কলকাতা পোর্টকে বাঁচানো যাবে না, হুগলির নাব্যতা রক্ষা করা যাবে না এবং সামগ্রিকভাবে পশ্চিমবঙ্গ একটা ধ্বংসজনক পরিস্থিতির মধ্যে চলে যাচ্ছে। আমি এই সম্পর্কে বিস্তৃত বলার আগে ফরাক্কা ব্যারেজ কেন তৈরি হয়েছিল, তার কি কি উদ্দেশ্য ছিল সেটা সংক্ষেপে বলতে চাই। যখন গঙ্গা নদীর জল তার প্রধান স্রোত পদ্মাতে চলে যাচ্ছে এবং ভাগীরথী এবং হুগলিতে জল কমে আসছে, কলকাতা পোর্ট যখন বিপন্ন অবস্থায় দাঁড়ায়, তখন এটা ঠিক হয় যে কলকাতায় পদ্মার জল, তার মেন যে ফ্লোটা চলে যাচ্ছে সেটাকে যদি আবার ফিরিয়ে আনতে হয় ভাগীরথীর ভীতর দিয়ে, কলকাতা পোর্টকে যদি রক্ষা করতে হয় তাহলে ফরাক্কা ব্যারেজ তৈরি করতে হবে এবং স্যার আর্থার কটন, তিনি প্রথম বলেছিলেন যে ফরাক্কা ব্যারেজ তৈরি না করলে কলকাতা পোর্টকে বাঁচানো যাবে না, হুগলির নাব্যতাকে রক্ষা করা যাবে না। এটা তিনি প্রথম উপস্থিত করেন। তারপর আমরা দেখেছি যে ডঃ ওয়াল্টার হেনসন, তিনি এই কথা বলেছিলেন যে ফরাক্কা ব্যারেজ যেমন তৈরি করতে হবে তেমনি যেন ৪০ হাজার কিউসেক-এর কম জল যেন না আসে। সুতরাং মিনিমাম ৪০ হাজার কিউসেক জল ঐ

ভাগিরথীর মধ্যে দিয়ে আমাদের হুগলি নদীতে দিতে হবে। আর্থার কটন করেছেন এবং ১৮৫৩ থেকে ১৯৩০ পর্যন্ত বিভিন্ন এক্সপার্ট কমিটি হয়েছে এবং ১১টি এক্সপার্ট কমিটি হয়েছে। ১৮৫৩ সালে এবং তার পরে ১৯৫৭ সালে ওয়াল্টার হেনসন এসেছেন। তার আগে ১৯৪৮ সালে স্যার আর্থার কটন এগুলি সার্ভে করেছেন এবং ডঃ ওয়াল্টার হেনসন ১৯৫৭ সালে এটা করেছেন। আপনাদের যে বই দেওয়া হয়েছে তাতে আপনারা দেখবেন। কাজেই অস্বীকার করলে হবে না, প্রত্যেক এম এল একে এই বই দেওয়া হয়েছে। সুতরাং ১৯৫৭ সালে ডঃ ওয়াল্টার হেনসন বলেছেন যে ফরাক্কা ব্যারেজ করতে হবে এবং ৪০ হাজার কিউসেক জল দিতে হবে এবং এটা ১৯৬৩ তে এটা ফাইনাল হয়। তারপর ১৯৫৭ সালে ডঃ ওয়াল্টার হেনসন বলেন যে ৪০ হাজার কিউসেক জল চাই এবং তারপর ডঃ জগলেকর, তিনিও বলেন যে কমপক্ষে ৪০ হাজার কিউসেক জল চাই।

**Dr. Zainal Abedin :** Sir, we are going on a deputation in this matter. How can we proceed unless we are conversant with accurate facts and figures ?

**Mr. Speaker :** Before departure you will be supplied with lots of papers.

**শ্রী প্রভাসচন্দ্র রায় :** ডঃ জগলারও ১৯৬৮ সালে এই কথা বলেছেন। তারপর ১৩ই সেপ্টেম্বর ১৯৬৯ এস এস সি মিত্র, চেয়ারম্যান, টেকনিক্যাল কমিশন, ক্যালকাটা পোর্ট, তিনি বললেন যে কম পক্ষে ৪০ হাজার কিউসেক জল না পেলে হুগলি নদীর নাব্যতা কমে যাবে। তারপর ওয়াল্টার হ্যানসেন আবার এলেন, তিনি আবার এই ব্যাপারে রিভিউ করে বললেন যে ৪০ হাজার কিউসেক জল লাগবে, এর কমে হবে না, এটা বললেন ১৫ই নভেম্বর ১৯৭১। এরপরে কে এল রাও পার্লামেন্টে ১৯৭৩তে বললেন কয়েকটি টেস্ট করার কথা। ৪০ হাজার কিউসেক জল এর কম যদি আসে তাহলে এর প্রতিকার হবে না।

**ডাঃ জয়নাল আবেদিন :** কে এল রাও কি অ্যাডমিনিস্ট্রেটিভ ওপিনিয়ন দিয়েছিলেন না, টেকনিক্যাল ওপিনিয়ন দিয়েছিলেন।

**শ্রী প্রভাসচন্দ্র রায় :** তিনি একটি কমিটি করেছিলেন, সেই কমিটির যে এক্সপার্ট ওপিনিয়ন, সেই রিপোর্ট থেকেই তিনি বলেছিলেন। সেই ওপিনিয়নেও বলা হয়েছে যে ৪০ হাজার কিউসেক জল দিতে হবে। তবে কয়েকটি এক্সপেরিমেন্টের কথা তারা বলেছেন দেখতে হবে ৪০ হাজার কিউসেকের কম জল যদি লিন পিরিয়ডে দেওয়া হয় তাহলে তার পোজিশন কি হয়। কয়েকবার ৩৫ হাজার কিউসেক জল এসেছে, ৩০ হাজার কিউসেক জল দেওয়া হয়েছে, তাতে হুগলি নদীর নাব্যতা কমে গেছে। ডঃ কে এল রাও কয়েকটি এক্সপেরিমেন্টের কথা বলেছিলেন— এক নং হচ্ছে,

1) For five years after water is let down into the Feeder Canel, the Feder Canel will carry the full discharge of 40,000 cusecs throughout the year including lean months

2) The necessary discharge for efficient functioning of Calcutta Port by continuing the improvement as a consequence of (a) will be determined by a Study Team by observing the effects during the first five years and subsequent two years when the discharge will be varied.

3) Simultaneously with the above, trench dredging will be carried out above Howrah Bridge in varying degrees so that the aforesaid Study Team can observe its effect on tidal prism and check and heavy movement of bed sediment on to the port area. The dredged material may be used for reclamation work for which schemes would be submitted by West Bengal Government later on.

4) After the period seven years, the entire position will be reviewed in the light of reports and observations of the aforesaid Study Team.

[2-50 — 3-00 p.m.]

এই বলে তিনি শেষ করলেন। এর পরে ১৯৭৭ সালে আমরা লেফট ফ্রন্ট যখন গভর্নমেন্টে এলাম তখন ১২ই সেপ্টেম্বর ১৯৭৭ তারিখে আমরা এখানে সর্বদল সম্মতভাবে একটি প্রস্তাব পাস করি। কিন্তু সেই প্রস্তাবটি তোলার আগে আমরা খবর পাই যে, ভারত গভর্নমেন্ট—তখন জনতা পার্টি গভর্নমেন্টে ছিলেন—ভারতবর্ষের পক্ষে ক্ষতিকর, একটি এগ্রিমেন্ট করতে চলেছেন। সেই চুক্তি করা থেকে ভারত গভর্নমেন্ট যাতে বিরত হন তার জন্যই আমরা ১২ই সেপ্টেম্বর তারিখে সর্বদল মিলিতভাবে একটা প্রস্তাব গ্রহণ করি এবং সকল দলের প্রতিনিধি নিয়ে মিলিতভাবে আমরা ভারত সরকারের কাছে যাই। (**ডাঃ জয়নাল আবেদিন ঃ— কংগ্রেসের পক্ষে কে ছিলেন?**) সুনীতি বাবু ছিলেন। আমরা ৯ জন প্রতিনিধি গিয়েছিলাম এবং সেখানে গিয়ে প্রধানমন্ত্রীর সঙ্গে আমরা কথা বলি। (**ডাঃ জয়নাল আবেদিন ঃ তখন প্রধানমন্ত্রী কে ছিলেন?**) শ্রী মোরারজি দেশাই তখন প্রধান মন্ত্রী ছিলেন। আমরা তাকে একথা বলি যে, আমরা শুনছি আপনারা যে এগ্রিমেন্ট করতে যাচ্ছেন তাতে ভারতবর্ষের ক্ষতি হবে, সুতরাং আপনারা এই ক্ষতিকর এগ্রিমেন্ট করবেন না, এটা না করে যাতে ফরাক্কা থেকে আমরা ৪০,০০০ হাজার কিউসেক জল পেতে পারি, সেই রকম ব্যবস্থা করুন। আমরা এই দাবি করব এবং তিনি একথা বলেন যে আমি চেষ্টা করব। কিন্তু ৪০,০০০ কিউসেক দেওয়া যাবে কিনা সেকথা আমি এখনই আপনাদের কাছে বলতে পারছি না। আমরা তাকে বলি, ৪০,০০০ হাজার কিউসেকের দাবি আমাদের থাকছেই। তিনি বলেন যে, ব্রহ্মপুত্রের জলকে যদি আমরা গঙ্গা এবং ফরাক্কার সঙ্গে সংযুক্ত করে দিই তাহলেই এই সমস্যার সমাধান হতে পারে। আমরা তাকে বলি যে, স্থায়ী সমাধানের জন্য ব্রহ্মপুত্র এবং ফরাক্কার সংযুক্তিকরণ যত দিন পর্যন্ত না হচ্ছে ততদিন পর্যন্ত ফরাক্কা থেকে আমাদের ৪০,০০০ হাজার কিউসেক জল দেবার আপনাকে ব্যবস্থা করতে হবে। যখন ব্রহ্মপুত্র গঙ্গা যুক্ত হয়ে যাবে তখন ওদের প্রয়োজন এবং আমাদের প্রয়োজন মিটে যাবে। কিন্তু ততদিন পর্যন্ত ফরাক্কা

থেকে ৪০,০০০ কিউসেক জল দিতে হবে, নাহলে কলকাতা পোর্ট, এমন কি হলদি পোর্টকে পর্যন্ত বাঁচানো যাবে না। দ্রুতগতিতে সমগ্র ভাগীরথী নদীতে এবং হুগলি নদীতে চ পড়ে যাবে, নাব্যতা চলে যাবে। সুতরাং আমরা এই অনুরোধ করে একথা বলি যে, এ জেনে রাখবেন কলকাতা পোর্ট কেবল পশ্চিমবঙ্গের জন্য নয়, কলকাতা পোর্ট সমস্ত প ভারতের রাজ্যগুলির অর্থনীতির পক্ষে প্রয়োজনীয়। পূর্ব ভারতের সমস্ত রাজ্যগুলি শিল্প বাণিজে যাতায়াতের রাস্তা হচ্ছে কলকাতা পোর্ট। সুতরাং কলকাতা পোর্টকে রক্ষা করতে হবে পশ্চিমব জন্য এবং সমস্ত পূর্ব ভারতের রাজ্যগুলির জন্য। এই বলে আমরা আরও বলি যে, এ নদীকে যদি রক্ষা না করা যায় তাহলে পশ্চিমবঙ্গের যে জল-নিকাশি ব্যবস্থা প্রধানত আমাদের প্রাণস্বরূপ সেই ভাগীরথী এবং হুগলি নদী মজে যাবে এবং তার ফলে পশ্চিমবঙ্গে উপর সামগ্রিক বিপদ আসবে। তাই এসব কথা বলে আমরা তাকে অনুরোধ করি ৪০,০০ কিউসেক জল দেবার জন্য, এর কমে হবে না। এটাই ছিল আমাদের দাবি এবং এই দা আমরা রেখেছিলাম। কিন্তু তারপরে, আমরা চলে আসবার পরে আমাদের না জানিয়ে ৫ নভেম্বর ১৯৭৭ সালে ভারত সরকার বাংলাদেশের সঙ্গে একটা চুক্তি করে। সেই চুক্তি ফলে শুধু আমাদের পশ্চিমবঙ্গের নয়, শুধু কলকাতা পোর্টের নয়, হলদিয়া পোর্টেরও সমূ ক্ষতি হয়েছে এবং আজকে পশ্চিমবঙ্গের এবং সমস্ত পূর্ব ভারতের রাজ্যগুলি ক্ষতিগ্রস্ত হয়ে পড়েছে। আমরা যখন গিয়েছিলাম তখন চুক্তি কিভাবে হবে তা আমাদের বলা হয়নি। কিন্তু আমরা ফিরে এসে জানতে পারি যেভাবে চুক্তি হয়েছে তাতে সেটা সাংঘাতিক ক্ষতিকর আমাদের কাছে সেই চুক্তির কয়েকটি ধারা বলি করেছি। কিভাবে ইতিপূর্বে জনতা সরকার থাকাকালীন বাংলাদেশের সঙ্গে জল ভাগা-ভাগির চুক্তি করেছেন সেই এগ্রিমেন্টের কপি আপনাদের সকলকে দিয়েছি। সেই এগ্রিমেন্টটা যদি দেখেন তাহলে দেখবেন ১লা জানুয়ারি থেকে ১০দিন করে এক-একটি পিরিওড করা হয়েছে। সেই পিরিওডের মধ্যে ১লা জানুয়ারি থেকে ১০ই জানুয়ারি মোট জল আসবে ৮৯ হাজার ৫০০ কিউসেক। তার মধ্যে ৪০ হাজার কিউসেক পাবে ভারতবর্ষে আর বাংলাদেশ পাবে ১৮ হাজার ৫০০ কিউসেক। এইভাবে ১০ দিন অন্তর অন্তর করে করা হয়েছে। তারপর ২১ এপ্রিল থেকে ৩০ এপ্রিল সব চেয়ে কম জল আসবে। শুকা মরসুমে (গ্রীষ্মকালে) মোট জল আসবে ৫৫ হাজার কিউসেক, ফরাক্কা ব্যারেজ। তারমধ্যে ২০ হাজার ৫০০ কিউসেক পাবে ভারতবর্ষ আর বাংলাদেশে পাবে ৩৪ হাজার ৫০০ কিউসেক। যেভাবে ভাগা-ভাগি হল এই ভাগা-ভাগি অত্যন্ত ক্ষতি করছে এবং ক্ষতি করবে যতদিন আমরা এর পরিবর্তন করতে না পারি। এই এগ্রিমেন্টের ২ ধারায় ২ উপধারায় যে বক্তব্য বলা হয়েছে সেটা আমাদের পক্ষে সাংঘাতিকভাবে ক্ষতি করছে। সেই ধারায় আছে, ১০ দিন অন্তর অন্তর মোট যে জল আসবে তার কত পারসেন্ট আমরা পাব আর বাংলাদেশ কত পারসেন্ট পাবে। ২১শে এপ্রিল থেকে ৩০শে এপ্রিল সব চেয়ে কম জল আসবে। এই জলের ৮০ ভাগ বাংলাদেশকে দিতে হবে আর বাকি জল ভারতবর্ষ পাবে অর্থাৎ ৮০ পারসেন্ট পাবে বাংলাদেশ আর ২০ পারসেন্ট আমরা পাব। এই ধারা আমাদের সাংঘাতিকভাবে ক্ষতি করছে এবং যারফলে আমরা বর্তমানে পাচ্ছি ১১ হাজার থেকে ১৪ হাজার কিউসেক জল। গত ৩১-৩-৮০ তারিখে ফরাক্কাতে মোট যে জল এসেছে তার পরিমাণ হচ্ছে ৩৯ হাজার ৫৫৪ কিউসেক। তারমধ্যে আমরা পাচ্ছি ১০ হাজার ৭৫৬ কিউসেক আর বাংলাদেশ পাচ্ছে ২৮ হাজার ৭৮৯ কিউসেক। সুতরাং এই যে চুক্তি করা

হয়েছে এই চুক্তির ফলে মোট যে জল ফরাক্কাতে আসবে তার ৮০ ভাগ বাংলাদেশকে দিতে হবে আর ২০ ভাগ আমরা পাব। এই ধারা আমাদের খুব ক্ষতি করছে। এই ধারায় যদি পরিবর্তন না করা যায় তাহলে পরে ইতিপূর্বে আমরা দেখেছি বিভিন্ন জায়গায় চড়া পড়ে গেছে—হালিশহর, নৈহাটি, পানিহাটি এবং বালি ব্রিজের কাছে চড়া পড়ে গেছে।

[3-00 — 3-10 p.m.]

সেখানে আমি যখন গিয়েছিলাম তখন দেখলাম ছেলেরা খেলা-ধূলা করছে এবং ছোট ছোট লঞ্চ বা নৌকা ভাটার সময়ে পারাপার হতে পারছে না। এই অবস্থায় মধ্যে আমরা এসে পড়েছি। সেইজন্য আমরা একটা সর্বসম্মত প্রস্তাব গ্রহণ করে বর্তমানে কেন্দ্রীয় সরকারের কাছে যাব, আমরা সেখানে দাবি করব আমাদের ৪০ হাজার কিউসেক জল চাই। এখানে একটা কথা বলতে চাই যে ৩ বছর অন্তর সেটা রিভিয়্যু হবে এবং টোটাল রিভিয়্যু হবে ৫ বছর অন্তর। ৫ই নভেম্বর ৩ বছর শেষ হচ্ছে—তখন একটা রিভিয়্যু হবে। আমাদের যা অবস্থা তার পরিবর্তন করার জন্য আমি আগামী ২৩ তারিখে দিল্লি যাব। বাংলাদেশের সঙ্গে একটা জয়েন্ট রিভার কমিশন হচ্ছে—আমি গনিখানকে লিখেছি, ২নং উপধারায় পরিবর্তন করার জন্য। আমি অলরেডি প্রধান মন্ত্রী, কেন্দ্রীয় সেচ মন্ত্রী এবং পোর্ট ও শিপিং মিনিস্টার এর কাছে টেলেক্স ম্যাসেজ পাঠিয়েছি যে ২৩ তারিখে দেখা করতে চাই—অ্যাসেম্বলি থেকে একটি প্রতিনিধি দল নিয়ে। আশাকরি আপনারা এই প্রস্তাব সকলে একমত হয়ে গ্রহণ করবেন যাতে এই সঙ্কট থেকে আমরা বাঁচতে পারি। যাদের নাম যাবার জন্য ঠিক করেছি তাদের আমরা জানিয়ে দিয়েছি অর্থাৎ আমরা মোট ১৫ জন হব। আমার দ্বিতীয় প্রস্তাবটা আমি একই সঙ্গে বলে দিচ্ছি। একটু আগেই আমি বলেছি যে, বালি ব্রিজের উপর চড়া পড়ে গেছে। এই বিপদের হাত থেকে যদি আমরা রক্ষা পেতে চাই তাহলে কনটিনিউয়াস ড্রেজিং করতে হবে এবং ৪০ হাজার কিউসেক জলের প্রয়োজন। ৪ বছর হল ড্রেজিং বন্ধ হয়ে, গেছে বলে আরও দ্রুত গতিতে সর্বনাশ হচ্ছে। সেইজন্য ৪০ হাজার কিউসেক জল এবং কনটিনিউয়াস ড্রেজিং করলে এই বিপদের হাত থেকে আমরা রক্ষা পেতে পারব। অতএব এই এক ও দুই নম্বর প্রস্তাব আমি আপনাদের সামনে রাখছি এবং আমার বক্তব্য সর্ব সম্মতিক্রমে গ্রহণ করার জন্য অনুরোধ করছি।

**শ্রী হরিপদ ভারতী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় যে প্রস্তাব উপস্থিত করেছেন কলকাতা—হলদিয়া পশ্চিমবাংলার সার্বিক অর্থনীতির স্বার্থে এবং সারা পূর্ব ভারতের স্বার্থে, সেইজন্য আমি এই প্রস্তাবকে সর্বান্তকরণে সমর্থন করছি এবং তা করতে গিয়ে তিনি যে সমস্ত মন্তব্য উপস্থিত করেছেন সে সম্বন্ধে কিছু বক্তব্য রাখতে চাই। তিনি অনেক এনকোয়ারি কমিশন—এক্সপার্ট কমিশন প্রভৃতির মতামত ব্যক্ত করে বার বার আমাদের সামনে বলতে চেয়েছেন কলকাতা—হলদিয়া বন্দর এবং পশ্চিমবাংলার অর্থনীতিকে রক্ষা করতে গেলে ৪০ হাজার কিউসেক জল ফরাক্কা থেকে পশ্চিমবাংলার জন্য ছাড়া প্রয়োজন। তিনি আরও দুঃখ করে বলেছেন জনতা সরকার সেই পরিমাণ জলের ব্যবস্থা করেননি। সেইজন্য এখান থেকে সর্বদলীয় সম্মত একটি প্রস্তাব নিয়ে গিয়েছিলেন দিল্লিতে কিন্তু তদানীন্তন প্রধানমন্ত্রী বা সেচ মন্ত্রী তাদের কথায় কর্ণপাত করেন নি। জনতা সরকার ন্যায্য কাজ

করেছেন, তারা পশ্চিমবাংলার স্বার্থ রক্ষা করেছেন এই কথা জনতা প্রতিনিধিরূপে আ
বলতে চাই না। জনতা যা করেন নি তার সঙ্গে কণ্ঠ মিলিয়ে এই কথা বলতে পারি 
আমাদের কাছে জলের আনুপাতিক বিবৃতি মন্ত্রী মহাশয় দিয়েছেন তাতে জনতা সরকার
যতটা অভিযুক্ত করবার চেষ্টা করা হচ্ছে কিন্তু ততখানি অভিযোগ জনতা সরকারের বিরু
উপস্থাপিত করা যায় না, এবং যায় না বলেই আমি কিছু বলতে চাই, কারণ সম
বিবৃতিটার মধ্যে কিছু কিছু লীন ডেজ-এর প্রশ্ন আছে—যখন গঙ্গার জন্য আরও বে
জলের প্রয়োজন। এরজন্য ১০ দিনের কথা প্রথমে বলা হয়েছে অর্থাৎ এপ্রিল মাসের ২
থেকে ৩০শে এপ্রিল পর্যন্ত। এই সময় জল বেশি দিয়ে কলকাতা এবং হলদিয়া বন্দর
রক্ষা করতে হয়। কিন্তু জনতা সরকার আসার আগে ১৯৭৫ সালে তদানীন্তন প্রধানমন্ত্রী
ইন্দিরা গান্ধী মুজিবের সঙ্গে ফরাক্কার জল নিয়ে একটা যে চুক্তি করেছিলেন তার কথা
একটু বলব। সেই প্রেক্ষাপটে জনতা সরকারের কথা উপলব্ধি করতে হবে। ইন্দিরা গান্ধী
২১শে এপ্রিল থেকে ৩০শে এপ্রিল পর্যন্ত এই ১০ দিনের জন্য পশ্চিমবাংলার জন্য বরাদ্দ
করেছিলেন মাত্র ১১ হাজার কিউসেক জল। সেখানে ২১শে এপ্রিল থেকে ৩০শে এপ্রিল
পর্যন্ত জনতা সরকার বরাদ্দ করেছিলেন ২০ হাজার ৫০০ কিউসেক জল অর্থাৎ ১০ হাজার
বেশি তারা করেছিলেন এবং তারা পূর্বেকার চুক্তির প্রেক্ষাপটে দাঁড়িয়েই এটা করেছিলেন।
কোনও একজন প্রধানমন্ত্রী আগেকার প্রধানমন্ত্রী যে চুক্তি করেন আন্তর্জাতিক দিক থেকে
সাধারণত তার আমূল পরিবর্তন করেন না। বাংলাদেশের সঙ্গে সম্পর্ক যাতে ক্ষুন্ন না হয়
সে দিকে জনতা সরকারের প্রধান মন্ত্রীর দৃষ্টি সজাগ ছিল। তাই আগেকার প্রধানমন্ত্রী যে
চুক্তি করেছিলেন তার পরিবর্তন করলেও তথাপি আমূল পরিবর্তন করে ৪০ হাজার কিউসেক
জল যদি না দিতে পারা যায় তাহলে সে আলোচনা বোধ করি যুক্তি সঙ্গত নয়।

[3-10 — 3-20 p.m.]

সঙ্গে সঙ্গে আর একটা কথা বলি যে মে মাসে ফার্স্ট টু টেন্থ ইন্দিরা গান্ধী মহোদয়া মুজিবের সঙ্গে চুক্তি করে পশ্চিমবঙ্গের জন্য ১২ হাজার কিউসেক জলের ব্যবস্থা করেছিলেন। কিন্তু সেই মে ফার্স্ট টু টেন্থ সেখানে ২১ হাজার ৫০০ কিউসেক জলের ব্যবস্থা জনতা সরকার করেছিলেন। সেখানে ১১ থেকে ২০শে মে ইন্দিরা গান্ধী মহোদয়া ব্যবস্থা করেছিলেন ১৫ হাজার কিউসেক জলের, জনতা সরকার ব্যবস্থা করেছিলেন ২৪ হাজার কিউসেক জলের। সেখানে ২১ থেকে ৩১শে মে ইন্দিরা গান্ধী মহোদয়া ১৬ হাজার কিউসেক জলের ব্যবস্থা করেছিলেন, জনতা সরকার করেছেন ২৬ হাজার ৭৫০ কিউসেক জলের ব্যবস্থা অতএব আজকে ইন্দিরা গান্ধী মহোদয়ার সঙ্গে মুজিবের চুক্তির প্রেক্ষাপটে দাঁড়িয়ে জনতা সরকার যে কাজ করেছেন তাকে বোধ হয় নিন্দা করা আমাদের পক্ষে কর্তব্য হবে না, যুক্তিসঙ্গতও হবে না। কাজেই আমি মনে করি যদিও জনতা সরকারের চুক্তি পশ্চিমবঙ্গের আশা-আকাঙ্খাকে পূরণ করেনি, যদিও আমি স্বীকার করি ৪০ হাজার কিউসেক জল আমাদের পক্ষ থেকে দাবি করা যুক্তিসঙ্গত হয়েছে এবং তা যে যুক্তিসঙ্গত হয়েছে তার প্রমাণ সেদিন জনতা সদস্যরা সরকার পক্ষের বন্ধুদের সঙ্গে একমত হয়ে এই প্রস্তাব নিয়েছিলেন, তথাপি সম্পূর্ণভাবে জনতা সরকার এরজন্য দায়ী একথা বলা চলে না। কারণ, জনতা সরকার চেষ্টা করেছেন ইন্দিরা গান্ধীর চুক্তি সত্ত্বেও বাংলাদেশের সঙ্গে সম্পর্ক ক্ষুন্ন না করেও অনেক বেশি

জল ভারতবর্ষের এই পশ্চিমবঙ্গকে দেবার জন্য এবং সেদিক থেকে আমি কিন্তু জনতা সরকারকে অভিনন্দন জ্ঞাপন করতে দাঁড়িয়েছি আপনার এই প্রস্তাবকে সমর্থন করেও এবং সঙ্গে সঙ্গে আপনাদের সঙ্গে নিঃসন্দেহে একমত যে পশ্চিমবঙ্গের কলকাতা বন্দরকে যদি বাঁচাতে হয়, পশ্চিমবঙ্গের গঙ্গার অববাহিকাকে যদি ব্যবহারযোগ্য রাখতে হয়, যদি হলদিয়া বন্দর যেটা তৈরি হয়েছে এবং যাকে কেন্দ্র করে আর একটা বৃহৎ নগরী গড়ে উঠেছে তাকে যদি আমাদের কার্যকর করে গড়ে তুলতে হয় তাহলে ৪০ হাজার কিউসেক জলের প্রয়োজন একথা আমি অস্বীকার করব না। তাই আমি আপনার এই প্রস্তাবকে সমর্থন করি। কিন্তু এই ৪০ হাজার কিউসেক জলের দাবি উপস্থিত করতে গিয়ে মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার খুব বিস্ময় লাগে যে গঙ্গার উৎপত্তি ভারতবর্ষে, গঙ্গা প্রবাহিত হয় ভারতবর্ষের মধ্য দিয়ে মূলতঃ ফরাক্কা ব্যারেজও করেছে ভারতবর্ষে, কিন্তু সর্বত্র দেখছি কি জনতা সরকারের বক্তব্যে, কি তার পূর্বেকার সমস্ত বিবৃতিতে বাংলাদেশ অনেক বেশি জল পায় ভারতবর্ষের থেকে। এ এক অদ্ভুত পরিস্থিতি। বরাবর লক্ষ্য করেছি কি পাকিস্তান, কি বাংলাদেশ যার সঙ্গে যখন সম্পর্ক ঘটিত সমস্যা ঘটিত প্রশ্ন উঠে তখনই আমার ভারতবর্ষ দধিচি হয়ে ওঠার ব্রত পালন করে। তাই দধিচির ব্রত আমরা চিরকাল পালন করে চলেছি। কিন্তু চিরকাল পালন করতে পারব কিনা সেটা আজকে প্রশ্ন এবং আজকে ভারতবর্ষের স্বার্থ বিপন্ন করে পশ্চিমবঙ্গকে মেরে বাংলাদেশের স্বার্থকে দেখব কিনা, আন্তর্জাতিক আদালতে গিয়ে এই প্রশ্ন উপস্থিত হলে তার কি প্রতিক্রিয়া দেখা দেবে এই প্রশ্নকে অধিকতর গুরুত্ব দেবেন কিনা, আপনার স্বার্থকে বড় করে দেখবেন কিনা এই প্রশ্নের আজকে কিন্তু দৃঢ়তার সাথে আপনাকে সমাধান করতে হবে। নতুবা দিনের পর দিন আরও সঙ্কট দেখা দেবে এবং সেই সঙ্কটের মধ্য দিয়ে বাংলার স্বার্থ আমরা দেখব কি দেখব না, ভারতবর্ষের স্বার্থ দেখব কি দেখব না এই মানসিকতা আমাদের আচ্ছন্ন করবে। তাই দৃঢ়তা আবশ্যক, বাস্তব বৃদ্ধির আবশ্যক আছে বলে আমি মনে করি। গঙ্গা সম্বন্ধে একজন এক্সপার্ট ওপিনিয়ন ডাঃ আবেদিন সন তারিখের প্রশ্ন তুলে আমাদের সরলমতী নিরীহ মন্ত্রীকে বিব্রত করেছেন, আমি কৌতুক অনুভব করেছি, কিন্তু সন তারিখ বড় কথা নয়, ডাঃ আবেদিন যদি গঙ্গা দিয়ে যান তাহলে বুঝবেন কি অবস্থা। আমার যে মর্মান্তিক অভিজ্ঞতা বর্তমান কালে হয়েছে সেটা হচ্ছে গিয়েছিলাম পোর্টব্লেয়ারে, যাবার কথা ৩ দিনে, কিন্তু লাগল সাড়ে চার দিন।

গঙ্গায় জল নেই। জোয়ার নাহলে জাহাজ চলেনা, চালানো যায় না তাই কলকাতার কাছে হলদিয়া বন্দরে সারাদিন জাহাজ নোঙর করে রইল, জল নেই, কলকাতায় আসতে পারছে না। এ দুঃর্ভাগ্য আমি দেখেছি। আমার বক্তব্য হচ্ছে এই দুর্ভাগ্যের প্রতিবিধান যদি না হয়, কলকাতা বন্দর যদি মারা যায়, হলদিয়া যদি বন্ধ হয়, সমস্ত পশ্চিমবাংলার অর্থনীতি যদি বিপন্ন হয় তাহলে পশ্চিমবাংলার অধিবাসীরূপে, পশ্চিমবাংলার বিধানসভার অধিবাসীরূপে আমি চিন্তা করব না পশ্চিমবাংলার স্বার্থ বিপন্ন করে বাংলাদেশ বাঁচলো কি মরল এবং এটা নিয়ে আমি বিব্রত বোধও করব না। আমি চাই সর্ব প্রথমে পশ্চিমবাংলা বাঁচুক তারপর অন্য দেশ বাঁচুক। কাজেই এই যে অবস্থার সৃষ্টি হয়েছে তার প্রতিকার করতে হবে এবং সেই প্রতিকার করবার জন্য যে ব্যবস্থা আপনি নিচ্ছেন তার সঙ্গে আমাদের সায় থাকবে। বিরোধীদল বলে আমরা শুধু বিরোধিতাই করব একথা আপনি ভাববেন না। দেশের স্বার্থে আমরা

একসঙ্গে প্রস্তাব রাখতে পারব। শ্রীমতী ইন্দিরা গান্ধী মুজিবের সঙ্গে চুক্তি করে ১১/ হাজার কিউসেক জল দিয়ে পশ্চিমবাংলার প্রতি তিনি তার দায়িত্ব পালন করেছেন। আজ যদি তার কাছে ৪০ হাজার কিউসেক জল পাবার প্রস্তাব নিয়ে যাওয়া যায় তাহলে তি হাসিমুখে আপনার দায়িত্ব পালন করতে সাহায্য করবেন এটা আমি মনে করি না। কা মন্ত্রী মহাশয় চিন্তা করুন আপনার প্রস্তাব যদি প্রত্যাখ্যাত হয়—যেটা হবার খু আশঙ্কা—তাহলে আমি ব্যক্তিগতভাবে মনে করি পশ্চিমবাংলা এবং গঙ্গাকে বাঁচাবার জ আপনাকে প্রস্তুত হতে হবে। জনতা সরকারের কাছে দাবি রেখেছিলাম সেটা প্রত্যাখ হওয়ায় যে দুঃখ এবং বেদনা পেয়েছেন আমি আপনার সঙ্গে তাতে অংশগ্রহণ করছি। ত জনতা সরকার যেটুকু পেয়েছেন তা দিয়েছিলেন, কিন্তু ইন্দিরা গান্ধী। কতটুকু দেবেন বিষয়ে আমার সন্দেহ রয়েছে। এর সঙ্গে আর একটা প্রশ্ন রয়েছে এবং সেটা হচ্ছে গ ফরাক্কায় আসার আগে উত্তরপ্রদেশ এবং বিহার দিয়ে বয়ে আসবে এবং আমরা জানি গঙ্গার জল উত্তরপ্রদেশ এবং বিহার প্রচুর পরিমাণে ব্যবহার করে। কাজেই তাদের ব্যবহা পর গঙ্গার জল ফরাক্কাতে যেটুকু এসে উপস্থিত হয় সেটা দিয়ে আপনি ব্যবস্থা কর পারবেন বলে আমার মনে হয় না। আমি তাদের স্বার্থ ক্ষুন্ন করতে চাই না, কিন্তু তা কাছে এটা বলা যায় যে, পশ্চিমবাংলার স্বার্থের দিকে লক্ষ্য রেখে যতটা কম পা আপনারা গঙ্গার জল নিন। আপনি পশ্চিমবাংলার দাবি মেটাতে গিয়ে একটা পরোক্ষ প্রস্ত এনেছেন এবং সেই প্রস্তাবে আপনি বলেছেন, ব্রহ্মপুত্রকে নিয়ে এসে ফারাক্কার ওখানে য গঙ্গার সঙ্গে মেলানো যায় তাহলে যে জল পাওয়া যাবে তা দিয়ে পশ্চিমবাংলার দা মেটাতে পারবেন।

[3-20 — 3-40 p.m. (including adjournment)]

কিন্তু আমার প্রশ্ন হচ্ছে ব্রহ্মপুত্রের জল ফরাক্কায় আনার যে বিরাট দায়িত্ব সেটা বহন করবে? পশ্চিমবাংলার স্বার্থ রক্ষা করবার জন্য আপনি আপনার সরকারের কাছে প্রস্ত রাখতে পারেন। কিন্তু ওই ফরাক্কায় ব্রহ্মপুত্রের জল আনার ব্যাপারে যে প্রচুর অর্থ ব্যয়ে প্রশ্ন আছে তার দায়িত্ব আপনি একা পালন করবেন, না বাংলাদেশকে তার শরিক করবেন আমার যেন মনে হয় আপনি এর সঙ্গে বাংলাদেশেরও স্বার্থ দেখবেন তা যদি হয় তাহ বাংলাদেশকেও আর্থিক দায়িত্ব পালন করতে হবে, এই দায়িত্ব পালন করার ব্যাপারে তাদের প্রস্তুত হতে হবে। আপনি বেশি দায়িত্ব পালন করতে পারেন, কিন্তু বাংলাদেশকেও আর্থি দায়িত্ব পালন করতে হবে। এরমধ্যে দিয়ে সমস্যার সমাধান সম্ভব। আমি আমার আলোচ আর দীর্ঘায়িত করব না। আমি আপনার প্রস্তাব পশ্চিমবাংলার স্বার্থে কলকাতায় স্বার্থে এব হলদিয়া বন্দরের স্বার্থে নিঃসন্দেহভাবে সমর্থন করি। কিন্তু সমস্যা অনেক বেশি জটিল এব এর সমাধান খুব সহজ বলে এখন আমি মনে করছি না। সেই কথাও আপনাদের আগেভাগে বলে রাখবার দায়িত্ব আমি বোধ করি তাই এখানে ব্যক্ত করলাম। আমি আবার আপনা এই প্রস্তাব সমর্থন করে আমার বক্তব্য সমাপ্ত করছি।

**শ্রী আবুল হাসনাৎ খান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় সেচ ও জলপথ দপ্তরের মাননী মন্ত্রী শ্রী প্রভাসচন্দ্র রায় যে প্রস্তাব এখানে উত্থাপন করেছেন সেই প্রস্তাব সমর্থন করতে গিয়ে

আমি যে কথা বলতে চাই তা হচ্ছে কলকাতা বন্দর শুধুমাত্র ভারতবর্ষের নয় ব্রিটিশ সাম্রাজের দ্বিতীয় বৃহত্তম ছিল। আজকে বন্দরটি মুমূর্ষ অবস্থায় এসে পড়েছে, এর প্রধান কারণ হচ্ছে ভাগীরথী বা হুগলি নদীতে জলের প্রবাহ কমে যাওয়া তার ফলে পলি জমা, নাব্যতা হ্রাস হয়ে যাওয়া। এই সমস্যাটি আজকের নয়, এই সমস্যা গত শতাব্দীর শেষ দিকে থেকে এসেছে, এবং সেজন্য ১৮৫৩ সালে স্যার আর্থার কটন প্রস্তাব করেছিলেন রাজমহলের কাছে বাঁধ তৈরি করে সেখান থেকে জল এনে ভাগীরথীতে ফেলতে হবে। এটা অনেক আগেকার পরিকল্পনা কিন্তু সে পরিকল্পনা কার্যকর হয়নি। আপনারা জানেন তার পরবর্তী সময়ে আরও অনেকবার এই সকল চিন্তা ভাবনা হয়েছে যে কি করে ভাগীরথী নদীতে জলের প্রবাহ বাড়ানো যায় এবং প্রবাহ বাড়িয়ে কি করে কলকাতা বন্দরকে নাব্য করা যায়। ১৮৫৩ সাল থেকে ১৯৩০ সাল পর্যন্ত এই সমস্যাকে কেন্দ্রে করে যে কয়েকটি কমিটি গঠন করা হয় তারা প্রত্যেকেই অভিমত প্রকাশ করেন যে শুধু পলি অপসারনের জন্য ড্রেজিং করলেই হবে না, উপর থেকে জল আনার ব্যবস্থা করতে হবে। তারপরবর্তী সময়ে ভারত সরকার ১৯৫২ সালে যে কমিটি গঠন করেছিলেন সেই কমিটির অভিমত ছিল যে গঙ্গা নদীতে বাঁধ নিমাণ করতে হবে এবং সেখান থেকে জল নদীতে তুলতে হবে। তারপর ১৯৫৭ সালে প্রখ্যাত নদী বিশেষজ্ঞ ডাঃ ওয়াল্টার হ্যানসেন তার ফাইন্ডিং এ বলেন I am of opinion that a proposal for the construction of a barrage across the Ganga is the best technical solution of the problem. It is the most purposeful measure with which the long term deterioration in the Bhagirathi-Hooghly can be stopped and possibly convert into a gradual jmprovement. তারপর ১৯৬২ সালে পুনায় অবস্থিত সেন্ট্রাল ওয়াটার অ্যান্ড পাওয়ার রিসার্চ স্টেশনের সাহায্যে কলকাতা পোর্ট কমিশনার এক বিশেষজ্ঞ কমিটি গঠন করেন। সেই বিশেষজ্ঞ কমিটির অভিমত প্রকাশ করেন যে শুখা মরসুমে অর্থাৎ মার্চ থেকে মে মাস পর্যন্ত অন্তত ৪০ হাজার কিউসেক জল কলকাতা বন্দরের জন্য প্রয়োজন। প্রায় একই অভিমত ব্যক্ত করেন আন্তর্জাতিক নদী বিশেষজ্ঞ ডাঃ জে জে ড্রকাস তিনি ছিলেন গভর্নমেন্ট অব নেদারল্যান্ডের চিফ হাইড্রলিক রিসার্চ এবং কনসালটেন্ট টু র‍্যান্ড কর্পোরেশন অফ ইউ এস এ। ১৯৬৮ সালে ডাঃ ডি ভি জোগলেকার, ডিরেকটার সেন্ট্রাল ওয়াটার অ্যান্ড পাওয়ার রিসার্চ স্টেশন পুনা, তিনি অভিমত ব্যক্ত করেছিলেন যে কলকাতা বন্দরকে বাঁচাতে ৪৬ হাজার কিউসেক এর কম হলে চলবে না। এই সমস্ত নদী বিশেষজ্ঞরা এবং আরও পরের কমিটি তাদের বক্তব্যের মধ্যে দিয়ে বলবার চেষ্টা করেছিলাম যে কলকাতা বন্দরকে বাঁচাতে হলে এই ভাগীরথী বা হুগলি নদীকে নাব্যতা করতে জলের প্রবাহ বাড়াতে হবে।

অনেক আশা ভরসা নিয়ে ১৫৬ কোটি টাকা খরচ করে ফরাক্কা বাঁধ তৈরি হল। গঙ্গার জল ভাগীরথী নদীতে আনার জন্য ২৪ মাইল দীর্ঘ খাল কাটা হল। ১৯৭৫ সালের ২১ এপ্রিল থেকে ভাগীরথীতে মিঠা জল আসা শুরু হল। আমরা ভেবেছিলাম নদীর নাব্যতা বাড়বে কলকাতা বন্দর আবার কর্মচঞ্চল হয়ে উঠবে। কিন্তু বাস্তবে তা হচ্ছে না।

ফরাক্কা বাঁধকে কেন্দ্র করে প্রতিবেশি রাষ্ট্রের সঙ্গে যে বিরোধ চলছিল তার সমাধান করতে ১৯৭৭ সালের ৫ই নভেম্বর উভয় দেশের মধ্যে জল বন্টন সম্পর্কীত চুক্তি হল এবং

তাতে আমাদের ন্যায় সঙ্গত দাবি উপেক্ষা করা হল।

এই চুক্তিতে জানুয়ারি থেকে মে মাস পর্যন্ত ভারত ও বাংলাদেশ গঙ্গা নদীর জলের কত পরিমাণ পাবে তা স্থির হয়। ১৯৪৮ সাল থেকে ১৯৭৩ সাল পর্যন্ত গঙ্গা নদীর জল প্রবাহের মোটামুটি গড় হিসাব করে এই ভাগাভাগি ঠিক হয় এই চুক্তির ২নং ধারায় ২নং উপধারায় আরও বলা হয় যে যদি সেই নির্ধারিত হিসাবের কম বা বেশি জলপ্রবাহ আসে তবে দুই দেশ তার অনুপাতিক হারে ভাগ করে নেবে। কিন্তু গঙ্গার জল প্রবাহ খুব কম হয় তবে বাংলাদেশের জন্য নির্ধারিত জলের অন্তত পক্ষে ৮০ ভাগ বাংলাদেশকে দিতে হবে।

বর্তমানে শুখা মরশুমে ১১ হাজার থেকে ১৫ হাজার কিউসেক জল পাওয়া যাচ্ছে। চুক্তিতে নির্ধারিত হার থেকে অনেক কম জল ভাগীরথীতে আসছে যেমন গত. ১লা এপ্রিল আমরা জল পেয়েছি মাত্র ৯,৭৭৯ কিউসেক।

একে মূল গঙ্গার জলের প্রবাহ কমে যাচ্ছে বিভিন্ন কারণে (উত্তরপ্রদেশ বিহারের দিকে সেচের জন্য বহু পরিমাণ জল নিয়ে নিচ্ছে) তার উপর এই প্রবাহের সিংহভাগটা চলে যাচ্ছে বাংলাদেশে। ফলে তীব্র সঙ্কট মেনে এসেছে। আগামীদিন আরও ভয়ঙ্কর।

এই ভয়াবহ, উদ্বেগজনক সমস্যা থেকে বাঁচাতে গেলে—

১) ভারত-বাংলাদেশ জল-বণ্টন চুক্তির শর্ত পরিবর্তন ও জলের পরিমাণ বৃদ্ধি। অন্যদিকে দীর্ঘমেয়াদী ব্যবস্থা হিসাবে ব্রহ্মপুত্র—গঙ্গানদীর সংযোগ সাধন করতে হবে। অন্যথায় আগামীদিনে গঙ্গা নদীতে এককোঁটাও জল আসবে না আমার ব্যক্তিগত অভিমত।

পলি অপসারণ ড্রেজিং নদীতে সম্ভব না—ব্যয় বহুল বটে তা ছাড়াও স্থায়ী সমাধানও না। কারণ পলি ফেলার ডেম্পিংগ্রাউন্ড কোথায়? পলি আবার নদীতে ফিরে আসবে। আমরা বাংলাদেশের সঙ্গে মৈত্র চাই কিন্তু আমাদের মৃত্যুর বিনিময়ে নয়।

ফরাক্কা বাঁধ তৈরির মূল উদ্দেশ্যই ব্যর্থ হয়ে যাচ্ছে। ফরাক্কা বাঁধ হবার ফলে জঙ্গীপুর মহকুমার প্রভূত ক্ষতি হয়েছে। দেশের বৃহত্তর স্বার্থে আমরা তা মেনে নিয়েছিলাম কিন্তু আমাদের সান্ত্বনা কিসে?

সুতরাং ভারতবর্ষের অর্থনৈতিক স্বার্থের কলকাতাকে বাঁচানোর স্বার্থে আমাদের ৪০ হাজার কিউসেক জল পাওয়া উচিত এবং সেই ভাবে চুক্তি হওয়া উচিত। এই দাবি জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

(At this stage the House was adjourned till 4 p.m.)

[4-00 — 4-10 p.m.](After recess)

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার অনুমতি নিয়ে একটা কথা এখানে জানাতে চাই। আমি এই মাত্র টেলিফোনে খবর পেলাম দার্জিলিং মেইলে ডাকাতি হয়েছে ৮ জনকে ছুড়ে ফেলে দিয়েছে এবং কয়েকজনকে ছোরা মারা হয়েছে। আমরা অনেকের খবর পাচ্ছিনা আসবার কথা ছিল, আপনি একটু গভর্নমেন্টকে বলুন এ সম্বন্ধে খবর জানাতে, ফোর্টি ফোর ডাউন ট্রেনে ভীষণ ডাকাতি হয়েছে বিটুইন মালদা অ্যান্ড চামার গ্রাম। আমি আপনাকে অনুরোধ করছি যে আপনি একটু গভর্নমেন্টকে বলুন এ বিষয়ে খবর নিয়ে আমাদের জানিয়ে দিতে।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** স্যার, নর্থ বেঙ্গলের এটা হল লাইফ লাইন। আমরা দেখছি এতে নিরাপত্তা নাই, আমরা অতীতেও এই রকম প্রশ্ন তুলেছি, আপনাকে অনুরোধ করেছি, আপনি সরকার পক্ষকে একটু বলুন আমাদের আশ্বস্ত করতে কি ঘটনা ঘটেছে। আপনি অনেকবার তো ইন্টারফিয়ার করেন, এটুকু বলুন সরকার পক্ষকে।

**মিঃ স্পিকার ঃ** আমি মিনিস্টারদের বলছি, আপনারা একটু খবর নিয়ে দেখুন।

(নয়েজ)

## 61ST REPORT OF THE BUSINESS ADVISORY COMMITTEE

**মিঃ স্পিকার ঃ** কার্য উপদেষ্টা কমিটির সভা আমার কক্ষে বিরতির সময়ে অনুষ্ঠিত হয়েছে। এই কার্যক্রমে নিম্নলিখিতভাবে নির্ধারিত হয়েছে।

| | | | |
|---|---|---|---|
| Tuesday, 22-4-80 | (i) | The Great Eastern Hotel (Acquisition of Undertaking) Bill, 1980 (Introduction, Consideration and Passing) | 1 hour |
| | (ii) | The Bengal Municipal (Second Amendment) Bill, 1980 as reported by the Select Committee (Consideration and Passing) | 3 hours. |
| Wednesday, 24-4-80 | | Business remaining from 22-4-80 | 4 hours |
| Thursday, 24-4-80 | (i) | Business remaining from 23-4-80, if any | 3 hours |
| | (ii) | The Industrial Disputes (West Bengal Amendment) Bill, 1980 (Introduction Consideration and Passing) | 1 hour |

আমি এখন পরিষদীয় মন্ত্রী মহাশয়কে আনুষ্ঠানিকভাবে প্রতিবেদন সংস্থাপন করার জন্য অনুরোধ করছি।

**শ্রী ভবানী মুখার্জি ঃ** আমি বিধানসভার কার্য উপদেষ্টা কমিটির সুপারিশক্রমে ৬১তম প্রতিবেদন এই বিধানসভার গ্রহণের জন্য প্রস্তাব উত্থাপন করছি।

**(অতঃপর এই প্রস্তাব গৃহীত বলে ঘোষণা করা হল)**

**শ্রী হাসিম আব্দুল হালিম ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্যরা যে ঘটনার কথা বললেন সে সম্বন্ধে আমি খোঁজ নিয়েছি, আমাদের কিছু সদস্য মালদহ থেকে এসেছেন, তিনটার সময় ট্রেনটা পৌছেছে, মালদহের পরে একটি জায়গায় ডাকাতি হয়েছে, এটা ঠিকই। কিন্তু সঠিক খবর এখন পাওয়া যাচ্ছে না, কয়েকজন এম এল এ আছেন, তারা এলে জানতে পারা যাবে।

## DISCUSSION ON GOVT. RESOLUTION RESUMED AGAIN

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় সেচ মন্ত্রী শ্রী প্রভাসচন্দ্র রায় মহাশয় যে সরকারি রেজলিউশন নিয়ে এসেছেন সেটি খুবই গুরুত্বপূর্ণ রেজলিউশন এবং আমরা এই বিধাসভাতে কয়েকদিন আগেও এ সম্বন্ধে আলোচনা করেছি, এই রেজলিউশনকে আমি সম্পূর্ণভাবে সমর্থন জানাচ্ছি এবং সমর্থন জানিয়ে কয়েকটি কথা বলছি। একটু আগে মাননীয় সদস্য হরিপদ ভারতী মহাশয় বললেন যে জনতা সরকার ১৯৭৭ সালে ৫ই নভেম্বর যে এগ্রিমেন্ট করেছিলেন বাংলাদেশের সঙ্গে তাতে যেখানে আমাদের পশ্চিমবঙ্গের স্বার্থ একেবারে বিঘ্নিত হয়েছে এবং শুধু পশ্চিমবঙ্গের নয় ইস্টার্ন ইন্ডিয়ান একটা বড় পোর্ট কলকাতা পোর্ট একেবারে শুকিয়ে শেষ হতে বসেছে, সেখানে উনি বললেন এটার বিরোধিতা করছেন। সঙ্গে সঙ্গেউনি বললেন, ১৯৭৫ সালে শ্রীমতী গান্ধী মুজিবের সঙ্গে যে চুক্তি করেছিলেন সেটা আরও খারাপ ছিল। স্যার, এই প্রসঙ্গে আমি আপনার মাধ্যমে এই কথা বলতে চাই যে ১৯৭৫ সালে যে চুক্তি হয়েছিল সেটাতে নিশ্চয় আমাদের যেটা প্রয়োজন ছিল, আমাদের ফরাক্কার ফিডার ক্যানেল দিয়ে যে জল আসার দরকার ছিল তার কম ছিল। কিন্তু এ ক্ষেত্রে মনে রাখতে হবে সেটা ছিল টেম্পুরারি অ্যারেঞ্জমেন্ট, সেটা এক বছরের জন্য করা হয়েছিল। আর সেটা করেছিলেন শ্রী জগজীবন রাম, যিনি পরে আবার জনতা দলে গিয়ে আবার এই চুক্তি করেছিলেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, টেম্পুরারি যে চুক্তি ছিল সেটা এক্সপেরিমেন্টাল বেসিসে করা হয়েছিল। সেখানে একটা টেম্পুরারি অ্যারেঞ্জমেন্ট করে তাতে কোনও পক্ষের কি হয় সেটা দেখার জন্যই এটা করা হয়েছিল।

A joint team will also be stationed at Farakka to record the discharges into the feeder canal and remaining flows for Bangladesh. The team will submit their reports to both the Governments for consideration.

তাদের রিপোর্ট দেখার পরে সেখানে কিভাবে জনতা সরকার আমাদের পশ্চিমবঙ্গকে উপেক্ষা করলেন সে বিষয়ে আমাদের আলোচনা, আমাদের রিসেন্টমেন্ট আমরা জানিয়েছি, আজকেও আমরা এ ব্যাপারে আমাদের তীব্র প্রতিবাদ জানাচ্ছি। আজকে এখানে আমরা গর্বের সঙ্গে বলতে চাই যে আমাদের বর্তমানের যিনি কেন্দ্রীয় সেচ ও বিদ্যুৎ মন্ত্রী—শ্রী এ

বি এ গনিখান চৌধুরি, তিনি এখানকার সেচ মন্ত্রীর সঙ্গে কথা বলেছেন এবং আমরা খবরের কাগজে দেখেছি এবং শুনেছি, তিনি একথা জোরের সঙ্গে বলেছেন যে কোনমতেই ৪০ হাজার কিউসেকের কম হলে চলবে না। তিনি একটা প্রতিশ্রুতি রেখেছেন এবং বলেছেন পশ্চিমবঙ্গকে যাতে শুকিয়ে যেতে দেওয়া না হয় সেজন্য চেষ্টা করবেন। এটা নিশ্চয় আমাদের আলোচনার মধ্যে সেচ মন্ত্রী মহাশয় স্বীকার করবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয় ১৯৭৭ সালে নভেম্বরে যে এগ্রিমেন্ট হয়েছিল—গঙ্গার জল ভাগাভাগির কথা হয়েছিল সেখানে বলা হয়েছিল ৪০ হাজার কিউসেকস আমরা পাব আর ৫৮ হাজার কিউসেকস বাংলাদেশ পাবে।

[4-10 — 4-20 p.m.]

কারণ ঐ যে ফিডার ক্যানেল যেটা করা হয়েছিল ৪০ হাজার কিউসেকের বেশি জল সেখানে দিয়ে যাবে না। তাই ৪০ হাজার কিউসেক হলে নাব্যতা থাকবে, আমাদের পোর্টগুলির কলকাতা, হলদিয়া—বাঁচবে এবং হুগলি ভাগীরথী নদী বাঁচবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ক্লাস ওয়ানে যেকথা বলা হয়েছে সেটা হচ্ছে লিন পিরিওডে ৫৪ হাজার কিউসেকস জলের মধ্যে ২০ হাজার কিউসেক পশ্চিমবঙ্গ পাবে আর ৩৪ হাজার কিউসেকস পাবে বাংলাদেশ। তারপর আরও যে সমস্ত ক্লাস রয়েছে, সেখানে লিনেস্ট পিরিওডের কথা যা বলা হয়েছে সেটা আরও মারাত্মক। সেখানে বলা হয়েছে ৮০ পারসেন্ট বাংলাদেশ পাবে—যদি কম জল আসে তাহলে তার ৮০ পারসেন্ট পাবে বাংলাদেশ আর ২০ পারসেন্ট আমরা পাব। অর্থাৎ দেখা যাচ্ছে, এই বছর আমরা ১১ হাজার ২১০ কিউসেকের কিছু বেশি জল পেয়েছি। আমরা জানতে পেরেছি তাতে এটুকু বলতে পারি আমাদের অবস্থা অত্যন্ত শোচনীয় এবং মাননীয় সেচমন্ত্রী যা বলতে চেয়েছেন আমরা তার সঙ্গে একমত। আর কদিন বাদেই আমরা দেখতে পাব হুগলি, ভাগীরথী ফুটবল মাঠ হয়ে গেছে। মাননীয় অধ্যক্ষ মহোদয়, দীর্ঘদিন ধরে আমরা দেখেছি দেশি বিদেশি সমস্ত এক্সপার্টরা তাদের ওপিনিয়ন দিয়েছেন ৪০ হাজার কিউসেকের কম জল ক্যানেল দিয়ে আসলে কলকাতা পোর্টকে বাঁচানো যাবে না—এই কথা পরিষ্কার করে বলে দিয়েছেন। কিন্তু আমরা এগ্রিমেন্ট দেখতে পাচ্ছি সেই এক্সপার্ট ওপিনিয়নকে ইগনোর করা হয়েছে এবং আমরা জানি না কোন টেকনিক্যাল ওপিনিয়ন গ্রহণ করে জনতা পার্টির সরকার এই এগ্রিমেন্ট করেছিলেন। কিন্তু যে কোনও টেকনিক্যাল ওপিনিয়নই হোক না কেন, যারা ৪০ হাজার কিউসেকের কম জলের কথা বললেন তারা নিশ্চয় মোটিভেটেড হয়ে ইনফ্লুয়েন্সড হয়েছেন, এই কথা বলতে হবে। এই টেকনিক্যাল ওপিনিয়ন মোটিভেটেড। এই পরিমাণ জল পাবার জন্যই তো ফরাক্কা ব্যারেজ করা হয়েছিল। এখন জল যদি না পাওয়া যায় তাহলে প্রোজেক্ট করার কি জাস্টিফিকেশন আছে? মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনি জানেন গঙ্গা ১৮০০ মাইল লম্বা। উত্তরপ্রদেশ, বিহারের মধ্য দিয়ে এই গঙ্গা প্রবাহিত। আপনি নিশ্চয় জানেন ট্রিবিউটরি নদী হিসাবে কোশী রিভার, গন্ডক রিভার, শোন, যমুনা রিভার রয়েছে এবং সেগুলি গঙ্গায় এসে পড়েছে এবং সেখান থেকে গঙ্গায় জল আসছে। আমরা জানি কোশি ড্যাম হয়েছে, শোন ব্যারেজ হয়েছে, গন্ডক ড্যাম হয়েছে যমুনায় ক্যানেল সিস্টেম করা হয়েছে এবং সেখানে রুরকি ক্যানেল করা হয়েছে। আর হাই ক্যাপাসিটি পাম্প সেট বসিয়ে উত্তরপ্রদেশ, বিহার তারা গঙ্গা থেকে ডাইরেক্ট জল তুলে নিয়ে চারিদিকে ফ্লো করাচ্ছে এবং সাপ্লাই করছে। মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব গত ৫০ বছরের ফরাক্কা

ব্যারেজের একটা ডাটা নেওয়া হোক এবং এই ফরাক্কা ব্যারেজ দিয়ে কত জল কিভাবে আসে, কত জল ডিস্ট্রিবিউট হত, আমরা কত জল পেতাম এই সবের একটা ডাটা নেওয়া হোক। আজকে ব্যারেজ কি অবস্থায় এসে দাঁড়িয়েছে এই সবের ডাটা নিয়ে আমরা প্রসিড করি। আমরা জানি ইন্টারন্যাশনাল ল অনুযায়ী ডিস্ট্রিবিউশন অব ওয়াটার সম্বন্ধে কিছুই করতে পারব না। কিন্তু আমরা একটা ডাটা নিয়ে নিশ্চয় বলতে পারি উত্তরপ্রদেশ, বিহারকে যে তোমরা যদি জল দাও তাহলে আমরা বাঁচব। তারা যদি জল না ছাড়ে তাহলে আমরা কোথায় থেকে জল পাব? এই ব্যাপারে আমি বলতে পারি আমাদের গভর্নমেন্টের সময়ে কেস হয়েছিল এবং মাইথন-পাঞ্চেৎ কমপ্লেক্স নিয়ে কেস হয়েছিল, দামোদর ভ্যালির জল নিয়ে বিহারের সঙ্গে মামলা চলেছিল পশ্চিমবঙ্গ সরকারের সঙ্গে। কাবেরী নদীর জল নিয়ে তামিলনাড়ু, অন্ধ্রের মধ্যে মামলা চলছে বিভিন্নভাবে, ইন্টার স্টেট মামলা চলছে। কাজেই আমরা বিহার, উত্তরপ্রদেশকে কেন বলব না তোমাদেরকে আমাদের জল দিতে হবে? আমরা আশ্চর্য হয়ে গেলাম আপনারা আসার পরে বিহারের সঙ্গে আমাদের যে মামলা চলছিল সেটা আপনারা তুলে নিলেন। আমাদের যে স্ট্যান্ড ছিল ক্যানেল ওয়াটারের ব্যাপারে, আপনারা বিহারের স্ট্যান্ড মেনে নিয়েছেন এবং তাদের সাথে এগ্রিমেন্ট করে নিলেন। আমাদের গভর্নমেন্টের সময়ে আমরা মামলা করেছি, লড়াই করেছি, অথচ আপনারা এটা করলেন না। বিহার উত্তরপ্রদেশের সঙ্গে এই নিয়ে আমাদের আলোচনা করতে হবে এবং আমি বিশ্বাস করি আমাদের এই ন্যায্য দাবি নিয়ে শ্রীমতী গান্ধীর কাছে গেলে নিশ্চয় তার সমর্থন আমরা পাব। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচ মন্ত্রীর কাছে আমার সাজেশন রাখছি। একটি গঙ্গা কন্ট্রোল বোর্ড তৈরি করা হোক, যাদের কাজই হবে কোনও স্টেট কতটা জল পাবে, উত্তরপ্রদেশ, বিহার কতটা জল পাবে, আমরা কতটা জল পাব, সেটা দেখা। ইন্টার স্টেট রিলেশনের জন্য এটা দরকার।

বাংলাদেশের সঙ্গে কোনওরকম ঝগড়া ঝাটি করা আমাদের সম্ভব নয়। কেন না বাংলাদেশের সঙ্গে ইন্টারন্যাশনাল অনুযায়ী আমরা এগ্রিমেন্ট করেছি এবং সেই এগ্রিমেন্ট মেনে চলতে আমরা বাধ্য। তাই আমার সাজেশন হল গঙ্গা কন্ট্রোল বোর্ড করা হোক এবং গঙ্গার জল কোনও স্টেট কতটা পাবে সেটা এই বোর্ড ঠিক করবে। এই সাজেশনটা আমরা নিশ্চয় রাখতে পারি। মাননীয় অধ্যক্ষ মহোদয়, ''the necessity of taking immediate steps for linkirg Brahaputra with Ganga at Farakka so that the requirements of both India and Bangladesh may be fulfilled'' স্যার, ইমিডিয়েট স্টেপসের কথা বলা হয়েছে— এই ইমিডিয়েট স্টেপসটা কি, মাননীয় সেচ মন্ত্রী নিশ্চয় সেটা আমাদের জানাবেন। আমি জানি এই লিংকিং ব্রহ্মপুত্র এবং গঙ্গার যে লিংক ক্যানেল করা হচ্ছে এটা আসাম থেকে আসবে আসামের যোগীখোঁপে ব্যারেজ করে ক্যানেল করা হবে এবং এই ক্যানেল বাংলাদেশের ভিতর দিয়ে আসবে। এ ব্যাপারে বাংলাদেশের কনসেন্ট নিতে হবে এবং বাংলাদেশের কনসেন্ট কবে পাওয়া যাবে, এটাতে কত টাকা খরচ হবে, এটা করতে কত সময় লাগবে সেই সম্পর্কে আপনি কিছু বলেন নি। এটা একটা ইমপর্টেন্ট ব্যাপার। আপনি জানেন যে তিস্তার কাজ ৯ বছরে কমপ্লিট হওয়ার কথা ছিল। কিন্তু যে কোনও কারণে হোক ৫ বছর অতিবাহিত হয়ে গেছে, আপনি কতটুকু কাজ করতে পেরেছেন? অতএব ইমিডিয়েট

ক্যানেল আসবে তাহলে আমার মনে হয় এটা করতে একশত বছর সময় লাগবে। কারণ অনেক সার্ভে করতে হবে। আপনার কিছু কিছু মেশিনারি বসেছে কিন্তু আমি যা বুঝতে পেরেছি তাতে এটা করতে অনেক সময় লাগবে। কাজেই আপনি এই ব্যাপারে নিশ্চয়ই আমাদের বলবেন। দুই শত মাইল ভাগীরথী-হুগলি আজকে শুকিয়ে যাচ্ছে। এই ভাগীরথীকে, হুগলিকে যদি বাঁচাতে হয় তাহলে যে কথা বলেছেন যে লিংক ক্যানেল করতে হবে। এটা করতে গেলে আপনাকে দেখতে হবে যে কত সময় লাগবে তারপর বাংলাদেশের কনসেন্ট লাগবে। তাসত্ত্বেও একটা জিনিস আছে, সেটা হচ্ছে আসাম থেকে আনতে হবে। সেখান থেকে আনতে গেলে আসামকে জল দিতে হবে এবং আসামকে জল দেবার পর যদি বাংলাদেশ জল চায় তাকেও জল দিতে হবে। আবার বাংলাদেশে যদি জল নাও চায়, বাংলাদেশের উপর দিয়ে আসবে, যদি ইচ্ছা করে হেভি পাম্পিং সেট বসিয়ে দেয় বা বাধা দেয় তাহলে আপনার কিছুই করার থাকবে না। কাজেই এই ব্যাপারটায় অনেক কমপ্লিকেশন অ্যারাইজ করতে পারে। অনেকে হয়তো বলবেন যে আমরা ইন্ডিয়ান মডেলের মধ্যে দিয়ে করতে চাই। কিন্তু সেটাও সময় সাপেক্ষ এবং বহু টাকা লাগবে। তাই, আমি বলছি যে সময় যদি বাঁচাতে হয়, গঙ্গার পরিবহনকে যদি বাঁচাতে হয়, গঙ্গার নাব্যতা যদি রাখতে হয়, গঙ্গার পোর্টকে যদি বাঁচাতে হয় তাহলে ড্রেজার দিয়ে ড্রেজিং করাতে হবে এবং এটা হচ্ছে এর একটা সলুশন। আপনি অবিলম্বে কিভাবে পশ্চিমবঙ্গকে বাঁচাবেন, কিভাবে কলকাতা পোর্টকে বাঁচাবেন, সেটা আপনাকে চিন্তা করতে হবে। সেকেন্ড রেজলিউশন সম্পর্কে আমার একটা বক্তব্য ছিল, আমি সেটা বলতে ভুলে গেছি। এই নভেম্বরে রিভিউ হচ্ছে, ফিফথ নভেম্বরে একটা রিভিউ হবে। আমরা সেই সময়ে নিশ্চয়ই আমাদের দাবি রাখতে পারব। সেখানে আমাদের বক্তব্যকে জোর দিয়ে রাখবার চেষ্টা করব এবং সেখানে এই কথা বলতে হবে যে অন্তত আমাদের ৮০ পারসেন্ট-এর কথা তুলে দিতে হবে। লীন পিরিয়ডে যে ৮০ পারসেন্ট ওরা নিচ্ছিলেন সেটাকে তুলে দিতে হবে। সেখানে অন্তত ২০ : ৩০ রেশিও করতে হবে। এই রেশিওটা করলে আমরা বাঁচতে পারি। নভেম্বর মাসে যেন প্লেস করতে পারি এবং আবার নতুন করে এগ্রিমেন্টের কথা আছে ৫ বছর পরে ১৯৮২ সালে, তখন আমরা জোর দিয়ে বলতে পারব যে এই এগ্রিমেন্ট আমাদের পশ্চিমবঙ্গের পক্ষে ক্ষতিকর, এটা অত্যন্ত হার্মফুল হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ভাঙ্গন রোধের জন্য উনি একটা রেজলিউশন এনেছেন। এই ভাঙ্গন রোধ করতে গেলে, উনি যে কথা বলেছেন যে বোল্ডার দিয়ে ফরাক্কা ব্যারেজের যেগুলি ভেঙ্গে যাচ্ছে সেগুলি বন্ধ করতে হবে। কাজেই এখানে বোল্ডারকে কাজ করতে হবে। কিন্তু আমরা জানি যে এটা দিয়ে হয় না, এটা দিয়ে হওয়া সম্ভব নয়। আমরা অতীতে দেখেছি যেখানে হয়তো ১০ হাজার টাকার বোল্ডারের কাজ হবে, সেখানে ২ হাজার টাকার কাজ করার পরে শেষ হয়ে যাচ্ছে। কাজেই এটা নিয়ে কোনও সলিউশন হবে না। তাই, কনটিনিউয়াস ড্রেজিং করতে হবে এবং মেনটেন্যান্স অব চ্যানেলস এগুলি ঠিক রাখতে হবে। এই যে রিভার ট্রাফিক, এই সম্পর্কে আমরা পড়েছি এবং শুনছি—অস্ট্রেলিয়াতে, সিডনিতে, লন্ডনে, টেমস নদীতে এইভাবে ড্রেজিং করে তারা রিভার চ্যানেলগুলিকে রক্ষা করে চলেছে। কাজেই যেখানে আমাদের লাইফ অ্যান্ড ডেথ-এর প্রশ্ন, সেখানে আপনার মাধ্যমে আমার আবেদনকে যদিও এটা এক্সপেনসিভ হবে, তাহলেও এ ছাড়া আর কোনও উপায় নেই বলে মনে করি তাই, মাননীয় মন্ত্রী মহাশয়কে বলছি যে আপনি কনটিনিউয়াস ড্রেজিংয়ের প্রোপোজাল

নিন। এটা যদি না নেওয়া হয় তাহলে বাঁচতে পারবেন না।

[4-20 — 4-30 p.m.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, হলদিয়াকে বাঁচাবার কথা বলা হয়েছে। হলদিয়াকে বাঁচাতে গেলে রঙ্গফল্লা ক্যানেলের কথা বলেছেন, সেটা করলে হবে না। আমাদের যে চুক্তি সুবর্ণরেখার জল নিয়ে বিহার এবং উড়িষ্যার সঙ্গে হয়েছে, সেই চুক্তি আনসায়েন্টিফিক হয়েছে। এটাকে বাতিল করতে হবে। সুবর্ণরেখার থেকে জল নিয়ে কেলেঘাই নদীতে ফেলতে হবে, সেখান থেকে হলদিয়ার জলটা আনতে হবে, এই করতে পারলে সুইট ওয়াটার পাওয়া যাবে এবং অ্যাট দি সেম টাইম হলদিয়া পোর্টকেও বাঁচাতে পারা যাবে। এই ব্যাপারে গতবারে আমি বলেছিলাম। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বলছি, এই যে এগ্রিমেন্ট হয়েছে, কোনও আই এ এস অফিসার এই এগ্রিমেন্টটা করল, লিসেন্ট পিরিয়ডে ফাইভ পারসেন্ট আমরা পাব, ৯৫ পারসেন্ট তারা পাবেন, এটা হতে পারেনা। এটা ইনজাস্টিস হচ্ছে। ওরা ৮০ পারসেন্ট পাবে, আমরা ২০ পারসেন্ট পাব। এটা হতে পারে না। পুরুলিয়ায় চাষ হচ্ছে না, পুরুলিয়া নষ্ট হয়ে যাচ্ছে, ঐ চুক্তিকে বাতিল করতে হবে। আমাদের বলতে হবে যে না, আমাদের হলদিয়াকে বাঁচাতে গেলে তোমাদের জল দিতে হবে। সুতরাং এই চুক্তি বাতিল করতে হবে। স্যার, রিভার কমিশন বসেছিল, তারা ডিস্ট্রিবিউশন অব ওয়াটার সম্বন্ধে একটা ফাইন্ডিংস দিয়েছে। সেই ফাইন্ডিংসটা খুঁজে দেখুন, আপনার অফিসে পাওয়া যাবে। রিভার কমিশনের ফাইন্ডিংস ইন্টার স্টেট রিলেশন কি হবে সেই ফাইন্ডিংস দেখে আপনি সব বুঝতে পারবেন। ইরোশন রোধ করতে গেলে রিভারের একটা মডেল তৈরি করতে হবে। বোল্ডার না দিয়ে রিভারের একটা মডেল তৈরি করুন। এটা করে ফ্লোগুলোকে কিভাবে কন্ট্রোল করা যাবে সেটা দেখুন। ফ্লোগুলোকে কন্ট্রোল করতে গেলে আপনাকে রিভার মডেল করতে হবে। তা নাহলে হবে না। যদি তা না করেন তাহলে রিভারের বেড ভাঙ্গবে। আপনি বোল্ডার দেবেন, সেইভাবে সমস্যার সমাধান হবে না। আমি বলছি সব দেশেই এই ব্যবস্থা হয়েছে, সেখানে রিভার মডেল তৈরি করে রিভারের ফ্লোকে এমনভাবে কন্ট্রোল করা হচ্ছে যাতে ইরোশন হচ্ছে না। তার সাইডগুলো ভাঙ্গছে না। আপনি জানেন, আমেরিকার মিসিসিপি নদীতে এই রকম করা হয়েছে। চিনের ইয়োলো নদীতে এই জিনিস করা হয়েছে। ওরা বড় বড় স্কীম নিয়েছে। আপনি দয়া করে দেখুন, এইগুলো করলে পজিটিভ স্টেপ নেওয়া হবে। সুতরাং এই যে রেজলিউশন আজকে এসেছে, আমি তাকে সমর্থন করছি, কারণ এটা একটা লাইফ অ্যান্ড ডেথের প্রশ্ন। কেন্দ্রীয় সেচমন্ত্রী বলেছেন যে ৪০ হাজার কিউসেক এর কম জল দিলে চলবে না, তিনি এই ব্যাপারে উদ্যোগী হয়েছেন সুতরাং এই যে রেজলিউশন এসেছেন এটাকে আমি সমর্থন জানাচ্ছি। মন্ত্রী মহাশয়কে আমাদের সম্পূর্ণ সহযোগিতায় আশ্বাস দিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সেচমন্ত্রী মহাশয় সরকারের তরফ থেকে যে প্রস্তাব উত্থাপন করেছেন, আমি সেই প্রস্তাবের উত্তর আমার বক্তব্যে রাখছি। স্যার, দক্ষিণপুর্ব এশিয়ায় ভারতের অবস্থান এমনই যে ভারত তার সমৃদ্ধি পার্শ্ববর্তী নেবারিং কান্ট্রির সঙ্গে অনেক সময় স্বতঃপ্রবৃত্ত হয়ে শেয়ার করেছে। ইতিহাসেও বোধ করি এই নিয়ম

যে একটা সমৃদ্ধ দেশ, একটা উন্নয়নশীল দেশ প্রতিবেশিকে অবেহলা কিম্বা উপেক্ষা সব সময় করে না। আজকে যে প্রস্তাব মন্ত্রী মহাশয় উত্থাপন করেছেন সেই প্রস্তাব যদিও কলকাতা পোর্ট এবং হলদিয়া পোর্ট এবং পশ্চিমবাংলা সমন্বিত, কিন্তু এর উদ্দেশ্য এবং এর লক্ষ্য ভারতবর্ষের সমৃদ্ধি, ভারতবষের লক্ষ্য অগ্রগতির সঙ্গে অভিনন্দন বলে আমি মনে করি। পশ্চিমবাংলার স্বার্থ ক্ষুন্ন হলে ভারতের স্বার্থ রক্ষিত হয় না এই সত্য বোধ করি আজকে সকলেরই জানা। পশ্চিমবঙ্গ উপেক্ষিত হলে, কলকাতা পোর্ট কিম্বা হলদিয়া পোর্ট ড্রাই হয়ে গেল, শুকিয়ে গেলে ভারতবর্ষের ওয়াটার ওয়েজ কিম্বা ভারতবর্ষের পোর্টিং ব্যবস্থা কিম্বা শিপিং ব্যবস্থা সুস্থ্য হতে পারে না, এই সত্য বোধ করি সর্বজনবিদিত। তবুই আজকে যে প্রস্তাব এখানে এসেছে, এই জাতীয় প্রস্তাব একাধিকবার এই বিধানসভায় আলোচিত হয়েছে। কিন্তু মূল কথা, প্রস্তাবে যা নেই, জনতা সদস্য মাননীয় হরিপদ ভারতী মহাশয়—এ বিষয়ে কিঞ্চিৎ আভাস দিয়ে গেছেন, অতীতে এখানে আমরা একবার প্রিভিলেজের প্রশ্ন তোলবার সংকল্প করেছিলাম, মাননীয় মন্ত্রী মহাশয়, তার বক্তব্য এখানে রেখেছেন, আমরা মনে করি আজকে ফরাক্কার পরিকল্পনা হয়েছে, ফরাক্কার নির্মাণ শেষ হয়েছে কলকাতা বন্দরকে রক্ষা করার জন্য। কলকাতা বন্দরের নেভিগেশনের জন্য, কলকাতা পোর্টকে দৃঢ় করার জন্য। সেই উদ্দেশ্য যদি ব্যাহত হতে যায় তাহলে সর্বশক্তি দিয়ে আমরা তার প্রতিরোধ করব, এই সংকল্প আজকে আমরা এই বিধানসভায় ঘোষণা করতে পারি। শাসক পক্ষের সঙ্গে অন্যান্য বিষয়ে ভয়ঙ্কর মতবিরোধ থাকলেও এই রাজ্যের স্বার্থে এবং ভারত রাষ্ট্রের স্বার্থে আজকে আমাদের এই প্রশ্ন তুলতে হবে এবং এই প্রশ্ন নিয়ে আমাদের সংগ্রাম চালিয়ে যেতে হবে। একটা ডেপুটেশনেই সব কিছুর সমাধান হয়ে যাবে বলে আমি মনে করি না। কারণ যে কোনও দুটি প্রস্তাব নিয়েই আমরা স্টেট গভর্নমেন্ট থেকে এবং স্টেট অ্যাসেম্বলি থেকে ডেপুটেশনে যেতে পারি। কিন্তু এই বিষয়টি আন্তর্জাতিক এবং স্বার্থটা জাতীয়, এই পরস্পর বিরোধী দুটি উদ্দেশ্যের সমন্বয় করতে গেলে আমার ধারণা ভারত সরকারকে আমাদের বক্তব্য, আমাদের উদ্দেশ্য এবং বাংলার স্বার্থের সঙ্গে—পশ্চিমবাংলার স্বার্থের সঙ্গে ভারতের স্বার্থ যে সংশ্লিষ্ট একথা বিশেষ জোর দিয়ে বোঝাতে হবে। একটা সিলভার লাইনিং আমরা দেখেছি। বাংলাদেশের সঙ্গে ভারত সরকারের আলোচনা চলছিল গঙ্গার জল বণ্টন নিয়ে, সেই আলোচনা স্থগিত আছে। একটা ডেড লক সৃষ্টি হয়েছে। ভারত সরকার আপত্তি করেছে যে, গঙ্গার জল বণ্টন নিয়ে যে চুক্তি আছে সেই চুক্তি পুনর্বিবেচনা করতে হবে, পুনরায় আলোচনা করে নতুনভাবে—এই চুক্তির ধারাগুলির বিষয়ে নতুন করে লিখিতভাবে সিদ্ধান্ত গ্রহণ করতে হবে।

একটা সিলভার লাইনিং আমাদের কাছে আছে। এই দুঃখের মধ্যে, এই অব্যবস্থার মধ্যেও আমরা দেখেছি ভারতবর্ষ তার প্রতিবেশি দেশগুলিকে—দক্ষিণপূর্ব এশিয়ার সমস্ত প্রতিবেশি দেশগুলিকে যারা উন্নয়নশীল তাদের উন্নয়নে সব রকম সাহায্য করে যাচ্ছে। কিন্তু তাতে নট স্টারভিং কান্ট্রি, নট স্টারভিং ইন্ডিয়া, নট স্টারভিং ওয়েস্ট বেঙ্গল, এই জিনিস আমাদের বার বার ভারত সরকারের কাছে উপস্থিত করতে হবে। ভারতবর্ষে আজকে যে নেতৃত্ব এসে বর্তেছে এই নেতৃত্ব এশিয়া এবং দক্ষিণ-পূর্ব এশিয়ার ভারতবর্ষকে একটা বিশেষ মর্যাদায় এবং শক্ত দায়িত্বে বসিয়েছে। এই মর্যাদা এবং দায়িত্ব পালন করতে গিয়ে ভারত

সরকার—সে জনতা সরকারই থাক আর কংগ্রেসে সরকারই থাকুক—আজকে তাদের কাছে আমাদের বক্তব্য এবং আর্জি সুস্পষ্টভাবে রাখতে হবে যে, কলকাতা পোর্টের প্রসপারিটি কলকাতা বন্দরের নেভিগেবিলিট, হলদিয়া বন্দরের প্রসপারিটি, হলদিয়া বন্দরের নেভিগেবিলিটি এটাকে মেনটেন করতে গেলে শুধু গঙ্গার জল নয়, আরও যেসব অসুবিধা আছে, যেমন ড্রেজিং-এর কথা বলা হয়েছে, এই ব্যবস্থাগুলি যুগপত ভারত সরকারকে দায়িত্ব নিয়ে পরিচালনা করতে হবে এবং সামগ্রিকভাবে এগুলির মধ্যে সমন্বয় ঘটাতে হবে। মাননীয় মন্ত্রী মহোদয় গঙ্গার ভাঙ্গন রোধ করার জন্য আরও একটি প্রস্তাব তুলেছেন। এ বিষয়ে আমি বোধ করি যে, আমাদের একটা ডাটা সংগ্রহ করে নিয়ে যাওয়া উচিত। আমরা জানি একাজ রাজ্য সরকারের পক্ষে করা সম্ভব নয়। এখানে বার বার রাজ্য সরকারের সীমিত অর্থ এবং সীমিত ক্ষমতার কথা উল্লেখ করা হয়। গঙ্গার আর এক নাম কীর্তিনাশা, সেই কীর্তিনাশার ভাঙ্গন রোধ করার ক্ষমতা রাজ্য সরকারের সীমিত আর্থিক সঙ্গতি এবং সীমিত ক্ষমতার মধ্যে নেই। অতীতে এবিষয়ে আমরা কি পরিমাণ ব্যয় করেছি, কি কি ব্যবস্থা নিয়েছি, তার দ্বারা কতটুকু ফল পেয়েছি, কতটুকু পাইনি, এই তথ্য যদি আজকে আমরা সংগ্রহ করতে পারি তাহলে বোধ করি ডেপুটেশন আমাদের বক্তব্য অধিকতর শক্তিশালী হবে। আমি মন্ত্রী মহাশয়কে এবিষয়ে অনুরোধ করব যে, হাতে এখনও ৩/৪ দিন সময় আছে, ২২/২৩ তারিখে আমরা ডেপুটেশন যাব আমাদের হাতে একটা পেপার থাকুক সোয়িং দি রেজাল্ট অ্যান্ড দি এক্সপেনডিচার ফ্রম দি স্টেট এক্সচেকার এবং আমরা ভারত সরকারের কাছ থেকে কি সাহায্য পেয়েছি, তারমধ্যে কি ব্যয় করেছি, কি কি কাজ হাতে নিয়েছি, কি প্রোগ্রাম নিয়েছি, কি ফল পেয়েছি এবং আজকে অবস্থা কি, এই তথ্যগুলি ভারত সরকারের কাছে উপস্থিত করা উচিত বলে আমি মনে করি।

[4-30 — 4-40 p.m.]

ডিপার্টমেন্ট এরজন্য অধিক পেপার যাতে তৈরি করে, সংশ্লিষ্ট পেপার যাতে তৈরি করে, তারজন্য আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব। আমরা তো ডেপুটেশনে যাচ্ছি, আমাদের হাতে থাকলে বোধ করি নিজেরা সব বিষয়ে জানতে পারব এবং আমাদের বক্তব্য অধিকতর যুক্তি এবং তথ্য দিয়ে উত্থাপন করতে পারব। তাই আমি এটা করার জন্য মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব। আমরা জানি, অতীতে এই বিষয় নিয়ে ইউ এন ওতে আলোচনা হয়েছে, শুভবুদ্ধি উদয় পয়েছে প্রতিবেশীদের মধ্যে আমরা নিজেরা নিজেদের মীমাংসা করতে পেরেছি কিন্তু সেই মীমাংসা আমাদের সর্বনাশ ডেকে এনেছে। সেইজন্য প্রতিবেশীদের বোঝাতে হবে যে আমাদের বিকল্প প্রস্তাব আছে, অতিরিক্ত প্রস্তাব আছে, ব্রহ্মপুত্র এবং গঙ্গাকে সংযাগ করার এই প্রস্তাব দ্রুততার সঙ্গে যাতে কার্যকর হয় তারজন্য যৌথভাবে উদ্যোগ নিতে হবে ভারত সরকারের মাধ্যমে যাতে প্রতিবেশী রাষ্ট্রকে এই কথা বোঝাতে পারি সেই উদ্যোগ এবং কর্মসূচি আমাদের সামনে রাখতে হবে। আপনার জানা আছে, এই হাউসে ডিউরিং কংগ্রেস রিজিম—একটা মোশন এসেছিল ৪০ থাউসান্ড কিউসেক যেন অ্যাসিওর করা হয়। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব আমরা যেটা বলেছি সেখানে মিনিমাম কথাটার উপর জোর দেবে কিনা? মিনিমাম ৪০ থাউস্যান্ড কিউসেকস এর চেয়ে যদি জল বেশি লাগে—ধরুন যদি ৪৫ থাউসান্ড লাগে তাহলে কি হবে? আমরা একবার যদি বক্তব্য উপস্থাপিত করি যে

আমাদের ৪০ থাউসান্ড কিউসেক জলের দরকার সেখানে যদি পরবর্তীকালে ৪০ থাউসান্ডের চেয়ে অধিক প্রয়োজন হয় তাহলে কি হবে? আমরা তো ডেপুটেশন নিয়ে যাব এই ফ্লেকসিবিলিটি, এই ইলাসটিসি যেন বক্তব্যের মধ্যে থাকে। সেইজন্য "মিনিমাম" কথাটা সংযোগ করার জন্য মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব। তারপর ক্ষতি অনেক হয়ে গেছে। এই ক্ষতির যদি আমরা খতিয়ান করি তাহলে আমরা সুস্পষ্ট বক্তব্য রাখতে পারব। কি কি বিষয়ে আমাদের ক্ষতি হয়েছে নেভিগেবিলিটি, ওয়াটারওয়েজ, আমাদের শিপিং এবং পোর্ট সিস্টেম, মুভমেন্ট অফ ভেসেলস কি অসুবিধার সৃষ্টি হয়েছে—কার্গো systemsএর কি অবস্থার সৃষ্টি হয়েছে—আমরা যদি এই সমস্ত বক্তব্য উপস্থাপিত করতে পারি তাহলে বোধ করি আমাদের ডেপুটেশন যে উদ্দেশ্য নিয়ে যাচ্ছে সেই উদ্দেশ্য সফল হবে। তাই আমি মন্ত্রী মহাশয়কে এ বিষয়ে পোর্ট কমিশনারের সঙ্গে আলোচনা করে আর একটি পেপার তৈরি করার জন্য অনুরোধ করব। আমাদের হাতে যখন সময় আছে তখন বোধ করি এটা বলার দরকার We want commercial prosperity of Calcutta Port and Haldia Port and that is not an isolated one that is interlinked with the interest of the whole of India although the Ports are situated within the geographical limit of the state of West Bengal.

সেইজন্য মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি তথ্য সমন্বিত প্রস্তাব নিয়ে যেতে। যে কথা প্রস্তাবে বলা হয়নি— এই অপারটিভ পার্ট নিয়ে ডেপুটেশনে যাবো। আমরা ডেপুটেশন শক্ত হাতে নিয়ে যাব, সেই তথ্য হাতে নিয়ে যাব, সেই দলিল হাতে নিয়ে যাব এবং সেই দলিল তৈরি করার জন্য মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব। কিভাবে গঙ্গার ভাঙনের জন্য রাজ্য সরকারের ব্যয় বেড়েছে এবং তারজন্য কেন্দ্রে সাহায্য—এর জন্য একটা পেপার, আর একটি পেপার কলকাতা পোর্টকে সুরক্ষিত করার জন্য, হলদিয়া পোর্টকে সুরক্ষিত করার জন্য এবং ব্রহ্মপুত্র ও গঙ্গার ক্যানেল সিস্টেম লিঙ্ক-আপ করতে গেলে কি অসুবিধার সৃষ্টি হতে পারে সেটা বলার দরকার। ইন্টারন্যাশনাল মনিটারি ফান্ড এবং ওয়ার্ল্ড ব্যাঙ্ক এগুলির কাছ থেকে সহযোগিতা পেতে পারি কিনা যদি এই ব্যাপারে মন্ত্রী মহাশয় বা রাজ্য সরকার যোগাযোগ করে থাকেন—সেই তথ্য আমদের হাতে থাকা দরকার। কিভাবে ব্যয় হতে পারে এবং আর্থিক সংস্থার কাছ থেকে কিভাবে আর্থিক সাহায্য আসতে পারে এই ব্যাপারে ইঙ্গিত দেবার প্রয়োজন আছে। সেইজন্য মহাশয়কে পেপার প্রস্তুত করার জন্য অনুরোধ করব। আমাদের লক্ষ্য এক উদ্দেশ্য এক এবং আমরা মনে করি ভারত সরকারও অভিন্ন মত পোষণ করবে না—যদি আমরা সর্বদলীয় কমিটি ডেপুটেশন নিয়ে ভারত সরকারের কাছে যাই। রাজ্য সরকারকে একটা বিষয় ধন্যবাদ জানাই যে বিরোধী পক্ষকে সমূলে উপেক্ষা করলেও জাতীয় সঙ্কটের সর্বদলীয় কমিটি এবং প্রতিনিধি নিয়ে যাবার যে সিদ্ধান্ত তারা নিয়েছেন তা অভিনন্দনযোগ্য। অতীতে ফরাক্কা এবং দন্ডকারণ্যের ব্যাপারে এই উদ্যোগ আমরা দেখেছিলাম। শক্তিশালী রুলিং ফ্রন্ট নিজেদের শক্তিতে আস্থাবান হয়েও বিরোধী দলের সহযোগিতা চেয়েছেন বলে তাদের ধন্যবাদ জানাই। শক্তি আমাদের যতই ক্ষুদ্র হোক—রাজ্যের স্বার্থে কলকাতা বন্দরের স্বার্থে সমস্ত রকম সহযোগিতা করবার জন্য আমরা প্রস্তুত। এইরকমভাবে সমস্ত জাতীয় সমস্যার ব্যাপারে উদ্যোগ নিলে আমরা সবরকম সহযোগিতা করতে প্রস্তুত আছি। বিষয়টা আন্তর্জাতিক সেক্ষেত্রে আমাদের ডেপুটেশন এবং ডকুমেন্ট এমন হয় যেন তা

আন্তর্জাতিক নিয়মে কোনও ব্যক্তিক্রম না হয়। কলকাতা বন্দর যেটা দেশের মোস্ট এনসিয়েন্ট পোর্ট সেই বন্দর আজকে অবহেলিত অবস্থায় শুকিয়ে যাচ্ছে। সেজন্য আমাদের বক্তব্য সেখানে সুস্পষ্টভাবে রাখতে হবে এবং যারা এর উদ্দেশ্য ও পরিকল্পনা সম্বন্ধে বিশেষ ওয়াকিবহাল নয় তাদেরও ওয়াকিবহাল করতে হবে। রজনীবাবু সুবর্ণরেখার কথা বললেন কিন্তু দুটাকে একসঙ্গে করলে অসুবিধা হবে। এ বিষয়ে আমাদের আসাম, উড়িষ্যার সাহায্যের প্রয়োজন। সেইজন্য সমস্ত ইস্যু একসঙ্গে না করে ফরাক্কা এবং গঙ্গার ভাঙ্গন এই তিনটি বিষয় যেন উল্লেখ করি। এ বিষয়ে সমস্ত রাজ্যের সহযোগিতা দরকার এবং দরকার হলে এখান থেকে অন্যান্য রাজ্য সরকারের কাছে আমরা ডেপুটেশন পাঠাব। আপনারা কেন্দ্র রাজ্য সম্পর্কে পুনর্বিন্যাসের দাবি জানিয়ে তাদের কাছে পেপারস পাঠিয়ে ছিলেন সেই রকমভাব আমাদের এই রাজ্যের ক্ষতির কথা পোর্টের ক্ষতির কথা নেভিগেশনের কথা অন্যান্য রাজ্য সরকারগুলিকেও যেন ওয়াকিবহাল করতে পারি এবং এ বিষয় আমাদের বক্তব্য যেন একটা পেপার তৈরি করে অন্যান্য রাজ্যগুলিকেও আমাদের স্বমতে আনতে পারি কিনা সেবিষয়ে দেখতে হবে। এই অনুরোধ রেখে বলব যে আমাদের উদ্যোগ সফল হোক—ভারত সরকার আমাদের যুক্তি ও দাবি গ্রহণ করুন। সর্বশেষে আপনি যে দুটি প্রস্তাব উপস্থাপন করেছেন তার প্রতি পূর্ণ সমর্থন জানিয়ে চেয়ারকে ধন্যবাদ দিয়ে আমি শেষ করছি।

[4-40 — 4-50 p.m.]

**শ্রী মীর ফকির মহম্মদ ঃ** স্যার, আমি একটা বিশেষ গুরুত্বপূর্ণ ঘটনা এবং খুব মর্মান্তিক ঘটনার উপর আপনার দৃষ্টি আকর্ষণ করছি। আজকে দার্জিলিং মেল অনেক বিলম্বে শিয়ালদহ স্টেশনে পৌঁচেছে। দার্জিলিং মেল মালদহ ছাড়বার পর রাত ৩-৩০ মি এর সময় ফরাক্কার আউটার সিগনাল পেরুবার পর চামারগ্রাম টু ফরাক্কা স্টেশনের মাঝখানে ১৫-২০ জন ছিনতাইকারি প্যাসেঞ্জারদের সমস্ত কিছু ছিনতাই করে নিয়েছে। সেখানে কয়েকজন নেপালি ছিল তাদের সমস্ত সোনাদানা নিয়ে নিয়েছে এবং ১ জন মহিলাকে ট্রেন থেকে ছুঁড়ে ফেলে দিয়েছে। এ ছাড়া ঐ কামরায় আর যত যাত্রী ছিল তাদের অধিকাংশই জিনিসপত্র লুঠতরাজ করে নিয়েছে। আমি খবর নিয়ে দেখলাম সেখানে কোনও জি আর পি বা অন্য কোনও পুলিশ প্রোটেকশন নেই। তারপর ট্রেনটা যখন ফরাক্কায় এল তখন যারা আহত হয়েছিল তাদের স্ট্রেচারে করে হাসপাতালে পাঠানো হল। ফরাক্কায় ঢোকবার আগে সেই সমস্ত দুষ্কৃতকারীরা পালিয়ে যায়। এরা মালদহ টাউন স্টেশন থেকে এসেছিল। এটা শোনা যায় যে এবং আমাদের ধারণা যে ঐ সমস্ত দুষ্কৃতকারীরা মালদহ টাউন স্টেশনে থাকে এবং কংগ্রেস (আই) এর নেতা গনিখান চৌধুরির আশ্রিত লোক। এদের কাছে কিছু উর্দু বই কাগজ ছিল এবং এদের সমাজ বিরোধী লোক বলে সকলেই বলাবলি করছিল। আমার কথা হচ্ছে আমরা যারা যাতায়াত করি তাদের পক্ষে খুব ভয়াবহ অবস্থা হয়ে যাচ্ছে এবং এই অবস্থাতেও জি আর পি যদি না থাকে অন্য কোনও প্রোটেকশন যদি না থাকে তাহলে আমাদের পক্ষে খুবই চিন্তার কারণ। সেইজন্য বলছি প্যাসেঞ্জারদের জন্য একটা নিরাপত্তার ব্যবস্থা করা দরকার, এবং যে সমস্ত আহত লোক যাদের রাস্তায় ঠেলে দিয়েছিল তাদের জন্য একটা ব্যবস্থা করা দরকার। এই গুরুতর সমস্যার দিকে দৃষ্টি আকর্ষণ করে আমি শেষ করছি।

**শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় ঃ** স্যার, উনি যে অঞ্চলের কথা বললেন সেটা সেন্ট্রালের অ্যাডমিনিস্ট্রেশন ব্যাপার, আমাদের কোনও অ্যাডমিনিস্ট্রেশন নেই এটা কেন্দ্রীয় সরকারের গাফিলতির জন্য হয়েছে এবং তাদের যদি কোনও প্রোটেকশন না থাকে তাহলে সে দায়িত্ব আমাদের নয়।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ব্যাপারটা খুব গুরুত্বপূর্ণ সন্দেহ নেই, তবে মূল সমস্যাকে এড়িয়ে কোনও রাজনৈতিক দলকে দোষারোপ করা উচিত নয়। অন্যায় হয়েছে সেটাকে বন্ধ করা দরকার। সমাজবিরোধীরা যেটা করেছে তার কন্ডেম সকলেই করবে, কিন্তু ব্যাপারটা যদি অন্য লাইনে ঘুরিয়ে দেন তাহলে সমস্যার সমাধান হবে না, সমস্যাকে এইভাবে জিইয়ে রাখতে সাহায্য করবেন। সাধারণ মানুষের যে কষ্ট হয়েছে সে সম্বন্ধে বলেছেন ঠিক আছে, কিন্তু তার সঙ্গে একটা রাজনৈতিক দলকে সমাজ বিরোধীদের সঙ্গে যুক্ত করছেন সেটা ঠিক নয়। সমাজ বিরোধীদের সঙ্গে সি পি এম-র সবচেয়ে বেশি সম্বন্ধ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার কাছে একটা টেলিগ্রাম যেটা আমাদের লিডার ভোলা সেনের কাছে পাঠিয়েছে সেটা পড়ছি। এখানেও পুলিশ অ্যাট্রোসিটিজ, এখানে এস আই, ডি চক্রবর্তী অব ঘোলশা পি এস, পুলিশ অত্যাচার চালাচ্ছে। এই টেলিগ্রামটা আপনাকে দিচ্ছি। মাননীয় সি পি এম সদস্য যেটা বলেছেন সে সম্বন্ধে যারা সমাজ বিরোধী তাদের শায়েস্তা করুন, কিন্তু রাজনীতি করতে গিয়ে সমাজ বিরোধীদের সংগ্রহ করে নিয়ে রাজনীতি করবেন না, তাতে ডুববেন।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আমি টেলিগ্রামটাকে হোম মিনিস্টারের কাছে পাঠিয়ে দিচ্ছি।

[4-50 — 5-00 p.m.]

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় সেচ মন্ত্রী যে সরকারি প্রস্তাব এখানে এনেছেন সেটাকে আমি সমর্থন করছি এবং এই প্রস্তাব অত্যন্ত যুগোপযোগী হয়েছে। তার কারণ এই এগ্রিমেন্ট যেটা গভর্নমেন্ট অব ইন্ডিয়ার সঙ্গে বাংলাদেশের হয়েছিল সেই এগ্রিমেন্টের ডেট হল নভেম্বর ফিফথ, ১৯৭৭। এই এগ্রিমেন্টের যে ক্লজ রয়েছে ১২ এবং ১৩, ১২ নং অনুযায়ী বলছে—

The two Governments shall consider and agree upon scheme or schemes, taking into account the recommendation of the Joint Rivers Commission, Article XI-Any difficulty, difference or dispute arising from or with regard to this part of the Agreement, if not resolved by the Joint Rivers Commission, shall be referred to the two Governments which shall meet urgently at the appropriate level to resolve it by mutual discussion.

Article XIII Review and Duration- The Agreement will be reviewed by the two Governments at he expiry of three years from the date of coming into force of this Agreement. Further reviews shall take place six months before the expiry of this Agreement or as may be

agreed upon between the two Governments.

অর্থাৎ ১৯৭৭ সালের ৩ বছর পরে এটার একটা লিগ্যাল পজিশন আছে, দুটো কান্ট্রি ইন্টারন্যাশনাল ল আছে এবং সেই জায়গাতে ইন্দিরা সরকার বলতে পারতেন এই আইনেতে আমি এখন এগ্রিমেন্ট করে ফেলেছি কিছু করার নেই কিন্তু এগ্রিমেন্টের ৩ বছর পরে রিভিউ করার স্কোপ আছে। ১৯৭৭ সালে এগ্রিমেন্ট হয়েছিল, আজকে ১৯৮০ সালে ৩ বছর অতিক্রান্ত হয়ে যাচ্ছে, এটা অপারচুন মোমেন্ট যে সময়ে আমরা এই প্রস্তাব নিয়েছি এবং কেন্দ্রীয় সরকারের কাছে এই ডিসপিউট যে আজকে ভারতবর্ষের প্রয়োজনে জাতির প্রয়োজনে পশ্চিমবঙ্গের প্রয়োজনে পূর্বাঞ্চলের স্বার্থে গঙ্গাকে বাঁচানো দরকার। কোনও ব্যক্তি কোনও অঞ্চল বিশেষের মধ্যে যাচ্ছি না, হরিপদবাবু বা সুনীতিবাবু বা ইন্দিরা কংগ্রেসের ঝগড়ার মধ্যে যাচ্ছি না, আমি জাতির স্বার্থের এই কথা বলছি। আজকে যদি গঙ্গার বুকে পলি পড়ে সিল্ট পড়ে গঙ্গা বন্ধ হয়ে যায় তাহলে ভারতবর্ষের সভ্যতার যে প্রাণকেন্দ্র কলকাতা, যে সভ্যতা ২শো বছর আগে গঙ্গা নদীকে কেন্দ্র করে পশ্চিমবাংলায় গড়ে উঠেছিল সেই সভ্যতা নষ্ট হয়ে যাবে। তাই সেই গঙ্গাকে বাঁচানোর জন্য ভারতবর্ষকে বাঁচানোর জন্য বিভিন্ন এক্সপার্ট ওপিনিয়ন হয়েছিল। আমরা দেখেছি ১৮৫৩ সাল থেকে ১৯৩০ সাল পর্যন্ত ১১টা এক্সপার্ট কমিটি হয়েছে। পরবর্তী সময় আমরা দেখেছি বিভিন্ন এক্সপার্টরা রিসার্চ স্টেশনের ডাইরেক্টররা ১৯৫৭ সাল থেকে শুরু করে ১৯৭১ সাল পর্যন্ত এবং এমন কি কেন্দ্রের মন্ত্রী কে এল রাও পর্যন্ত বলেছেন যে, ৪০ হাজার কিউসেক জল দরকার। কেউ বলছেন ১১ হাজার থেকে ১৬ হাজার দিয়েছেন, কেউ বলছেন ২০/২৫ হাজার দিয়েছেন, কেউ বলছে জনতা বেশি দিয়েছে, ইন্দিরা গান্ধী কম দিয়েছেন। কিন্তু বাস্তব ঘটনা হচ্ছে তারা যে এগ্রিমেন্ট করেছিলেন সেটা সম্পূর্ণরূপে ভুল প্রমাণিত হয়েছে। আজকে প্রশ্ন হচ্ছে যদি গঙ্গাকে বাঁচাতে হয়, তার নাব্যতা রক্ষা করতে হয় তাহলে ৪০ হাজার কিউসেক জল দরকার এবং এক্সপার্টদের ওপিনিয়নও তাই। ডঃ ওয়াল্টার হেনসন বলেছেন, ডঃ ডি ভি জোগলেকান, ডাইরেক্টর, সেন্ট্রাল ওয়াটার অ্যান্ড পাওয়ার রিসার্চ ইনসিটিউট ১৯৬৯ সালে বলেছেন, ডঃ এ সি মিত্র বলেছেন ১৯৬৯ সালে এবং তারপর ডঃ ওয়াল্টারহেনসন ১৯৭১ সালে বলেছেন ফ্রম দিজ আই কেম টু দি conclusion that supply of the order of somewhat higher then 40,000 cft. is needed throughout the year to reverse the process of sanding up ship route to Calcutta Harbour. এবং শুধু কলকাতাই নয়, হলদিয়াকে বাঁচাতে গেলেও এই জলের দরকার। এবারে আমি এগ্রিমেন্ট প্রসঙ্গ কিছু বলব। ওই এগ্রিমেন্টের ১৩ ধারায় যা আছে সেই অনুযায়ী আমরা এখনই কেন্দ্রীয় সরকার এবং প্রধানমন্ত্রীকে বলতে পারি, তোমার কোনও অসুবিধা নেই, তুমি যে এগ্রিমেন্ট করেছিল সেই এগ্রিমেন্টের টার্মস অনুযায়ী তুমি রিভিউ করতে পার এবং জাতীয় স্বার্থে, দেশের স্বার্থে এইভাবে জল বন্টন করা উচিত। তাছাড়া ওই এগ্রিমেন্টের ১৫ ধারায় আছে, দিস এগ্রিমেন্ট স্যাল এন্টার into force upon the signatures and shall remain in force for a period of five years from the date of its coming into force.

সুতরাং রিভিউ করা যায় এবং এর লাইফ হচ্ছে ১৯৮২ সাল পর্যন্ত তারপর এটা এক্সপায়ার করবে। দুটি দেশের মধ্যে যে আন্তর্জাতিক চুক্তি হয়েছে তাকে রিভিউ করে ৪০

হাজার কিউসেক জল যাতে ফরাক্কা বাঁধ থেকে ডিসচার্জ করা যায় তারজন্য যে প্রস্তাব এখানে এসেছে তাকে আমি সর্বান্তকরণে সমর্থন করছি। আমি জানি এই ব্যাপারে ডাঃ জয়নাল আবেদিন আমাদের সঙ্গে একমত হবেন এবং কোনও দ্বিমত হাউসে উপস্থিত হবে না। রজনীবাবুও একে অনুমোদন করেছেন এবং তার পার্টির বক্তব্য বলেছেন যে, ইন্দিরা গান্ধী এটা মেনে নেবেন। তিনি যেকথা বলেছেন তাতে পূর্বাঞ্চলের সমস্ত মানুষ সাধুবাদ জানাবে। তবে এই এগ্রিমেন্ট করার পরও দেখেছি ১৫/১৬ হাজার জল ছাড়া হয়েছে, অথচ ডঃ কে এল রাও পর্যন্ত বলেছেন ৪০ হাজার কিউসেক জল দরকার। কিন্তু সেটা বন্ধ করে ভারতবর্ষের অর্থনীতিকে এইভাবে ভেঙ্গে দেবার প্রচেষ্টা কেন হচ্ছে আমি তা বুঝতে পারছিনা। এখানে ইরোশন-এর প্রশ্ন আছে, সিলটিং-এর প্রশ্ন আছে এবং কেউ কেউ এখানে পাশ্চাত্য দেশের কথা বলেছেন, আমেরিকার কথা বলেছেন, কেউ কেউ আবার ব্রহ্মপুত্রের কথাও তুলেছেন। তবে ড্রেজিং-এর প্রবলেম তার সঙ্গে টাকার প্রশ্ন জড়িত রয়েছে কাজেই সেদিক থেকে কেন্দ্রীয় সরকারের সাহায্য প্রয়োজন। আজকে যদি ড্রেজিং করতে হয়, ইরোশনের হাত থেকে পূর্বাঞ্চলকে বাঁচাতে হয় তাহলে কেন্দ্রীয় সরকারের আর্থিক সাহায্য দরকার। এবং সেজন্য দুটোরই পরিপেক্ষিতে—একদিকে ইরোশনকে রোধ করতে হবে। আরেক দিকে গঙ্গার প্রবাহ যদি না রাখতে পারা যায়, আজকে যদি সিলটেড ডিপোজিট বন্ধ করতে হয়—কারণ আমরা জানি এই নদী যখন তৈরি হয়েছিল, এই নদীর যে নাব্যতা ছিল, আজকে সেই ক্রোস ডাইভারটেড হয়ে গেছে—কারণ মেন ক্রোস যেটা পদ্মার সঙ্গে লেগে যাচ্ছে। সুতরাং এ তিনটি মাস মনসুন মাস বাদ দিলে পরে নয় মাস যেভাবে সিলটেড ডিপোজিট এবং সেজন্য হুগলি নদীকে বাঁচাতে হলে ৪০ হাজার কিউসেক জল দরকার। অন্য দিকে ইরোশন বন্ধ করবার জন্য ড্রেজিং-এর প্রয়োজন আছে। এই দুটোর জন্য কেন্দ্রের আর্থিক সাহায্যের প্রয়োজন আছে। এই কয়টি কথা বলে মাননীয় সেচ মন্ত্রী মহাশয় যে প্রস্তাব এখানে এনেছেন সেটা সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-00 — 5-10 p.m.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় মন্ত্রী যে প্রস্তাব এনছেন, আমি এই প্রস্তাব সমর্থন করে আমার বক্তব্য রাখব। আজকে গঙ্গা ফরাক্কা ব্যারাজের গঙ্গার জল ভাগাভাগি এবং বন্টনকে কেন্দ্র করে, বাংলাদেশে এবং ভারতবর্ষের মধ্যে যে সমস্যা দেখা দিয়েছে, আমি মনে করি এই সমস্যাটা শুধু একটা জাতীয় পর্যায়ের সমস্যা নয়, এই সমস্যা সীমিত ক্ষেত্র হলেও আন্তর্জাতিক পর্যায়ের সমস্যা এবং সেই অর্থে একথা বলাই বাহুল্য যে এই সমস্যাটি অত্যন্ত গুরুত্বপূর্ণ এবং এই সমস্যা সমাধানের উদ্দেশ্য যে প্রস্তাব উত্থাপিত হয়েছে তার গুরুত্ব অত্যন্ত বেশি একথা বলাই বাহুল্য। এখন এই ধরনের একটি সমস্যা সমাধানের ক্ষেত্রে কোনও দ্বিমত নেই যে ভারত এবং বাংলাদেশের জনসাধারণের মধ্যে সৌহার্দ্য বন্ধুত্ব ঐক্য এবং দুই রাষ্ট্রের মধ্যে স্বাভাবিক সম্পর্ক সুস্থ সম্পর্ক তাকে সুদৃঢ় করার ক্ষেত্রে সমধিক গুরুত্ব আরোপ করলেও আজকে নিজেদের দেশের সমস্যার কথা চিন্তা করতে গিয়ে বাংলাদেশের সমস্যাকে লঘু করে না দেখলে আমি একথা অত্যন্ত দুঃখের সঙ্গে বলতে বাধ্য হচ্ছি বিগত ১৯৭৭ সালে ৮ই নভেম্বর বা তৎপূর্বে ইন্দিরা কংগ্রেস ক্ষমতায় থাকা-কালীন এই গঙ্গার জল ভাগাভাগি প্রশ্নে ভারত বাংলাদেশের যে চুক্তি হয়েছে, সেই চুক্তি

উভয় দেশের স্বার্থ রক্ষার দিকে দৃষ্টি রেখে একটা সুষম দৃষ্টিভঙ্গির দিকে দৃষ্টি রেখে সম্পন্ন হয়নি। আমি একথা বলতে বাধ্য হচ্ছি সেই চুক্তির দ্বারা বিশেষ করে পশ্চিমবাংলা তথা ভারতবর্ষের স্বার্থ এবং এই দেশের অর্থনীতি চূড়ান্তভাবে বিঘ্নিত হয়েছে বিপন্ন হয়েছে। ফলে আজকে সেই অর্থে বাস্তবিকই আজকে আপনারা জানেন, একথা সকলেই স্বীকার করবেন যে গঙ্গায় সভ্যতা গঙ্গা নদীকে ভিত্তি করে গড়ে উঠেছিল পশ্চিমবাংলা অর্থনীতি, পশ্চিমবাংলার লাইন বলা যায় ভাগীরথী, হুগলি। ফলে আজকে এই ভাগীরথী হুগলি যদি মারা যায়, আজকে কলকাতা বন্দর, হলদিয়া বন্দর যদি শেষ হয়ে যায়, আজকে যদি হুগলিতে, ভাগীরথীতে তার নেভিগেবিলিটি, জাহাজ চলাচলের ব্যবস্থা বিঘ্নিত হয় তাহলে পশ্চিমবাংলার অর্থনীতি ভেঙ্গে পড়বে একথা অস্বীকার করার কোনও কারণ নেই। আজকে তাই বলব যে চুক্তি হয়েছিল, এখানে মাননীয় মন্ত্রী মহাশয় তিনি উল্লেখ করেছেন, একথা ঘটনা যে শুধু জাতীয় ক্ষেত্রে নয়, আন্তর্জাতিক খ্যাতিসম্পন্ন ইঞ্জিনিয়ার, নদী বিশেষজ্ঞ তারা সকলেই স্বীকার করেছেন যে আজকে যদি ভাগীরথী—হুগলির নেভিগেবিলিটি রক্ষা করতে হয়, যদি কলকাতা বন্দরকে রক্ষা করতে হয়, যদি হলদিয়া বন্দরকে রক্ষা করতে হয়, তাহলে ফরাক্কা থেকে অন্তত নূন্যপক্ষে ৪০ হাজার কিউসেক জল অল থ্রু দি ইয়ার এই জলটা সাপ্লাই হওয়া দরকার। এটা বিভিন্ন ক্ষেত্রে তথ্য দিয়ে এই জিনিস পরিবেশন করা হয়েছে এবং আন্তর্জাতিক ক্ষেত্রে একটা স্বীকৃত সত্য এবং যার ভিত্তিতে আমরা ইতিপূর্বে এই পশ্চিমবঙ্গ বিধানসভায় এই বর্তমান সরকারের আমলে ৭৭ সালে একথা আপনারা সকলে জানেন যে ৪০ হাজার কিউসেক জল যাতে পশ্চিমবঙ্গ পেতে পারে, ভাগীরথী, হুগলি ফরাক্কা থেকে পেতে পারে সেইজন্য একটা অলপার্টি ডেলিগেশন অ্যাসেম্বলি থেকে মাননীয় মন্ত্রী প্রভাস রায়ের নেতৃত্বে কেন্দ্রীয় সরকারের কাছে জনতার আমলে মুরারজি দেশাই তদানিন্তন প্রধানমন্ত্রীর কাছে দিয়েছিলাম। ফলে যৌক্তিকতা ছিল কিন্তু অত্যন্ত দুর্ভাগ্যজনক ব্যাপার যে আমাদের এই সর্বসম্মত প্রস্তাব সত্ত্বেও পশ্চিমবঙ্গের সরকারকে পশ্চিমবঙ্গের মানুষকে না জানিয়ে ভারত সরকার তাদের সঙ্গে একটা চুক্তিতে আবদ্ধ হন এবং যে চুক্তিতে যেখানে এই হুগলিকে বাঁচিয়ে রাখার জন্য যে ৪০ হাজার কিউসেক ন্যূনতম জলের দরকার সেখানে আজকে এখানে তার এক চতুর্থাংশ জল আসছে, এই পরিস্থিতি হয়েছে। যার ফলে আজকে কলকাতা বন্দরের ভবিষ্যত, হলদিয়া বন্দরের ভবিষ্যত এর নেভিগেবিলিটি এবং এক কথায় পশ্চিমবঙ্গের ভবিষ্যত বাস্তবিক অত্যন্ত অন্ধকার একথা আমরা সকলেই বলব। ফলে এই অর্থে আজকে নতুন করে আবার কেন্দ্রের কাছে আমাদের এই বক্তব্য, আমাদের ডেলিগেশনের যে প্রস্তাব নেওয়া হচ্ছে এর যৌক্তিকতা আছে বলে আমি মনে করি। একথা ঠিক যে ফরাক্কা ব্যারেজ বাঁধবার পর স্বাভাবিকভাবে বাংলাদেশ তারা যে জল পেত সেই জলের প্রবাহ একটু নিয়ন্ত্রিত হয়েছে এবং তারজন্য তাদের অর্থনীতি যাতে বিঘ্নিত না হয় তারজন্য তাদের জল পাওয়ার প্রয়োজন আছে ঠিক এবং তারজন্য ভারত-বাংলাদেশ চুক্তি হতে পারে। কিন্তু সেখানেও আমরা একথা বলব বাংলাদেশের মানুষকে, বাংলাদেশের সরকারকে যে বাংলাদেশে বহু নদী ও উপনদী সমৃদ্ধ দেশ. তারা তাদের জল সম্পদকে যদি স্বল্পমেয়াদী ও দীর্ঘ মেয়াদী পরিকল্পনা গ্রহণ করে সেই জল সম্পদ ব্যবহার করে তাহলে তারা ফরাক্কা ব্যারেজের উপর তাদের নির্ভরতা অনেকটা হ্রাস করতে পারে এবং ভারতবর্ষ, বিশেষ করে পশ্চিমবঙ্গের যে সমস্যা সেই সমস্যার সমাধানে সাহায্য করতে পারে। এছাড়া মাননীয় মহাশয় প্রস্তাবে তিনি যে

সাজেশন রেখেছেন অর্থাৎ ব্রহ্মপুত্রকে যদি লিংক করে দেওয়া যায় গঙ্গার সঙ্গে ফরাক্কার কাছে—যদিও এটা দীর্ঘমেয়াদী পরিকল্পনা, এটা করা গেলে উভয় দেশে যে জলাভাবের সৃষ্টি হয়েছে সেই সমস্যার হাত থেকে উভয় দেশ মুক্তি পেতে পারে। এবং সেক্ষেত্রে আমি একথা বলব—এই যে ব্রহ্মপুত্র এবং গঙ্গার লিঙ্ক করার সাজেশন, এর দ্বারা শুধু যে ভারতে পূর্বাঞ্চলের স্বার্থ রক্ষিত হবে, পশ্চিমবাংলার স্বার্থ রক্ষিত হবে তা নয়, বাংলাদেশের স্বার্থও রক্ষিত হবে। এর জন্য যে আর্থিক দায় দায়িত্ব সেটা ভারত সরকার এবং বাংলাদেশ সরকার এই উভয় সরকারের এবং তাই উভয় সরকারই সে দায়িত্ব গ্রহণ করবেন কারণ উভয় দেশের স্বার্থই এতে যুক্ত আছে। তাই এই জিনিস ভারত এবং বাংলাদেশের মধ্যে চুক্তি, তার মধ্যে এটা আসার দরকার।

এখানে যে দ্বিতীয় প্রস্তাব মাননীয় মন্ত্রী মহাশয় রেখেছেন, সেই দ্বিতীয় প্রস্তাবও অত্যন্ত যুক্তিসঙ্গত। ব্যাঙ্ক ইরোশন হচ্ছে। তার ফলে সেডিমেন্টেশন হচ্ছে ফলে প্রস্তাবের মধ্যেও আছে, যেভাবে জলের ফ্লাস কমে যাচ্ছে, ফরাক্কা ব্যারাজের জল যেভাবে হুগলি নদীতে কম আসছে, তাতে স্বাভাবিকভাবেই সেডিমেন্টেশন হচ্ছে এবং ওয়াটার ফ্লাস কমে যাবার ফলে সেই সেডিমেন্টেশন ব্যাপকভাবে হচ্ছে, ফলে জ্যামিতিক হারে ক্রমাগত রিভার ভরাট হয়ে যাচ্ছে। ফলে পরিস্থিতি অত্যন্ত জটিল হয়ে উঠছে এবং সেদিকেই সমস্যাকেও আরও ঠেলে দেবে। সেজন্য এখানে যে ড্রেজিং-এর কথা বলা হচ্ছে, ব্যাঙ্ক ইরোশন বন্ধ করার জন্য প্রোটেকটিভ মেজারের কথা বলা হচ্ছে আমি মনে করি তা যুক্তি সঙ্গত। এই কারণ আজকে একথা অনেকই মনে করছেন যে কলকাতা পোর্ট এবং হলদিয়া পোর্টকে রক্ষা করার জন্য হুগলির নেভিগেবিলিটি অটুট রাখা শুধু পশ্চিমবাংলার স্বার্থেই নয়, পশ্চিমবাংলার মানুষের স্বার্থেই নয় গোটা ভারতবর্ষের স্বার্থেই এটা প্রয়োজন। কেননা পশ্চিমবাংলার স্বার্থ এবং ভারতবর্ষের স্বার্থ এক এবং অভিন্ন, ভারত এবং পশ্চিমবাংলাকে আলাদা করে দেখা যায় না। এদিকে থেকে থেকে সমস্যার সমাধান চাই এবং সমাধানের দায়িত্ব শুধু পশ্চিমবাংলা সরকারের নয়, স্বাভাবিকভাবেই এটা ভারতবর্ষ-এর সরকারের দায়িত্ব এসে পড়বে। কিন্তু আমরা দেখতে পাচ্ছি এবং আক্ষেপের সঙ্গে বলছি কেন্দ্রীয় সরকার এইরকম গুরুত্বপূর্ণ সমস্যা সমাধানের ব্যাপারে যেভাবে ক্যালাসলি বিহেভ করছেন, এটা দুঃখজনক। শুধু তাই নয়, পার্শ্ববর্তী রাষ্ট্রের সঙ্গে চুক্তি সম্পাদনের যে অসঙ্গতি রয়েছে, তাতে আমরা দেখব দেশের অভ্যন্তরীণ বিভিন্ন রাজ্যগুলি যা আছে, তার মধ্যে গঙ্গার জল ভাগ বাঁটোয়ারার ব্যাপারে একটা সুষম নীতি এখানে অনুসরণ করা হচ্ছে না। সেখানে আমরা দেখেছি নিম্ন গঙ্গার পার্শ্ববর্তী যে সমস্ত রাজ্যগুলি আছে, তাদের স্বার্থকে উপেক্ষা করে আপার গঙ্গা বা গঙ্গার ঊর্ধ্বাংশে যে সমস্ত উত্তর প্রদেশ বা অন্যান্য যে সমস্ত রাজ্যগুলি আছে, সেখানে গঙ্গার জল যদৃচ্ছাভাবে ব্যবহৃত হচ্ছে, আর নিম্ন গঙ্গার পার্শ্ববর্তী রাজ্যগুলি জলাভাবে এই রকম আর্থিক দুর্গতির সম্মুখীন হচ্ছে। একই রাষ্ট্রের মধ্যে এই রকম জিনিস দেখতে পাচ্ছি। এ জিনিস ঠিক নয়। আমার বক্তব্য হচ্ছে একটা ইন্টিগ্রেটেড অ্যাপ্রোচ একটা সুষম দৃষ্টিভঙ্গি, সুষমনীতি নিয়ে একই রাষ্ট্রের মধ্যে যে রাজ্যগুলি আছে, তাদের মধ্যে গঙ্গার জল ভাগ বাঁটোয়ারি করা উচিত। কিন্তু সেক্ষেত্রে ভারত সরকারের যে ভূমিকা হওয়া উচিত সেই ভূমিকা তারা পালন করছে না। অতীতে ইন্দিরা কংগ্রেস সরকারের আমলে হয়নি। এখন দেখতে হবে বর্তমানে যে সরকার

এসেছেন কেন্দ্রে তারা কি করেন। কিন্তু এই সরকারের পক্ষ থেকেও আমরা সে রকম কিছু দেখছিনা। এছাড়া এই রকম একটা সমস্যার সমাধানের ক্ষেত্রে আজকে রাষ্ট্রের অভ্যন্তরীণ ওয়াটার রিসোর্সগুলি, জলের যে উৎসগুলি যাতে ফুল ইউটিলাইজেশন হয়, তার জন্য রাষ্ট্রের তরফ থেকে একটা যুদ্ধকালীন জরুরি পরিস্থিতি বিবেচনা করে একটা পরিকল্পনা নিতে যাচ্ছেন, সেই রকম কোনও জিনিস দেখছিনা। আজকে এই রকম একটা সমস্যা সমাধানের জন্য ভারত বাংলাদেশ চুক্তির প্রশ্ন এসেছে। এখানে আমরা দেখতে পাচ্ছি কেন্দ্রীয় সরকার অতীতে ইন্দিরা কংগ্রেসের ক্ষেত্রেও দেখেছি, জনতা সরকারের ক্ষেত্রেও দেখেছি একটা হাস হাশ পলিসি মেন্টেন করা হয়েছে এবং জনসাধারণের কাছ থেকে যতটা সম্ভব সমস্যাকে আড়াল করে, চুপি চুপি একটা রাজনৈতিক আড়াল দিয়ে, এই রকম একটা ব্যবস্থা করেছেন।

[5-10 — 5-20 p.m.]

এরমধ্যে হ্যাস হ্যাস পলিসি নেবার কিছু নেই, এতে উভয় রাষ্ট্রের জনসাধারণের স্বার্থের প্রশ্ন জড়িত। কাজেই এখানে যুক্তি ভিত্তিক চুক্তি হওয়া দরকার। এই চুক্তির ক্ষেত্রে আমি বলব, সমস্যা সমাধানের ক্ষেত্রে আমরা যেমন কোনও রকম অযৌক্তিক চাপের কাছে নতী স্বীকার করব না তেমনি আবার এক্ষেত্রে আমরা কোনও রকম সঙ্কীর্ণ একদেশদর্শী দৃষ্টিভঙ্গির দ্বারাও পরিচালিত হব না। আমি দুঃখের সঙ্গে বলতে বাধ্য হচ্ছি যে ইতিপূর্বে যে চুক্তি কেন্দ্রীয় সরকারের নেতৃত্বে হয়েছে ভারত বাংলাদেশের মধ্যে সেই চুক্তির ব্যাপারে আমাদের মনে হয়েছে অযৌক্তিত চাপের কাছে ভারত সরকার নতি স্বীকার করেছেন, যার ফলে পশ্চিমবঙ্গের স্বার্থ তথা ভারতবর্ষের স্বার্থ বিসর্জন দিয়ে এই চুক্তি সম্পাদিত হয়েছে। আমরা আশা করি আগামীদিনে ভারত সরকার এই সমস্ত ত্রুটি বিচ্যুতির দিকে লক্ষ্য রেখে নতুন ভাবে এই চুক্তি রিভিউ করবেন যেটা আগামী ৫ই নভেম্বর আসছে। পরিশেষে আমি মাননীয় মন্ত্রী মহাশয় যে দুটি প্রস্তাব এনেছেন তাকে সর্বান্তকরণে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** এবারে আমি শ্রী দীনেশ মজুমদার মহাশয়কে তাঁর অ্যামেন্ডমেন্ট মুভ করতে বলছি।

## POLNT OF ENFORMATION

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** অন এ পয়েন্ট অব ইনফরমেনশন, স্যার, বহরমপুর শহরে কংগ্রেস(ই)-এর দুটি গোষ্ঠী গনিখান চৌধুরি এবং আব্দুস সাত্তারের গোষ্ঠীর লড়াই গত ২/৩ দিন ধরে চলছে এবং তাতে বহরমপুর শহরের জনজীবন বিপর্যস্ত হয়ে পড়েছে। সেখানে যথেচ্ছ বোমাবাজি চলছে, পেটাপেটি চলছে এবং সাধারণ মানুষ এতে অতিষ্ঠ হয়ে পড়েছেন। স্যার, ওদের ছত্রছায়ায় যে সমাজবিরোধীরা আছে অবিলম্বে যদি তাদের গ্রেপ্তার করা না হয় তাহলে সাধারণ মানুষের জীবনের নিরাপত্তা বিঘ্নিত হবে। এ বিষয়ে আমি সরকারের দৃষ্টি আকর্ষণ করছি।

. **Shri Dinesh Mazumdar :** Sir, I beg to move the following amendment to both the Government Resolutions standing in the name of Shri

Pravash Chandra Roy that in the last paragraph of the Resolutions for the serial nos. (14) and (15) and the entries relating thereto the following be substituted :-

(14) Shri Patit Paban Pathak, (15) Shri Kashi Kanta Moitra and (16) Shri Gouranga Samanta. ঐ একটা নাম খালি অ্যাড হবে।

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** স্যার, এটা আমি অ্যাকসেপ্ট করে নিচ্ছি।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সেচমন্ত্রী মহাশয় যে প্রস্তাব রেখেছেন সেই প্রস্তাবকে আমি সম্পূর্ণভাবে সমর্থন করে কয়েকটি কথা বলছি। স্যার, যে মামলার উপর এখানে আমরা প্রস্তাব আলোচনা করছি নিসন্দেহে সেই মামলা অত্যন্ত জটিল মামলা। এই জটিলতার কোনও শেষ আছে বলে আমি মনে করি না, খুব সহজ মামলা এটা নয়। শুধু যে ইন্টারন্যাশনাল ল-এর নানান রকমের জটিলতা এখানে সৃষ্টি হয়ে গিয়েছে সেটাই শুধু বড় কথা নয়, তা ছাড়া আরও অনেক জটিল আছে। কারণ একবার একটা চুক্তি করে নিলে তার থেকে ব্যাক আউট করা, সেটা রিভিউ করা, সেটাকে অ্যাবরোগেট করা খুব সহজ কাজ হয় না। কাজেই খুব জটিল একটা মামলা আমাদের সামনে আছে। এই জটিলতা আরও বেড়েছে এই কারণে যে—আমি কোনও বিশেষজ্ঞের নাম এখানে উল্লেখ করতে চাই না, ডজন ডজন বিশেষজ্ঞদের নাম উল্লেখ করা যেতে পারে যারা ফরাক্কা ব্যারেজ প্রোজেক্ট তৈরি করার পেছনে যে ফিলোজফি তার যে অর্থনৈতিক এবং অন্যান্য কারণ সেগুলি সম্পর্কে বিশদভাবে বলেছেন। এগুলি বলার কোনও প্রয়োজন আছে বলে আমি মনে করি না। কেন না, এটা আমরা অল্প বিস্তর সকলেই জানি। আমি সেই সব বড় বড় বিশেষজ্ঞদের কথা বলতে চাচ্ছি না, তার মধ্যে আমি যেতেও চাচ্ছি না। মোদ্দা কথা হচ্ছে এই, গঙ্গা ভাগীরথীর নাব্যতা কলকাতা বন্দরকে বাঁচাতে গেলে যেভাবে রক্ষা করা দরকার সেইভাবে এর নাব্যতা রক্ষা করতে হবে। আমরা তোল ম্যান সায়েনটিফিক্যালি জিনিসটা তো বুঝি না। যারা বোঝেন তারা কি বলছেন সেটাই আমাদের কাছে বড় কথা। আমরা তো ৪০ হাজার কিউসেকের মানেই বুঝি না। ৪০ হাজার কিউসেক পাব না কেন, ৪৫/৫০ হাজার কিউসেক হবে না কেন, এসবের মধ্যে যাবার কোনও কারণ নেই। আসল কথা হচ্ছে নাব্যতা বজায় না থাকলে কলকাতা পোর্টের সুপ্রিম্যাসি নষ্ট হয়ে যাবে এবং এই বিধানসভা আজকে আমরা এটা নিয়ে আলোচনা করছি বলে যদি কেউ মনে করেন এটা আমাদের ব্যাপার তাহলে তার চেয়ে বড় ভুল আর কিছু করা হবে না। এটা তো একটা অল ইন্ডিয়া কোয়েশ্চেন। ইস্টার্ন স্টেটসের কোয়েশ্চেন কেন বলব, খন্ডিত করা হচ্ছে, সীমতি করা হচ্ছে—নো, ইস্টার্ন স্টেটসের কোয়েশ্চেন এটা নয়, এটা সারা ভারতবর্ষের প্রশ্ন। দিল্লিতে ফরাক্কা ডেলিগেশনের ব্যাপারে বলতে গিয়ে আমরা অবশ্য একটু অবাক হয়ে গিয়েছিলাম। আমার সেই কথাটা বেশ মনে আছে। প্রধানমন্ত্রী মোরারজি দেশাইকে যখন এই কথা বললাম যে এটা কিন্তু শুধু ওয়েস্ট বেঙ্গলের প্রশ্ন নয়, শুধু ক্যালকাটা পোর্টের কোয়েশ্চেন নয়। তিনি সঙ্গে সঙ্গে জবাব দিয়েছিলেন। _

আমরা বলেছিলাম এন্টায়ার ইস্টার্ন ইন্ডিয়ার হিন্টারল্যান্ড হচ্ছে এই ক্যালকাটা পোর্ট এবং এদিকে যদি দৃষ্টি ফেরানো না যায় তাহলে এন্টায়ার এরিয়া সাফার করবে। তিনি সঙ্গে

সঙ্গে বলেছিলেন কোনও একটি ইস্টার্ন ইন্ডিয়ান স্টেট তো এসে বলেনি তোমাদের এই বক্তব্য, ইউ আর দি ওনলি স্টেট, এই কথা বলছ—তার এই কথাটা কিন্তু মনে রাখার মতো। আজকে শুধু এটা আমাদের কোয়েশ্চেন নয়, এন্টায়ার হিন্টারল্যান্ড নির্ভর করছে এই পোর্টের উপর। কাজেই সেইভাবে আমাদের এগোতে হবে। ওয়াটার সাপ্লাই সম্পর্কে যখন আলোচনা হচ্ছিল তখন প্রধানমন্ত্রী আরও বললেন— ঐ কিউসেকের হিসাব নিয়ে একটি কথা বললেন টাইডাল পোর্টস সব সময় হেডওয়াটার সাপ্লাই—কিউসেক জল না পেলে কি এসে যায়, কত জল পেল না পেলতা নিয়ে মাথা ঘামাব না। টাইডাল পোর্টস এটাকে যেমন করেই হোক বাঁচিয়ে রাখব। কি ডেনজারাস প্রোপোজিশন—ফরাক্কা ব্যারেজের এন্টায়ার ফিলজফি কি ভুল হয়েছে—এইভাবে হেডওয়াটার সাপ্লাই বজায় রাখার যে চেষ্টা - তার কখন মনে হয়নি যে এই জায়গায় যেতে হবে, তাতে যাই পাই না কেন ১০/৩০/৪০/৪৫ এই নিয়ে সন্তুষ্ট থাকতে হবে। সঙ্গে সঙ্গে ভাবতে হবে এই টাইডাল পোর্টকে বাঁচিয়ে রাখার জন্য উপায় আছে মডার্ন ওয়েপনস, মডার্ন ড্রেজিং-এর ব্যবস্থা আছে। সেটা কি, আমরা জানি। ড্রেজিং করে টিকিয়ে রাখা। এটা টাইডাল পোর্ট বলে জোয়ারের সময় প্রচুর জল আসছে। কাজেই জলের অভাব এখানে হবে না, এই কথা বিশেষজ্ঞরা বলছেন। কিন্তু জলের অভাব না হওয়া সত্ত্বেও পোর্ট তো বাঁচছে না।

[5-20 — 5-30 p.m.]

এবং এই ফরাক্কা ব্যারেজ প্রোজেক্ট চালু হবার আগে বছরে অন্তত হিসাব করে দেখবেন ৪০ থেকে ৫০ লক্ষ টাকা ড্রেজিং এর জন্য খরচ হয়েছে। আজকে ড্রেজিং হচ্ছে না বলে সেই খরচটা এন্টায়ারলি সেই খরচটা হয়তো বেঁচে গেছে বা বেঁচে যাচ্ছে বা বাঁচানোর চেষ্টা হচ্ছে। তাহলে মোরারজি দেশাই যে থিয়োরি প্রোফাউন্ড করবার চেষ্টা করেছিলেন যে টাইড্যাল পোর্ট, তোমরা কেন ওরি করছো? কিন্তু আমরা দেখছি, যে কারণে আছে সেদিক দিয়ে তো ব্যবস্থা হচ্ছে না। আজকে জটিলতা সেই জন্য আসছে। বহু প্রশ্ন, যেগুলো বেসিক কোয়েশ্চেন, আজকে সেই সব প্রশ্নে উল্টো পাল্টা কথা বলা হচ্ছে। সেই সব প্রশ্নে ইঞ্জিনিয়ারদের মধ্যে ঐক্যমত নেই আমরা জানি। কারণ এই ফরাক্কার কোয়েশ্চেন দেশের সামনে এল কি করে? এল যখন ডি ভি সি-র ড্যাম করার প্রশ্ন সরকার গ্রহণ করলেন। ডি ভি সি-র মাইথন এবং পাঞ্চেত যখন বাঁধ আরম্ভ হয়ে গেল তখন আমাদের এই দেশের একদল সুপ্রতিষ্ঠিত ইঞ্জিনিয়ার এই কথা বলেছিলেন যে মাইথন এবং পাঞ্চেতের বাঁধ করে যদি এই দামোদরের ২।। লক্ষ থেকে ৬।। লক্ষ কিউসেক জলের ফ্লাসিং রূপনারায়ণের খাত দিয়ে গঙ্গা এবং ভাগীরথীর খাতে দিয়ে প্রবাহিত হওয়ার পথ বন্ধ করে দেওয়া হয় তাহলে ক্যালকাটা পোর্ট উইল ডাই ইন নো টাইমস। শুধু তারা এই কথাটা বলে সেদিন তাঁরা ক্ষান্ত ছিলেন তা নয়, একটা প্রচন্ড আলোড়ন তাঁদের তরফ থেকে করা হয়েছিল। যার জন্য মাননীয় মন্ত্রী মহাশয় এঁর নিশ্চয়ই স্মরণ থাকবে যে প্রথম বিশেষজ্ঞ কমিটি বসানো হয়েছিল ১৯৫২ সালে এবং আগেকার ইঞ্জিনিয়ারদের কথা আমি এখানে বলতে চাইছি না, আমাদের দেশ স্বাধীন হওয়ার পর এই প্রশ্ন সামনে এল ১৯৪৮ সালে। ১৯৪৮ সালে মোটামুটি একটা সিদ্ধান্ত করা হয়েছিল যে ফরাক্কা ব্যারেজ প্রোজেক্ট করে যদি হেড ওয়াটার সাপ্লাইকে অক্ষুন্ন না রাখা যায় তাহলে ক্যালকাটা পোর্টকে আর বাঁচানো যাবে না। ১৯৪৮ সালে যখন এই

সিদ্ধান্ত হয় তখন সেই সিদ্ধান্ত নিয়ে খানিকটা আলোচনা হয়েছিল। এদিকে ডিভিসি-র মাইথন এবং পাঞ্চেতের কাজ আরম্ভ হয়ে গেছে, তখন এই আলোড়ন সৃষ্টি হল, ডি ভি সি যদি মাইথন এবং পাঞ্চেত বাঁধ করে এবং ঐ ২।। লক্ষ থেকে ৬।। লক্ষ কিউসেক জল যদি এইভাবে আশা বন্ধ হয়ে যায়, যেটার জন্য ক্যালকাটা পোর্ট বেঁচে আছে, যদি এটা বন্ধ হয়ে যায় তাহলে সাংঘাতিক অবস্থা হবে, ক্যালকাটা পোর্ট বাঁচবে না। তখন দিল্লির টনক নড়েছিল। দিল্লি সঙ্গে সঙ্গে ১৯৫২ সালে একটা বিশেষজ্ঞ কমিটি বসিয়েছিলেন এবং সেই বিশেষজ্ঞ কমিটি সেদিন বলেছিলেন যে জলের অভাব হবে না এই কথা ঠিক, কিন্তু সঙ্গে সঙ্গে এখানে অন্য যে কাজগুলো আছে, যেগুলো পৌর্তিক কাজ বলে, সেই কাজগুলোকে অব্যাহত রাখতে হবে। তিন নং কথা হচ্ছে ফরাক্কা ব্যারেজ প্রোজেক্ট এর কাজ হাতে নিতে হবে। ১৯৫২ সালের সেই বিশেষজ্ঞ কমিটির রিপোর্টে ভিত্তিতে প্রকৃত পক্ষে কাজ শুরু হল এবং ১৯৫৩ সালে সেন্ট্রাল ওয়াটার অ্যান্ড পাওয়ার যে বোর্ড আছে, তাতে জওহরলাল নেহেরু নিজে সেদিন উপস্থিত থেকে এই আলোচনায় অংশ গ্রহণ করেছিলেন, সেখানে এই সিদ্ধান্তই গ্রহণ করা হয়েছিল যে ডি ভি সি-র মাইথন এবং পাঞ্চেতের বাঁধ হবার ফলে গঙ্গা ভাগীরথীর নাব্যতা বজায় রাখার সমস্যা কঠিন হয়ে উঠতে পারে এবং সেই কারণে ফরাক্কা ব্যারেজ প্রোজেক্ট এর কাজ হাতে নিতে হবে। সেইভাবে কাজটা সামনে এসেছে। জটিলতা এই জন্য বলছি, আজকে কোনও উপায় নেই, এই পোর্টকে বাঁচাতে গেলে—জানিনা ওরা যদি আমাদের সামনে অলটারনেটিভ রাখতে পারেন, এটাও অস্বীকার করা যায় না। কারণ এটা একটা বিজ্ঞানসম্মত প্রস্তাব যে টাইডাল পোর্টের একমাত্র বাঁচার রাস্তা হেড ওয়াটার সাপ্লাই বজায় রাখা। যদি বিশেষজ্ঞরা আমাদের বোঝাতে পারেন, বাস্তব অবস্থা যদি তাই হয়, অ্যাজ বিকজ ইট ইজ এ টাইড্যাল পোর্ট, শতাব্দীর পর শতাব্দী ধরে হেড ওয়াটার সাপ্লাই এখানে কাট অফ ছিল। তিন চার মাসের বেশি হেড ওয়াটার সাপ্লাই কোনওদিন পাওয়া যেত না। সেই অবস্থায় ক্যালকাটা পোর্ট বড় হয়েছে এবং যদি সেই অল্টারনেটিভ থাকে তাহলে সেই অল্টারনেটিভের কথা বিবেচনা করা নিশ্চয়ই সেটা মহাভারত অশুদ্ধ হবে না বা বিবেচনা করতে অস্বীকার করব, নিশ্চয়ই তা হতে পারে না।

কাজেই সেদিকটা আমাদের ভেবে দেখতে হবে। মোটের উপর কথা হচ্ছে আজকে এটা শুধু ইস্টার্ন স্টেটের সমস্যা নয়, ক্যালকাটার সমস্যা, ওয়েস্ট বেঙ্গলের সমস্যাতো নয়ই, সারা ভারতবর্ষের ইকোনমি আজকে এই বর্তমান পর্যায়ে আমাদের অর্থনীতি যে জায়গায় আছে, সেই জায়গার কথা বিবেচনা করে আজকে এ কথা অস্বীকার করার উপায় নেই যে এই পোর্টের উপর ভারতবর্ষের অর্থনীতি নির্ভর করছে এবং সেই ভাবে সারা ভারতবর্ষের দৃষ্টি আজকে এই দিকে ফেরাতে হবে। আজকে সমস্যাটি কি সেটা বোঝাতে হবে। কিন্তু মুসকিল হয়ে গেছে, জটিলতা বলছি কেন? এক দিকে এর কোনও অর্থ হতে পারে না, কারণ ৩০,৪০ আমরা তো বলিনি। আমরা লেম্যান, আমরা ৩০ বললাম, ৪০ বললাম, ৫০ বললাম তাতে কি কিছু এল গেল? কিছু আসে যায় না। কিন্তু যখন বিশেষজ্ঞরা সমস্ত অবস্থা পর্যালোচনা করে তারা বলেন যে এছাড়া গত্যান্তর নেই, তখন ধরে নিতে হবে যে এ ছাড়া গত্যান্তর নেই। অন্য দিকে দেখছি যে চুক্তিটুক্তি এমনভাবে করা হচ্ছে—ইন্টারন্যাশনাল এগ্রিমেন্ট কি ধরনের? আমরা সকলে জানি বিশেষ করে ইট ইজ এ ভেরি সেনসেটিভ

কোয়েশ্চেন, কারণ বাংলাদেশ এবং আমরা ইনভলভড আছি। সে জন্য আমি বলছি একবার যদি দুই পা এগিয়ে যান তাহলে দুই পা পিছিয়ে আসবেন। আপনার সুবিধা ম এটা এত সহজ ব্যাপার নয়। কাজেই আজকে খুব জটিল মামলা আমরা হাতে নিয়েছি। এ একটা আন্তর্জাতিক সমস্যা আজকে জাতীয় সমস্যা বলে যদি আমরা মনে করি, যেমন খু তেমনিভাবে আমাদের পিঠ ল্যাজে কাটি আর মুড়োয় কাটি তাতে কার কি এল গেল—এ কথা বলার আর কোনও রাস্তা নেই। বিশেষ করে শ্রীমতী গান্ধী একটা চুক্তি করেছেন এ তারপর হরিপদবাবু বললেন যে শ্রীমতী গান্ধী খুব কম জল দিয়েছিলেন, আমরা একটু বে জল দিয়েছি। আজকে এই তুলনা এখানে আসেনা। কারণ ফিডার ক্যানেল কমিশনিং হল যখন ফিডার ক্যানেল কমিশনিং হল তখন কত জল নিয়ে কমিশনিং হল ওখানে তার এক চুক্তি ছিল, ইট ওয়াজ এ লিমিটেড এগ্রিমেন্ট। কিন্তু তারপর যে চুক্তি করা হয়েছে সে ফাইভ ইয়ার এগ্রিমেন্ট। সুতরাং দুটোতে অনেক তফাত আছে। এটা মনে করলে ভুল কর হবে যে দুটোকে একই স্ট্যান্ডার্ডে বিচার করা যায়। এটা তা নয়। অনেক পার্মান্যান্ট বেসিে জনতা সরকার এগ্রিমেন্ট করে গেছে এবং সেখানে যা ডিফিকাল্টি ক্রিয়েট করা হয়েছে, সে ডিফিকাল্টি অনেক বড়। কাজেই এটা অস্বীকার করার উপায় নেই। আর উনি বললেন ে কথা যে গঙ্গা আমাদের নদী, আমাদের ভাগীরথীর ধারা দিয়ে বয়ে চলেছে। আমাদের নদীর জল নিয়ে ভাগাভাগি করবেন কিন্তু সব সময় ওরা বেশি পাচ্ছে। এই ক্ষোভ প্রকাশ করার কোনও রাস্তা নেই। ইট ইজ অ্যান ইন্টারন্যাশনাল রিভার, এটা অস্বীকার করার উপায় নেই আমরা বলতে পারি যে এটা গঙ্গা নয়, এটা পদ্মা। গঙ্গার ঐ সুতি থেকে আলাদা খাত যেট কলকাতার দিতে চলে গেছে সেটা গঙ্গা। আর এটা পদ্মা। কাজেই গঙ্গা অ্যাবসোলিউটলি আমাদের রিভার, এটাতে ইন্টারন্যাশনাল কোয়েশ্চেন হবে কেন—একথা বলার কি কোনও অবকাশ আছে? এ কথা বলার অবকাশ নেই। ইন্টারন্যাশনাল লতে লোয়ার রিপ্যারিয়ান কান্ট্রিজ এবং আপার রিপ্যারিয়ান কান্ট্রিজ-এর কি কি সুবিধা ভোগ করার অধিকার আছে সেটাও আইনে বলা আছে, তার বাইরে কেউ যেতে পারবে না। অতএব শেষ করার আগে এই কথা বলি যে এটা ভেরি সেনসেটিভ কোয়েশ্চেন এবং খুব কঠিন একটা মামলা, একটা জটিল মামলা, এর একটা রাস্তা বার করতে হবে। মাননীয় সেচ মন্ত্রী মহাশয় যে উদ্যোগ গ্রহণ করেছেন, আমি আশা করি তার উদ্যোগ সফল হবে। এই সাফল্য কামনা করে আমি এই প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

## STATEMENT ON CALLING ATTENTION

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** এখন আমাদের মিনিস্টার ইন চার্জ অব হেলথ অ্যান্ড ফ্যামিলি প্লানিং, শ্রী ননী ভট্টাচার্য মহাশয়ের একটা কলিং অ্যাটেনশন ছিল, তিনি তার স্টেটমেন্ট দেবেন।

[5-30 — 5-40 p.m.]

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি আপনার অনুমতি নিয়ে শ্রী অমলেন্দ্রলাল রায় এবং শ্রী শান্তশ্রী চ্যাটার্জির আজকের একটি দৃষ্টি আকর্ষণী নোটিশের প্রসঙ্গে খুব সংক্ষেপে একটি বিবৃতি রাখছি।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে, কয়েক দিন ধরে নীলরতন সরকার মেডিক্যাল কলেজ এবং হাসপাতালে হাউস স্টাফ অ্যান্ড ইন্টার্নিজ অ্যাশোসিয়েশন-এর পক্ষ থেকে কর্মবিরতি চলছিল। এতে খানিকটা উদ্বেগজনক অবস্থা দেখা দিয়েছিল এবং স্বাভাবিক কাজকর্ম বিঘ্নিত হচ্ছিল। এই পর্যন্ত বিষয়টি সকলেই জানেন। কিন্তু আজকে আবার ঘটনার খুব দ্রুত পরিবর্তন শুরু হয়ে যায়। নীলরতন সরকার মেডিক্যাল কলেজ এবং হাসপাতালের ৪-জন হাউস স্টাফের চাল-চলনের ত্রুটির জন্য তাদের বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করা হয়। তার প্রতিবাদে উপরোক্ত মেডিকেল কলেজ, হাসপাতালটির হাউস স্টাফ অ্যান্ড ইন্টার্নিজ অ্যাশোসিয়েশন-এর পক্ষ থেকে কর্মবিরতির পথ গ্রহণ করা হয়। এর ফলে কয়েক দিন যাবত হাসপাতালের স্বাভাবিক কাজকর্ম অনেকটা ব্যাহত হতে থাকে এবং যার ফলে রোগী ভর্তি সঙ্কুচিত করা হয়, যদিও আউট ডোর বা ইমার্জেন্সির কাজকর্ম চালু রাখা হয়েছে। যাই হোক আজকে বিকাল পৌনে পাঁচটার সময়ে সংশ্লিষ্ট চার জন তাদের আচরণের জন্য লিখিতভাবে দুঃখ প্রকাশ করে। এই ধরনের অপরাধ তাদের জীবনে এই প্রথম, এটা ধরে নিয়ে তাদের উপর থেকে শাস্তিমূলক ব্যবস্থা প্রত্যাহার করে নেওয়ার বিষয়ে সরকার বিবেচনা করে দেখবেন, এই মর্মে মৌখিক প্রতিশ্রুতি দেওয়া হয়েছে। এই মীমাংসাকল্পে আই এম এ সভাপতি ডাঃ নরেশ ব্যানার্জির উপস্থিত খুবই উল্লেখযোগ্য। নীলরতন সরকার মেডিক্যাল কলেজ অ্যান্ড হসপিটালের হাউস স্টাফ অ্যান্ড ইন্টার্নিজ অ্যাশোসিয়েশন অবিলম্বে এই কর্মবিরতি প্রত্যাহার করে নেবে বলে প্রতিশ্রুতি দিয়েছে এবং সেই প্রতিশ্রুতি তারা লিখিতভাবে দিয়েছে। আমি আশা করছি ওখানে আবার তাড়াতাড়ি স্বাভাবিক অবস্থা ফিরে আসবে এবং রোগীদের পরিচর্যার ক্ষেত্রে যে সমস্ত বাধা-বিঘ্ন দেখা দিয়েছিল সেগুলি আর থাকবে না। এই হল স্টেটমেন্ট।

## DISCUSSION ON GOVERNMENT RESOLUTION RESUMED AGAIN

**শ্রী বঙ্কিমবিহারী মাইতি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ফরাক্কা সম্পর্কে মাননীয় সেচমন্ত্রী যে প্রস্তাব এনেছেন তাকে আমি পূর্ণ সমর্থন করছি। ফরাক্কার জলের প্রয়োজনীয়তা সম্পর্কে এবং কলকাতা ও হলদিয়া বন্দরের উন্নয়ন প্রকল্পের জন্য মন্ত্রী মহাশয় যে উদ্যোগ গ্রহণ করেছেন তাকে আমি পূর্ণ সমর্থন করছি। ফরাক্কার কথা আমরা বছরের পর বছর ধরে শুনে আসছি, ফরাক্কার জল পেলেই কলকাতা বন্দর বাঁচবে, কলকাতা বন্দরকে রক্ষা করা যাবে এবং সেই সঙ্গে সঙ্গে হলদিয়াতে যে বন্দর সৃষ্টি হচ্ছে সেই বন্দরের অগ্রগতির কাজ অব্যাহত থাকবে। কিন্তু আজকে এই ফরাক্কার সমস্যা শুধু পশ্চিমবঙ্গের সমস্যা নয়, সেই জন্য আজকে এবিষয়ে কেন্দ্রের পূর্ণ দায়িত্ব থাকা উচিত বলে আমি মনে করি। জনতা সরকার এ ব্যাপারে অগ্রণী হয়ে বাংলাদেশের সঙ্গে আলোচনা করে কিছু করেছিল। আজকে আমাদের ওখান থেকে যে ৪০,০০০ কিউসেক জল পাওয়ার কথা, সেটা নিশ্চয়ই আমাদের পেতে হবে, এটা দরকার এবং এবিষয়ের কেন্দ্রীয় সরকারের উদ্যোগ নেওয়া দরকার। আজকে যদি কেন্দ্রীয় সরকার মনে করেন যে, কলকাতা বন্দর পশ্চিমবঙ্গের বন্দর, হলদিয়া বন্দর পশ্চিমবঙ্গের বন্দর অতএব এগুলি রক্ষার দায়িত্ব পশ্চিমবঙ্গের, পশ্চিমবঙ্গ যা হয় করুক এবং এই ধারণা নিয়ে যদি তারা চুপ করে বসে থাকেন এবং অনীহা দেখান, এ ব্যাপারে তৎপর না হন তাহলে আমি মনে করি তারা শুধু পশ্চিমবাংলার ক্ষতি করবেন না, সারা

ভারতবর্ষের ক্ষতি করবেন। ভারতবর্ষের উন্নয়নের প্রয়োজন কলকাতা বন্দরের প্রয়োজন ছিল এবং সেই প্রয়োজন আজকেও আছে। অর্থনৈতিক প্রয়োজন বাণিজ্যিক প্রয়োজন আজকে কলকাতা বন্দর ভারতবর্ষের একটি প্রধান সহায়ক, কলকাতা বন্দর যদি আজকে রক্ষা না পায় তাহলে ভারতবর্ষের বিরাট ক্ষতি হবে। এটা কেন্দ্রীয় সরকারের জানা দরকার। সেই সঙ্গে সঙ্গে হলদিয়া বন্দর প্রকল্পের কাজ যদি স্তিমিত হয়ে যায়, হলদিয়া বন্দর যদি রক্ষা না পায় তাহলে কলকাতা বন্দরকে রক্ষা করা যাবে না। কলকাতা বন্দরে জাহাজ আসে না। কলকাতা বন্দরে একটা সুষ্ঠু নীতি নেই বলে, পরিকল্পিতভাবে হয়নি বলে হলদিয়া বন্দরের প্রয়োজন আছে। আমি হলদিয়া বন্দর এলাকার লোক। সেইজন্য বলছি, আজকে কেন্দ্রীয় সরকারের উপর সমবেতভাবে চাপ সৃষ্টি করতে হবে—তাড়াতাড়ি যাতে এই জলের সুব্যবস্থা করে। গেঁওখালি জল প্রকল্প হওয়ার কথা গতকয়েক বৎসরে ধরে শুনে আসছি কিন্তু সেই কাজ আরম্ভ হচ্ছে না। ঐ ফরাক্কার জল এলে সেই জল রূপনারায়ণে পড়বে এবং পড়ে সেই জল মিঠা জল হবে। ঐ রূপনারায়ণ থেকে জল নিয়ে সংশোধিত করে সেই জল পাঠানো হবে ঐ হলদিয়া বন্দরে—এই পরিকল্পনা আছে কিন্তু সেই পরিকল্পনা আরম্ভ করা যাচ্ছে না। সেইজন্য আজকে কলকাতা বন্দর এবং হলদিয়া বন্দর স্তব্ধ হতে চলেছে। সেইজন্য আজকে যেভাবে সমবেতভাবে চেষ্টা করছেন তারজন্য আমি নিশ্চয়ই সমর্থন জানাচ্ছি। শুধু তাই নয়, আজকে যদি মনে করেন জনগণের সমর্থন নেওয়া দরকার তাহলে জনগণের সমর্থন নেওয়ার জন্য আমাদের পরিকল্পিতভাবে সম্মেলনের মাধ্যমে এবং স্বাক্ষরের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের উপর চাপ সৃষ্টি করতে হবে। কেন্দ্রীয় সরকারের কাছে যেমন আপনারা তদ্বির করবেন, দাবি পেশ করবেন ঠিক তেমনি—আমি মনে করি কলকাতা শহরে যারা ব্যবসা-বাণিজ্য করছেন তাদের তরফ থেকেও আজকে সেইরূপ দাবি কেন্দ্রীয় সরকারের কাছে করা দরকার। কয়েক বছর আগে যেমন ড্রেজার দিয়ে ড্রেজিং করা হত, কলকাতা বন্দরকে বাঁচানোর জন্য তেমনি ঐ গেঁওখালিতে ড্রেজার দিয়ে মাটি কাটা হত এবং সেই মাটি ঐ জলের সঙ্গে চলে গিয়ে সাগরে পড়ত, ফলে পলি পড়ত না। কিন্তু আজকে সেটা বন্ধ হয়ে গেছে। তাই আজকে ফরাক্কার জলের প্রশ্ন এসেছে। ফরাক্কার জল না হলে কলকাতা বন্দরকে এবং হলদিয়া বন্দরকে বাঁচানো সম্ভব নয় এবং কলকাতা শহরের নদীর ধারে ধারে যে সমস্ত শহর আছে সেগুলিও বাঁচবে না। আমাদের বাংলাদেশ হচ্ছে নদী-মাতৃক দেশ এবং একে ঘিরে শহর গড়ে উঠেছে। নদীর ধারে-ধারে ব্যবসা-বাণিজ্য, কলকারখানা এবং যা কিছু সম্পদ গড়ে উঠেছে যেটা অন্য জায়গায় কম আছে। আজকে যদি সেই সমস্ত কলকারখানা এবং ইন্ডাস্ট্রিগুলিকে বাঁচাতে হয় তাহলে ফরাক্কার জল অত্যন্ত প্রয়োজন। আজকে আমরা এই যে ৪০ হাজার কিউসেক জল চাচ্ছি ভবিষ্যত এর পরিমাণ বাড়তে পারে। তাই ৫০ হাজার কিউসেক রাখা দরকার। পশ্চিমবঙ্গের সমৃদ্ধি বাড়ানোর জন্য, কলকাতা এবং হলদিয়া বন্দরকে রক্ষা করার জন্য যে পরিকল্পনা নিয়েছেন, যে উদ্যোগ নিয়েছেন আমি তারজন্য বলিষ্ঠভাবে সমর্থন জানাচ্ছি এবং পশ্চিমবাংলার মানুষ নিশ্চয়ই এ ব্যাপারে স্বাগত জানাবে। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

[5-40 — 5-50 p.m.]

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** দীনেশ মজুমদার মহাশয় একটা অ্যামেন্ডমেন্ট মুভ করবেন।

**শ্রী দীনেশচন্দ্র মজুমদার ঃ** আগের অ্যামেন্ডমেন্ট এর নাম্বার ১৭ হবে—এ কে এম হাসানুজ্জামান।

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** আমি এটা গ্রহণ করছি।

## STATEMENT UNDER RULE-346

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** মালদহের ট্রেন সম্পর্কে আইন মন্ত্রী একটা রিপোর্ট হাউসের সামনে প্লেস করেছেন।

**শ্রী হাসিম আব্দুল হালিম ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য যে ঘটনার দিকে সরকারের দৃষ্টি আকর্ষণ করেছেন সে সম্বন্ধে সরকারি পর্যায়ে আমরা কিছু কিছু যে খবর পেয়েছি তা হাউসের কাছে জানাতে চাই। To-day 17/4/80 at about 2.30 a.m. a very bad case of train dacoity had taken place in Down Darjeeling Mail in between Malda and Chamagram Railway Stations. After the train had left at Malda about 14/15 criminals boarded the second class compartment at the rear of the train and started stabbing the passengers indiscriminately. They took away the valuables forcibly from the passengers and got down at Chamagram Railway Station. According to information received so far, one dead body possibly of a Nepali was found by the railway track by the Police and one lady, named Bina Sarkar had later succumbed to her injuries at Farakka Hospital.

এ বিষয়ে আরও তদন্ত চলছে। পুলিশ দুষ্কৃতকারীদের গ্রেপ্তার করার চেষ্টা করছে এবং ট্রেনে পুলিশের এসকর্ট পার্টি ছিল কিনা সে নিয়েও এনকোয়ারি চলছে। এ বিষয়ে আরও যদি ইনফরমেশন আসে তাহলে মুখ্যমন্ত্রী বিবৃতি পরে দেবেন।

**শ্রী বিমলানন্দ মুখার্জি ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, সেচ মন্ত্রী মহাশয় যে প্রস্তাব এনেছেন আমি তা সমর্থন করছি। এর উপরে খুব বেশি বলার নেই কারণ প্রস্তাবের প্রতি বিধান সভার সকল পক্ষেরই সমর্থন আছে। কিন্তু যেটা প্রয়োজন সেটা হচ্ছে কেন্দ্রীয় সরকারকে ব্যবস্থা নেবার জন্য তাগিদ দেওয়া যাতে উপযুক্ত ব্যবস্থা তারা নিতে পারেন। গত বার যে প্রতিনিধি দল কেন্দ্রীয় সরকারের সঙ্গে সাক্ষতের জন্য গিয়েছিলেন আমি তার মধ্যে একজন ছিলাম। আমরা প্রধানমন্ত্রী কৃষি ও সেচ মন্ত্রী পোর্ট ও ডক মন্ত্রী এবং শ্রী জগজীবন রাম যিনি প্রথম থেকেই এই বিষয়ের সঙ্গে যুক্ত ছিলে তাদের সকলের সঙ্গেই আলোচনা করি। তারা সকলেই সহানুভূতি দেখিয়েছিলেন। কিন্তু জগজীবন রামের কাছ থেকে একটা মুল কথা পেলাম তা হল যে আন্তর্জাতিক চুক্তি যখন করা হয়েছে তখন এ থেকে আর পিছিয়ে আসা যাবে না। প্রধানমন্ত্রী যেটা বলেছিলেন তাহলো যে টাকার অভাব হবে না। কত কিউসেক জল পাওয়া যাবে তার বিকল্প পন্থাও চিন্তা করা হয়েছিল। যেমন ব্রহ্মপুত্রের সঙ্গে যোগাযোগ করে জল আনার ব্যবস্থার কথা হয়ে ছিল। গঙ্গা ব্রহ্মপুত্র লিংক স্কীমে বৃষ্টির সময় জল ধরে রেখে সেই জল আবার প্রয়োজনের সময় ছাড়া হবে যার জন্য কোটি কোটি টাকা দরকার এবং সেই রিজার্ভারে জল জমা করে রাখার মতো স্থান আছে কিনা সে বিষয়ে

সন্দেহ ছিল। নানান সাহেব এসেছিলেন অনেক তথ্য ও যুক্তি দিয়েছেন, কি কি করতে হ তাও বলেছেন কিন্তু কার্যক্ষেত্রে দেখছি সেডিমেন্টেশন পড়ে যাচ্ছে, অর্থাৎ আরও বোধ ঃ স্থল বাড়বে এবং পশ্চিমবাংলার নিচের দিকে আরও দ্বীপ, বদ্বীপ তৈরি হবে। গঙ্গা ভর হতে হতে এমন অবস্থায় এসে যাবে তাতে শুধু যে কলকাতা যাবে তা নয় খুব বেশি বৃ হলে আশেপাশে বন্যার অবস্থার সৃষ্টি করবে। গত যে বন্যা হয়েছিল তাতে জল ফ্লো করব ব্যবস্থা ছিল না, নদীয়া, মুর্শিদাবাদ জেলায় বৃষ্টি একটু বেশি হলেই গঙ্গার জল স্থল ভা( এসে বন্যার সৃষ্টি করে। সুতরাং ব্যাপারটা খুবই গুরুতর। এই ভাবে দেখা যাবে ক্রমশ য পলি এইভাবে পড়তেই থাকে তাহলে দক্ষিণ বঙ্গের সমস্ত এলাকায় বার বার বন্যা হবে এ‹ সেই বন্যা নিয়ন্ত্রণের প্রশ্ন তখন চিন্তা করতে হবে। অনেকে যেটা বলেছেন সেটা ঠিকই এ‹ মোরারজি দেশাইও বলেছিলেন যে বিহার আসাম বা সারা ভারতবর্ষ বা পূর্বাঞ্চলে কেউ যে এই কথা বলে না যে কথা আপনারা বলছেন। তার কারণ হচ্ছে এই বন্দর শুধু এ রাজ্যের নয়, এখান দিয়ে সারা পূর্বাঞ্চলের আমদানি রপ্তানি হয় এবং এটা যদি বন্ধ হ( যায় তাহলেও রাজ্য ছাড়া অন্যান্য রাজ্যের যে সমস্ত লোক যারা এখানে এসে কাজ ক( তারা সে কাজ আর পাবে না।

[5-50 — 6-00 p.m.]

এটা তারা উপলব্ধি করতে পারছে না। এটা বুঝতে পারলেই তখন চিন্তাটা সে দি( যাবে। এর পর যে সম্পর্কে কথা উঠেছে তাতে বাংলাদেশ বলছে, তাতে তারা উপরের দি( থেকে গঙ্গার জল ভাগ করে নিয়েছে। উত্তরপ্রদেশ, বিহার এ নানান রকম সেচ পরিকল্পন হচ্ছে এবং তারা গঙ্গার জলকে আরও বেশি করে নিয়ে নিচ্ছে। এর ফলে নিচের দিকে আ: জল পাওয়া যাচ্ছে না। সকলেই সেচ ব্যবস্থার কথা চিন্তা করছেন, জল স্টোর, করার কথ ভাবছেন, কিন্তু নাব্যতার কথা চিন্তা করছেন না অর্থাৎ বন্দর যদি বন্ধ হয় যায় তাহলে সার ভারতের যে কি ক্ষতি হবে সেটা তারা চিন্তা করছেন না। আসামের তৈল শোধানাগা( পিকেটিং করলে তেল না পাওয়ার দরুন বিহার—ইউ পিতে যখন গাড়ি চলবে না তখ তারা ধাক্কা খেয়ে এই বিষয়টা উপলব্ধি করতে পারবেন। আমি একজন লে ম্যান হিসা( যেটা বুঝি তা হলো যে আমাদের অন্য সময় ৩৫ হাজার কিউসেক জলের প্রয়োজন বর্ষাকালে প্রয়োজন এত হয় না। বিশেষ করে এপ্রিল মাসের শেষে দিকে বা খরার সম: এটা প্রয়োজন হয়— যেমন এ বছরে খুব বেশি হচ্ছে। ফরাক্কায় কোটি কোটি টাকা দি( বাঁধ করা হল কিন্তু সেই বাঁধের উদ্দেশ্য ব্যর্থ হতে চলেছে। এখন এখানে একটা কথ তুলেছেন, কথাটা ভেবে দেখা দরকার যে আমরা অন্য দেশের কথা ভাবব, নিজের দেশের কথা ভাবব না, আমার নিজের দেশের সমস্যাগুলি কি বড় করে দেখব না অন্য দেশের বিরোধী আমরা নই, তাদের সমস্যার সমাধান হোক এটা আমরা চাই, কিন্তু আমাদের দেশের সমস্যা যে সমস্যার জন্য একটা প্রদেশ শুধু নয়, গোটা ভারতবর্ষের অর্থনীতির উপর আঘাত প্রচন্ডভাবে পড়ছে সেই সমস্যা দূর করবার জন্য আমরা দানছত্র করব সেটা হতে পারেনা। বাংলাদেশে জল প্রচুর পরিমাণে আছে, তারা নানা রকম স্কীম নিয়ে আরও বেশি জলের ব্যবস্থা করতে পারেন, তাদের জল সারপ্লাস হয়ে মেঘনা দিয়ে বেরিয়ে যায়, আন্তর্জাতিক নীতি বলে নদীর অধিকাংশ এলাকা যে দেশ দিয়ে প্রবাহিত হয়েছে সেই দেশের সমস্যা দূর হবে

না, বিশেষ করে পশ্চিমবঙ্গের সমস্যা আরও বেশি তীব্র হবে, অন্য জায়গা থেকে তাদের জল পাওয়ার সম্ভাবনা সত্ত্বেও তারা সেই পথে যাবেন না, সমস্তটাই এখান থেকে যাবে এটা হতে পারে না। সেদিক থেকে গুরুত্ব আজকে ভাল করে বোঝা দরকার। সেজন্য যে প্রতিনিধি দল যাবার ব্যবস্থা করা হয়েছে আমাদের তরফ থেকে এই সম্বন্ধে আরও সুচিন্তিতভাবে কি কি যুক্তি আছে সেগুলি ভাল করে তৈরি করে দিতে পারলে, যারা এক্সপার্ট আছেন তাদের তরফ থেকে এই যুক্তিগুলি করে দিতে পারলে আরও ভাল হয়। আমি আশা করব মন্ত্রী মহাশয় আরও বেশি সুচিন্তিতভাবে কি কি যুক্তি আছে, ক্ষতি কোথা থেকে হচ্ছে, কি করলে সমাধান হতে পারে, অল্টারনেটিভ আরও রাস্তা আছে কিনা, সমস্ত দিকগুলির যাতে তৈরি করে নিয়ে যেতে পারেন সেই দিকে নজর দেবেন। এই কথা বলে এই প্রস্তাবকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী অবিনাশ প্রামানিক ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সেচ মন্ত্রী মহাশয় যে প্রস্তাব এখানে এনেছেন এই প্রস্তাবকে সমর্থন করে আমি দু-একটি কথা বলতে চাই। আজকে ফরাক্কার জল আমাদের যে কত প্রয়োজন এবং এর গুরুত্ব কতখানি সে সম্বন্ধে অনেক সদস্য বলেছেন। এই ফরাক্কায় জলের অভাবে কলকাতা বন্দর, হলদিয়া বন্দর, আমাদের পশ্চিমবঙ্গের অর্থনীতি শুধু নয় সারা ভারতবর্ষের অর্থনীতি আজকে বিপর্যয়ের মুখে এসে দাঁড়িয়েছে। অনেকে সেই বিষয়ে বলেছেন, আমি সেই বিষয়ে বলতে চাই না, আমি অন্য দিকে দু-একটা কথা বলতে চাই। ভাগীরথী হুগলি নদী শুধু কলকাতা বন্দরের জন্য নয় জলপথ হিসাবে এই নদীর একটা গুরুত্ব ছিল, এই কলকাতা বন্দর থেকে বহু স্টিমার সার্ভিস ছিল যেটা আমরা ছোট বেলায় দেখেছি। বড় বড় হাজার-মণী দুই হাজার-মণী নৌকা এই কলকাতা বন্দর থেকে এই নদী দিয়ে বিহার, উত্তরপ্রদেশ পর্যন্ত যাতায়াত করত। কিন্তু সেই নদীর নাব্যতা যখন ধীরে ধীরে নষ্ট হয়ে গেল, যখন বন্দরের সঙ্কট দেখা দিল তখন আমাদের দেশের রাষ্ট্র নায়করা দেখলেন এই কলকাতা বন্দরকে বাঁচাতে গেলে ভাগীরথী-হুগলি নদীতে ফরাক্কায় একটা ব্যারেজের প্রয়োজন আছে। তাই আমাদের দেশের কোটি কোটি টাকা ব্যয় করে সেখানে ব্যারেজ হল। আমরা আশা করেছিলাম যে ভাগীরথী হুগলি নদীর নাব্যতা আবার পূর্বের মতো ফিরে আসবে, কলকাতা বন্দরের যে সঙ্কট সেটা কেটে যাবে। কিন্তু আমরা দুঃখের সঙ্গে দেখলাম সেই ফরাক্কা ব্যারেজের জল নিয়ে এমনই চুক্তি হল যে আজকে কলকাতা বন্দরের সেই সঙ্কট দূর হওয়া দূরের কথা সঙ্কট আরও বেড়ে গেল। মাননীয় মন্ত্রী মহাশয় দেখেছেন যে বালি থেকে হুগলি বর্ধমান পর্যন্ত এই নদীতে চর পড়েছে। বালি থেকে হুগলি, বাঁশবেড়িয়া, ত্রিবেণী, বলাগড় পর্যন্ত গঙ্গা নদীতে যে চর পড়েছে এই চর আগে ছিল না। কিন্তু ফরাক্কা ব্যারেজ চালু হওয়ার পর, সেইজল কিছু আসার পর আজকে নতুন করে দেখছি যে হুগলি নদীতে বলাগড় থেকে বালি পর্যন্ত নতুনভাবে চর আরম্ভ হয়েছে। যে নদীতে যত জলের প্রয়োজন ছিল সে পরিমাণ জল না দেওয়ার উপরের দিকের বালি নিচের দিকে নেমে এসেছে। বলাগড় থেকে বালি পর্যন্ত গঙ্গায় চর পড়েছে যদিও ড্রেজিংয়ের ব্যবস্থা হয়েছে এবং বালি তোলা হচ্ছে কিন্তু সেই বালি গঙ্গার দুপাশে রেখে দিয়েছে এবং সেটা আবার গঙ্গায় গিয়ে পড়ছে। স্যার, এই বালির জন্য জমির ফসল নষ্ট হচ্ছে কাজেই ৪০ হাজার কিউসেক জলের কথা যা বলা হয়েছে সেই জল না দিলে চরম বিপর্যয় দেখা দেবে। এখানে যে সমস্ত

শাখানদী ছিল তার থেকে সেচব্যবস্থা চলছিল কিন্তু গঙ্গা মজে যাওয়ার ফলে জোয়ারের জল আর আসছে না। আজকে পশ্চিমবাংলার মাছের সমস্যা প্রবল, আমরা ছোটবেলা থেকেই জানি হুগলি নদী এবং ভাগীরথী নদীতে প্রচুর মাছ হয় এবং সেই মাছ পশ্চিমবাংলার মানুষ ভোগ করে। কিন্তু আজকে দেখছি ঐ হুগলি এবং ভাগীরথী নদীতে মাছের অভাব দেখা দিয়েছে। আজকে নদীগুলো ভরাট হয়ে যাচ্ছে, নদীর নাব্যতা নেই, নদীতে স্রোত নেই এবং তার ফলে ঐ হুগলি এবং ভাগীরথী নদীতে যে মাছ হত সে মাছ আর হচ্ছে না। পশ্চিমবাংলার বিভিন্ন নদী এবং শাখানদীর জল দিয়ে যে সেচের কাজ হত সেটা বন্ধ হয়ে গেছে। এই দেখেই বোঝা যায় ঐ ভাগীরথী নদীর গুরুত্ব অত্যন্ত বেশি। সুতরাং এই নদীর নাব্যতা যাতে ফিরে আসে এবং গঙ্গার জল পাওয়ার ব্যাপারে যে প্রস্তাব আনা হয়েছে সেই প্রস্তাব শুধু পাস করলেই হবে না, প্রকৃতপক্ষে যেন সমস্যার সমাধান হয়। জয়নাল আবেদিন সাহেব কীর্তিনাশা নদীর কথা বলেছেন। কংগ্রেস সরকারের সময় থেকে আমরা দেখেছি গঙ্গার ভাঙ্গনের জন্য হাজার হাজার গ্রাম নষ্ট হয়ে গেছে। আমাদের সেচ মন্ত্রী এই ৩ বছরের মধ্যে গঙ্গার ভাঙ্গন বন্ধ করার জন্য যে ব্যবস্থা নিয়েছেন গঙ্গার ভাঙ্গন এবং আরও যে সমস্ত প্রকল্প নিয়েছেন তারজনা আমি তাকে ধন্যবাদ দিচ্ছি।

[6-00 — 6-10 p.m.]

সেদিক থেকে আমি সেচ মন্ত্রী মহাশয়কে ধন্যবাদ জানাচ্ছি যে এই বিষয়ে তিনি কেন্দ্রীয় সরকারের কাছে ভাগীরথীর যে ভাঙ্গন সেই ভাঙ্গন রোধ করবার জন্য দাবি করুন যে কেন্দ্রীয় সরকারের ব্যবস্থা নিতে হবে। আজকে ভাঙ্গনের ফলে হাজার হাজার গ্রাম হাজার মানুষ যাতে বাস্তুচ্যুত না হয় সেদিকে দৃষ্টি দিতে হবে। এই কয়টি কথা বলে এই প্রস্তাবকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

Sir, I beg to move that following amendment to both the Government Resolutions standing in the name of Shri Prabhas Chandra Roy ,—

'that in the last paragraph of the resolution for the serial No.s (14) and (15), and the entries relating thereto, the following be substituted :—

"(14) Shri Patit Paban Pathak,

(15) Shri Kashi Kanta Moitra,

(16) Shri Gouranga Samanta, and

(17) Shri A. K. M Hassan Uzzaman".

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি প্রথমে মাননীয় সদস্যদের আপনার মারফত জানিয়েছি যে ভাগীরথী নদী ও আজকে হুগলি নদী যে মজে যাচ্ছে তাকে বাঁচাতে গেলে কমপক্ষে ৪০ হাজার কিউসেক জল দিতে হবে, এবং তার সঙ্গে গত ৪ বছর ধরে কোনও ড্রেজিং এর ব্যবস্থা নেই, সেজনা একই সঙ্গে ৪০ হাজার কিউসেক মিনিমাম

জলের সঙ্গে ড্রেজিং ও চালিয়ে যেতে হবে। মিনিমাম ৪০ হাজার কিউসেক জল লাগবে—সেই কথা আমি এই প্রস্তাব যখন উত্থাপন করি তখন বলেছি। আন্তর্জাতিক খ্যাতি সম্পন্ন ৫/৬ নদী বিশেষজ্ঞ তারাও এই কথা বলে দিয়েছেন যে কমপক্ষে ৪০ হাজার কিউসেক জলের প্রয়োজন হবে, কলকাতা বন্দরকে এবং ভাগীরথী নদীর নাব্যতা রক্ষা করতে গেলে। সেজন্য আমরা ১৯৭৭ সালে ১২ সেপ্টেম্বর তারিখে যে প্রস্তাব এখানে গ্রহণ করেছিলাম সর্বসম্মত ভাবে সেই প্রস্তাব নিয়ে আমরা তাদনীন্তন জনতা সরকারের প্রধানমন্ত্রীর কাছে গিয়েছিলাম এবং বলেছিলাম যে কমপক্ষে ৪০ হাজার কিউসেক জল আমাদের চাই, নাহলে কলকাতা পোর্ট ও হলদিয়া পোর্ট এবং হুগলি নদীর নাব্যতা রক্ষা করা যাবে না। আমাদের এই প্রশ্নের উত্তরে মাননীয় প্রধানমন্ত্রী বললেন যে এই কথা ঠিকই যে আপনারা আমাকে দায়ী করছেন যে আমি বাংলাদেশের সমূহ ক্ষতি করেছি—এই কথা আমাদের একজন অনত্যম সদস্য তুলেছিলেন। তার উত্তরে তিনি বলেছিলেন ইন্দিরা গান্ধীর ঐ চুক্তির কথা উল্লেখ করে তখন মাননীয় প্রধানমন্ত্রী মুরারজি দেশাই জবাবে বলেছিলেন যে পশ্চিমবাংলার সর্বনাশ আমি করেছি? ঐ ইন্দিরা গান্ধী কি করেছে আপনারা সে কথা তো বলছেন না। আমরা তখন বলেছিলাম যে এটা এক বছরের জন্য চুক্তি হয়েছিল—আমি তখন বলেছিলাম যে আমরা তখন এই সরকারে ছিলাম না—এবং আমরা যদি তখন সরকারে থাকতাম তাহলেও এক বছরের চুক্তি হলেও আমরা তার প্রতিবাদ করতাম। কিন্তু তখনকার সরকার তা করেননি। দ্বিতীয় কথা হচ্ছে তিনি আমাদের বললেন যে ৪০ হাজার কিউসেক দিতে পারব কিনা তার গ্যারান্টি দিতে পারছি না। তারপর তিনি ব্রহ্মপুত্র এবং গঙ্গার যোগাযোগের কথা বললেন এবং বললেন যে যা টাকা লাগে আমি তার ব্যবস্থা করব—সেটা ওয়ার্ল্ড ব্যাঙ্ক থেকে হউক কিম্বা অন্য জায়গা থেকে হউক আমি ব্যবস্থা করব। আমি তখন বললাম যে সেটা অনেক দূরের কথা, সেটা আমরা নিশ্চয়ই চাই কিন্তু যতদিন তা না হচ্ছে ততদিন পর্যন্ত ৪০ হাজার কিউসেক জলের আপনি ব্যবস্থা করুন। কিন্তু আমি পূর্বেই বলেছি আমাদের না জানিয়ে যে চুক্তি করেছিল তা আমাদের পশ্চিমবঙ্গের সমূহ ক্ষতি করেছিল, বিশেষ করে ২নং উপধারায় তিনি যে চুক্তি করেছিলেন এর মধ্যে আছে যে প্রতি ১০ দিন অন্তর জল কিভাবে ভাগাভাগি হবে। এখানে আছে যে গঙ্গার জল প্রবাহ যদি কম হয় তাহলে বাংলাদেশকে সেই জলের ৮০ ভাগ দিতে হবে। এই ইঙ্গিত আমাদের দেননি তখন। অনেক পরে আমরা সেই এগ্রিমেন্ট পেলাম তখন আমরা দেখলাম ২নং উপধারায় যে চুক্তি হয়েছে তা আমাদের পশ্চিমবঙ্গের সমূহ ক্ষতি করা তো দূরের কথা পশ্চিমবঙ্গকে ধ্বংস করবে। শুধু তাই নয়, আমাদের পূর্ব ভারতের রাজ্যগুলির অর্থনৈতিক অবস্থা এবং পশ্চিমবঙ্গের অর্থনৈতিক অবস্থা ধ্বংস করবে, শুধু তাই নয়—অমলবাবু বলেছেন, সমস্ত ভারতবর্ষের অর্থনীতি ধ্বংস করবে। একথা ঠিক কিন্তু সমস্ত ভারতবর্ষের কথা ব্যবহার করিনি এই প্রস্তাবে, আমরা ইস্টার্ন রিজিয়নের কথা বলেছি, হুগলি নদী এবং কলকাতা—হলদিয়া বন্দরকে বাঁচাবার কথা বলেছি, এই কারণে বলিনি যে আমরা জানি আজকে পারাদ্বীপ পোর্ট উড়িষ্যায় আছে, মাদ্রাজ পোর্ট আছে, ভাইজাগ পোর্ট আছে, বম্বে পোর্ট আছে বলে তাই আমরা সুইপিং ওয়েতে এই কথা বলিনি। কিন্তু একথা ঠিক যে কলকাতা পোর্ট থেকে বিভিন্ন রাজ্যে মাল চলাচল করে এবং তাতে বিভিন্ন রাজ্যে ও পূর্ব ভারতেই শুধু নয় সামগ্রিকভাবে সারা ভারতবর্ষের অর্থনৈতিক ক্ষতি হচ্ছে কিন্তু সেকথা বলিনি কেন এই প্রস্তাবে সেকথা আগেই বললাম।

**Mr. Deputy Speaker :** The time fixed for discussion of th Resolutions is to expire 6-10 p.m. but it seems more time will b required in this connection. So, under rule 290, I seek your permissio to extend the time by half-an-hour.

(Voices : Yes, yes.)

The time is extened by half-an-hour.

[6-10 — 6-20 p.m.]

**শ্রী প্রভাসচন্দ্র রায় :** আমি এখন বলতে চাচ্ছি যে আমি আজকে অত্যন্ত আনন্দিত যে আমরা সকলে মিলে, আমাদের মধ্যে রাজনৈতিক মত পার্থক্য থাকলেও পশ্চিমবঙ্গকে বাঁচাতে হবে, ভারতবর্ষ তথা পূর্ব ভারতের রাজ্যগুলিকে বাঁচাতে হবে, ভারতবর্ষের অর্থনীতিকে রক্ষা করতে হবে, তাই সকলে মিলে এই প্রস্তাব গ্রহণ করার জন্য আমি সকলকে ধন্যবাদ দিচ্ছি। অবশ্য এ কাজটা খুব কঠিন হবে কারণ একটা এগ্রিমেন্ট হয়ে গিয়েছে সংবিধান অনুযায়ী তাকে বাতিল করে দিয়ে বাংলাদেশকে রাজি করানো। কিন্তু আমরা চাই বন্ধুত্বপূর্ণভাবে যদি আমরা বাংলাদেশকে বুঝাতে পারি আমাদের কি সঙ্কট এসে দাঁড়িয়েছে তাহলে সেটা সম্ভব হবে বলে ভরসা রাখি। আমি একথা ইতিমধ্যে আমাদের কেন্দ্রীয় মন্ত্রী গনি সাহেবকে চিঠি দিয়ে জানিয়েছি যে ২৩ তারিখের আপনাদের যে মিটিং হবে সেই মিটিং-এ যদি আমরা এগ্রিমেন্টের পরিবর্তন না করতে পারি তাহলে অন্তত ২নং উপধারা যার দ্বারা আজকে আমরা মাত্র ২০ পারসেন্ট জল পাচ্ছি এবং ৮০ পারসেন্ট বাংলাদেশ পাচ্ছে এবং তার ফল কি হচ্ছে তা আমি ইতিপূর্বে উল্লেখ করেছি। তাই আমি তাকে লিখেছি আপনি অন্তত চেষ্টা করুন যাতে ২৩শে অন্তত দু নম্বর ধারার নম্বর উপধারায় পরিবর্তন করা যায়। তিনি কোনও উত্তর এখনও দেননি। তবে তার সঙ্গে আমার টেলিফোন কথা হয়েছে, তাকে আমি অনুরোধ করেছি—এই যে ২৩ তারিখে মিটিং হবে সেই মিটিং-এ যে কমিটি হবে যুক্ত বাংলাদেশ কমিটি নদী পর্যালোচনা কমিটি, সেই কমিটিতে পশ্চিমবঙ্গের সরকারের পক্ষ থেকে একজন ইঞ্জিনিয়ার আমরা পাঠাবো, তাকে নিতে হবে। তিনি আমাকে জানিয়েছেন আপনারা একজনকে পাঠাবেন, নেব। তাছাড়া আমি তার কাছে প্রস্তাব রেখেছি, সাংঘাতিক গুরুত্বপূর্ণ পরিস্থিতির মধ্যে আমরা আছি, সঙ্কটপূর্ণ পরিস্থিতি মধ্যে আমরা পড়েছি এবং এর সঙ্গে আমরা জড়িত আছি। জঙ্গীপুর ব্যারাজ থেকে সমুদ্র পর্যন্ত শিপিং ট্রান্সপোর্ট মিনিস্টার এ পি শর্মার আন্ডারে আর জঙ্গীপুরের উপর থেকে আপটু বিহার কেন্দ্রীয় মন্ত্রীর দায়িত্বে। সুতরাং আমি তাকে বলেছি আমাদের ডিপার্টমেন্ট, আপনার ডিপার্টমেন্টে এবং শিপিং ট্রান্সপোর্ট মিনিস্টারকে নিয়ে একটা কমিটি করতে হবে। আমি তাকে অনুরোধ করেছিলাম যে আপনি গিয়ে এই ব্যাপারে বিশেষ করে জানাবেন। তিনি আমাকে টেলিফোন করে জানিয়েছেন যে সেই ধরনের কমিটি কবে এবং সেই ধরনের কমিটি ফ্রম জঙ্গীপুর ব্যারাজ আপটু সমুদ্র সমস্ত পরীক্ষা নিরীক্ষা করে কিভাবে রক্ষা করা যেতে পারে এই পরিস্থিতি সত্ত্বেও, এগ্রিমেন্ট হয়ে গেছে, এই অবস্থায় ড্রেজিং-এর উপর কিভাবে জোর দিতে হবে, জলের কোনও অবস্থা, ফরাক্কা থেকে কোনও ব্যবস্থা করতে পারব কি পারব না, এই এসমস্তই যুক্তভাবে আলাপ

আলোচনার মধ্য দিয়ে করতে হবে, তিনি বলেছেন শীঘ্র করবেন এবং একথা তিনি টেলিফোনে পরশুদিন জানিয়েছেন। তাছাড়া ইতিমর্ধে আমি যখন ২৩শে মার্চ তারিখে দিল্লি গেলাম, তখন আমি শিপিং ট্রান্সপোর্ট মিনিস্টার এ পি শর্মাকে জানিয়েছিলাম মোটামুটি জঙ্গীপুর ব্যারাজ থেকে সমুদ্রতীর পর্যন্ত হলদিয়া পোর্ট কি অবস্থায় এসে দাঁড়িয়েছে। আপনারা যারা খবর রাখেন জানেন, হলদিয়া পোর্টে চড়া পড়ে গিয়েছে। সমস্ত জিনিসই তাকে আমি বলেছি, বিলম্বে হলেও আপনাকে এর ব্যবস্থা করতে হবে। তিনি বলেছেন শীঘ্র তিনি আসবেন এবং এসে জয়েন্ট মিটিং করবেন। এইভাবে চেষ্টা চলেছে। আমি আমাদের মুখ্যমন্ত্রী মহাশয়কেও বলেছি যত তাড়াতাড়ি পারেন, হয়ত কালপরশুর মধ্যে চেষ্টা করবেন, তিনি বলেছেন, ক্যালকাটা পোর্টের চেয়ারম্যান প্রধান ইঞ্জিনিয়ার ডঃ নাগকে ডেকে তিনি একটা মিটিং করবেন এবং তার তরফ থেকে আমাদের সাহায্য করতে বলবেন, ক্যালকাটা পোর্টের চেয়ামরম্যানের কতকগুলি ব্যাপার আছে, হয়ত কেন্দ্রীয় সরকার জানতে চাইবেন, তার আগে মিট করে তাদের মতামত জানবার ব্যবস্থা করে দিল্লি যাবার আগে ব্যবস্থা করব। কিন্তু তবু আপনাদের কাছে বলি অত্যন্ত গুরুত্বপূর্ণ এবং সঙ্কটজনক পরিস্থিতির মধ্যে আমরা এসেছি। একটা দেশের সঙ্গে এগ্রিমেন্ট হয়ে গেছে, গনিখান সাহেব অবশ্য খুব ভরসা দিয়েছেন—বদলানো যাবে, তাহলেও ভাবছি, একটা ইন্টারন্যাশনাল এগ্রিমেন্ট এত সহজভাবে এবং এভাবে দেখলে চলবে না। কিন্তু একদিকে যেমন আমরা প্রস্তাব নিয়ে যাব তেমনি কেন্দ্রীয় গভর্নমেন্টে এবং আমাদের প্রধানমন্ত্রীকে টেলেক্স মেসেজ পাঠিয়েছে যেহেতু ব্যাপারটা এই রকম গুরুত্বপূর্ণ, তাই আপনার হস্তক্ষেপ প্রয়োজন বলে মনে করি। আমাদের প্রতিনিধিদল আপনার সঙ্গে দেখা করতে চায়, আশা করি আপনি দেখা করে এই ব্যাপারে সমাধানে আপনি সাহায্য করবেন। একথা জানিয়ে আমি একথা বলি—আমরা সকলে একমত হয়ে এই প্রস্তাব গ্রহণ করছি, আশা করি আপনার পাশে এসে দাঁড়াবেন এবং প্রতিনিধিদল যাবার আগে আপনারা তাদের সঙ্গে আলোচনা করবেন। এবং হাউসকেও আমাদের সেখানে কতদূর কি করতে পারলাম তা জানাতে হবে। সেই জানাবার প্রতিশ্রুতি দিয়ে পরিশেষে আমি বলতে চাই যে আজকের যে প্রস্তাবগুলি সেগুলি সকলেই সমর্থন করেছেন, যারা যাবেন তারা ২৩শে তারিখে এই অ্যাসেম্বলিতে সকলে যাবার জন্য প্রস্তুত হয়ে আসবেন ইভিনিং ফ্লাইটে আমরা যাব, টিকিট গভর্নমেন্ট থেকে করে রাখা হবে আপনাদের জন্য এই কথা বলে আমি শেষ করলাম।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** স্যার, আমাদের খেলা দেখার ব্যবস্থার কি হল?

**শ্রী দীনেশ মজুমদার ঃ** স্যার, আমরা বিজনেস অ্যাডভাইসারি কমিটিতে এই বিষয়টি নিয়ে আলোচনা করেছি ১০ টার সময় হাউস করা যায় কিনা সেই বিষয়ে। যদি ১০ টার সময় করি তাহলে স্পিকার মহাশয়ের সেক্রেটারিয়েটের যে সমস্ত স্টাফ আছেন তাদের পক্ষে খুব অসুবিধার ব্যাপার হয়ে যায়, কারণ অনেক আগে তাদের আসতে হবে সমস্ত কাগজপত্র তৈরি করার জন্য। সেখানে কংগ্রেস (ই) থেকে ছিলেন, জনতা পার্টির পক্ষ থেকেও ছিলেন, এটা নিয়ে আমরা আলোচনা করেছি। আর অনেক দিন তো খেলা চলবে, ততদিন কি আর হাউস চলবে, তার আগেই শেষ হয়ে যাবে। কাজেই আপনারা ভাগ ভাগ করে যাবেন, এ ছাড়া আর কি বলব। এখানে স্পিকারের অফিসের অসুবিধা হচ্ছে বলেই আমরা আর ইনসিস্ট করিনি।

The motion of Shri Dinesh Mazumdar that in the last paragraph of the resolution for the serial No. (14) and (15), and the entries relating thereto, the following be substituted :-

"(14) Shri Patit Paban Pathak,

(15) Shri Kashi Kanta Moitra,

(16) Shri Gouranga Samanta, and

(17) Shri A. K. M. Hassan Uzzaman". —was then put and agreed to.

The motion of Shri Provash Chandra Roy ,as amended, viz. that—

Whereas the Agreement between the Government of India and the Government of Bangladesh dated the 5th day of November, 1977 on the sharing between India and Bangladesh of Ganga water at Farakka (hereinafter referred to as the said Agreement) stipulates that only in the 10 days period from the first day of January to the 10th day of January every year India will get 40,000 cusecs of water as against 58,000 cusecs for Bangladesh, that the shares of the said two countries in the leanest period from the 21st day of April to the 30th day of April would progressively reduce to 20,500 cusecs for India and 34,500 cusecs for Bangladesh and that from the 1st day of May and up to the monsoon period the quantum of water for both the States will increase gradually ;

And whereas section (ii) of Article II of the said Agreement further stipulates that if during a particular 10 days period the flow of Ganga at Farakka come down to such a level that the share of Bangladesh is lower than eighty percent of the value shown in column 4 of the Schedule to the said Agreement, the release of water to Bangladesh during that 10 days period shall not fall below eighty per-cent. Shown in the said column ;

And whereas as a result of this, the discharge in the Feeder Canal may be reduced to 11,000 cusecs or less in drought years as happened in this year ;

And whereas Engineers and Technical Experts of international repute on the basis of findings by various methods came to the conclusion that a discharge of 40,000 cusecs throughout the year at the Farakka point is the barest minimum for maintaining navigational channel in the River Hooghly in general and for effective functioning of the Calcutta Port and Haldia Port in particular ;

And whereas a deputation of nine members of this Assembly, being authorised by this Assembly by a motion under rule 185 of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly adopted on the the 12th September, 1977, met the concerned authorities in this regard in the Government of India and urged upon them to ensure 40,000 cusecs of water to save Calcutta Port and Haldia Port and to increase the navigability of the river Bhagirathi and river Hooghly not only for the interest of West Bengal but also for the interest of the entire eastern region of India ;

And whereas in spite of this deputation, the said Agreement for disproportionate sharing of Ganga water entered into which has frustrated the very purpose of the Farakka Barrage Project and has endangered the existence to the Calcutta Port and Haldia Port.

Now, therefore, this Assembly expresses its deepest anxiety and resentment and records its strong against the harmful clauses of the said Agreement and request the Government of India— .

(a) to take up matter with the Government of Bangladesh for modification of the stipulations contained in the said Agreement so that India can be assured of the minimum requirement of 40,000 cusecs of water even in the leanest period from the 21st April to 30th April every year ;

(b) to impress upon the Government of Bangladesh—

(i) the necessity of taking immediate steps for linking Brahmaputra with Ganga at Farakka so that the requirements of both India and Bangladesh may be fulfilled, and

(ii) until it is so done, the necessity of putting off the implementation of section (ii) of Article II of the said Agreement ;

and in order to place the views of this Assembly, authorises a deputation of the following members of this Assembly representing all shades of political opinion to call on the concerned authorities in the Government of India. namely :—

(1) Shri Provash Chandra Roy, Minister-in-charge of Irrigation and Waterways Department—Leader,

(2) Shri Abul Hasnat Khan,

(3) Shri Gopal Mandal,

(4) Shri Sunil Santra,

(5) Shri Bimalanada Mukherjee,

(6) Shri Nikhil Das,

(7) Shri Swadesh Ranjan Maji

(8) Shri Deba Prasad Sarkar,

(9) Shri Biswanath Mukherjee,

(10) Dr. Zainal Abedin,

(11) Shri Rajani Kanta Doloi,

(12) Shri Anil Mukherjee

(13) Shri Ashok Bose,

(14) Shri Patit Paban Pathak, and

(15) Shri Kashi Kanta Moitra.

(16) Shri Gouranga Samanta, and

(17) Shri A. K. M. Hassanuzzaman, was the put and agreed t

The motion of Shri Denesh Mazumdar that in the lat paragraph ( the resolution for the serial No. (14) and (15), and the entries relatin thereto, the following be substituted :-

"(14) Shri Patit Paban Pathak,

(15) Shri Kashi Kanta Moitra,

(16) Shri Gouranga Samanta, and

(17) Shri A. K. M. Hassan Uzzaman". —was then put and agree to.

The motion of Shri Provash Chandra Roy , as amended, viz, that-

Whereas a large number of villages in West Bengal and structur thereon are affected by severe bank erosion in the river Bhagirat which is also adding to the sediment load into the river Hooghly ;

And Whereas navigation specially ferry crossing in the riv

hagirathi and the upper part of the river Hooghly is not possible even )r shallow crafts because of the flow of detritus from the upland due ) bank erosion and the reduced upland discharge from Farakka which ; not able to flush the detritus down below ;

And whereas this may ultimately affect the main navigable channel of the river Hooghly for the sea-going vessels and would affect the Calcutta Port and the Halida Port in the near future, unless immediate corrective measures in the bank protective works and intensive dredging are undertaken ;

And whereas diversion of the main course of the river Hooghly along the Rangafalla channel has reduced the flow of water along the Haldia channel and also causing severe erosion in the left bank and it is necessary that the Haldia channel should be developed in preference to the Rangafalla channel ;

And whereas the Calcutta Port Trust has been entrusted by the Government of India with the work of conservency of the river Bhagirathi and the river Hooghly ;

Now, therefore, this Assembly urges upon the Government of India—

(a) to take adequate and protective measures to stop bank erosion of the river Bhagirathi/Hooghly,

(b) to take effective steps for developing Haldia channel in preference to Rangafalla channel, and take bank protcetive measures along the left bank of the Hooghly up to Harwood Point, and

(c) to undertake necessary dredging operation, and for this purpose to direct the Calcutta Port Trust to discharge their responsibilities in this regard and in order to place the views, this Assembly authorises a deputation of the following members of this Assembly representing all shades of political opinion to call on the concerned authorities in the Government of India, namely :

(1) Shri Provash Chandra Roy, Minister-in-charge of Irrigation and Waterways Department—Leader,

(2) Shri Abul Hasnat Khan,

(3) Shri Gopal Mandal,

(4) Shri Sunil Santra,

(5) Shri Bimalanada Mukherjee,

(6) Shri Nikhil Das,

(7) Shri Swadesh Ranjan Maji

(8) Shri Deba Prasad Sarkar,

(9) Shri Biswanath Mukherjee,

(10) Dr. Zainal Abedin,

(11) Shri Rajani Kanta Doloi,

(12) Shri Anil Mukherjee

(13) Shri Ashok Bose,

(14) Shri Patit Paban Pathak, and

(15) Shri Kashi Kanta Moitra.

(16) Shri Gouranga Samanta, and

(17) Shri A. K. M. Hassanuzzaman, was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 6-20 p.m. till 1 p.m. on Friday, the 18th April, 1980, at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India**

The Assembly met in the Legislative Assembly House, Calcutta, on Friday, the 18th April, 1980 at 1.00 p.m.

**PRESENT**

Mr. Speaker (Shri Syed Abul Mansur Habibullah) in the Chair, 11 Ministers, 2 Ministers of State and 146 Members.

## Held Over Starred Questions (to which oral answers was given)

### সাম্প্রতিক লোকসভা নির্বাচনের আগে ও পরে সমাজবিরোধীদের দ্বারা রাজনৈতিক কর্মী খুন

*৫০। (অনুমোদিত প্রশ্ন নং *২১৮।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, ১৯৭৭ সালের নির্বাচনের পর থেকে বিগত লোকসভা নির্বাচনের আগে পর্যন্ত এবং উক্ত নির্বাচনের পর থেকে ১৯৮০ সালের জানুয়ারি মাস পর্যন্ত সমাজবিরোধীদের আক্রমণে কতজন বাম ও গণতান্ত্রিক আন্দোলনের কর্মী আহত বা নিহত হয়েছেন?

[1-00 — 1-10 p.m.]

**শ্রী জ্যোতি বসু ঃ**

১৯৭৭ সালের নির্বাচনের পর থেকে বিগত লোকসভা নির্বাচনের আগে পর্যন্ত নিহত ১১৪ জন। আহত ১৫৯ জন।

লোকসভা, নির্বাচনের পর থেকে ১৯৮০ সালের জানুয়ারি মাস পর্যন্ত নিহত ৮ জন।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি, এই সব সমাজ বিরোধীরা কোনও রাজনৈতিক দলের সঙ্গে যুক্ত কিনা?

**শ্রী জ্যোতি বসু ঃ** তার পুরো হিসাব আমার কাছে নেই। তবে এতগুলি মৃত্যু যেটা ঘটেছে তার মধ্যে রাজনৈতিক দলের লোকেরাও আছে, যারা নাকি আক্রমণকারী।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** এই সব ঘটনার পরে দেখা যাচ্ছে কংগ্রেস(ই)র তরফ থেকে থানায় ডেপুটেশন ইত্যাদির মাধ্যমে হল্লা করার চেষ্টা করা হচ্ছে। এর থেকেই কি এটাই প্রমাণিত হচ্ছে না, যাদের আপনি সমাজবিরোধী বলে আখ্যা দিচ্ছেন কংগ্রেস(ই)র লোকেদের সঙ্গে তারা গভীরভাবে যুক্ত?

**শ্রী জ্যোতি বসু ঃ** সেটা আপনি স্থির করবেন। একটা ঘটনার ব্যাপার যেটা হচ্ছে সেটাই আমি বললাম—এখন তার থেকে আপনি কি সিদ্ধান্তে আসবেন সেটা আপনি ঠিক করবেন।

তবে এটা ঠিক যাদের আমরা সমাজবিরোধী বলছি, যারা খুনের সঙ্গে যুক্ত আছে, কয়েকটি ক্ষেত্রে অন্তত কংগ্রেস(ই) থেকে সেইভাবে থানায় গিয়ে বলেছে তারা হচ্ছে তাদের লোক

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** লোকসভা নির্বাচনের পরে এই সব ঘটনা কি বেড়ে যাচ্ছে?

**শ্রী জ্যোতি বসু ঃ** না, ৮টি এই রকম মৃত্যুর কথা তো আমি বলেছি জানুয়ারি মাস পর্যন্ত।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি দয়া করে জানাবেন—সমাজবিরোধী আক্রমণে অনেক নিহত হয়েছে, আপনি বললেন, তাদের সঙ্গে নাকি কংগ্রেস(ই)র সম্পর্ক রয়েছে। কিন্তু আপনার কাছে কি এইরকম কোনও খবর আছে সমাজবিরোধী ৯০% ব্যক্তিই হচ্ছে সি.পি.এম. সমর্থক, সি. পি. এম. কর্মী?

**শ্রী জ্যোতি বসু ঃ** না, আমার কাছে এই রকম কোনও খবর নেই। এই যে এতগুলি লোক মরেছে—সি.পি.এম., সি.আই.টি.ইউ. ফরোয়ার্ড ব্লক, আর. এস. পি. আছে, ওদের নিজেদের লোকেরাই খুন করেছে এইরকম কোনও খবর আমার কাছে নেই।

**শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি—আপনি যে হিসাব দিলেন তার মধ্যে আমাদের বামপন্থী পার্টিগুলির ভিতর পার্টি ভিত্তিতে কত জন নিহত হয়েছে, বলতে পারবেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমার কাছে যে হিসাব আছে সেটা আমি বললাম। সি. পি. এম., ফরোয়ার্ড ব্লক, আর. এস. পি., সি. আই. টি. ইউ., এ. আই. টি. ইউ. সি. এইরকমভাবে আমার কাছে আছে। এছাড়া আর কিছু বলতে পারছি না।

**শ্রী নবকুমার রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, এই যে ৯ জন মারা গেছে তার মধ্যে দলীয় কোন্দল অর্থাৎ বামপন্থী দলের আর. এস. পি., ফরোয়ার্ড ব্লক, সি. পি. এম. ইত্যাদি নিজেদের মধ্যে দলীয় কোন্দলে কেউ মারা গেছে, এই রকম খবর আছে কিনা জানাবেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমি যেগুলি বলেছি তার মধ্যে নেই।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে কতজন সমাজবিরোধীকে অ্যারেস্ট করেছেন এবং তাদের বিরুদ্ধে ব্যবস্থা নিয়েছেন। আপনার কাছে সমাজবিরোধীদের যে লিস্ট আছে, তাতে আপনি বললেন যে কয়েকজন নাকি কংগ্রেস (আই) সমর্থন আছে। তাদের নাম কি এবং কতজন আছে সেটা জানাবেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** আপনি প্রশ্ন করলে আমি জানিয়ে দেব। সব সংখ্যা আমার কাছে নেই।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে কতজন সমাজবিরোধীকে অ্যারেস্ট করেছেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** পুরো সংখ্যা আমার কাছে নেই।

**সমাজবিরোধীদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ**

*২৭৭। (অনুমোদিত প্রশ্ন নং *৩৫৪।) **শ্রী অনিল মুখার্জি ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৮ সালে পশ্চিমবঙ্গে মোট কতজন সমাজবিরোধীকে আটক করা হইয়াছিল : এবং

(খ) ঐ সকল সমাজবিরোধী (১) কি কি ধরনের সমাজবিরোধী কাজে লিপ্ত ছিল, এবং (২) রাজ্য সরকার তাদের বিরুদ্ধে কি কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এবং (খ) ১৯৭৮ সালে ৩,৩৬,৬৫০ জনকে এবং ১৯৭৯ সালে ৩,২৫,৬৫২ জনকে বিভিন্ন অপরাধের জন্য গ্রেপ্তার করা হয়েছে। এই সব ব্যক্তিরা ভারতীয় দণ্ডবিধি এবং অন্যান্য আইনে বর্ণিত বিভিন্ন অপরাধে অভিযুক্ত হয়েছেন। এদের সম্পর্কে আইনানুগ ব্যবস্থা নেওয়া হয়েছে।

**শ্রী সন্তোষকুমার দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে এই সব ব্যবস্থা গ্রহণ করার ফলে এর পরবর্তী বছরগুলিতে সমাজবিরোধীদের সংখ্যা কম হয়েছে বলে কি আপনি মনে করেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** সেটা আমি হঠাৎ কি করে বলব?

**বর্ধমান জেলায় দোমোহনী সড়কের শোচনীয় অবস্থা**

*৩০২। (অনুমোদিত প্রশ্ন নং *৬৬১) **শ্রী সুনীল বসু রায় ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্ধমান জেলার বরাবনী থানার সন্নিকটবর্তী দোমোহনী সড়কের তে-মাথার শোচনীয় অবস্থা সম্পর্কে সরকারের কাছে কোনও অভিযোগ আসিয়াছে কি ; এবং

(খ) আসিয়া থাকিলে, উহা দূরীকরণের বিষয়ে কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে বা হইতেছে?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) এই শোচনীয় অবস্থা দূরীকরণ সম্ভব হইবে যদি তে-মাথায় জল নিকাশের সুব্যবস্থা করা যায়। এই সমস্যা সমাধানকল্পে Surface drain নির্মাণের জন্য টেণ্ডার ডাকা হইয়াছে।

**শ্রী সুনীল বসু রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে জল নিকাশের ব্যবস্থা ছাড়াও ঐ রাস্তার কিছু সংস্কার করা প্রয়োজন, সেটা আপনি জানেন কি না এবং জানলে সেই

সম্পর্কে কোনও ব্যবস্থা গ্রহণ করার সিদ্ধান্ত নিয়েছেন কি না?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** না। আমরা যেটা দেখছি যে জলনিকাশের ব্যবস্থা ছাড়াও অন্য যেটুকু খারাপ হচ্ছে, সেটা হচ্ছে এই জন্য যে জল নিকাশের বন্দোবস্ত করার পর স্থানীয় কর্তৃপক্ষ যারা তারা যদি সেটাকে মেনটেন করার দায়িত্ব না নেন, পরিষ্কার করার দায়িত্ব না নেন, তার ফলে রাস্তার কিছুটা ক্ষতি হচ্ছে, ঠিকই। কিন্তু তার জন্য সেই দায়িত্ব আমার দপ্তর নিতে পারবে না। কারণ এটা স্থানীয় স্বায়ত্ত শাসন কর্তৃপক্ষের দায়িত্ব।

**শ্রী সুনীল বসু রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, ওখানে কোনও পঞ্চায়েত নেই, কাজেই স্বায়ত্ব শাসন দপ্তর বলে সেই রকম কিছু নেই। কাজেই যতক্ষণ পর্যন্ত সেই রকম কিছু না হচ্ছে ততক্ষণ এই দায়িত্ব কে নেবে?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** তা আমি বলতে পারি না। তবে যদি পঞ্চায়েত না থাকে, যেখানে যেখানে পঞ্চায়েত নেই, সেখানে পি. ডবলিউ. ডি. তার দায়িত্ব নেবে না এটা আমি পরিষ্কারভাবে বলে দিচ্ছি।

### খাতড়া-রানীবাঁধ রাস্তায় সেতু নির্মাণ

*৩৩৯। (অনুমোদিত প্রশ্ন নং *১২০৯।) **শ্রী উপেন্দ্র কিস্কু ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বাঁকুড়া জেলার অন্তর্গত খাতড়া-রানীবাঁধ রাস্তায় কংসাবতী নদীর উপর সেতু নির্মাণের কোনও পরিকল্পনা আছে কি ; এবং

(খ) থাকিলে,—

(১) উক্ত সেতু নির্মাণকার্যের জন্য কত অর্থ ব্যয় হইবে, ও

(২) কবে নাগাদ উক্ত সেতুর কার্য আরম্ভ ও শেষ হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ**

(ক + খ) উক্ত সেতু নির্মাণের পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে। উহার সার্থক রূপায়ণ প্রয়োজনীয় অর্থ প্রাপ্তির উপর নির্ভর করিতেছে।

### সমাজবিরোধীদের সাম্প্রতিক দৌরাত্ম্য

*৩৪০। (অনুমোদিত প্রশ্ন নং *৭১৫।) **শ্রী সুমন্তকুমার হীরা ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কেন্দ্রে নূতন সরকার ক্ষমতাসীন হওয়ার সঙ্গে সঙ্গে পশ্চিমবঙ্গে বিভিন্ন স্থানে কোনও বিশেষ রাজনৈতিক দলের নেতৃত্বে সমাজবিরোধীরা গোলমাল বাধাবার চেষ্টা করছেন—এরূপ কোনও তথ্য বা সংবাদ সরকারের কাছে এসেছে কি ;

এবং

(খ) এসে থাকলে,—

(১) ২৮এ ফেব্রুয়ারি, ১৯৮০ পর্যন্ত এইরূপ ঘটনার সংখ্যা কত, ও

(২) এই ব্যাপারে কোন কোন রাজনৈতিক দল জড়িত?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) এবং (খ) কেন্দ্রে নূতন সরকার ক্ষমতাসীন হওয়ার পর পশ্চিমবঙ্গের বিভিন্ন স্থানে কোনও বিশেষ রাজনৈতিক দলের নেতৃত্বে সমাজবিরোধীরা গোলমাল বাধাবার চেষ্টা করছেন এরূপ কোনও নির্দিষ্ট তথ্য না থাকলেও এই সময়ে এই রাজ্যে যে সমস্ত অসামাজিক কাজের সংবাদ পাওয়া গিয়েছে তার কোনও কোনওটার সাথে কিছু রাজনৈতিক কর্মী বলে পরিচিত ব্যক্তি জড়িত ছিলেন বলে সংবাদ আছে।

**আয়েশবাগ-হরিরামপুর রাস্তা মেরামত**

*৩৪১। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৯৭।) **শ্রী বীরেন্দ্রনারায়ণ রায়, শ্রী আতাহার রহমান, শ্রী আবুল হাসনাৎ খান** এবং **শ্রী দীনবন্ধু মাঝি ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলায় আয়েশবাগ-হরিরামপুর ভায়া গোরীবাগ ঘাট রাস্তাটি মেরামতের কোনও পরিকল্পনা আছে কি ; এবং

(খ) থাকিলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনার কাজ আরম্ভ হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ**

(ক) হ্যাঁ, আছে।

(খ) মেরামতির কাজ ইতিমধ্যেই শুরু হয়েছে এবং কিছু অংশে সমাপ্ত হয়েছে। পিচের যথাযথ সরবরাহ না থাকায় কাজের বর্তমান অগ্রগতি আশানুরূপ নয়।

[1-10 — 1-20 p.m.]

**শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি জানেন এটা একটা গুরুত্বপূর্ণ রাস্তা, এটা কতদিনের মধ্যে কমপ্লিট হবে বলে আপনি আশা করছেন?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** সব রাস্তাই আমার কাছে গুরুত্বপূর্ণ, তবে মাননীয় সদস্য যখন জানতে চাইছেন তখন তাকে জানাতে চাই, আয়েশবাগ হরিরামপুর ভায়া গোরীবাগ ঘাট রাস্তাটি রাজ্যের তৃতীয় পঞ্চবার্ষিকী পরিকল্পনার অংশ হিসাবে নির্মিত হচ্ছে, শুধুমাত্র একটি সেতু নির্মাণের জন্য একটা প্রস্তাব আছে। অন্যান্য অংশের কাজ বহু আগেই শেষ হয়ে গেছে।

সেতুটা অর্থ প্রশাসনিক বিভাগে অনুমোদনের জন্য বিবেচনাধীন আছে। এই রাস্তাটির জন ১৯৭৯-৮০ সালের সংশোধিত বাজেটে দু লক্ষ টাকা বরাদ্দ করা আছে। ১৯৮০-৮১ সালে বাজেটে আরও ২ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে। এই রাস্তার কিছু কিছু অংশে মেরামতের কাজ চলছে। তবে পিচের অভাবে কাজ হচ্ছে না। পিচ সরবরাহ যখন চালু হবে তখন এর উন্নয়নের কাজ অত্যন্ত তরান্বিত করার প্রচেষ্টা চলবে।

**শ্রী দীপক সেনগুপ্ত ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দু বার তার প্রশ্নোত্তরে বললেন যে পিচ সরবরাহ ব্যবস্থা চালু হলে কাজ শুরু হবে। বহু জায়গায় পিচের অভাবে পি. ডবলিউ. ডি.-র কাজ ক্ষতিগ্রস্ত হচ্ছে। এই অবস্থার সুরাহা কবে নাগাদ হবে বলতে পারেন কি?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** সেটা নির্ভর করছে কেন্দ্রীয় সরকারের উপর। কারণ কেন্দ্রীয় সরকার পিচ সরবরাহ করে থাকেন। আমি বরকত সাহেব, কেন্দ্রীয় মন্ত্রীর সঙ্গে দেখা করে বারবার তাগাদা দিয়েছি, অনুরোধ করেছি, তিনি সব সময়েই আশ্বাস দিচ্ছেন সব ব্যাপারে, এবং কবে দেবেন বলছেন, দিল্লিতে সব অফিসারকে ডাকবেন বলেছেন। কিন্তু বর্তমানে পিচ পাওয়া যাচ্ছে না, পিচ যদিও পাওয়া যায় তো ওয়াগান পাওয়া যায় না, সব কিছুই একটা খারাপ অবস্থায় রয়েছে, সেই জন্য আমার পক্ষে এটা বলা সম্ভব নয় যে কবে হবে।

**শ্রী দীপক সেনগুপ্ত ঃ** মন্ত্রী মহাশয় যে জবাব দিলেন সেখানে আর একটা সম্ভাবনা দেখা যাচ্ছে, একটা অর্থনৈতিক বছরের মধ্যে যদি কাজ শেষ না হয় তাহলে সেই টাকা সংশ্লিষ্ট দপ্তরে সাসপেন্স অ্যাকাউন্টে রেখে পরবর্তীকালে কাজ করবার কথা কি মন্ত্রী মহাশয় চিন্তা করবেন?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** সেই কাজ আমরা বরাবর করছি, তার জন্য মাঝে মাঝে অর্থমন্ত্রীর কাছে আমাকে ধমক খেতে হয়, তবুও তো করতে হচ্ছে। কি করব।

### হরিহরপাড়া-ভগীরথপুরঘাট রাস্তা

*৩৪৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৭১।) **শ্রী সেখ ইমাজুদ্দিন ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলায় হরিহরপাড়া হতে ভগীরথপুরঘাট ভায়া স্বরূপপুর পর্যন্ত রাস্তাটি পাকা করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি ; এবং

(খ) থাকলে,—

(১) উক্ত রাস্তার জন্য কত টাকা বরাদ্দ করা হয়েছে, ও

(২) কবে নাগাদ এই কাজ আরম্ভ হবে ব'লে আশা করা যায়?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ**

(ক) হ্যাঁ ;

(খ) (১) বর্তমান আর্থিক বছরের বরাদ্দ ২০,০০০ টাকা।

(২) ১৯৮০ সালের মধ্যে কাজ শুরু হবে বলে আশা করা যায়।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** পুরো স্কীমটার জন্য কত টাকা খরচ হবে?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** ১০ কিলোমিটার রাস্তা, এটার জন্য ৩১ লক্ষ ৮০ হাজার টাকার একটা এস্টিমেট মঞ্জুর হয়েছে। ১৯৮০-৮১ সালের বাজেটে এই রাস্তার জন্য ২০ হাজার টাকা বরাদ্দ করা হয়েছে। জমি অধিগ্রহণের নক্সা তৈরি হচ্ছে এবং যত তাড়াতাড়ি সম্ভব শেষ করবার জন্য প্রচেষ্টা চলছে। নক্সা তৈরির কাজ শেষ হলে রাস্তা তৈরির কাজ হাতে নেওয়া হবে।

### পুরুলিয়ায় নদী পারাপারের জন্য সেতু নির্মাণ

***৩৪৫।** (অনুমোদিত প্রশ্ন নং *১৭১৬।) **শ্রী সুধাংশুশেখর মাঝি ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, পুরুলিয়া জেলার বান্দোয়ান এবং মানবাজার ব্লকের মধ্যে কুমারী নদী, টোট্‌কো নদী, যমুনা নদী পারাপারের ব্যবস্থা না থাকায় এই এলাকায় জনসাধারণের ভীষণ অসুবিধা হইতেছে ; এবং

(খ) অবগত থাকিলে, উক্ত নদীগুলির উপর ব্রিজ নির্মাণের কোনও পরিকল্পনা আছে কি?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ**

(ক) হ্যাঁ ;

(খ) কুমারী নদী ও টট্‌কো নদীর উপর সেতু নির্মাণের প্রস্তুতি চলছে। যমুনা নদীর উপর সেতুটি এখনও সরকারি অনুমোদন পায় নাই।

**শ্রী সুধাংশুশেখর মাঝি ঃ** টোট্‌কো নদীর উপরের কাজ কি শুরু হয়েছে?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** না, সেটার কাজ শুরু হয়নি। এই জন্য হয়নি যে, ঐ সেতু দুটির কাজের এস্টিমেট সেচ ও জলপথ বিভাগের অনুমোদন অনুসারে করতে হবে। সেই কাজ যাতে তরান্বিত হয় তার জন্য সুপারেন্টেন্ডিং ইঞ্জিনিয়ারকে নির্দেশ দেওয়া হয়েছে এবং যমুনা নদীর উপরের সড়কটির যে অংশের আর্থিক অনুমোদন এখনও আমরা পাইনি এটা সেই অংশের মধ্যে পড়ে। তবে ঐ অংশের এস্টিমেটের মধ্যে সেতুটিও যুক্ত করে নেওয়া হবে।

**শ্রী সুধাংশুশেখর মাঝি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় এদিকে একটু নজর দিলে আমার মনে হয় ভাল হয়।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** নজর দিচ্ছি, নজর রাখছি, মাননীয় সদস্যদের নজর কেড়ে নিচ্ছি।

### রায়পুর-পাথরপ্রতিমা রাস্তা

***৩৪৭।** (অনুমোদিত প্রশ্ন নং *১৬৯০।) **শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী

মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রায়পুর-পাথরপ্রতিমা রাস্তাটি নির্মাণের জন্য কোনও পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(খ) থাকলে,—

(১) ইহাতে কত টাকা ব্যয় হবে, ও

(২) কত দিনে এই কাজ শেষ হবে ব'লে আশা করা যায়?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ**

(ক) হ্যাঁ,

(খ) ১। ১,৩৩,৫০,০০০ টাকা (এক কোটি ৩৩ লক্ষ পঞ্চাশ হাজার টাকা),

২। সড়কটি নির্মাণের প্রয়োজনীয় মালমশলা যন্ত্রপাতি নিয়ে যাবার বিষয়ে অসুবিধে থাকায় সড়কটি নির্মাণের বিষয়ে খুব অগ্রগতি ঘটেনি, এই অসুবিধে দূর হলে এবং নিয়মিত অর্থ যোগানের উপর কাজটি শেষ হওয়া নির্ভর করছে।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** এটি ১ কোটি টাকার স্কীম, তা এখন পর্যন্ত কত টাকা খরচ হয়েছে এবং কোন বছর এটি শেষ হবে?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** সড়কটি দৈর্ঘ্যে ২৩ কিলোমিটার এবং অনুমোদিত ব্যয় ১,৩৩,৫০,০০০ টাকা। ১৯৭৯ সালের ডিসেম্বর মাস পর্যন্ত মাত্র ৭ লক্ষ টাকা খরচ করেছি। শতকরা প্রায় ৬০ ভাগ অংশে মাটির কাজ সম্পূর্ণ হয়েছে। এই পর্যন্ত হয়ে পড়ে আছে। ওখানে দুটি বড় নদী থাকার ফলে পাকা সড়ক করার জন্য প্রয়োজনীয় মালমশলা এবং যন্ত্রপাতি ওখানে নিয়ে যাওয়া সম্ভব হচ্ছে না। ঐ সড়কটির সঙ্গে স্থলপথে যোগাযোগ করতে হলে লক্ষ্মীকান্তপুর ধোলীহাট সড়ক দিয়ে একটা সংযোগকারী পথ করতে হবে এবং ঐ সংযোগকারী পথটি তাড়াতাড়ি করা দরকার। তার জন্য এস্টিমেট করতে সুপারিন্টেন্ডিং ইঞ্জিনিয়ারকে আমাদের নির্দেশ দেওয়া হয়েছে। ঐ সংযোগরক্ষাকারী পথটির অ্যাডমিনিস্ট্রেটিভ অ্যাপ্রুভাল পাওয়া গেলে ওটি যথা—শীঘ্র নির্মাণের ব্যবস্থা করা হবে এবং তার দ্বারা রায়পুর পাথরপ্রতিমা সড়কটি নির্মাণের কাজ তরান্বিত করা যাবে।

## Starred Questions

### (to which oral Answers were given)

### Losses incurred by Bengali and Nepali speaking people during recent disturbances in Assam

*585. (Admitted question No. *264.) **Shri Rajani Kanta Doloi** and **Shri Dawa Narbu La :** Will the Chief Minister be pleased to state—

(a) whether the State Government has any information about the losses sustained by—

(i) Bengalis settled in Assam,

(ii) Nepali speaking people of hill areas of Darjeeling, now staying in Assam, during the recent disturbances in that State ; and

(b) if so, extent thereof ?

**Shri Jyoti Basu :**

(a) No.

(b) Does not arise.

[1-20 — 1-30 p.m.]

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, আসামে সাম্প্রতিক ঘটনাবলীতে যে সমস্ত ভাষাগত সংখ্যালঘু অর্থাৎ বাঙালিরা ক্ষতিগ্রস্থ হয়েছেন তাদের সংখ্যা কত?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমি তো বলেছি এ রকম কোনও ব্যবস্থা নেই একটা রাজ্যের যে অন্য রাজ্যে সেখানে কি ঘটনা ঘটছে না ঘটছে, কাদের সম্পত্তি নষ্ট হচ্ছে, কতজন মারা গেছে—এইসব তথ্য নেই।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** আমি এবং আমরা যেহেতু বাঙালি সেইজন্য বলছি দয়া করে জানাবেন কি কতজন বাঙালি ওখানে আছেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমি বাঙালি ও বটে আবার ভারতবর্ষের নাগরিকও বটে। সেইজন্য আমরা চাই আসামে যা হচ্ছে সেটা এখনই বন্ধ হওয়া দরকার। এটা বন্ধ করতে ইন্দিরা গান্ধী পারেন আমরা পারি না এবং যে খবরা-খবর আপনি চাচ্ছেন সেটা লোকসভায় আপনাদের যারা প্রতিনিধি আছেন তাদের কাছে প্রশ্ন আকারে পাঠিয়ে দিন, তারা লোকসভায় প্রশ্ন করে আপনাকে খবর দিতে পারবেন বা আপনাদের মন্ত্রীরা খবর দিতে পারেন, আমার পক্ষে দেওয়া সম্ভব নয়।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** আমরা এখান থেকে কিছু করতে পারি কিনা, এই হাউস থেকে কিছু করার ক্ষমতা আছে কিনা?

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** উনি তো উত্তর দিয়েছেন।

### কালচিনি ব্লকে যুব কেন্দ্র

***৫৮৬।** (অনুমোদিত প্রশ্ন নং *৮৭০।) **শ্রী মনোহর তিরকি ঃ** যুব কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কালচিনি ব্লকে কোনও যুব কল্যাণ বিভাগ খোলা হয়েছে কি ;

(খ) হয়ে থাকলে, ১৯৭৯ সালে এই বিভাগ কর্তৃক কোথায় কোথায় কি কি কাজ করা হয়েছে ; এবং

(গ) এ বাবদ কতা টাকা খরচ করা হয়েছে?

**শ্রী কান্তিচন্দ্র বিশ্বাস ঃ**

(ক) হ্যাঁ, খোলা হয়েছে।

(খ)

| কাজের বিবরণ | | কাজের স্থান |
|---|---|---|
| ১) সাংস্কৃতিক প্রতিযোগিতা | — | দলসিং পাড়া |
| ২) ভলিবল প্রতিযোগিতা | — | দলসিং পাড়া |
| ৩) শৈল আরোহন শিক্ষা শিবির | — | জয়ন্তী |
| ৪) যুব উৎসব | — | হ্যামিল্টনগঞ্জ |
| ৫) ক্রীড়ানুষ্ঠান | — | জয়ন্তী মিলনী সংঘ |
| ৬) ফুটবল প্রতিযোগিতা | — | মলঙ্গী চা বাগান |
| ৭) সাংস্কৃতিক কাজকর্ম | — | হ্যামিল্টনগঞ্জ |
| ৮) শৈল আরোহণ শিক্ষা শিবির | — | জয়ন্তী। |

(ক) মোট ১১,৮৫০.০০ টাকা খরচ করা হয়েছে।

**মুর্শিদাবাদ জেলায় স্টেডিয়াম নির্মাণ**

*৫৮৭। (অনুমোদিত প্রশ্ন নং *৮০৫।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** শিক্ষা (ক্রীড়া) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার মহকুমা সদরগুলিতে স্টেডিয়াম নির্মাণের কোনও পরিকল্পনা আছে কি ; এবং

(খ) থাকিলে, ঐ পরিকল্পনা বাস্তবে রূপায়িত হইতে কত দিন সময় লাগিবে?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) সাধারণভাবে জেলা শহর ও মহকুমা শহরগুলিতে স্টেডিয়াম নির্মাণের অভিপ্রায় সরকারের আছে।

(খ) তবে নির্দিষ্ট কোনও সময় সীমা এখনি বলা সম্ভব নয়।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি, বর্তমানে যেসব স্টেডিয়াম নির্মীয়মান সেইসব স্টেডিয়ামের জন্য যে কমিটি গঠন করা হয়েছে সেই কমিটিতে সংশ্লিষ্ট এলাকার বিধানসভার সদস্যদের যুক্ত করার কোনও পরিকল্পনা আছে কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** এই রকম আমার কাছে নির্দিষ্টভাবে প্রশ্ন দিলে উত্তর দিতে পারব। তবে আমি এটুকু জানি, অনেকগুলি জায়গায় স্পোর্টস অ্যাসোসিয়েশনের প্রতিনিধি এবং সরকারের প্রতিনিধি নিয়ে করা হয়েছে, তবে সব জায়গায় এম. এল. এ. আছেন কিনা বলতে পারব না।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** কতগুলি জেলাতে স্টেডিয়াম আছে আর কতগুলি জেলাতে স্টেডিয়াম নেই—এই খবর আপনার কাছে আছে কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** সবই আছে, প্রশ্ন করলে উত্তর দিতে পারব।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** আপনি বলছেন এই রকম পরিকল্পনা আছে কিন্তু এই পরিকল্পনা বাস্তবে রূপায়িত করতে অসুবিধা কি আছে?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমি বলিনি কোনও অসুবিধা আছে। যেমন, ২৭টি স্টেডিয়াম নেওয়া হয়েছিল, এ বছরে আরও নেওয়া হবে। যে রকম দরখাস্ত আছে আমরা স্পোর্টস ব্রাঞ্চের স্পোর্টস কাউন্সিলের সঙ্গে আলোচনা করে সিদ্ধান্ত নিচ্ছি এবং সেখানে টাকা-পয়সার একটা সীমাবদ্ধতা নিশ্চয়ই আছে—কোনটাকে অগ্রাধিকার দেওয়া হবে বা কোনটাকে দেওয়া হবে না।

### ভরতপুর হইতে লোহাদহ ঘাট পর্যন্ত পাকা রাস্তা

***৫৮৮।** (অনুমোদিত প্রশ্ন নং *১০০৮।) **শ্রীমতী ছায়া বেরা ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার ভরতপুর হইতে লোহাদহ ঘাট পর্যন্ত পাকা রাস্তা নির্মাণের কাজ শুরু করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি ; এবং

(খ) থাকিলে, কতদিনের মধ্যে উক্ত কাজ শুরু হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) এখনই বলা যাচ্ছে না। সড়কটির পথরেখা সম্পর্কে বিরোধ থাকায় এতদিন পর্যন্ত, প্রকল্পটির প্রাক্কলন প্রস্তুত করা সম্ভব হয়নি। এখন পথরেখা নির্দিষ্ট হওয়ায় প্রাক্কলন প্রস্তুতির কাজ হাতে নেওয়া হয়েছে। প্রাক্কলন প্রস্তুত হলে প্রকল্পটিকে আর্থিক অনুমোদন দেওয়ার ও কাজ শুরু করার কথা বিবেচনা করা হবে।

**মেঝিয়াতে কয়লাখনি অঞ্চলে বিদ্যুৎ প্রকল্প স্থাপন**

***৫৮৯।** (অনুমোদিত প্রশ্ন নং *৮৪০।) **শ্রী সত্যরঞ্জন মাহাতো ঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বাঁকুড়া জেলায় মেঝিয়াতে কয়লাখনি অঞ্চলের নিকট একটি বিদ্যুৎ প্রকল্প স্থাপনের কোনও পরিকল্পনার সমীক্ষার কথা সরকার অবগত আছেন কি ; এবং

(খ) অবগত থাকিলে, এই বিষয়টি বর্তমানে কি অবস্থায় আছে?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) + (খ) ঐ স্থানে প্রয়োজনীয় বুনিয়াদ গঠনের জন্য (Infrastructure) কেন্দ্রীয় কয়লা ও রেল মন্ত্রণালয়কে অনুরোধ করা হয়েছে যে, তারা যেন কয়লা খনন ও রেলপথ নির্মাণের কাজ হাতে নেন। দামোদর ভ্যালি কর্পোরেশন ও কেন্দ্রীয় শক্তি মন্ত্রণালয়কেও অনুরোধ করা হয়েছে যে দামোদর উপত্যকায় অবস্থিত মেঝিয়াতে তারা যেন একটি বিদ্যুৎ প্রকল্প স্থাপন করেন।

**"বিবেকানন্দ" সেতু**

***৫৯০।** (অনুমোদিত প্রশ্ন নং *২১৮২।) **শ্রী পতিতপাবন পাঠক ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কিছু লোক "বিবেকানন্দ" সেতুতে উঠিবার রাস্তার দুই ধারের মাটি কাটিয়া ঘর তৈয়ারি করিতেছে ফলে ঐ রাস্তাটি সম্পূর্ণ নষ্ট হইতে চলিয়াছে এরূপ কোনও সংবাদ সরকারের গোচরে আসিয়াছে কি ; এবং

(খ) আসিয়া থাকিলে, ইহার প্রতিকারের জন্য কি ব্যবস্থা লওয়া হইয়াছে?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ**

(ক) হ্যাঁ, তবে ইহার ফলে রাস্তাটি সম্পূর্ণ নষ্ট হইতে চলিয়াছে একথা বলা চলে না।

(খ) ঘরগুলি ভাঙ্গিয়া ফেলিবার জন্য আদেশ দেওয়া হইয়াছে।

**শ্রী পতিতপাবন পাঠক ঃ** আমি আগে যা বলেছিলাম, মাননীয় মন্ত্রী মহাশয় ঐ রাস্তার ব্যাপারটা আপনি কি নিজে দেখে এসেছেন না কর্মচারিদের রিপোর্টের ভিত্তিতে বলছেন?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** আমি অধস্তন কর্মচারিদের ভরসা করি না, নিজে তদন্ত করি, সারপ্রাইজ ভিজিট করি, আমি যে এখানে উত্তর দিচ্ছি আমি নিজে চোখে দেখে এসেই দিচ্ছি।

**শ্রী পতিতপাবন পাঠক ঃ** ঘর বাড়ি ভেঙ্গে একটা জমিকে নষ্ট করা হচ্ছে, ঐ জমি রেস্টোরেন্সের কাজ কত দিনে সম্পন্ন হবে?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** মাত্র কিছুদিন আগে মুখ্যমন্ত্রীর সাথে আলোচনা করে এই নীতি

গৃহীত হয়েছে যেখানে যেখানে এনক্রোচমেন্ট—জবরদখল হয়ে যাচ্ছে, আমাদের দপ্তরের অধীন জায়গা, যে সমস্ত বড় বড় রাস্তার ধার, সেখানে আমরা পুলিশের সাহায্যে ভেঙ্গে দেবার বন্দোবস্ত করব। গত মাস থেকে আমরা শুরু করেছি, কতকগুলি ভাঙ্গা হয়েছে, কতকগুলি ভাঙ্গার পরিকল্পনা আছে কিন্তু বিশেষ করে এই জায়গাটায় অসুবিধা হচ্ছে—যারা ৩ বছর ধরে এই রকম এনক্রোচ বা জবর দখল করে রেখেছে সরকারি সিদ্ধান্ত অনুসারে পুলিশের কাছে তারিখ নির্দিষ্ট করে দেওয়া হয়েছে প্রতি জেলায় জেলা কর্তৃপক্ষ এবং পি. ডবলিউ. ডি.-র পক্ষ থেকে খুব শীঘ্রই ভেঙ্গে দেওয়া হবে বলে আশা করছি।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি দয়া করে জানাবেন যে অলরেডি কতগুলি ঘর তৈরি হয়েছে?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** সব শুদ্ধ ৩৩টি ঘর তৈরি হয়েছে।

**শ্রী পতিতপাবন পাঠক ঃ** উদ্বাস্তুরা জবর দখল করেনি, এক শ্রেণীর ভব ঘুরেরা ঐ কাজ করছে সেইজন্য একটু তাড়াতাড়ি ব্যবস্থা নিচ্ছেন কি?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** আমাদের সরকারি সিদ্ধান্ত গৃহীত হয়েছে এবং অত্যন্ত উচ্চ পর্যায়ের বৈঠকে এটা ঠিক হয়েছে যে সমস্ত জেলায় এই নির্দেশ আমরা পাঠিয়েছি যে যেখানে যেখানে এইরকম এনক্রোচমেন্ট হয়েছে, স্ট্রাকচার হয়েছে সেগুলি ভেঙ্গে দেবার উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করতে বলা হয়েছে।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি অবহিত আছেন যে আপনার ডিপার্টমেন্টে আপনার সার্কুলার মোতাবেক কাজ ঠিক হচ্ছে না?

[1-30 — 1-40 p.m.]

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** এ রকম কোনও খবর নেই।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** নূতন জবর দখল যেখানে হচ্ছে সে সম্পর্কে রিপোর্ট করার দায়িত্ব অফিসাররা পালন করছেন কি না?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** আমার দপ্তরের জেলায় যে সমস্ত উচ্চ পদস্থ ইঞ্জিনিয়ার আছে তাদের উপর জমির তদারকির ভার রয়েছে। তাদের একদিন আমি ডেকেছিলাম। সেখানে চিফ ইঞ্জিনিয়ার, ইঞ্জিনিয়ার ইন চিফ, এবং সেক্রেটারি উপস্থিত ছিলেন। সেখানে ঠিক করেছি যে, কোনও জায়গায় যদি কোনও রকম গাফিলতি দেখা যায় তাহলে সেই ইঞ্জিনিয়ার সম্পর্কে যথেষ্ট ব্যবস্থা গ্রহণ করা হবে।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** এই সব বিষয় দেখার জন্য হেড কোয়াটারে কোনও সেল তৈরি হয়েছে কি?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** প্রত্যেকটা জেলার জন্য একটা করে সেল তৈরি করবার ব্যবস্থা করেছি যাতে স্থানীয় ইঞ্জিনিয়ার—ডিস্ট্রিক্ট ইঞ্জিনিয়ার, ডি. এম. এবং পুলিশের একজন বড় অফিসার থাকবে এবং তারাই ঠিক করবেন কোনও দিন কি ভাবে তারা কাজ করবেন,

কারণ এই সব অপরেশন আচমকাই করতে হয়।

**পাঁচলার রানীহাটি ও জুজারসাস্থিত গভীর নলকূপগুলিতে বিদ্যুৎ সংযোগ**

***৫৯১।** (অনুমোদিত প্রশ্ন নং *৯২৪।) **শ্রী সন্তোষকুমার দাস ঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে,—

(১) পাঁচলার রানীহাটি ও জুজারমাস্থিত গভীর নলকূপগুলিতে এখনও বিদ্যুৎ সংযোগ করা হয়নি ;

(২) পানিয়াড়া মৌজার বিদ্যুতের খুঁটিগুলি (ইলেকট্রিক পোলস) জীর্ণ হয়ে গিয়েছে এবং যেকোনও সময় দুর্ঘটনা ঘটা অসম্ভব নয়, ও

(৩) জগৎবল্লভপুরের মাজুক্ষেত্র মৌজায় বিদ্যুৎ পরিবহনের কাজ অনেকদিন আগে শেষ হয়েছে কিন্তু এখনও বৈদ্যুতিক আলোর কোনও ব্যবস্থা হয়নি ; এবং

(খ) সত্য হ'লে এই সমস্ত বিষয়ে সরকার কি ব্যবস্থা নিচ্ছেন?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) (১) পাঁচলা রানীহাটিতে ২৬শে ডিসেম্বর ১৯৭৯ তারিখে এস্টিমেট পাঠানো হইয়াছে। টাকা জমা পড়িলে বিদ্যুৎ সংযোগ দেওয়া হইবে। জুজারসা অঞ্চলে লাইনের ত্রুটি দূর করা হইয়াছে এবং গভীর নলকূপে বিদ্যুৎ সংযোগ দেওয়া হইয়াছে।

(২) হ্যাঁ, প্রায় ৫০টি খুঁটি পরিবর্তন করা প্রয়োজন। ১০টি ইতিমধ্যে বদল করা হইয়াছে। বাকিগুলি যত শীঘ্র সম্ভব বদল করা হইবে।

(৩) মাজুতে ইতিমধ্যেই বিদ্যুৎ সংযোগ দেওয়া হইয়াছে এবং গ্রাহকেরা বিদ্যুৎ পাইতেছেন।

(খ) যে সকল ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে তা উপরি উল্লিখিত (১), (২) ও (৩) সংখ্যক প্রশ্নের উত্তরে জানানো হইয়াছে।

**শ্রী সন্তোষকুমার দাস ঃ** মাজুক্ষেত্র একটা আলাদা মৌজা, তার অবস্থা কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** প্রশ্ন করলে খবর নিয়ে বলব।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** ২০টা খুঁটি জীর্ণ হওয়ায় যে ১০ টা পাল্টানো হয়েছে সেই ১০টাই আবার এক্ষুণি পাল্টানো দরকার কিনা তা জানেন কি?

(No reply)

**হিলকার্ট রোডের উভয় পার্শ্বে বাড়ি নির্মাণ**

***৫৯২।** (অনুমোদিত প্রশ্ন নং *২২৩৮।) **শ্রী বীরেন বসু ঃ** আবাসন বিভাগের ভারপ্রাপ্ত

ন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, শিলিগুড়ি শহরের উত্তরাংশে হিলকার্ট রোডের উভয় পার্শ্বে আবাসন বিভাগ কর্তৃক বহু বাড়ি নির্মিত হইতেছে ;

(খ) সত্য হইলে, এইগুলি (১) কাহাদের মধ্যে, (২) কি পদ্ধতিতে, বন্টন করা হইবে; এবং

(গ) ইতিমধ্যে এই আবাসনগুলির বন্টন করা আরম্ভ হইয়া গিয়াছে—এই মর্মে কোনও সংবাদ সরকারের নিকট আসিয়াছে কি?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ**

(ক) হ্যাঁ,

(খ) (১) মধ্য আয় গোষ্ঠী, নিম্ন আয় গোষ্ঠী এবং আর্থিক দিক হইতে দুর্বলতর মানুষের মধ্যে ;

(২) নিয়মানুগ পদ্ধতিতে বন্টন করা হইবে।

(গ) না।

**শ্রী সুনীল বসুরায় ঃ** কত সংখ্যক লোকের মধ্যে এগুলি বন্টন করা হবে এবং কবে হবে জানাবেন কি?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** এখনও তৈরিই হয়নি।

**শ্রী সুনীল বসুরায় ঃ** কত লোককে দেওয়া হবে?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** ২৮টা এল. আই. জি., ৭২টা এম. আই. জি., ৬৪টা দোকান, ৬৪টা দুর্বলতর শ্রেণীর জন্য এবং মোট খরচ হবে ৬৬ লক্ষ ১৯ হাজার টাকা।

**শ্রী দীপক সেনগুপ্ত ঃ** এই বাসগৃহগুলি বন্টন করবার জন্য কোনও দরখাস্ত কি চাওয়া হয়েছে?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** আগে তৈরি হবে, তারপর কমিটি সেট আপ হবে তারপর কাগজে বিজ্ঞাপন দিয়ে দেওয়া হবে।

### Stadium Complex at Bidhan Nagar

***593**. (Admitted question No. *1037.) **Shri Dawa Narbu La** and **Shri Rajani Kanta Doloi :** Will the Minister-in-charge of the Education (Sports) Department be pleased to state—

(a) the progress achieved during the tenure of the present Government in the matter of construction of the Stadium Complex at Bidhan Nagar ; and

(b) the total amount spent by the Government till 15th Februa 1980, for construction of the said Stadium Complex ?

**Shri Jyoti Basu :**

(a) The Salt Lake Stadium was first taken up in 1976-77 and the piling work was alone. This Govt. has since taken up the project. A Society has since been set up for the purpose called "Society for Sports and Stadium" and this society has been entrusted with the task of construction of the Salt Lake Stadium. A detailed project report is being prepared by a consultancy organisation engaged by it.

(b) This Govt. has not so far spent anything. During the previous Govt. about Rs. One crore was spent.

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** ১৯৭৬-৭৭ সালের আগেকার সরকার ১ কোটি টাকা খরচ করে পাইলিং করে গেছেন। তারপর থেকে ৩ বছরে এক পয়সাও খরচ হয়নি। তাহলে আপনারা যে সোসাইটি ফর স্পোর্টস অ্যান্ড স্টেডিয়াম তৈরি করেছেন তারা কি কাজ করল জানাবেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** এটা সবে তৈরি হচ্ছে। আমরা ঠিক করেছি সমস্ত টাকা সরকার থেকে খরচ করব না। কিছু টাকা আমরা দেব বাকিটা অন্য একটা স্কীম করেছি তা থেকে খরচ হবে।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** টোটাল স্কীমটা কত টাকার?

**শ্রী জ্যোতি বসু ঃ** এখন বলতে পারব না। ড্রইং হচ্ছে—এস্টিমেট হচ্ছে, আমরা এক সঙ্গে সমস্ত টাকা খরচ করতে পারব না—ধাপে ধাপে করব।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** এই স্কীমের বিশেষ প্রোজেক্ট রিপোর্ট কবে পাবেন?

## চাকরিজীবী মহিলাদের জন্য সরকারি হোস্টেল

*৫৯৪। (অনুমোদিত প্রশ্ন নং *২৩৪১।) **শ্রীমতী অপরাজিতা গোপ্পী ঃ** আবাসন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কলকাতা শহরে চাকরিজীবী মহিলাদের জন্য সরকারি নিয়ন্ত্রণাধীন কতগুলি হোস্টেল আছে ; এবং

(খ) বর্তমানে ঐরূপ্ নতুন কোনও হোস্টেল নির্মাণের পরিকল্পনা সরকারের আছে কি?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ**

(ক) আবাসন বিভাগের নিয়ন্ত্রণাধীন একটি মাত্র হোস্টেল আছে।

(খ) না।

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী** ঃ এই মহিলা হোস্টেলটি কোথায় আছে।

**শ্রী যতীন চক্রবর্তী** ঃ গড়িয়া হাটের মোড়ে, গোলপার্কের কাছে।

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী** ঃ এখানে কত ফ্ল্যাট আছে ও কত মহিলা থাকে?

**শ্রী যতীন চক্রবর্তী** ঃ হোস্টেলে সব শুদ্ধ ৫৯টা ঘর আছে এবং সিটের সংখ্যা ১৭৯টি। ৫৮ টা ঘর আছে ৩ টা করে সিট এবং বড় করে ৫টা ঘরে সিট আছে।

## Feeling of the Engineers on bifurcation of West Bengal State Electricty Board

*595. (Admitted question No. *1104.) **Shri Naba Kumar Roy** and **Shri Rajani Kanta Doloi** : Will the Minister-in-charge of the Power Department be pleased to state—

(a) whether the Government is aware of the feelings of the Engineers of West Bengal State Electricity Board in the matter of the proposed bifurcation of the organisation ; and

(b) if so,—

(i) what had been their feelings in this regard,

(ii) what reasons had been adduced in support of their feelings, and

(iii) what is the contemplation of the Government in the matter?

**Shri Jyoti Basu :**

The directive issued by Government to the W.B.S.E.B. to segregate Generation and Extra High Tension functions under a separate wing, is purely a management decision and does not affect the individual interest of Engineers. Many Engineers have supported it and all experts are agreed that such a measure is essential for improving the expertise and efficiency of the Board. Any apprehension on the part of some Engineers that their pay scale would be lowered or their promotion, prospects would be adversely affected is totally unfounded. The Board is proceeding with the implementation of the Government directive.

[1-40 — 1-50 p.m.]

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি এই যে ইলেক্ট্রিসিটি বোর্ডের বাইফারকেশন হচ্ছে এই বাইফারকেশনের ক্ষেত্রে আজ পর্যন্ত কি কি কাজ করা হয়েছে?

**শ্রী জ্যোতি বসু ঃ** একটা কমিটি তৈরি হয়েছিল, তাদের সিদ্ধান্ত প্রায় হয়ে গেছে, আমি শুনেছি কয়েক দিনের মধ্যে আমাদের জানাবেন।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** ঐ যে কমিটি তৈরি হয়েছিল ঐ কমিটিতে কতজন মেম্বার ছিলেন এবং কারা কারা ছিলেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** যতদূর আমার মনে আছে ৩ জন মেম্বার ছিলেন।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** বাইফারকেশনের ক্ষেত্রে আপনি বললেন কয়েক দিনের মধ্যে জানতে পারবেন, এতে কি ধরনের উপকার হবে বলে মনে করছেন, কিসের জন্য এটা করতে চাইছেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** সমস্ত এক্সপার্ট কমিটি আগে যারা বসিয়েছিলেন আমরা দেখেছি, এই সিদ্ধান্ত যদিও আমরা নিয়েছি, কিন্তু ১৯৭৩ সালে একটা কমিটি বসেছিল কেন্দ্রীয় সরকারের, তারাও এটা রেকমেন্ড করেছিলেন যে এটা করা উচিত। যখনই কোনও এক্সপার্টকে এইসব বিষয়ে জিজ্ঞাসা করেছিলাম তারা বলেছিলেন জেনারেশন এবং ডিস্ট্রিবিউশনকে কখনও একভাবে রাখা উচিত নয়, যখন ছোট থাকে তখন চলতে পারে, কিন্তু যখন অনেক ব্যাপকতা লাভ করে তখন এটাকে একেবারে রাখা উচিত নয়। আজকে একজন ডিস্ট্রিবিউশনে আছে, তিনি সেই কাজে এক্সপার্ট, কালকে তাকে জেনারেশনে পাঠালাম, ফল উল্টো হল, সেই কাজ হতে পারে না, এটা আমাদের অভিজ্ঞতা। আমরা সেই হিসাবে কেন্দ্রীয় সরকারের সঙ্গে আলাপ করেছি, আমরা সবাই মনে করছি এটা করা উচিত। তবে আমাদের কিছু ইঞ্জিনিয়ার আছেন যারা এখনও এটা বুঝে উঠতে পারেননি, তারা এর প্রতিবাদ করেছেন। আমরা তাদের ডেকেছিলাম, প্রয়োজন হলে আরও একবার ডাকব পুরোটা তৈরি হলে। তারা প্রোমোশন এবং প্রসপেক্টস নিয়ে চিন্তিত। এটা ডিটেল হয়ে গেলে তাদের কোনও রকম অসুবিধা হবে না, পাওয়ার জেনারেশনের পক্ষে ভাল হবে।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** ওদের পে স্কেল নিয়ে কোনও অসুবিধা হবে কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** কোনও অসুবিধা হবে না। ওরা অবশ্য হাইকোর্টে গিয়েছিলেন এবং হাইকোর্ট আমাদের পক্ষে রায় দিয়েছেন।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই যে ব্যাপক হারে লোডশেডিং হচ্ছে সেটাকে এই বাইফার্কেশন অব অর্গানাইজেশন করে কিছুটা চেক করা যাবে কিনা?

**শ্রী জ্যোতি বসু ঃ** এরকম অব্যবস্থা যাতে না চলে এবং এক্সপার্টাইজ যাতে তৈরি হয় তার জন্যই এটা করা হয়েছে।

## দক্ষিণ চব্বিশপরগনাকে পৃথক জেলা হিসাবে গঠন

***৫৯৬।** (অনুমোদিত প্রশ্ন নং *১৪৯১।) **শ্রী কৃষ্ণধন হালদার ঃ** স্বরাষ্ট্র (কর্মীবৃন্দ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) দক্ষিণ চব্বিশপরগনাকে পৃথক জেলা হিসাবে গঠন করার কোনও পরিকল্পনা বর্তমান সরকারের আছে কিনা ; এবং

(খ) থাকলে, উক্ত পরিকল্পনা কবে নাগাদ কার্যকর হবে ব'লে আশা করা যায়?

**শ্রী জ্যোতি বসু ঃ**

এই পরিকল্পনাটি গ্রহণ করার ব্যাপারে সরকার এখনও কোনও সিদ্ধান্তে উপনীত হননি।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** মুখ্যমন্ত্রী মহাশয় জানাবেন কি, মেদিনীপুর বা আর কোনও জেলাকে এই রকম পৃথক করার কথা চিন্তা করছেন কিনা?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমার মনে হয় এরকম একটা প্রশ্ন এর আগে এসেছিল এবং আমি তার উত্তরে বলেছি এটা আমাদের বিবেচনার মধ্যে নেই।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জমান ঃ** আমরা ডাঃ রায়ের সময় থেকে শুনে আসছি ২৪-পরগনা জেলাকে দুভাগে ভাগ করা হবে এবং হেডকোয়াটার্স—ও নাকি ঠিক হয়েছিল। মুখ্যমন্ত্রী মহাশয় এখন বললেন এই ব্যাপারে কোনও সিদ্ধান্ত হয়নি। আমার প্রশ্ন হচ্ছে, এটা কি বিবেচনার স্তরে আছে?

**শ্রী জ্যোতি বসু ঃ** এটা বিবেচনার স্তরে নেই। তবে এটা নিয়ে বিগতদিনে অনেক আলোচনা হয়েছে এবং যদি হয় তাহলে বারাসতে একটা হেডকোয়াটার্স হবে এরকম কথাও উঠেছিল। তবে আমরা ক্ষমতায় আসার পর এরকম কোনও আলোচনা হয়নি।

## পশ্চিমবঙ্গ পুলিশের কেন্দ্রীয় অস্ত্রাগার হইতে চুরি

***৫৯৭।** (অনুমোদিত প্রশ্ন নং *১৫০১।) **শ্রী প্রবোধচন্দ্র সিন্‌হা ঃ** ৯ই মার্চ, ১৯৭৯ তারিখের প্রশ্ন নং *২৭৮ (অনুমোদিত প্রশ্ন নং *৫৭০)-এর উত্তর উল্লেখে স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৯ সালের ডিসেম্বর মাস পর্যন্ত ব্যারাকপুর লাটবাগানস্থিত পশ্চিমবঙ্গ পুলিশের কেন্দ্রীয় অস্ত্রাগার হইতে কি কি ধরনের এবং মোট কতগুলি অস্ত্র, গোলাবারুদ ইত্যাদি চুরি/অপসারণের হিসাব পাওয়া গিয়াছে ; এবং

(খ) এইসব অস্ত্র ও গোলাবারুদ ইত্যাদি চুরি/ অপসারণের সহিত সংশ্লিষ্ট ব্যক্তিদের সনাক্তকরণ এবং তাহাদের বিরুদ্ধে আইনানুগ ব্যবস্থা গ্রহণের বিষয়ে সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) এফ. আই. আর. অনুযায়ী প্রশ্নে উল্লিখিত সময়ের মধ্যে ৩৯টি স্টেনগান এবং ১৮৫৬ রাউন্ড ৯ মি. মি. কার্তুজ চুরি গিয়াছে বলিয়া এ পর্যন্ত জানা গিয়াছে। অস্ত্রাগারে রক্ষিত সমস্ত অস্ত্র এবং গোলাবারুদের হিসাব পরীক্ষা এখনও শেষ হয় নাই।

(খ) এ বিষয়ে তদন্ত এখনও শেষ না হওয়ায় ব্যবস্থা গ্রহণের প্রশ্ন বর্তমানে ওঠে না।

**শ্রী প্রবোধচন্দ্র সিনহা ঃ** এই যে তদন্ত চলছে এটা কবে নাগাদ শেষ হবে বলে আশা করছেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমি ঠিক বলতে পারছি না।

**শ্রী বলাইলাল দাস মহাপাত্র ঃ** মন্ত্রী মহাশয় জানবেন কি, ব্যারাকপুর লাটবাগানে যে বিশেষ অস্ত্রাগার আছে তা ছাড়া আর কোনও অস্ত্রাগার থেকে চুরি গেছে কিনা?

**শ্রী জ্যোতি বসু ঃ** এরকম কোনও সংবাদ নেই।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি, আলিপুর অস্ত্রাগার থেকে অস্ত্র চুরি গেছে এরকম কোনও সংবাদ আছে কিনা?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমার জানা নেই, প্রশ্ন করলে উত্তর দেব।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** ১৯৭৯ সালে অস্ত্রাগার থেকে অস্ত্র চুরি হয়েছে এবং সেই কানেকশনে কিছু লোক সাসপেন্ড হয়েছে এবং কিছুলোক অ্যারেস্ট হয়েছে।

**শ্রী জ্যোতি বসু ঃ** আপনি প্রথম শুনলে বুঝতেন ১৯৭৯ সালে চুরি হয়েছে এটা আমি বলিনি। ১৯৭৯ সাল অবধি এই কথাটা বলা হয়েছে—অর্থাৎ চুরি আগে থেকেই হচ্ছে। তবে কবে থেকে চুরি হচ্ছে সেটা এই সমস্ত খবর যখন পাব তখন বলতে পারব।

[1-50 — 2-00 p.m.]

**শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় ঃ** ব্যারাকপুর লাটবাগানে যে চুরি হয়েছে আপনি জানেন, এক শ্রেণীর পুলিশের সঙ্গে কিছু দুষ্কৃতকারীর যোগাযোগ আছে এবং তারা কংগ্রেস দলভুক্ত এটা কি আপনি জানেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** রিপোর্ট না পেলে আমি কিছু বলতে পারব না।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** কে এই বিষয়ে তদন্ত করছে বলতে পারবেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমার নাম মনে নাই, কিন্তু আপনি যদি জানতে চান আমি পরে বলে দিতে পারি, অফিসারের মাধ্যমে এটি করা হচ্ছে।

**শ্রী দীপক সেনগুপ্ত ঃ** ১৯৭৯ সালে চুরির সংখ্যা মাননীয় মন্ত্রী মহাশয় বললেন, তাতে

৩৯টি স্টেনগান চুরি হয়েছিল এটা কোনও বছর থেকে চুরি হয়েছিল।

**শ্রী জ্যোতি বসু ঃ** এখন অবধি আমি যা রিপোর্ট দেখেছি তাতে ৭, ৮, ৯ বছর ধরে এগুলি হচ্ছিল এটা আমার ধারণা তবে ধারণার উপর তো কিছু করতে পারি না, পুরো রিপোর্ট পেলে বোঝা যাবে।

**শ্রী দীপক সেনগুপ্ত ঃ** এখানে কি নিয়ম আছে যে প্রত্যেক বছর এই অস্ত্রাগারের একটি হিসাব পরীক্ষা করা হয়, অডিট করা হয় কিন্তু ১৯৭১ সাল থেকে কয়েক বছর এটা করা হয়নি এটা কি সত্য?

**শ্রী জ্যোতি বসু ঃ** কোনও বছরে হয়নি বলতে পারব না এখনি, তবে এটা সত্যি ঘটনা যে আগে থেকে এগুলি দেখা হয়নি, তবে চুরি ধরা পড়েছে ১৯৭৯ সাল থেকে।

**ভগবানপুর থানায় আদালতের ওয়ারেন্ট কার্যকর না হওয়া**

***৫৯৮।** (অনুমোদিত প্রশ্ন নং *১৫৭৫।) **শ্রী হরিপদ জানা (ভগবানপুর) ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১লা মার্চ, ১৯৮০ তারিখে মেদিনীপুর জেলার ভগবানপুর থানাতে কোর্ট ওয়ারেন্ট কার্যকর করা সম্ভব হয়নি এইরূপ কেসের সংখ্যা কত ; এবং

(খ) এইগুলি কার্যকর না হওয়ার কারণ কি?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) ১৯৬টি কোর্ট ওয়ারেন্ট বেরিয়েছে কিন্তু একটি কার্যকর করা সম্ভব হচ্ছে না। তবে চেষ্টা চলছে

(খ) যোগাযোগ ব্যবস্থা খারাপ তাই ওয়ারেন্ট ইস্যু করতে অসুবিধা হচ্ছে।

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) ঃ** যারা আত্মগোপন করে আছে ওদের অ্যারেস্ট করবার কি ব্যবস্থা হয়েছে এবং কোর্টে জমা দেবার কি ব্যবস্থা করেছেন সরকারের তরফ থেকে সেটা বলবেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** ব্যবস্থা নিশ্চয় করা হচ্ছে, খবর যেমন যেমন আসছে সেইরকম ব্যবস্থা করা হচ্ছে, তবে মুশকিল বলা হচ্ছে যাতায়াতের মুশকিল ওয়ারেন্টগুলো ইস্যু করা একজিকিউট করতে পারা যাচ্ছে না।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** মুখ্যমন্ত্রী দয়া করে কি জানাবেন ঐ ভগবানপুরে ১৯৬টি কোর্ট থেকে ওয়ারেন্ট বেরিয়েছে কিন্তু কাউকে ধরা হচ্ছে না যেহেতু তারা সি. পি. এম. দলভুক্ত, তার জন্য থানার ও. সি.-কে ডিরেকশন দেওয়া হয়েছে যাতে তারা না ধরে এই ধরনের কোনও অভিযোগ আপনি পেয়েছেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমাদের কংগ্রেস সরকার নয়, বামফ্রন্ট সরকার ঐ সমস্ত কাজ

করে না, এ কথা বলে কোনও লাভ নাই।

**শ্রী বলাইলাল দাস মহাপাত্র :** আপনি ভগবানপুর থানার কথা বললেন কিন্তু আমি আপনাকে কাঁথি মহকুমার কথা বলতে চাই, সেখানেও ৪/৫ হাজার এইরকম ওয়ারেন্ট ৩/৪ বছর ধরে জারি করা হচ্ছে না সেটা কি আপনি জানেন?

**শ্রী জ্যোতি বসু :** আমার জানা নেই, তবে খোঁজ নিতে পারি।

**শ্রী সুনীতি চট্টরাজ :** ভগবানপুর থানার ও. সি.-র কাছ থেকে আপনি এরকম কোনও কমপ্লেন বা অভিযোগ পেয়েছেন কিনা যে লোকাল সি. পি. এমের সেক্রেটারি এবং কমরেডরা এই অ্যারেস্ট করাকে বাধা দিচ্ছে।

**শ্রী জ্যোতি বসু :** আই. জি. কি পেয়েছে আমি জানি না, তবে আমি কিছু পাইনি।

## বৃহত্তর কলকাতায় বিদ্যুতের চাহিদা

*৫৯৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৪৪।) **শ্রী কৃপাসিন্ধু সাহা :** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বৃহত্তর কলকাতার জনসাধারণ ও কলকারখানার প্রয়োজনে দৈনিক ও মাসিক গড়ে কি পরিমাণ বিদ্যুৎশক্তির প্রয়োজন ;

(খ) কলকাতা ইলেকট্রিক সাপ্লাই কোম্পানির দৈনিক এবং মাসিক গড়ে কি পরিমাণে বিদ্যুৎ সরবরাহ করার ক্ষমতা আছে ; এবং

(গ) কলকাতা ইলেকট্রিক সাপ্লাই কোম্পানিকে সরকার কোনও বিদ্যুৎ সরবরাহ করেন কি?

**শ্রী জ্যোতি বসু :**

(ক) কলকাতা বিদ্যুৎ সরবরাহ সংস্থার লাইসেন্সভুক্ত বৃহত্তর কলকাতায় জানসাধারণ ও কলকারখানার প্রয়োজনে বর্তমানে গড়ে ১০ মিলিয়ন কিলোওয়াট ঘন্টার বিদ্যুৎ শক্তির প্রয়োজন।

(খ) কলকাতা ইলেক্ট্রিক সাপ্লাই কোম্পানির বর্তমান উৎপাদন ক্ষমতা ৩২৮ মেগাওয়াট। গড় দৈনিক উৎপাদন ৪.৮ মিলিয়ন কিলোওয়াট ঘন্টা এবং মাসিক গড় উৎপাদন ১৩৫ মিলিয়ন কিলোওয়াট ঘন্টা।

(গ কলকাতা ইলেকট্রিক সাপ্লাই কোম্পানিকে পশ্চিমবঙ্গ বিদ্যুৎ পর্ষদ এবং দামোদর ভ্যালি কর্পোরেশন বিদ্যুৎ সরবরাহ করেন।

**ডাঃ জয়নাল আবেদিন :** অতিরিক্ত প্রশ্ন, মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি, সকালে এবং পিক আওয়ারে যা পান সেই যোগান এবং ডিমান্ডের মধ্যে ফারাক কত?

**শ্রী জ্যোতি বসু :** নির্দিষ্ট প্রশ্ন করলে সঠিক উত্তর দেব, আন্দাজে বলতে পারি না।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** আপনি বললেন যে ক্যালকাটা ইলেক্ট্রিক সাপ্লাই কর্পোরেশনকে সরকার বিদ্যুৎ সরবরাহ করে থাকে, কত মেগাওয়াট সরবরাহ করে থাকে?

**শ্রী জ্যোতি বসু ঃ** ওয়েস্ট বেঙ্গল স্টেট ইলেক্ট্রিসিটি বোর্ড, এদের সঙ্গে এগ্রিমেন্ট ছিল যে তারা ৩৮৫ দেবে, আর. ডি. ভি. সি. ৯৫ মেগাওয়াট দেবে, স্টেট ইলেক্ট্রিসিটি বোর্ড তার মধ্যে ডি. পি. এল. ও ধরা আছে। কিন্তু দুর্ভাগ্য বশত এটা কোনও দিনই পাই না, যেদিন থেকে সরকারে এসেছি সেই থেকেই পাচ্ছি না।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** স্টেট ইলেক্ট্রিসিটি বোর্ডের ৩৮৫ মেগাওয়াট দেবার কথা ক্যালকাটা ইলেক্ট্রিক সাপ্লাইকে, তাহলে এখন কত দিচ্ছে কোথায়?

**শ্রী জ্যোতি বসু ঃ** ১৮০ থেকে ২০০, আর ডি. ভি. সি. দিচ্ছে ২৫ থেকে ৩০।

**Mr. Deputy Speaker :** Question hour is over.

[2-00 — 2-10 p.m.]

## Adjournment Motion

**Mr. Deputy Speaker :** I have received three notices of adjournment motions one each from Shri Birendra Kumar Maitra, Shri Rajani Kanta Doloi and Shri Shamsuddin Ahmed.

In the first motion, Shri Maitra wants a discussion on scarcity of drinking water in North Bengal.

In the second motion Shri Doloi wants to discuss the incident of dacoity in Darjeeling Mail yesterday and in the third motion Shri Ahmed wants to discuss the alleged theft of electrical wires and also supply of electricity.

The first and third motions are related to the general administration.

The second motion concerns law and order question. The remedy lies in the existing laws.

Hence, I am withholding my consent in all the above three motions.

The members may, however, read only he edited portion.

**Shri Birendra Kumar Maitra :** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল—সমগ্র উত্তরবঙ্গে বিশেষত খরা প্রপীড়িত অঞ্চলগুলিতে পানীয় জলের প্রচন্ড অভাব দেখা দিয়াছে। সম্ভবত ভূগর্ভস্থ জলের উচ্চতা নিচে নামিয়া গিয়াছে। অপরদিকে বর্তমান ব্যবস্থা অনুযায়ী ইতিপূর্বে গ্রামীণ জলসরবরাহ বিভাগে কর্তৃক বসানো টিউবওয়েলগুলি

মেরামত, রক্ষণাবেক্ষণ এবং পুন প্রোথিতকরণের দায়িত্ব স্থানীয় পঞ্চায়েতগুলির উপর ন্যং হইয়াছে। সাধারণভাবে আর. ডবলু. এস. বিভাগের টিউবওয়েলগুলি ১৮০ হইতে ২৫০ ফু বসানো ছিল। কিন্তু পঞ্চায়েতগুলি একটি টিউবওয়েলকে উঠাইয়া ঐ টিউবওয়েলের মাল মসলা দিয়াই দুই বা ততোধিক টিউবওয়েলের সৃষ্টি করিতেছেন অথচ অর্থ ব্যয়ের হিসাবে কিছুই কম দেখানো হয় না। ইহার ফলে কোনও টিউবওয়েল হইতে স্বাস্থ্য রক্ষার উপযোগী বিশুদ্ধ পানীয় জল পাওয়া যাইতেছে না। এই প্রকার বসানো টিউবওয়েলগুলি এক সপ্তাহের মধ্যে অধিকাংশই অকেজো হইয়া যাইতেছে। গ্রামাঞ্চলে পানীয় জল সরবরাহ ব্যবস্থা বাঞ্চাল হইবার মুখে আসিয়া দাঁড়াইয়াছে। অপরদিকে এক শ্রেণীর সমাজ বিরোধী পাইকারি হারে টিউবওয়েল চুরি করিয়া লইয়া যাইতেছে। সমস্যা গুরুতর এবং মানুষের জীবন বিপন্ন। কাজেই আলোচনা প্রয়োজন।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল—

গত ১৬/৪/৮০ রাত্রিতে কলকাতাগামী দার্জিলিং মেলে ভয়াবহ ডাকাতি ঘটে। দুজন মহিলা যাত্রী ও একজন পুরুষ যাত্রী নৃশংসভাবে নিহত হন। ৩১ জন গুরুতরভাবে আহত হয়েছেন। ডাকাতরা ৯ জন যাত্রীকে ট্রেন থেকে ফেলে দিয়েছে। ডাকাতেরা ছুরি ও পিস্তল চালায় এবং যাত্রীদের যাবতীয় জিনিসপত্র লুঠপাট করে। অবিলম্বে ডাকাতদের গ্রেপ্তার করার ব্যবস্থা এবং যে পুলিশদের উপর ট্রেনের শান্তি শৃঙ্খলা রক্ষার দায়িত্ব তাদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ এবং সম্পূর্ণ ব্যাপারটির একটি পূর্ণাঙ্গ তদন্ত অবিলম্বে প্রয়োজন। এই বিষয়ে আলোচনার জন্য আজ বিধানসভার অন্যান্য সব কাজ বন্ধ করে এই ঘটনা নিয়ে একটি বিস্তারিত আলোচনা হোক।

**Shri Shamsuddin Ahmed :** This Assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance and of recent occurrence, namely :—

The theft of electric cables in the State of West Bengal has created a deadlock in the supply of electric power. The power supply has been totally stopped in the district of Malda as a whole, and in Kalichak, West Bengal State Electricty Board Sub-Division, due to the theft of electric cables and for the want of the repair work, consequently the deep tubewells, shallow tubewells, other commercial institutions, like saw mills etc. are not functioning for a month.

## Calling attention to matters of urgent public importance

**Mr. Deputy Speaker :** I have received following notices of calling attention on the following subjects :—

1. Attack by some miscreants in Darjeeling Mail on 17.4.80 by

Sarbasree Birendra Narayan Roy, Abul Hasnat Khan, Sudhir Pramanik, Subhendu Kr. Choudhury, Birendra Kumar Maitra, Rajani Kanta Doloi and Sk. Emajuddin.

2. Execution of the works of Bhutni-Diara Embankment and others by the Central Govt. instead of by State Government by Shri Mohammad Ali.

3. Outbreak of 'Kamla' disease in Calcutta by Shri Rajani Kanta Doloi.

4. Heavy power cut in Calcutta by Shri Rajani Kanta Doloi.

5. Federation Cup in Eden by Shri Rajani Kanta Doloi.

6. Alleged putting the houses to fire by police in Barhatta village in Nadia district by Sarbasree Sk. Imajuddin, Shamsuddin Ahmed, Kazi Hafizur Rahman and Rajani Kanta Doloi.

7. Bursting of a bydrant at Nimu Goswami Lane and injury to one lady by Shri Kazi Hafizur Rahman and Shri Shamsuddin Ahmed.

8. Pillage of lakhs of rupees from Punjab and Sindh Bank on 17.4.80 by Shri Kazi Hafizur Rahman and Shri Shamsuddin Ahmed.

9. Clash at Mathurapur by Shri Rajani Kanta Doloi.

I have selected the notice of Shri Birendra Narayan Roy and others on the subject of attack by some miscreants in Darjeeling Mail on 17.4.80.

The Minister-in-Charge may please make a statement today or give a date for making the statement.

**Shri Jyoti Basu :** আশা করি recess-এর পর দিতে পারব।

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Deputy Speaker :** Now, the Minister-in-charge of Home (Police) Department to make a statement on the alleged attack by police on 7th April, 1980, on the demonstrations organised by Indian National Congress Workers who were protesting against incidents in Assam-attention called by Dr. Zainal Abedin on 8th April, 1980.

**শ্রী জ্যোতি বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ৭. ৪. ৮০ তারিখে হাওড়া স্টেশন, দমদম ও বর্ধমান সহ রাজ্যের বিভিন্ন স্থানে আসামে বাঙালি বিতাড়নের বিরুদ্ধে আন্দোলনকারী আর্স কংগ্রেসের লোকেদের উপর পুলিশের আক্রমণ ইত্যাদি বিষয়ে শ্রী জয়নাল আবেদিন কর্তৃক আনীত দৃষ্টি আকর্ষণী প্রস্তাবের উত্তরে আমি এই বিবৃতি দিচ্ছি।

বিভিন্ন সূত্র থেকে যে সমস্ত খবর পাওয়া গিয়েছে তা থেকে দেখা যায় যে গত ৭ ৪. ৮০ তারিখে আসামে বাঙালি বিতাড়নের বিরুদ্ধে আর্স-কংগ্রেসের কর্মীরা দমদম বিমান বন্দর-এ এবং হাওড়া স্টেশনে আন্দোলনের মাধ্যমে অবরোধ সৃষ্টি করেন। বর্ধমানে এ জাতীয় কোনও আন্দোলনের খবর নাই। দমদম বিমান বন্দরে প্রায় ২০০ জন কংগ্রেস (ই) কর্মীর এই অবরোধের ফলে যানবাহন বাধাপ্রাপ্ত হয়। এই সব অবরোধকারিদের পরে গ্রেপ্তার করা হয় এবং পি. আর. বন্ডে ছেড়ে দেওয়া হয়।

ঐ দিন হাওড়া স্টেশনে যে অবরোধ সৃষ্টি করা হয় তাহার নেতৃত্ব করেন শ্রী প্রিয়রঞ্জন দাসমুন্সি এবং শ্রী সৌগত রায়। এখানে আগে থাকতে খবর পেয়ে পুলিশি ব্যবস্থা করা হয়েছিল। আনুমানিক ২৫০ জন লোক আন্দোলনে অংশগ্রহণ করে। প্রথমে তারা স্টেশন সুপারিন্টেন্ডেন্ট-এর ঘরের সামনে আসামের ঘটনাবলি সম্পর্কে ভাষণ দেন। তারপর বেলা ৪.৩০ মিনিটে আন্দোলকারিরা কংগ্রেস পতাকা নিয়ে ৯ নং প্লাটফর্মের রেলপথের উপর বসে পড়ে এবং শ্রী দাসমুন্সি ও শ্রী সৌগত রায় রাজধানী এক্সপ্রেসের ইঞ্জিনের উপর উঠে বিভিন্ন ধ্বনি এবং ভাষণ দেন। এই অবরোধের ফলে রাজধানী এক্সপ্রেস নির্দিষ্ট সময়ে ছাড়তে পারেনি। ঘটনাস্থলে হাওড়া সদরের মহকুমা শাসক উপস্থিত ছিলেন। অবরোধ মুক্ত করার জন্য তার সকল প্রকার অনুরোধ ব্যর্থ হলে তখন ঐ অবস্থানকে বেআইনি ঘোষণা করা হয়। এর পরেও মহকুমা শাসক অবরোধ মুক্ত করার জন্য নেতৃবৃন্দের সঙ্গে আলোচনা ও আবেদন করেন। কিন্তু কোনও ফল না হওয়ায় মহকুমা শাসকের নির্দেশে পুলিশ অবরোধ মুক্ত করে এবং তারপর রাজধানী এক্সপ্রেস যাত্রা আরম্ভ করে। রেলপথের উপর কাঠ ইত্যাদি দিয়ে অবরোধ করার জন্য গাড়ি এগোতে পারছিল না। পুলিশ তাও পরিষ্কার করে। এই অবরোধ মুক্ত করার সময় পুলিশের সঙ্গে আন্দোলনকারিদের যে ধস্তাধস্তি হয় তাহাতে ৬ জন পুলিশ ও ৮ জন আন্দোলনকারি সামান্য আহত হন। এই সময়ে প্লাটফর্মের উপর থেকে কিছু আন্দোলনকারি ঢিল পাটকেল ও সোডার বোতল ছুঁড়তে থাকে। পুলিশ তাদের তাড়িয়ে প্লাটফর্মের বাইরে নিয়ে যায়। একজন মহিলা সমেত ৪(চার) জন ব্যক্তিকে পুলিশ গ্রেপ্তার করে এবং পরবর্তীকালে তাদের জামিনে ছেড়ে দেওয়া হয়। যারা সামান্য আহত হয়েছিলেন, তাহাদের হাওড়া হাসপাতালে চিকিৎসার জন্য পাঠানো হয়। এই ঘটনা উপলক্ষ্যে হাওড়া জি. আর. পি. থানা একটি মামলাও দায়ের করে। জেলা শাসক ঘটনাস্থল পরিদর্শন করেন।

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Deputy Speaker :** Now the Minister-in-charge of Home (police) Department to make a statement on pillage of gold ornaments in Siliguri town on 7th April, 1980—attention called by Shri Shamsuddin Ahmed and others on 9th April, 1980.

[2-10 — 2-20 p.m.]

**শ্রী জ্যোতি বসু ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি নিম্নলিখিত বক্তব্য রাখতে চাই। গত ৭/৪/৮০ তারিখে আনুমানিক সন্ধ্যা ৭-১৫ মিনিট নাগাদ কিছু অপরিচিত লোককে শিলিগুড়ি কালীবাড়ি রোডে গহনার দোকানের সামনে রিক্সা থেকে নামতে দেখা যায়। তাদের

চেহারা দেখে মনে হয় তারা বিহারি ক্রেতা। হঠাৎ তারা বিভিন্ন দলে ভাগ হয়ে একদল 'মডার্ন জুয়েলারি'-তে এবং অন্য দল 'অজন্তা জুয়েলারি হাউসে' ঢোকে। মডার্ন জুয়েলারিতে ঢুকে উপস্থিত কর্মচারিদের দিকে আগ্নেয় অস্ত্র তাক করে থাকে। কর্মচারিরা কোনও বাধা দান করেনি এবং দুষ্কৃতকারিরা ঐ দোকান থেকে প্রায় ৮০০ গ্রাম সোনার গহনা এবং ২,০০০ টাকা নগদ লুঠ করে ব্যাগের ভিতর নেয়। অন্যদিকে অজন্তা জুয়েলারি হাউসে দুষ্কৃতকারিরা ভোজালি নিয়ে শোকেসের কাচ ভাঙ্গে এবং গুলি চালায়। এই দোকান থেকে তারা প্রায় ২৮,০০০ টাকার গহনা ও কিছু নগদ টাকা লুঠ করে। উপরন্তু ঐ দোকানের ২ জন মহিলা খরিদ্দারের কাছ থেকে তাদের দুটি হাত ঘড়ি ও একটি সোনার হারও ছিনতাই করে। ডাকাতির পর ডাকাতরা দ্রুত শিলিগুড়ি স্টেশনের দিকে পালিয়ে যায়। তাদের নেতার হাতে উদ্যত বন্দুক ছিল। তারা হিন্দিতে কথা বলছিল এবং অসংযত আচরণ করছিল। পালাবার সময় তারা বোমা ছুঁড়ছিল ফলে জনতা তাদের বাধা দিতে পারেনি। স্টেশনে গিয়ে তারা এক একদিকে চলে যায়।

ডাকাতদের গুলি এবং বোমায় একজন ঘটনাস্থলেই মারা যায় এবং দুজন হাসপাতালে পৌঁছাবার পর মৃত বলে ঘোষিত হয়। আর একজন পরের দিন হাসপাতালে মারা যায়। শেষোক্ত তিনজন অজন্তা জুয়েলার্সের মালিক পক্ষের লোক। এরা ছাড়া আরও দুজন আহত হয়ে হাসপাতালে আছেন।

নিহতদের মধ্যে একজনের একটি বন্দুক ছিল এবং ডাকাতির সময় ঐ বন্দুকটিও খোয়া গেছে। ডাকাতদলের অন্তর্ধানের অব্যবহিত পরে স্থানীয় জনসাধারণ দোকান দুইটির দিকে ছুটিয়া যায় এবং আহত লোকদের চিকিৎসার্থে পাঠাবার ব্যবস্থা করে। মডার্ন জুয়েলার্সের অভিযোগ ক্রমে একটি পুলিশ কেস শুরু হয়েছে। শিলিগুড়ি থানার ভারপ্রাপ্ত সাব ইন্সপেক্টর এই কেসের তদন্ত করছেন। ময়না তদন্তের বিস্তারিত বিবরণ এখনও পাওয়া যায়নি। তদন্তকালে ঘটনাস্থলে কিছু আঙুলের ছাপ এবং রক্তের ছাপ পাওয়া গেছে। ফিঙ্গার প্রিন্ট বিশেষজ্ঞদের সাহায্য চাওয়া হয়েছে এবং শিলিগুড়ির সি. আই. ডি. প্রথম থেকেই এই তদন্তের সঙ্গে যুক্ত এবং তাদের শাখাকে এই তদন্তের দায়িত্ব নেবার জন্য বলা হয়েছে। এই ঘটনার তদন্তের ব্যাপারে জলপাইগুড়ি বিভাগের ডি. আই. জি. এবং দার্জিলিং-এর ডেপুটি কমিশনার খোঁজ খবর নিয়েছিলেন। এ পর্যন্ত ১১ জনকে গ্রেপ্তার করা হয়েছে এবং দুজনকে বিশেষ ভাবে সন্দেহ করা হচ্ছে। যাতে বামাল সমেত অপরাধীদের ধরা যায় তার জন্য কড়া নজর রাখা হয়েছে।

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Deputy Speaker :** The Hon'ble Minister-in-charge of the Home (Police) Department will please make a statement on the subject of recent police firing at Tufanganj on a group of people mostly belonging to Scheduled Castes, attention called by Shri Nanu Ram Roy on the 16th April, 1980.

**শ্রী জ্যোতি বসু ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, তুফানগঞ্জ থানা আক্রমণকারী মারমুখি

জনতা ছত্রভঙ্গ করতে পুলিশের গুলি সম্পর্কে বিধানসভার সদশ্য শ্রী নানুরাম রায়-এর দৃষ্টি আকর্ষণী বিজ্ঞপ্তি প্রসঙ্গে আমি নিম্নলিখিত বক্তব্য রাখতে চাই।

গত ৯. ৪. ৮০ তারিখের তুফানগঞ্জ থানার অধীন ছোটসালবাড়ি গ্রামের একটি হাঙ্গামার অভিযোগ সম্পর্কে পুলিশ ১০. ৪. ৮০ তাং একটি মামলা রুজু করে এবং ঘটনার সঙ্গে জড়িত থাকার অভিযোগে ৭ জনকে গ্রেপ্তার করে। এরা সকলেই তফসিলি ও আদিবাসীদের একটি অ্যাশোসিয়েশনের সাথে জড়িত। এরই প্রতিবাদে ১১ই এপ্রিল বেলা ১০টা নাগাদ উক্ত দুই সম্প্রদায়ভুক্তদের অ্যাশোসিয়েশনের প্রায় তিন শত লোকের একটি মিছিল তুফানগঞ্জে উপস্থিত হয়ে থানার দিকে যেতে চেষ্টা করে। পুলিশ তাদের গতিরোধ করলে ৪ জনের এক প্রতিনিধি দল ও. সি.-র ঘরে এস. ডি. ও.-র সঙ্গে কথা বলতে যান। এস. ডি. ও. তাদের সঙ্গে প্রায় আধ ঘন্টা আলোচনা করেন। কিন্তু মিছিলকারীরা স্থান ত্যাগ করতে অস্বীকার করেন এবং ধৃত ব্যক্তিদের নিঃশর্ত মুক্তি দাবি করতে থাকেন। এরপর তারা জোর করে থানার মধ্যে ঢুকে আসামীদের ছিনিয়ে নেওয়ার চেষ্টা করেন। এমতাবস্থায় এস. ডি. ও. তাদের সাবধান করে দেন কিন্তু কোনও ফল না হওয়ায় তিনি জনতাকে বেআইনি ঘোষণা করেন। এরপরে লাঠি চালানো হওয়ায় মিছিলকারিরা তখন কার মতো চলে যান। কিন্তু এর মিনিট পনেরো পরে প্রায় এক হাজার লোকের একটি জনতা বিভিন্ন দিক থেকে থানার মধ্যে প্রবেশ করে পুলিশের উপর ইঁট পাথর ছুঁড়তে শুরু করে। থানা মালখানার দরজা ভাঙ্গতে থাকে, এস. ডি. ও.-র জিপ গাড়ির ক্ষতি করে এবং কনেস্টবলদের রান্নাঘরে আগুন লাগিয়ে দেয়। ফলে উহা সম্পূর্ণ পুড়ে যায়। তারা পুলিশকে আক্রমণ করে তাদের আগ্নেয়াস্ত্র এবং ধৃত ব্যক্তিদের ছিনিয়ে নেওয়ার চেষ্টা করে। এস. ডি. ও. পুনরায় জনতাকে সতর্ক করেন কিন্তু তাতে ফল না হওয়ায় তিনি জনতাকে বেআইনি ঘোষণা করেন। অবশেষে সরকারি সম্পত্তি ও পুলিশের জীবন রক্ষার জন্য ও. সি.-কে গুলি চালাবার আদেশ দেন। তখন পুলিশ কয়েক রাউন্ড ফাঁকা আওয়াজ করেন। কিন্তু তাতেও কোনও ফল হয় না। এরপর জনতা আরও উচ্ছৃঙ্খল হয়ে উঠে তখন পুলিশ গুলি চালায়। এতে চারজন ব্যক্তি আহত হয়। এরপর জনতা চলে যায়। মোট ১৯ রাউন্ড গুলি চালানো হয়। জনতার আক্রমণে দুজন সাব ইন্সপেক্টর সমেত মোট দশ জন পুলিশ আহত হন। পুলিশের গুলিতে আহত ব্যক্তিদের এবং আহত পুলিশদের হাসপাতালে চিকিৎসার জন্য স্থানান্তরিত করা হয়। জেলা শাসক ও এস. পি. দ্রুত ঘটনাস্থলে উপস্থিত হয়ে ঘটনার তদন্ত করেন। এ পর্যন্ত ৪ জন আহত সমেত মোট ১৯ জনকে এ সম্পর্কে গ্রেপ্তার করা হয়েছে। অবস্থা এখন সম্পূর্ণ আয়ত্বে।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আমি মাননীয় সদস্যদের একটা খবর জানাচ্ছি। আজ থেকে ফেডারেশন কাপের খেলা হচ্ছে। যারা এখনও পর্যন্ত কমপ্লিমেন্টারি পাশ নেন নি, তারা দয়া করে বিধানসভার সেক্রেটারিয়েট অফিস থেকে সেই কমপ্লিমেন্টারি পাশ নিয়ে নিতে পারেন। মিনিস্টারস উইল গেট ফ্রম দেয়ার অফিসেস।

## Statement Under Rule 346

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার বাজেট বক্তৃতার সময়ের একটা অংশ কোনও কোনও সংবাদপত্রে যে ভাবে বেরিয়েছে সে সম্পর্কে আমার আবাসন দপ্তরের

যারা সরকারি ঋণ নিয়ে বাড়ি তৈরি করছেন তাদের মধ্যে এবং আমার দপ্তরের মধ্যে কিছুটা বিভ্রান্তি সৃষ্টি হয়েছে। আপনার স্মরণ আছে যে ২৮শে ফেব্রুয়ারি তারিখে আমি একটা সংশোধনী বিল এখানে এনেছিলাম এবং যেটার নাম ছিল পশ্চিমবঙ্গ সরকারি আবাসন ভাড়া নিয়ন্ত্রণ (সংশোধনী) বিল ১৯৮০, এবং তাতে এই অধিকার আমি নিয়েছিলাম যে যারা বাড়ি তৈরি করবে অথচ সরকারি ফ্লাটে থাকবে বা যাদের বাড়ি আছে তারা কম ভাড়ার সরকারি ফ্লাটে থাকবে, তাদের আমি সরিয়ে দেবার, উৎখাত করার অধিকার সেই সংশোধনী আইনে নিয়েছিলাম। আমাদের বাজেট অধিবেশনের সময়ে মাননীয় বিরোধী দলের সদস্য, কৃষ্ণদাস রায় মহাশয় বক্তব্য রেখেছিলেন আমার কাছে। তিনি বলেছিলেন যে যারা সরকারি ঋণ নিয়ে বাড়ি তৈরি করেছে এবং সেই বাড়ি সম্পূর্ণ হয়নি, তারাও কি এই আইনের আওতায় আসবে? আমি সেই রিলেভেন্ট পোরশন, আমার বাজেট বক্তৃতার প্রসিডিংস নিয়ে এসেছি। আমি এই কথা বলেছিলাম, আমি কিছু দিন আগে আবাসন সম্পর্কে যে আইন আছে তার একটা সংশোধন করেছি। যারা সরকারি আবাসনে থাকে অথচ হাজার হাজার টাকা লক্ষ লক্ষ টাকা ব্যয় করে বাড়ি তৈরি করে আয় করছে বাড়ি ভাড়া দিয়ে, সেই জন্য আইনে অধিকার নিয়েছি যে তাদের নোটিশ দিয়ে আমি সরিয়ে দিতে পারব, উৎখাত করতে পারব। এখানে মাননীয় সদস্য কৃষ্ণদাস রায় মহাশয় এবং আরও কয়েকজন সদস্য যে কথা বলেছেন যারা সরকারের কাছ থেকে ঋণ নিয়ে বাড়ি তৈরি করেন অথচ সেই বাড়ি এখনও সম্পূর্ণ হয়নি, তারাও কি আপনার এই সংশোধনী আইনে পড়বেন? আমি বলেছিলাম যে আমাদের কাছ থেকে ঋণ নিয়ে যারা বাড়ি তৈরি করেছেন অথচ এখনও সম্পূর্ণ হয়নি, তাদের ক্ষেত্রে আমাদের দপ্তরের কাছে মর্টগেজ আছে। সুতরাং মাননীয় সদস্যরা নিঃসন্দেহ হতে পারেন যে তাদের উপর আমার এই সংশোধনী আইন প্রয়োগ করবার কোনও বাসনা নেই।

[2-20 — 2-30 p.m.]

কিন্তু দুর্ভাগ্যবশত একটি সংবাদপত্রে আমার বক্তব্যটাকে এই ভাবে বার করেছে। আবাসন মন্ত্রী বলেন সরকারি ফ্ল্যাটে থেকে যদি কেউ জমি মর্টগেজ রেখে বাড়ি তৈরি করে থাকেন তবে সেই ক্ষেত্রে সুদ সহ ঋণের টাকা পরিশোধ না হওয়া পর্যন্ত সংশ্লিষ্ট ব্যক্তিকে সরকারি ফ্ল্যাট ছেড়ে যেতে হবে না। কিন্তু ঋণের টাকা না নিয়ে যারা বাড়ি তৈরি করেছেন তাদের সরকারি ফ্ল্যাট ছেড়ে চলে যাবার জন্য নোটিশ দেওয়া হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বলেছিলাম যেটা, সেটা হল, ঋণ নিয়েছে, বাড়ি তৈরি করছে, সম্পূর্ণ হয়নি, সুতরাং তাদের ক্ষেত্রে মর্টগেজ স্বভাবতই থাকবে আমাদের কাছে। কিন্তু তাদের আমি সরাব না। কিন্তু যদি দোতলা বাড়ি করতে টাকা নিয়েছে, এক তলা বাড়ি করেছে, সেখানে থাকছে কেউ কেউ, তার আত্মীয় স্বজন বা যে কোনও লোক হোক, যদি দেখা যায় সেখানে থাকবার মতো উপযুক্ত হয়েছে, তাহলে যেহেতু সে ঋণের ২০ কিস্তির মধ্যে ১৯ কিস্তি দিয়েছে, সেটা কিন্তু আমার আইনের আওতায় নিশ্চয়ই পড়বে, এটা পরিষ্কার জানিয়ে দিচ্ছি। ঋণ নিয়ে বাড়ি করেছে, যদি কোনও অংশ সম্পূর্ণ হয়ে থাকে, যদি ঋণের একটা কিস্তি ইচ্ছা করে বাকি ফেলে রাখে, ১৯টা কিস্তি দিয়ে একটা কিস্তি বাদ রেখে দিল, সুতরাং তাকে ধরতে পারব না, এটা কিন্তু নয়। আমার উদ্দেশ্য হচ্ছে, যদি এমন কোনও অংশ সম্পূর্ণ হয়ে থাকে, যেখানে সে থাকতে পারে তাহলে মর্টগেজ থাকুক বা না থাকুক, সুদের টাকা সম্পূর্ণ শোধ

হোক বা নাই হোক, তাকে তাড়াবার অধিকার আইনের মাধ্যমে নিয়েছি, এটা পরিষ্কার করে জানিয়ে দিলাম।

## STATEMENT UNDER RULE-346

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** গত ১১/৪/৮০ তারিখে "যুগান্তর" ও অমৃতবাজার পত্রিকায় পশ্চিমবঙ্গ সরকারের আশু প্রকাশিতব্য রবীন্দ্ররচনাবলী সম্পর্কে একটি ছবিসহ সংবাদ প্রকাশিত হয়েছিল। সংবাদে অভিযোগ করা হয় যে প্রকাশিতব্য রচনাবলীর মুদ্রিত পৃষ্ঠা ঠোঙা হিসাবে বাজারে পাওয়া গেছে। "রচনাবলীর মুদ্রিত পৃষ্ঠাসমূহ এখনও শ্রী সরস্বতী প্রেসের হেফাজতে আছে। অনুসন্ধান করে তাদের কাছ থেকে জানা গিয়েছে যে রবীন্দ্ররচনাবলীর প্রথম খন্ডের ছাপা চলছে এবং এই খন্ডে কবিতা থাকবে। সংবাদপত্রে প্রকাশিত ছবিতে যে পৃষ্ঠাটি দেখা গিয়াছে তা 'গদ্য'। তদুপরি সেই ছবিতে পৃষ্ঠার শিরোনামে "রবীন্দ্ররচনাবলী" কথাটি মুদ্রিত দেখা যাচ্ছে। প্রকাশিতব্য রচনাবলীতে এই শিরোনাম কোথাও নেই। সেখানে "বরীন্দ্ররচনাবলী ১" এই শিরোনাম দেখা যাচ্ছে। সুতরাং ছবিতে যে মুদ্রিত পৃষ্ঠা দেখা যাচ্ছে তা কোনওক্রমেই পশ্চিমবঙ্গ সরকার কর্তৃক প্রকাশিতব্য রবীন্দ্ররচনাবলীর পৃষ্ঠা নয়।

যথার্থ অনুসন্ধান না করে এই রকম বিভ্রান্তিকর ও ভিত্তিহীন সংবাদ পরিবেশনার জন্য রাজ্য সরকার দুঃখ প্রকাশ করেছেন।

এই সূত্রে জানানো যাচ্ছে যে প্রথম খন্ড প্রকাশের কাজ সময়সূচি অনুযায়ী এগিয়ে চলেছে। গ্রাহকের জন্য আবেদন আমন্ত্রণ, টাকা জমা এবং বিতরণের ব্যবস্থাদি যথারীতি গ্রহণ করা হচ্ছে। অবিলম্বে এ ব্যাপারে সংবাদপত্রে বিজ্ঞাপন প্রকাশ করা হবে।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** স্যার, চিফ মিনিস্টার কলিং অ্যাটেনশনের যে স্টেটমেন্ট দিলেন তার কপি আমাদের দিতে কি আপনার অসুবিধা হবে?

**উপাধ্যক্ষ মহোদয় ঃ** আমি দেখছি, যদি সম্ভব হয় নিশ্চয়ই দেব।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** স্যার, রবীন্দ্ররচনাবলী এম. এল. এ.-দের কি কনসেশন রেটে দেওয়া হবে?

(নো রিপ্লাই)

## Mention Cases

**শ্রী বিশ্বনাথ মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মারফতে আমি মাননীয় মুখ্যমন্ত্রী এবং পশ্চিমবঙ্গ সরকারের জরুরি দৃষ্টি আকর্ষণ করছি একটা বিষয়ে, যে বিষয়ে আপনারা সকলে ইতিমধ্যেই অবগত আছেন। জলপাইগুড়ি জেলার মূর্তি চা-বাগানে যে দুর্ভাগ্যজনক ঘটনা ঘটেছে তাকে আমি বলব নক্কারজনক ঘটনা। সেখানে চার জন শ্রমিককে গুলি করে হত্যা করা হয়েছে। পুলিশ এক জনকে হত্যা করেছে, অ্যাসিস্টেন্ট ম্যানেজার তিন জনকে হত্যা করেছে। শ্রমিকদের মধ্যে ওখানে এখন খুব বিক্ষোভ চলছে। অ্যাসিস্টেন্ট ম্যানেজার পয়েন্ট-ব্ল্যান্ড নিজের বাংলো থেকে গুলি করে তিন জন শ্রমিককে হত্যা করে। সেই অ্যাসিস্টেন্ট

ম্যানেজার জামিনে খালাস হয়েছে এবং খুব মজায় আরামে রয়েছে। কারণ কোর্ট ইন্সপেক্টর, তিনি সেই অ্যাসিস্টেন্ট ম্যানেজারের জামিনের যে আবেদন তা সমর্থন করেছেন। তার নাকি নিউরালজিয়া, না কি একটা হয়েছে, সেই জন্য তাকে জামিন দেওয়া হোক, এই আবেদন করা হয় এবং তিনি এখন হাজতে নেই। অপরপক্ষে ২৫-জন শ্রমিককে গ্রেপ্তার করা হয়েছে এবং তারা সকলে হাজতে আছে। কারণ তাদের যখন বেল মুভ করা হয় তখন সেই কোর্ট ইন্সপেক্টর সেই বেল অপোস করেছে, বাধা দিয়েছে। আপনারা সকলেই জানেন যে, এই চা বাগান কেন জলপাইগুড়ি জেলার প্রায় সব চা বাগানের কর্তৃপক্ষের সঙ্গে, ম্যানেজমেন্টের সঙ্গে, মালিকের সঙ্গে পুলিশের যে সম্পর্ক কেনা চাকরের মতো, তারা পুলিশের সঙ্গে সেই রকম ব্যবহার করে। মূর্তি চা বাগানে যে ঘটনা ঘটেছে সেটা এই সামগ্রিক বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করেছে। আপনি জানেন যে প্রায় ৬ সপ্তাহ এই চা বাগান লক আউট করে রেখে দিয়েছিল। তার পরে নেগোসিয়েশন করে খোলা হয়। খোলার পরে এই ম্যানেজমেন্ট শ্রমিকদের নানাভাবে বিব্রত করতে থাকে। কিন্তু তা সত্ত্বেও কিছু গন্ডগোল হয়নি। কিন্তু গত ২ তারিখে বাগানের একটা বড় লাইনে এক ফোঁটাও জল ছিল না, কেন ছিল না তা আমি বলতে পারব না। তখন ম্যানেজমেন্ট দু ট্রাক জল নিয়ে আসে, নিয়ে এসে এক ট্রাক জল অ্যাসিস্টেন্ট ম্যানেজার নিজের জন্য নিয়ে যায়, বাকি এক ট্রাক জল ৩০০ শ্রমিকের জন্য রেখে যায়। এর ফলে শ্রমিকরা খুবই বিক্ষুব্ধ হয়ে ওঠে। আবার পরের দিন সেখানে একটি ঘটনা ঘটে। একেই শ্রমিকরা খুবই বিক্ষুব্ধ ছিল তার পরে আবার এক জন মেয়ে শ্রমিক সেখানে বাগানে চা পাতা তুলছিল—২২ কে.জি. পাতা তুললে এক দিনের হাজিরা হয়—সে ২০ কে. জি. পাতা তোলার পরে অসুস্থ হয়ে চলে যায়, তার জন্য তার আধ দিনের হাজিরা কেটে নেওয়া হয়। সেদিন শ্রমিকদের মাইনের দিন ছিল, অনেকেই অফিসে এসেছিল, সেখানে এই নিয়ে শ্রমিকদের মধ্যে বিক্ষোভ দেখা দেয় এবং তারা অ্যাসিস্টেন্ট ম্যানেজারের সঙ্গে দেখা করতে চায়, কথা বলতে চায়। অ্যাসিস্টেন্ট ম্যানেজার তাদের শান্ত করার পরিবর্তে রূঢ়ভাবে বলে যে, এই জিনিসই চলবে এই চা বাগানে, তোমরা থাকতে চাও থাক, চাকরি করতে চাও কর, না হয় চলে যাও। তখন প্রীতম থাপা বলে একটি অল্প বয়সী, ২২ বছরের ছেলে, সে ওখানকার ইউনিয়নের অ্যাসিস্টেন্ট সেক্রেটারি, সে উত্তেজিত শ্রমিকদের শান্ত করে সেখান থেকে নিয়ে চলে যায়। এই সব ঘটনা বিকাল ৪/৫ টার সময়ে ঘটে। তারপর রাত্রি ৯ টার সময়ে মেটেলির পুলিশ ও. সি. সশস্ত্র পুলিশ নিয়ে একটি ট্রাকে করে আসে, ট্রাকটি ঐ চা বাগানের মালিকের মেটেলি বাগানের ট্রাক। সেই ট্রাকে করে পুলিশ এসে ওপরের দিকে যে লাইন সেই লাইনের দিকে নামে। তখন সেখানে কোনও ভিড় ছিল না, লোক-জন ছিল না, যে যার কোয়াটারে ছিল, কি ২/১ জন কাজে কর্মে যাচ্ছিল।

[2-30 — 2-40 p.m.]

এই রকম সময়েতে একটা কোয়ার্টার থেকে শের বাহাদুর থাপা এবং তার স্ত্রী দুজনে লন্ঠন হাতে করে বেরিয়েছে তাদের আত্মীয় অসুস্থ বলে তাদের বাড়ি যাবে। পুলিশ শুধু দাঁড়িয়ে গুলি চালালো। ফলে সেই শের বাহাদুর থাপা সেখানে পড়ে গেল এবং তার স্ত্রী যখন তাকে ধরতে গেল, তাকেও গুলি চালাল, সেও পড়ে গেল। লোকেরা মনে করেছে এবং তার স্ত্রী মনে করেছে যে শের বাহাদুর থাপা তখনও মরেনি। তাকে তুলে ধরে চাগিয়ে

টেনে হিচরে নিয়ে গিয়ে গাড়িতে তোলা হল এবং তারপর থানায় যাবার পর পুলিশ ডিক্লেয়ার করল যে সে মৃত। তার স্ত্রী তখনও সেখানে পড়ে রয়েছে। পুলিশ তাকে ফেলে রেখে চলে গেল। আশপাশ থেকে কিছু শ্রমিক এসে তার স্ত্রীকে বাঁচাবার জন্য অ্যাসিস্ট্যান্ট ম্যানেজারের কোয়ার্টারে ১০/১২ জন যায় এবং বলে গাড়ি দেও হাসপাতালে নিয়ে যাব। অ্যাসিস্ট্যান্ট ম্যানেজার টর্চটি জ্বেলে ঘরের ভিতর থেকেই পয়েন্ট ব্ল্যাঙ্ক গুলি চালায়। ফলে ৩ জন শ্রমিক সেখানে মারা যায় এবং যে প্রীতম থাপার কথা বললাম—যিনি সমস্ত শ্রমিকদের শান্ত করে বার করে নিয়ে এসেছিল এবং যে অ্যাসিস্ট্যান্ট ম্যানেজারকে রক্ষা করেছে—হি ওয়াজ দি ফার্স্ট টু বি কিল্ড, সে প্রথমেই মারা যায়। তারপর তার ভাই মারা যায়। এমন জঘন্য ঘটনা ঘটেছে যে সেই ম্যানেজার হি ওয়াজ নট অ্যারেস্টেড। পরের দিন থানায় যখন এস. পি. আসেন এবং ডি. সি. আসেন তখন তারা দেখেন যে সে দিব্যি ঘুরে বেড়াচ্ছে এবং গল্প করছে। তখন ম্যানেজার এসে ডি. সি.-কে বলেন যে, আমি ওকে নিয়ে যাব। কেন নিয়ে যাবে, যেহেতু অসুস্থ। ওরা বললেন, আপনি ডাক্তার পাঠিয়ে দিন, উনি তো বন্দি। তাকে তখনও কোর্টে প্রডিউস করেনি। ৬ তারিখ রবিবার তাকে কোর্টে প্রডিউস করে এবং শ্রমিকদের হাজত থেকে কোর্টে প্রডিউস করে। কিন্তু এর জামিন হয় কিন্তু ওদের জামিন হয় না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সেখানকার শ্রমিক, সেখানকার ইউনিয়ন এবং আমি আপনার মারফত জুডিসিয়াল এনকোয়ারি চাইছি। কেন চাইছি? বিচার কি হবে? এই তো পুলিশ—তারা সেখানে মামলা সাজাবেন, কে বিচার করবে? সুতরাং বিচারের কিছুই হবে না। জুডিসিয়াল এনকায়োরি হলে সমস্ত ঘটনা ধরা পড়বে—কি সম্পর্ক রয়েছে চা-বাগানের মালিকের সাথে পুলিশের। যেসব যোগসাজসে এইসব ব্যাপার ঘটেছে সমস্ত ধরা পড়বে। আমি শুধু গভর্নমেন্টের কাছে এইটুকু অনুরোধ করছি, যে পুলিশ অফিসার এই ম্যানেজমেন্টের পক্ষ নিয়ে গুলি চালিয়েছে—শুধু তাই নয়, ম্যানেজমেন্টকে প্রটেকশন দিয়েছে—সেই পুলিশ অফিসারের শাস্তি হবে কিনা? তাকে অপসারিত করে শাস্তি দেওয়া হবে কিনা? এটা হচ্ছে ১ নম্বর কথা, ২ নম্বর হচ্ছে, যে সমস্ত ওয়ার্কার মারা গেছেন বিশেষ করে একটা পরিবারের ২টি ভাই মারা গেছেন,—তাদের বাবা বেঁচে আছেন—তাদেরকে সাহায্য দেওয়া হবে কিনা? কম্পেন্সেশন দেওয়া হবে কিনা এবং জুডিসিয়াল এনকোয়ারি করে সমস্ত জিনিস খুঁজে বার করা হবে কিনা? এই পুলিশের উপর একেবারেই নির্ভর করা যায় না। ভোর ৫টার সময়ে ওয়ার্কাররা গিয়ে ডায়রি করেছে, অথচ তাদের বলা হয়েছে ১১টার সময়ে আর ম্যানেজমেন্ট ডায়রি করেছে অনেক বেলায় অথচ তাদের বলা হয়েছে ৮ টার সময়ে। যেভাবে পুলিশ সাজছেন সমস্ত জিনিসটা ওয়ার্কারদের বিরুদ্ধে, ম্যানেজমেন্টকে প্রটেকশন দেবার জন্য—সেই পুলিশের উপর নির্ভর করে কারা প্রসিকিউশন করবে? কি শাস্তি হবে? কি বিচার হবে? সেইজন্য আমি দাবি করছি যে, জুডিসিয়াল এনকোয়ারি হোক তাহলে শ্রমিকেরা অংশগ্রহণ করতে পারবে এবং পাবলিকরা অংশ গ্রহণ করতে পারবে এবং পুলিশ তাহলে নিজেদের খুশি মতো কেস সাজাতে পারবে না, তাদের ভিতর থেকে সমস্ত জিনিস প্রকাশিত হবে। বিশেষ করে এই স্টেপগুলি অবিলম্বে নেওয়া দরকার। এইজন্য আমি মাননীয় মুখ্যমন্ত্রী এবং গভর্নমেন্টের কাছে অনুরোধ জানাচ্ছি। প্রতিশোধ নেবার জন্যই গুলি করেছে।

**শ্রী আবদুস সাত্তার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ওনাকে অত টাইম দিলেন, আমরা তো পাই না?

(গোলমাল)

**শ্রী দীনেশ মজুমদার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি ।কটি বিষয়ের প্রতি। এটা অত্যন্ত দুঃখের কথা সাত্তার সাহেব, ডেপুটি স্পিকার কাকে কতটা াইম দিয়েছেন তার জন্য তাকে চ্যালঞ্জ করছেন, এভাবে চ্যালঞ্জ করা যায় না, এটা অত্যন্ত ‍ুঃখের বিষয়।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আই নাউ কল আপন ডাঃ জয়নাল আবেদিন, বিশ্বনাথবাবু হাউসে একটি বিষয়ে ইনফর্মেশন দিচ্ছিলেন, সেইজন্য ওকে একটু বেশি টাইম দেওয়া হয়েছে, এটা প্রিসিডেন্ট হবে না, আপনি ২ মিনিটের মধ্যে আপনার মেনশন শেষ করবেন।

**শ্রী আবদুস সাত্তার ঃ** সোশ্যালিজমের কথা তো খুব বলা হচ্ছে, এটা যেন সবাইয়ের ক্ষেত্রে করা হয়।

**Mr. Deputy Speaker :** I have already told you that Shri Mukherjee has given special information to this House. So I have given time to him.

(গোলমাল)

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** অন এ পয়েন্ট অফ অর্ডার স্যার, আপনি ওনাকে বলার সুযোগ দেওয়ার জন্য আপনাকে ধন্যবাদ দিচ্ছি। ব্যাপারটা অত্যন্ত গুরুত্বপূর্ণ। আজকে পুলিশের বিরুদ্ধে একটার পর একটা অভিযোগ আসছে, এরপরও কি আমরা বলতে পারি না হাউসে যে পুলিশ মন্ত্রীর পদত্যাগ করা উচিত। আজ সকলেরই একসঙ্গে বলা উচিত যে পুলিশের অত্যাচার কোথায় গিয়ে দাঁড়াচ্ছে?

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার সামনে আমি একটা চিঠির কথা বলছিলাম, আমাদের ফাইনান্স মিনিস্টার রয়েছেন, পুলিশ মিনিস্টার নাই—বর্ধমান জেলার জামুরিয়া থানার বাগডিয়া গ্রামের শ্রীমতী হেনা মন্ডল who has become widow তার স্বামীকে তার সামনে ১২ই ফাল্গুন, ১৩৮৬ হত্যা করা হয়েছে। আমি আপনার কাছে দরখাস্তটা দিচ্ছি, এটা স্যার, অত্যন্ত করুন। সেই বিধবার একটি পুত্র আছে। তার সামনে তার স্বামীকে খুন করা হয়েছে, এখন তাকে বাড়ি থেকে বেরোতে দেওয়া হচ্ছে না, সে বাড়ি থেকে বেরোতে পারছে না। ২১ জন দুবৃত্তের নাম দেওয়া একটা চিঠি পাঠিয়েছে।

**(এ ভয়েস ঃ সি. পি. এমের দুবৃত্ত?)**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কোনও রাজনৈতিক দলের নাম এতে দেয়নি। সি. পি. এম. কংগ্রেস (আই) কিছু বলা নেই। সুতরাং আমি বলতে পারছি না কারা করেছে। আমি আপনাকে দরখাস্তটা দিচ্ছি। এই মহিলা সম্প্রতি বিধবা হয়েছেন, তার শিশুপুত্রকে নিয়ে তিনি বাড়ির বার হতে পারছেন না। তাকে বলা হচ্ছে যদি কারও কাছে অভিযোগ কর তাহলে তোমাকেও খুন করব। যে দুবৃত্তরা এর স্বামীকে হত্যা করেছে তাদের যেন শাস্তি দেওয়া হয় এটা পুলিশ মন্ত্রী মহাশয় দেখবেন।

[2-40 — 2-50 p.m.]

**শ্রী রজনীকান্ত দলুই :** স্যার, একটু আগে বিশ্বনাথবাবু পুলিশ সম্বন্ধে একটি সার্টিফিকেট দিয়ে গেলেন এবং তাদের অ্যাকটিভিটি সম্পর্কে বললেন। আমিও এরূপ একটা স্পেসিফিক ঘটনা দিয়ে বলছি যে, পুলিশের এট্রোসিটি কি ভাবে দিন দিন বেড়েই চলেছে। নদীয়া জেলার বারহাটা গ্রামে ৩/৪ এপ্রিল পুলিশ সেখানে ১২ টা ঘর লুঠ করেছে এবং সেগুলিকে পুড়িয়ে দিয়েছে। এই ঘরগুলিতে তফসিলি শ্রেণীভুক্ত নমঃশূদ্র শ্রেণীরা ছিল। তাদের জিনিসপত্র সমস্ত লুঠ করে নেওয়া হয়েছে। তারা সেখান থেকে চলে গিয়ে অন্যত্র বসবাস করছে। পুলিশের নেতৃত্বে এই সব জিনিস হয়েছে। ইসলামপুর, তুফানগঞ্জে এইরূপ ঘটনা হয়েছিল। বিশ্বনাথবাবু আর একটা ঘটনার কথা বললেন। এই রকম ঘটনা যদি প্রায়ই হতে থাকে তাহলে আমরা নিশ্চয়ই দাবি করতে পারি যে, পুলিশ মন্ত্রীর পুলিশ প্রশাসন ভেঙ্গে গেছে এবং পুলিশের মধ্যে বিদ্রোহ দেখা দিয়েছে বলে অবিলম্বে তার পদত্যাগ করা উচিত।

**শ্রী বিমলানন্দ মুখার্জি :** স্যার, আমি নদীয়া জেলার শান্তিপুর কৃষ্ণনগর ও নবদ্বীপ এলাকার স্থানীয় জনসাধারণের পক্ষ থেকে একটি গুরুত্ব পূর্ণ বিষয় উল্লেখ করছি। এখানে একটা ছোট গাড়ি মান্ধাতার আমলা থেকে চলে আসছিল—অর্থাৎ শান্তিপুর থেকে নবদ্বীপ পর্যন্ত যায়। এটা প্রায়ই চলে না। অথচ ৮ মাস পূর্বে ডিজেল চালিত ৩টা বগিওয়ালা একটা গাড়ি শান্তিপুর ইয়ার্ডে পড়ে আছে যাকে চালানো হচ্ছে না। প্রতি মাসে এরজন্য এক দেড় লাখ টাকা করে লোকসান হচ্ছে এবং যাত্রী সাধারণ-এর কোনও প্রকার সুবিধা হচ্ছে না। আশা করব আমাদের পরিবহন মন্ত্রী কেন্দ্রীয় রেল মন্ত্রীর সঙ্গে যোগাযোগ করে যাতে এই ডিজেল কারটি চলে তার ব্যবস্থা করবেন তাহলে ব্যবসা বাণিজ্যের এবং যাত্রী সাধারণের সুবিধা হবে। কারণ বাসের সংখ্যা কমের জন্য খুব ভিড় হয়।

**শ্রী দেবনারায়ণ চক্রবর্তী :** স্যার, পশ্চিমবাংলার জি. আর. পরিকল্পনার কাজ খুব সুষ্ঠু ভাবে চলছিল কিন্তু কোনও অদৃশ্য হস্তক্ষেপের ফলে দেখা গেছে খুব শ্লথ গতিতে হচ্ছে। সরকারের টাকা আছে। গ্রামীণ ক্ষেত মজুরদের কাজ নেই। তারা এখন কাজ পায় না। সরকার থেকে যে জমি দখল করা দরকার সে সব জমি দখল করা হয়েছে, অথচ কোনও কাজ হচ্ছে না. রামনিবাস খাল সরকার থেকে দেড় বছর ধরে লড়াই করে তা দখল করেছে কিন্তু সরকারের একটা অংশ সেখানে কাজ করছে না। এ দিকে সময় নষ্ট হয়ে গেলে বর্ষা এসে যাবে তখন আর কোনও কাজ হবে না। সেইজন্য আপনার মাধ্যমে সেচ মন্ত্রীকে অনুরোধ করব উপযুক্ত সময় যাতে ব্যবহার করা হয় সেদিকে দৃষ্টি দেবেন।

**শ্রী কাজী হাফিজুর রহমান :** স্যার, আপনার মাধ্যমে ভাটপাড়া মিউনিসিপ্যালিটির প্রতি দৃষ্টি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। সেখানে জল আলো নেই, রাস্তার অবস্থা আবর্জনা জমে শোচনীয় হয়ে আছে, সেখানে যে একটা মাতৃমঙ্গল প্রতিষ্ঠান আছে সেখানে ২ বছর যাবৎ কোনও রুগী নেই। মিউনিসিপ্যালিটি বলছে টাকা নেই। কিন্তু প্রশাসকের পক্ষ থেকে নূতন নূতন লোক নেওয়া হচ্ছে, একটা জিপ কেনা হয়েছে, যার এখনও লক বুক খোলা হয়নি কিন্তু তা দলীয় কাজে ব্যবহার করা হচ্ছে। এ বিষয়ে ব্যবস্থা গ্রহণ করবার জন্য অনুরোধ করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** স্যার, পুলিশ প্রশাসন যন্ত্র কোথায় গিয়ে যে হাজির হয়েছে ার কয়েকটা দৃষ্টান্ত দিচ্ছি। আমরা কয়েকদিন যাবৎ বলে আসছি যে আইন শৃঙ্খলা এই াজ্যে কোথাও নেই। আইন মন্ত্রীকে বলছি কোর্ট থেকে যে সমস্ত ওয়ারেন্ট ইস্যু হয়েছে লিশ সেগুলিকে একজিকিউশন করছে না। আমি ৫২টা কেসের কথা বলতে পারি—যার ঙ্গে সি. পি. এম. জড়িত। কিন্তু তাদের গ্রেপ্তার করবার ক্ষমতা পুলিশ প্রশাসনের নেই। পুলিশের একটা অংশ সি. পি. এম.-এর সমর্থক বলে তাই তারা খুন করছে—মারধোর করছে। মথুরাপুরে পুলিশ খড় খেলাতে গিয়ে জালিয়াতি করার ফলে মার খেয়েছে। এর সঙ্গে সি. পি. এম.-এর অঞ্চল প্রধানও জড়িত। কিন্তু এই ঘটনার পর পুলিশ কংগ্রেস কর্মীদের গ্রেপ্তার করছে। এই রকমভাবে পুলিশ প্রশা[illegible]কে নিম্ন স্তরে নামাবার জন্য আজ এই অবস্থা হয়েছে। আপনার মাধ্যমে তাই বলব মুখ্যম[illegible] অসহায় অবস্থা যার ফলে দেশের এই অবস্থা হচ্ছে। তারজন্য বিধানসভার সদস্যদের [illegible] ধ জানাব যে, আপনারা এর প্রতিবাদ করুন এবং পুলিশ মন্ত্রীর বিরুদ্ধে সোচ্চার হ[illegible] [illegible]ন যে পুলিশ প্রশাসনকে এই রকমভাবে আপনি লীয় কাজে আর ব্যবহার করবেন না

**শ্রী সেখ ইমাজুদ্দিন :** স্যার, ৩ বছর হল পে কমিশন হয়েছে। কিন্তু তার রিপোর্ট আজ পর্যন্ত বেরয়নি। সরকারি কর্মচারিরা মনে করছেন যে এর পেছনে সরকারের একটা প্রচ্ছন্ন হাত আছে। তাই গোপন ইঙ্গিতেই পে কমিশনের রিপোর্ট বের হচ্ছে না। অনেকে মনে করছেন যে এই সরকারের কার্যকালের মধ্যে পে কমিশনের রিপোর্ট বের হবে কিনা সন্দেহ। সেইজন্য অনুরোধ করব অবিলম্বে পে কমিশনের রিপোর্ট বের করুন এবং আপনারা থাকাকালীন তাদের কিছু সুযোগ সুবিধা দিতে পারেন কিনা তার চেষ্টা করুন। এই রকম ভাবে আর ধোঁকা দেবেন না। কো-অর্ডিনেশন কমিটিও আপনাদের উপর আর আস্থা রাখতে পাচ্ছেন না। সেইজন্য বলছি ভাঁওতা না দিয়ে পে কমিশনের রিপোর্ট আশু বের করার জন্য অনুরোধ করছি।

[2-50 — 3-00 p.m.]

**শ্রী সামসুদ্দিন আহমেদ :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি গতকাল হাউসে উপস্থিত ছিলাম না, কিছুক্ষণ পরে এসেছি। ১৭.৪.৮০ তারিখে দার্জিলিং মেলে যে ডাকাতি হয়েছে সেই ডাকাতিটা আমার কনস্টিটিউয়েন্সিতে হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যে জায়গাতে ট্রেনে ডাকাতি হল ইতিপূর্বে সেই জায়গাতে বাসে ডাকাতি হয়েছিল, তার আগে ট্রাকে ডাকাতি হয়েছিল ঐ জায়গাতে। কিন্তু ঐসব মামলা আইনমন্ত্রী তুলে নিয়েছেন। এই কারণে ওখানে একটা সন্ত্রাসের সৃষ্টি হয়েছে। কিন্তু দুঃখের সাথে লক্ষ্য করেছি গতকাল আইন মন্ত্রী বলেছেন, তিনি নিজে তদন্ত করে বলেছেন কিনা জানি না, তিনি বলেছেন এই ডাকাতরা কংগ্রেস (আই)-এর নাকি সাহায্য পুষ্ট। এই কথা কি বলতে পারা যায়? তাহলে আজকে আমি যদি বলি মাননীয় আইনমন্ত্রী যখন মামলাগুলি তুলে নিচ্ছেন তখন ঐ লোকগুলি কি সি. পি. এম. দলের মদত পুষ্ট? মাননীয় সদস্য কেমন করে দায়িত্ব নিয়ে এই কথা বলতে পারেন যে ঐ লোকগুলি কংগ্রেস (আই)-এর সাহায্য পুষ্ট? আমার এলাকার ঘটনা বলে আমি উল্লেখ করলাম। আমি এর তীব্র প্রতিবাদ করছি এবং আপনার মাধ্যমে জানাচ্ছি মাননীয় সদস্য কোনও রকম পরীক্ষা তদন্ত না করে যেন কোনও পার্টিকে না জড়ান, কটাক্ষ

না করেন। এই রকম কটাক্ষ ভবিষ্যতে যাতে না হয় তারজন্য আমি দাবি রাখছি।

**শ্রী অহীন্দ্র সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ইন্দিরা কংগ্রেসের নেতা তথা গুন্ডাদের দৌরাত্ম কোন পর্যায়ে গেছে তার একটা ঘটনা আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী এবং পুলিশ মন্ত্রীর দৃষ্টিতে আনছি। ঘটনাটি হল গত ১৬ তারিখে ইসলামপুরের বেদনাদায়ক ঘটনাকে কেন্দ্র করে ইন্দিরা কংগ্রেসের গুন্ডারা ওখানে হরতাল ডাকে এবং সেই গুন্ডারা চোপড়া থানার কাছে ৩১ নং ন্যাশনাল হাইওয়ে অবরোধ করে। কংগ্রেস (আই)-এর নেতা গুন্ডা ভুবন ত্রিবেদী এবং আরও ২৬ জনকে পুলিশ গ্রেপ্তার করে রাস্তা অবরোধ করার জন্য। চোপড়া থানাতে যখন কোনও অফিসার ছিল না তখন ভুবন ত্রিবেদী যে সেন্ট্রি গার্ড ছিল তাকে ধাক্কা দিয়ে থানা থেকে পালিয়ে যায়। সেই সময় তাকে সাহায্য করে অ্যাসিস্ট্যান্ট সাব-ইন্সপেক্টর কি সাম সরস্বতী। ভুবন ত্রিবেদী থানা থেকে পালিয়ে গিয়ে বাইরে থেকে বোমা নিয়ে আসে এবং থানার মধ্যে প্রকাশ্যে বোমা চার্জ করে। তারপর যখন থানাতে বিভিন্ন পুলিশ ইন্সপেক্টর, অফিসার আসেন তখন থানার মধ্যে তারপর বি. ডি. ও. আসেন। এইসব কংগ্রেস (আই)-এর মদতপুষ্ট গুন্ডাদের সম্বন্ধে কঠোর ব্যবস্থা গ্রহণ করবার জন্য পুলিশ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এতবড় সাহস যে থানার মধ্যে বোমা চার্জ করে। এই সম্পর্কে কঠোর ব্যবস্থা গ্রহণ করার জন্য মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী হরিপদ জানা (পিংলা) ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে পিংলা কেন্দ্রের জনসাধারণের একটি গুরুত্বপূর্ণ সমস্যার প্রতি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। কেন্দ্রীয় সরকার বিভিন্ন রাজ্যকে যে তেল সরবরাহ করেন সেটা অসামঞ্জস বন্টনের জন্যই হোক বা পর্যাপ্ত পরিমাণে তেল আসছে না সেই কারণেই হোক আমরা দেখছি এই তেলের ক্ষেত্রে একটা সংকট দেখা দিয়েছে। বন্টনের ক্ষেত্রে এই সংকট দূর করবার জন্য সরকার একটা সুষ্ঠু ব্যবস্থা নিয়েছেন এবং সেটা হচ্ছে সরকারের লোকাল অফিসাররা রেশন কার্ড ধরে ধরে তেল বন্টনের ব্যবস্থা করছেন। রেশন কার্ডে যে রকম ইউনিট আছে সেই ইউনিট অনুসারে ৫০/১০০/২০০০ এরকমভাবে তেল সরবরাহ করা হচ্ছে। কিন্তু আশ্চর্যের বিষয় তেলের ক্ষেত্রে যখন এরকম সংকট চলছে তখন তার পাশাপাশি দেখছি ব্ল্যাকে ৫ টাকা থেকে ১০ টাকা পর্যন্ত প্রতি লিটার বিক্রি হচ্ছে। রেশন দোকানে, কন্ট্রোল দোকানে তেল পাওয়া যাচ্ছে না অথচ ব্ল্যাকে বেশি দাম দিলে পাওয়া যাচ্ছে এটা দেখে স্বাভাবিকভাবেই জনসাধারণের মধ্যে একটা ক্ষোভের সঞ্চার হয়েছে। আমি সরকারের কাছে তেলের এই কালোবাজারি বন্ধ করবার জন্য আবেদন রাখছি। এই প্রসঙ্গে একটা ঘটনা শুনলে আপনারা অবাক হবেন। পিংলার অধীন মুন্ডমারিতে একদিন দেখা যায় একটা ড্রাম লরি এসে দাঁড়িয়েছে এবং সেখানে দোকানের মালিক নেই, ডিলার নেই। জনসাধারণের তরফ থেকে খবর দিলে পুলিশ এসে সেটাকে থানায় নিয়ে যায় এবং পুলিশ অফিসাররা বিভিন্ন জায়গায় হানা দিয়ে তেল উদ্ধার করে এবং তাদের সঙ্গে টাকা পয়সার ব্যবস্থা হয় এবং তারপর সেই ড্রাম লরি চলে যায়। যাহোক, তেল বন্টনের ব্যাপারে আমার অনুরোধ হচ্ছে যেটুকু তেল আসবে তার যেন যথারীতি সুষ্ঠু বন্টন ব্যবস্থা হয়।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে ব্যান্ডেল থার্মাল পাওয়ারের একটা ঘটনার প্রতি মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ১৫. ৪. ৮০

তারিখে সকালের দিকে ব্যান্ডেল থার্মাল পাওয়ারে একটা ঘটনার পুনরাবৃত্তি ঘটল। কিছুদিন আগে দুজন কর্মী, জাতীয়তাবাদী মানুষ যারা স্যাবোটেজ করছিল তাদের হাতে নাতে ধরিয়ে দেল এবং পরে দেখা গেল তারা হচ্ছে সিটু-র কর্মী তাই তাদের ছেড়ে দেওয়া হল। তারপর একদল কর্মী জ্যোতিবাবু লাল সেলাম, সি. পি. এম. লাল সেলাম এই ধ্বনি দিতে আরম্ভ করল এবং ভেতর থেকে একদল লোক বলতে লাগল, প্রমোদবাবু লাল সেলাম এবং তারপর দুই দলে যুদ্ধ লাগল। স্যার, ব্যান্ডেল থার্মাল পাওয়ার যেখানে পাওয়ার জেনারেশন হয় সেখানে ওই দুই দলে দ্বন্দ্ব চলল এবং ভেতর থেকে ধ্বনি উঠল প্রমোদবাবু লাল সেলাম এবং বাইরে থেকে ধ্বনি উঠল জ্যোতিবাবু লাল সেলাম। দু ঘন্টা ধরে যুদ্ধ চলার পর আই. এন. টি.—ইউ. সি. এবং এন. এল. সি. সি.-র লোক, জাতীয়তাবাদী মানুষ যারা ডিউটি করছিল তারা ওদের থামাতে গেল এবং বলল, এখানে পাওয়ার জেনারেশন হয়, এখানে জ্যোতিবাবু এবং প্রমোদবাবুর ঝগড়া চলবে না। তখন আমাদের সেই লোকগুলোকে বেদম প্রহার করা হয় এবং ৬ জন ইনজিওর্ড অবস্থায় হাসপাতালে পড়ে আছে। কিন্তু আশ্চর্যের বিষয় যারা জ্যোতিবাবু লাল সেলাম, প্রমোদবাবু লাল সেলাম করছিল তাদের কাউকে অ্যারেস্ট করা হল না। যেখানে পাওয়ার জেনারেশন হয় সেই প্রোটেক্টেড এরিয়ায় ঢুকে তারা এই কান্ড করল। আমরা জানি যারা চিৎকার করছিল তারা প্রমোদবাবুর লোক, তারা জ্যোতিবাবুকে অপদস্ত করতে চায়। জ্যোতিবাবু হয়ত কাল চলে যাবেন কিন্তু পশ্চিমবাংলার যে সর্বনাশ আপনারা করছেন সেটা আমরা কিছুতেই সহ্য করব না। ব্যান্ডেল থার্মাল পাওয়ার সি. পি. এম.-এর অন্তর্দ্বন্দ্বের জায়গা নয়। আজকে ৩৮৫ মেগাওয়াটের জায়গায় মাত্র ১২০ মেগাওয়াট আসছে। সি. পি. এম.-এর অন্তর্দ্বন্দ্বের জন্য যদি এরকম ঘটে তাহলে আমরা বাধা দেব। প্রমোদবাবুর দলের জন্য পশ্চিমবাংলা রসাতলে যাবে এটা হতে পারে না।

[3-00 — 3-10 p.m.]

**শ্রী খগেন্দ্রনাথ সিংহ ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের একটি জরুরি বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করতে চাই। গত লোকসভা নির্বাচনের পরে থেকে কংগ্রেস আই এর সমর্থন পুষ্ট সমাজ বিরোধীরা আইন শৃঙ্খলাকে বিঘ্নিত করবার চেষ্টা করছে। এই কারণে আমি এখানে একটি ঘটনার কথা উল্লেখ করতে চাই। গত ১/৪/৮০ তারিখে পশ্চিম দিনাজপুর জেলায় রায়গঞ্জ এ দুই দল কংগ্রেস আই সমাজবিরোধীরা প্রকাশ্য রাস্তায় বেলা ১।। থেকে ২টার মধ্যে রিভলবার থেকে গুলি বিনিময় করে এবং বোমা ছুঁড়ে। এর ফলে রতন দত্ত নামে একজন সমাজ বিরোধী মারা যায় এবং কয়েকজন আহত হয়। এই জন্য রায়গঞ্জ বাসীরা উদ্বিগ্ন বোধ করছে। এই ধরনের সমাজবিরোধীরা যখন গুলি বিনিময় করে তখন স্টেট ট্রান্সপোর্ট-এর বাস ঐখান দিয়ে যাচ্ছিল তখন স্টেট বাসের এক কর্মীর গায়ে গুলি লাগে। স্যার, এই সব সমাজবিরোধীরা ঘুরে বেড়াচ্ছে পুলিশ তাদের অ্যারেস্ট করছে না। আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে অনুরোধ করব যাতে তিনি অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করেন এবং সমাজবিরোধীদের যেন অ্যারেস্ট করা হয়।

**শ্রী প্রলয় তালুকদার ঃ** মানননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। আগামী ২১শে এপ্রিল থেকে বি. ই. কলেজ সহ পশ্চিমবাংলার সমস্ত সরকারি রেসিডেন্সিয়াল কলেজের

ছাত্রাবাসের কর্মীরা লাগাতর ধর্মঘট করছে। স্বভাবত বি. ই. কলেজে প্রায় ২৫০ ছাত্র তারা ফিফথ ইয়ারের ছাত্ররা পরীক্ষা দেবে, এটা তাদের ফাইনাল পরীক্ষা যার ফলে এই ২৫০ ছাত্রের পরীক্ষা বিপর্যস্ত হতে পারে। সেজন্য আমি বি. ই. কলেজের প্রিন্সিপ্যালকে বলেছিলাম যে আপনি বিষয়টি অবিলম্বে মাননীয় উচ্চ শিক্ষামন্ত্রীর দৃষ্টি গোচরে আনুন যাতে অবিলম্বে একটা মীমাংসা হয়। কেননা ৭৭ সালে একবার লাগাতর ধর্মঘট হয়েছিল এবং তখন বি. ই. কলেজ প্রায় তিন মাস বন্ধ ছিল যার ফলে ছাত্রদের পডাশুনার ক্ষতি হয়েছিল। এবারে যেহেতু ফিফথ ইয়ারের ফ্যাইনাল পরীক্ষা এটা বন্ধ হওয়া সম্ভব নয় এবং ছাত্রদের এতে ভবিষ্যত নির্ভর করছে, সেজন্য আমি মাননীয় উচ্চশিক্ষা মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব যেন তিনি পরীক্ষার সময় ছাত্রদের খাওয়া দাওয়ার দায়িত্ব গ্রহণ করেন, যেহেতু এটি রেসিডেন্সিয়াল কলেজ। এই বিষয়টি আমি মাননীয় উচ্চশিক্ষা মন্ত্রীর দৃষ্টিতে আনলাম।

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সকলের দৃষ্টি আকর্ষণ করতে চাই। কল্যাণী স্পিনিং মিলে সেখানে আই. এন. টি. ইউ. সি.-র অধীনে যে কল্যাণী ওয়ার্কার স্পিনিং মিল ওয়ার্কারস ইউনিয়ন আছে, তাদের কর্মীদের উপর সি. পি. এম.-এর যে ইউনিয়ন তাদের অত্যাচার গত তিন বছর বেড়ে চলেছে, তার দৃষ্টান্ত তারা আমার কাছে দিয়েছে। ইতিমধ্যে ওয়ার্কারস্ ইউনিয়নের ৭/৮ জন কর্মী এই সিটু ইউনিয়নের অত্যাচারে সেখান থেকে পালিয়ে গিয়েছে অথবা তাদের তাড়িয়ে দিয়েছে। তাদের মধ্যে বিনয় রায়, মথুর সাহা, বানী দত্ত, ধীরেন রায় ইত্যাদি এবং আরও অনেকে আছে।

তাদের বিভিন্ন পরিকল্পিতভাবে তাদের ট্রেড ইউনিয়নের সঙ্গে যারা জড়িত এবং ট্রেড ইউনিয়নের যারা পদে আছে তাদের উপর বিশেষ করে অত্যাচার চলছে এবং তাদের সেখান থেকে, সেই এলাকা থেকে তাড়িয়ে দেবার ব্যবস্থা হচ্ছে। জ্ঞানব্রত সাহা বলে একজন ভদ্রলোক ছিলেন, তিনি সেখানকার সিকিউরিটি গার্ড, একটা অন্যায় কেসে, একটা সাজানো কেসে তাকে জড়িয়ে দিয়ে চাকরি থেকে বরখাস্ত করা হয়। তারপরে এনকোয়ারি হয়, এনকোয়ারিতে তার বিরুদ্ধে কোনও দোষ পাওয়া যায় না। কিন্তু দুর্ভাগ্যের ব্যাপার দেড় বৎসর পরে কল্যাণী স্পিনিং মিলস্-এর কর্তৃপক্ষ বলেন যে দেড় বৎসর আগে যে এনকোয়ারি হয়েছিল তাতে আমরা সন্তুষ্ট নই আবার এটা পুনরায় এনকোয়ারির জন্য দেওয়া হচ্ছে এবং এনকোয়ারির ফল কি হবে সেটা আমরা সকলেই বুঝতে পারি। সুতরাং এই অবস্থার মধ্যে সেখানকার আই. এন. টি. ইউ. সি., ওয়ার্কসমেন ইউনিয়ন তারা সেখানে আন্দোলনে নেমেছেন। তারা গতকাল ২৪ ঘন্টার অনশন আন্দোলন করেছেন এবং এই ধরনের অত্যাচার আই. এন. টি. ইউ. সি. অ্যাফিলিয়েটেড ওয়ার্কাস ইউনিয়নের কর্মচারিদের উপর যদি চলতে থাকে তাহলে তারা আরও জোরদার আন্দোলন করতে বাধ্য হবে। সুতরাং এই অন্যায় অবিচার যাতে অবিলম্বে বন্ধ হয় সেইজন্য আমি আপনার মাধ্যমে, উপাধ্যক্ষ মহাশয়, আমি সরকারের যারা মন্ত্রী আছেন তাদের কাছে আবেদন জানাচ্ছি।

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন কেন্দ্রীয় সরকারের পরিচালিত ন্যাশনাল টেক্সটাইল কর্পোরেশনে প্রায় ২০ হাজার শ্রমিক কর্মচারিরা কাজ করে।

১৯৭৪-৭৫ সাল থেকে এখন পর্যন্ত এই শ্রমিক কর্মচারিদের কাছে কোনও প্রভিডেন্ট ফান্ডের হিসাব দেওয়া হয়নি। বিভিন্ন কেন্দ্রীয় ট্রেড ইউনিয়নের পক্ষ থেকে এই বিষয়ে এন. টি. ইউ. সি.-র কাছে আবেদন জানানো হয়েছে। যেটুকু আমরা শুনেছি এন. টি. ইউ. সি.-র কর্তৃপক্ষের তরফ থেকেও প্রভিডেন্ট ফান্ডের কর্তৃপক্ষকে জানানো হয়েছে, কিন্তু কোনও ব্যবস্থা হয়নি। মাননীয় শ্রমমন্ত্রী মহাশয়ের কাছে এবং রুগ্ন শিল্পের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের কাছে আপনার মাধ্যমে অনুরোধ করছি যে কেন্দ্রীয় সরকারের সংস্থার সঙ্গে যোগাযোগ করে অবিলম্বে যাতে এর ব্যবস্থা হয় তা দেখুন। কেননা অনেকেই আছেন যারা চাকরি জীবনের শেষ প্রান্তে এসে পৌচ্ছে যদি সময়মতো প্রভিডেন্ট ফান্ডের হিসাব না পান তাহলে তাদের ভবিষ্যত অন্ধকারাচ্ছন্ন হবে। সেই কারণে গুরুত্ব দিয়ে দেখবার জন্য শ্রমমন্ত্রীর কাছে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী অজয়কুমার দে ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটা প্রস্তাব আপনার কাছে রেখে তারপর উল্লেখ করছি। উল্লেখ যদি শুধু উল্লেখের জন্যই হয় তাহলে আমাদের এর পর আর উল্লেখ করার কোনও প্রয়োজন আছে বলে মনে করি না। কেননা আজ পর্যন্ত যে সব উল্লেখ করা হয়েছে তার প্রতিবিধান তো হয়নি, গত এক মাস আগে আরামবাগে ঠিক সন্ধ্যা ৭টার সময় নাটকীয়ভাবে একটা ডাকাতি হয় সে কথা এখানে উল্লেখ করি, তার প্রতিবিধানের জন্য বলি। কিন্তু সেকথা দূরে থাক, গতকাল আবার সন্ধ্যা সাড়ে সাতটার সময় আরামবাগের বাজারে, হার্ট অব দি টাউনে, সশস্ত্র ডাকাতি হয়ে গেল একটা স্বর্ণকারের দোকানে। বহু জিনিসপত্র লুঠপাট হয়েছে এবং ১০ মিনিটের মধ্যে সেই ঘটনা ঘটে। সঙ্গে সঙ্গে আমরা থানায় ফোন করি কিন্তু পুলিশ এসে তার কোনও বিহিত ব্যবস্থা করতে পারেনি। সেইজন্য আরামবাগের জনমানুষে প্রচন্ড বিক্ষোভ সৃষ্টি হয়েছে। কিছুদিন আগে আমাদের এখানে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় একটি পরিচ্ছন্ন প্রশাসনের কথা বলেছেন এবং যদি তাই হয় তাহলে আপনারা আরামবাগের মানুষের কাছে তা জানান। কারণ সেখানকার মানুষ বলছে যে আমাদের এটা সন্দেহ হচ্ছে যে এই চুরি, ডাকাতি, রাহাজানি, এইগুলি সমস্ত রাজনৈতিক বন্দি বলে যে সমস্ত ব্যক্তিদের মুক্তি দেওয়া হয়েছে সেই কারণে হচ্ছে। আমার যতদূর মনে হয় অবিলম্বে এর একটা তদন্ত হওয়া উচিত যে পুলিশের সঙ্গে যোগসাজস যদি না থাকে এই সমস্ত ক্রিমিনালদের তাহলে এই রকমের ডাকাতি হতে পারে না। সেইজন্য আমি এখানে আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রী বা স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে এই দাবি জানাচ্ছি অবিলম্বে সেখানে পুলিশ সুপারকে পাঠিয়ে যাতে এই জিনিসের গুরুত্ব অনুধাবন করা হয় এবং যাতে এর পরে সেখানে এই রকম ঘটনা না ঘটে তারজন্য সজাগ দৃষ্টি রাখা হয়।

[3-10 — 3-20 p.m.]

**শ্রী নীহারকুমার বসু ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে একটা বিষয় উল্লেখ করছি।

জনবহুল ব্যারকপুর অঞ্চলে যক্ষ্মা রোগীর চিকিৎসার জন্য বড় কেন্দ্র—নেহেরু চেষ্ট ক্লিনিক। এটা প্রায় গত এক মাস ধরে বন্ধ হয়ে রয়েছে। এই হাসপাতাল একটা বেসরকারি সেবা প্রতিষ্ঠান-এর পরিচালনায় চলে। এখানকার কর্মচারিরা দীর্ঘদিন ধরে ন্যায়সঙ্গত বেতনাদির জন্য দাবি দাওয়া করে আসছিল। গত এক মাস ধরে এখানে ধর্মঘট চলছে এবং সমস্ত

হাসপাতালই বন্ধ হয়ে আছে। এখানকার নার্সদের বেতন ১৪৫ টাকা, কেরানিদের বেতন ১৫০ টাকা এবং ৪র্থ শ্রেণীদের কর্মচারিদের বেতন ৮৫ টাকা। এই হাসপাতালের কর্তৃপক্ষের দুর্নীতি সম্বন্ধে অতীতেও বহু আলোচনা হয়েছে এবং সরকারের দৃষ্টিও বহুবার আকর্ষণ করা হয়েছে। কিন্তু আজ পর্যন্ত কোনও কার্যকর ব্যবস্থা সরকার পক্ষ থেকে নেওয় হয়নি। এই হাসপাতালের মধ্যে ৪০টি শয্যা আছে, এই ৪০টি শয্যাই সরকারি খরচে চলে, বহির্বিভাগের যে সমস্ত রোগীরা চিকিৎসার সুযোগ পান, তাদের সমস্ত ঔষধপত্র কেন্দ্রীয় সরকারের অর্থে বিলি করা হয়। সি. এম. ডি. এ.-র অনুদানে বছর দুই আগে এখানে একটি দ্বিতল বাড়ি তৈরি করা হয়েছে এই সমস্ত এখনও পর্যন্ত হাসপাতাল কর্তৃপক্ষ ব্যবহার করতে পারেননি, হাসপাতালেরও কোনও উন্নয়ন হয়নি। হাসপাতালের কর্মচারিরা তাদের ন্যায়সঙ্গত দাবি দাওয়া থেকে বঞ্চিত হচ্ছে, হাসপাতাল বন্ধ হয়ে গিয়েছে। আমি তাই আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রী মহাশয়ের কাছে দাবি করছি যে সরকার এই হাসপাতালটিকে যাতে অধিগ্রহণ করেন তার ব্যবস্থা করুন।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার কেন্দ্র পটাশপুরে চুরি ডাকাতি অত্যন্ত বেড়ে গিয়েছে। কিছুদিন আগে গত ২৯শে মার্চ তারিখে সেখানে এই থানাধীন মোহনপুর গ্রামে একটা দুঃসাহসিক ডাকাতি হয়ে গিয়েছে, ডাকাতদের মধ্যে গ্রামবাসীরা দুজন নৃশংস ডাকাতকে গুরুতর আহত অবস্থায় ধরে, পরে তারা মারা যায়। মারা যাবার পূর্বে তারা কয়েকজন নেতা ডাকাতের নাম ধাম বলে যায়। কিন্তু কি আশ্চার্য, সেই নেতাদের ধরা হয়নি, সেই সমস্ত ডাকাতদের ধরা হয়নি। তার পরিণামে সেখানে চুরি ডাকাতির হিড়িক পড়ে গেছে, চুরি ডাকাতি সেখানে বেড়ে গেছে রাত্রিতে মানুষ ঘরের বাইরে বেরোতে পারছে না, দলে দলে চোর ডাকাতরা ঘুরে বেড়াচ্ছে। সেজন্য গ্রামবাসীরা শঙ্কিত, আতঙ্কিত। জনগণের আশঙ্কা ডাকাতদের সঙ্গে পুলিশের যোগসাজস আছে, সেজন্যই নিবারণ করা যাচ্ছে না। আমি তাই আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর নিকটে আবেদন জানাচ্ছি অবিলম্বে পুলিশ যাতে তাদের কর্তব্য পালন করে, ডাকাতদের ধরবার ব্যবস্থা করা হয়, যাতে চুরি ডাকাতি বন্ধ হয়, তার ব্যবস্থা যেন তিনি করেন।

**শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই হাউসকে এবং মন্ত্রিসভাকে একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। কলকাতার পাশে চেতলাতে রোজই বোমবাজি, ছুরি পাইপগান যথেষ্ট ব্যবহার করা হচ্ছে। সাধারণ মানুষ আতঙ্কগ্রস্ত, খুনও হচ্ছে। মানুষ সন্ধ্যার পর বেরোতে ভয় পাচ্ছে। ব্যাপারটা হচ্ছে কংগ্রেসের দুই দলের ব্যাপার। একদল বলছে ইন্দিরা গান্ধী জিন্দাবাদ, আর এক দল বলছে সঞ্জয় গান্ধী জিন্দাবাদ, কংগ্রেসের দুই গ্রুপ—একটা হচ্ছে লক্ষ্মীবাবুর আর একটা সৌমেন মিত্রের, এই দুই গ্রুপের মধ্যে গন্ডগোল। এই গন্ডগোলের দরুন জনগণ বিপর্যস্ত, এক শ্রেণীর পুলিশ এতে মদত দিচ্ছে, গন্ডগোল যত বেশি হবে আইন শৃঙ্খলা বিপন্ন হবে এবং বামফ্রন্ট সরকারকে বিপন্ন করতে তত সুবিধা হবে।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা

বিষয় উত্থাপন করতে চাই। আমাদের এখানে কনভেনশন আছে যখন হাউস চলে তখন মাননীয় মন্ত্রী মহাশয়রা এখানে প্রথমে স্টেটমেন্ট করবেন এবং মাননীয় মুখ্যমন্ত্রীও কিছুদিন আগে দেখেছি, বামফ্রন্ট মিটিং-এ ইসলামপুরের সম্বন্ধে বলেননি। তিনি বলেছিলেন যা বলবার বিধানসভায় বলব। কয়েকদিন আগে এখানে বাজেট হয়ে গেলে, শ্রীমতী নিরুপমা দেবী আগামী বাজেটে কি করবেন এই সমস্ত কথা বলেছিলেন—in the next financial year we shall introduce new schemes. কিন্তু এখন অ্যাসেম্বলি চলছে, কয়েকদিন আগে খবরের কাগজে দেখলাম—অনাথ শিশুরা ভাতা পাবে,—একথা খবরের কাগজের মাধ্যমে না বলে বিধানসভায় আগে বলা উচিত ছিল বলে মনে করি। এখানকার এই যে ব্যবস্থা ভেঙে দেওয়ার কি যুক্তি আছে জানি না। আমি এই সম্পর্কে আপনার দৃষ্টি আকর্ষণ করছি এবং ঐ বিষয়ে কিছু মন্তব্য করতে অনুরোধ করছি।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমিও এ ব্যাপারে একটু বলতে চাই। নেহাতই বিরুদ্ধপক্ষে পড়ে গেলেন একজন মহিলা মন্ত্রী। যাই হোক, কথা হচ্ছে, প্রপ্রাইটি অ্যান্ড পার্লামেন্টারি প্র্যাকটিস ডিমান্ড যে হাউস চলাকালীন হাউসে অ্যানাউন্সমেন্ট না করে বাইরে কিছু বলা যায় না, এটা স্যার, নিশ্চয় আপনি স্বীকার করবেন। স্যার, আপনি একটু সতর্ক করে দেবেন তাদের যারা মনে করছেন হাউস চলাকালীন বাইরে কিছু বলে সংবাদপত্রের মাধ্যমে বিধানসভার সদস্যদের সংবাদ সংগ্রহ করতে বাধ্য করবেন। তাদের এই ধৃষ্টতা একটু সংযত হওয়ার দরকার আছে বলে আমি মনে করি।

## LEGISLATION

### The Rabindra Bharati (Temporary Supersession) (Amendment) Bill, 1980.

**Shri Sambhu Charan Ghosh :** Sir, I beg ot introduce the Rabindra Bharati (Temporary Supersession) (Amendment) Bill, 1980.

(Secretary then read the Title of the Bill.)

**Shri Sambhu Charan Ghosh :** Sir, I beg to move that the Rabindra Bharati (Temporary Supersession) (Amendment) Bill, 1980, be taken into consideration.

The Education Department has been considering enactment of comprehensive legislation reconstituting various bodies of the Rabindra Bharati on democratic basis and for redistribution of functions between them. As it was considered inexpedient to carry on the administration in the existing set up the University was temporarily superseded which was brought into force on 28th October, 1975. The period of supersession has been extending from time to time and under the Rabindra Bharati (Temporary Supersession) (Amendment) Act, 1978, a University Council was formed on the lines of the Temporary Supersession Acts of the Universities of Burdwan, Kalyani and North Bengal in the inter-

est of better administration of University affairs. The present term of supersession under the aforesaid Act is going to expire on 27th April, 1980.

As it would take some more time to enact the new legislation it is considered essential that status quo be maintained and the period of supersession be further extended for a period of one year from 27th April, 1980.

With this end in view the Bill, i.e., the Rabindra Bharati (Temporary Supersession) (Amendment) Bill, 1980, is being introduced in the Assembly.

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, উচ্চ শিক্ষা দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয় যে রবীন্দ্রভারতী (টেম্পুরারি সুপারসেশন) (অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৮০ এনেছেন সেই বিল সম্বন্ধে আমি কয়েকটি কথা বলতে চাই। স্যার, গতবারের সুপারসেশন-এর বিলে এর মেয়াদ ১৯৮০ সালের ২৭শে এপ্রিল পর্যন্ত ছিল। সেই সময় যখন এই বিল এসেছে তখন আমরা জানতে চেয়েছিলাম, কতদিন পর্যন্ত এই সুপারসেশন চলবে, কতদিন পর্যন্ত এইভাবে আনডেমোক্রাটিক ওয়েতে একটা বিশ্ববিদ্যালয়কে তার পরিচালনা, তার অন্যান্য বিষয় চালাতে হবে? তখন মন্ত্রী মহাশয় বলেছিলেন, এটা টেম্পোরারিলি করছি, তাড়াতাড়ি করে একটা বিল এনে একটা আইন করে লিগ্যালি কনস্টিটিউটেড বডি আমরা বিশ্ববিদ্যালয়কে দিতে পারব। কিন্তু আজ পর্যন্ত স্যার, সেই জিনিস আমরা দেখতে পেলাম না। আজকে তিন বছর হয়ে গেল এই বামফ্রন্ট সরকার পশ্চিমবঙ্গে ক্ষমতায় এসেছেন, কি এমন রিমারকেবল কাজ এই ডিপার্টমেন্টে হচ্ছে যে একটা বিধিবদ্ধ আইন তৈরি করে এই বিধানসভাতে সেটা পাশ করানো হচ্ছে না?

[3-20 — 4-00 p.m.](including adjournment)

এবং সেটাকে গণতান্ত্রিক ওয়েতে ঠিকভাবে পরিচালনার দায়িত্ব কেন একটি গণতান্ত্রিক সংগঠনের হাতে তুলে দেওয়া হচ্ছে না, এটাই আমার কাছে আশ্চর্য লাগছে। এই ভাবে যদি চলতে থাকে তাহলে আমরা যে গণতান্ত্রিক পদ্ধতি মেনে চলছি সেটা আমার মনে হয় ঠিক নয়। ১৯৮১ সালের ২৭শে এপ্রিল পর্যন্ত এক্সটেনশনের কথা বলা হচ্ছে এবং এই এক্সটেনশন না করার কোনও উপায়ও নেই, সেটা আমি স্বীকার করি। কিন্তু এত বড় একটা সেশন গেল, এর মধ্যে বিল আকারে এনে আইনে পরিণত করে কার্যকর করা সম্ভব হল না কেন সেটা আমরা আপনার কাছে জানতে চাইব। আমি নীতিগতভাবে এটাকে সমর্থন করতে পারছি না। আপনারা যখন বিরোধী দলে ছিলেন তখন শুনেছি এই সুপারসেশন কথাটা আপনার পছন্দ করতেন না। কিন্তু আজকে আমরা দেখছি ফ্রম টাইম টু টাইম ক্রমাগত এক্সটেনশন করছেন এবং এই টেম্পোরারি সুপ্রারসেশন করতে করতে কোথায় গিয়ে ঠেকবে সেটা আমরা বুঝতে পারছি না। এই সময় সীমার মধ্যে আপনাদের গভর্নমেন্ট এটাকে কার্যকর রূপ দিতে পারবেন বলে আমার মনে হয় না। তাই মন্ত্রী মহোদয়ের কাছে বলতে চাই, রাজনৈতিক দৃষ্টিভঙ্গি নিয়ে এটা করছেন বলে আমার ধারণা। আপনারা যে ইউনিভার্সিটি কাউন্সিল তৈরি করেছেন সেটা

রাজনৈতিক দৃষ্টিভঙ্গি থেকেই তৈরি করেছেন। সেই ম্যানেজমেন্টে আলাদিনের প্রদীপের মতো এমন কোনও পরিবর্তন হয়ে যায়নি। বিশ্ববিদ্যালয়ে ডিসিপ্লিন চমৎকার আছে, অ্যাডমিনিস্ট্রেশন চমৎকার আছে, একাডেমিক অ্যাটমস্ফিয়ার চমৎকার তৈরি করতে পেরেছেন এটা আমরা দেখতে পাচ্ছি না। যে কমিটি ছিল সেই কমিটি সুপারসিড করে দিয়ে আপনারা নতুন কাউন্সিল তৈরি করলেন এবং দেখা যাচ্ছে সেটা দলীয় স্বার্থ সিদ্ধির জন্য তৈরি করেছেন, তাতে কিন্তু কোনও কাজ হচ্ছে না। যদি একটা বিল এনে গণতান্ত্রিক ওয়েতে কমিটি ঠিক করে দিতে পারতেন তাহলে আমার মনে হয় আমরা আর একবার পরীক্ষায় নিশ্চয় উত্তীর্ণ হতে পারতাম। তাই আমি বলতে চাই যে গণতান্ত্রিক ওয়েতে আপনারা করবেন বলে ঠিক করেছেন, কিন্তু এত বড় একটা সেশন চলছে সেই সময়ের মধ্যে আপনারা বিলটি তৈরি করতে পারলেন না। উচ্চ শিক্ষা দপ্তরের কোনও জায়গায় সুষ্ঠুভাবে কাজ হচ্ছে এটা আমরা দেখতে পাচ্ছি না। কলেজ শিক্ষকদের মাসে মাসে বেতন দেবার ব্যবস্থা হয়েছে, এটা ঠিক। আগে এই বেতন দেবার নিয়ম ছিল ৩/৪ মাস অন্তর একটি করে গ্রান্ট ইন এড পাওয়া যেত এবং তারপর মাইনে দেওয়া হত। এখন আপনারা সেই টাকাটাকে মাসে মাসে ভাগ করে দেবার ব্যবস্থা করেছেন। কিন্তু আমি এই কথা বলতে চাই আপনারা আসার পরে বিগত ৩ বছরের মধ্যে এমন কি রিমারকেবল কাজ করতে পেরেছেন সেটা নিশ্চয় আপনার ভাষণে বলবেন। আমরা জানতে পেরেছি বিশ্ববিদ্যালয়ে যেসব কাউন্সিল তৈরি হয়েছে সেগুলির মধ্যে কোনও গণতান্ত্রিক কাজ নেই, তার মধ্যে যথেষ্ট রাজনৈতিক দৃষ্টিভঙ্গি আছে। আমি অনুরোধ করছি এই সেশনের মধ্যে একটা বিল এনে তাকে আইনে পরিণত করে কার্যকর করুন। ইলেকশনের মাধ্যমেই হোক যেভাবেই হোক আপনি বিল এনে তাকে কার্যকর করে গণতান্ত্রিক রীতিনীতি মেনে চলুন। আমরা এমন একটা জায়গায় গিয়ে দাঁড়িয়েছি কোনও দিন হয়ত দেখা যাবে কেন্দ্রীয় সরকার আপনাদের সুপারসিড করে দিয়েছে। কাজেই এই সুপারসেশন ইন অল রেসপেক্টস আমার মনে হয় এটা ঠিক নয়। একটি গণতান্ত্রিক দেশে গণতান্ত্রিক প্রতিষ্ঠান ঠিকভাবে পরিচালনা করতে গেলে মানুষের হাতে ক্ষমতা দিতে হবে। পঞ্চায়েত সম্বন্ধে যাই বলুন না কেন তাদের হাতে ক্ষমতা থাকা উচিত। আপনারা ভাবছেন সমস্ত ক্ষমতা পঞ্চায়েতের হাতে দিয়ে দেব। তেমনি ইউনিভার্সিটি অ্যাক্ট তৈরি করে ক্ষমতা দিয়ে দিলে নিশ্চয় আমরা ভাল ফল পেতে পারি। তাই, মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি অনুরোধ করছি যে এই সেশনের মধ্যে আপনি একটা বিধিবদ্ধ আইন প্রণয়ন করুন, এখানে আনুন, পাশ করুন এবং বিশ্ববিদ্যালয়কে ঠিক ভাবে পরিচালনার দয়িত্ব তাদের হাতে তুলে দিন। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

(At this stage the House was adjourned till-4-00 p.m.)

[4-00 — 4-10 p.m.]

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Deputy Speaker :** Now Hon'ble Chief Minister will make a statement on the incident of dacoity in the 44 Down Darjeeling Mail in reply to a calling attention today—Notice of Shri Birendra Narayan Ray, Shri Abul Hasant Khan, Shri Sudhir Pramanik, Shri Shubhendu

Kumar Chowdhury, Shri Birendra Kumar Maitra, shri Rajani Kanta Doloi and Shri Shaikh Imajuddin.

**Shri Jyoti Basu :**

Mr. Deputy Speaker, Sir, I beg to make the following statement in conection with the incident of dacoity in Darjeeling Mail.

During the night of the 16th and the 17th of April, 1980, a group of about 20 persons wearing lungis and punjabis entered into an unreserved II class compartment No. 9636 in between the Guard's van and the Parcel van of the 44 Down Darjeeling Mail at Malda Town Railway Station. They were taken to be ordinary passengers. As soon as the train left the Malda Town Railway Station at about 02-30 hours this group of persons attacked the passengers in the compartment with knives, bhojalis, etc., and looted away cash, clothes, ornaments, etc. The passengers resisted. As a result about 20 of them sustained injuries. Between Khaltipore Railway Station and Chamagram Railway Station the train stopped due to vacuum disturbances and the dacoits got down from the compartment and fled away. The hose pipe of the compartment was found to be cut. After rectifying the vacuum system the train reached Chamagram Railway Station at about 03-20 hrs. from where the train Guard informed all concerned over control phone.

Of the injured persons one lady died at Farakka Barrage Project Hospital. The deadbody of another Nepali passenger was found by the side of the track near a cabin. Some of the injuries sustained by the passengers were due to their effort to jump out of the compartment. Seven of the injured passengers are now admitted into Malda Hospital and seven others into Farakka Barrage Hospital. Two injured passengers were discharged from Farakka Barrage Railway Hopital after first aid. The condition of the injured persons, excepting for one, is reportedly out of danger.

According to the report received the train had police escort upto Malda Town Railway Station. The escort party consisting of three persons left at Malda Town Railway Station instead of escorting the train upto New Farakka Railway Station. DIG, Traffic & Railways, has issued suspension orders on these police personnel.

A raid was held in Chamagram Sultangunj area under the supervision of SP, Malda. Nine persons were arrested. All of them have background of railway crime. SP, Murshidabad, is also holding raids in his district. Further investigation into the matter is continuing under the guidance of DIG, CID. A police dog was also sent from Siliguri.

A case has been started under Malda Town GRPS.

This has been a major incident of dacoity in a running train vigilance has been stepped up in all sections of the Railways running within the State.

## Discussion on the Rabindra Bharati

## (Temporary Supersession) (Amendment) Bill, 1980 resume again

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় শিক্ষা মন্ত্রী অধ্যাপক শম্ভুচরণ ঘোষ মহাশয় রবীন্দ্রভারতী (টেম্পোরারি সুপারসেশন অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৮০, উত্থাপন করেছেন। আমি সেই বিলকে সমর্থন করে সংক্ষেপে দু একটি কথা বলে আমার বক্তব্য শেষ করব। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে-অ্যাক্টের সংশোধনী হিসাবে এই বিল এসেছে সেই অ্যাক্ট-টি প্রনয়ণ হয়েছিল ১৯৭৫ সালে। আপনি জানেন সেই সময়ে সারা ভারতবর্ষে কালো দিন চলছিল, ইন্দিরা গান্ধীর স্বৈরতন্ত্র গোটা দেশকে গ্রাস করেছিল, মানুষের গণতান্ত্রিক অধিকার হরণ করেছিল। তখন এই বিধানসভা জাল বিধানসভা হিসাবে প্রতিষ্ঠিত ছিল। সেদিন এই বিধানসভায় যারা নির্বাচিত হয়ে এসেছিলেন তারাই ১৯৭৫ সালে এই আইনটি প্রণয়ন করেছিলেন। তারা প্রত্যেকে জালিয়াতি করে নির্বাচিত হয়ে এসেছিলেন। কাজেই সেই জাল বিধানসভার সদস্যরা এ বিষয়ে যে আইন করেছিলেন সেটা কালা-আইন ছিল। সেই অগণতান্ত্রিক আইনকে একাধিকবার সংশোধন করে আমরা তাকে কিছুটা গণতান্ত্রিক কাঠামোয়-রূপ দেবার চেষ্টা করেছি। আপনি জানেন ১৯৭৫ সালে যখন প্রথম এই আইনটি পাস করা হয় তখন এই আইনের প্রথম খড়্গ বিশ্ববিদ্যালয়ের ভাইস-চ্যান্সেলর ডঃ রমা চৌধুরির উপর নেমে এসেছিল। তাকে জোর করে অপসারণ করা হয়েছিল। আমরা জানি ইমার্জেন্সির সময়ে ইন্দিরা গান্ধী বহু মানুষকে কর্মচ্যুত, চাকুরিচ্যুত করেছিলেন। ডঃ রমা চৌধুরির মতো একজন সর্বজন শ্রদ্ধেয় শিক্ষাবিদকে ইমার্জেন্সির সময়ে তার পদ থেকে অপসারিত করা হয়েছিল। আজকে মাননীয় শিক্ষা মন্ত্রী অধ্যাপক শম্ভু ঘোষ সেই আইনকে আরও কিছুটা গণতান্ত্রিক-রূপ দেওয়ার চেষ্টা করছেন। স্যার, আপনি জানেন বামফ্রন্ট সরকার কয়েক বার এই আইনটি অ্যামেন্ডমেন্ট করেছেন। বার বার এটা করার কারণ হচ্ছে এই অ্যাক্টকে বাতিল করে এর পরিবর্তে একটা কমপ্রিহেনসিভ অ্যাক্ট করার জন্য যে সময়ের দরকার সেই সময় বামফ্রন্ট সরকার কায়েম হবার পর তাদের হাতে ছিল না। মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন সবদিক স্টাডি করে আলাপ-আলোচনা করে একটা কমপ্রিহেনসিভ অ্যাক্ট করার জন্য যে সময়ের দরকার সেই সময় তারা হাতে পাননি, সেই কারণে কমপ্রিহেনসিভ বিল আসেনি। তা না এলেও '৭৫ সালের সুপারসেশন অ্যাক্টকে সংশোধন করে কাউন্সিলের প্রভিসন করা হয়েছে এবং সেই অনুযায়ী কাউন্সিল গঠন করা হয়েছে। আমরা দেখলাম রবীন্দ্রভারতী ইউনিভার্সিটি কাউন্সিলে বিখ্যাত বিখ্যাত সব শিক্ষাবিদদের রাখা হয়েছে। বিশ্ববিদ্যালয়ের যারা শিক্ষাবিদ, শিক্ষক তাদের মধ্যে থেকে ৮ জনকে কাউন্সিলের সদস্য করা হয়েছে এবং এ ছাড়াও কিছু এক্স-অফিসো সদস্য আছেন এই কাউন্সিলের মধ্যে। কাজেই আমরা বুঝতে পারছি না জনতা পার্টির মাননীয় সদস্য হরিপদ জানা মহাশয় কি করে বললেন এটা অগণতান্ত্রিক কাউন্সিল। এই অবস্থায় এই বিশ্ববিদ্যালয়ের পরিচালন ব্যবস্থা যতখানি গণতান্ত্রিক

করা সম্ভব ততখানি গণতান্ত্রিক বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে করা হয়েছে। তবে এর জন্য একটা কমপ্রিহেনসিভ অ্যাক্ট করা দরকার এবং সেজন্য মন্ত্রী মহাশয় চিন্তা-ভাবনা করছেন এবং উপযুক্ত সময়ে কমপ্রিহেনসিভ বিল আনা হবে, এটা আমি বিশ্বাস করি। কাজেই '৭৮ সালে যে কাউন্সিল গঠিত হয়েছিল সেটা আমাদের সুপারিশ অনুযায়ীই হয়েছিল। স্যার, আপনি জানেন '৭৫ সালে ইন্দিরা কংগ্রেসে আমলে ঐ আইনে হয়েছিল, কিন্তু ঐ আইন হবার আগে থেকেই অর্থাৎ কংগ্রেস আমলের '৭২ সাল থেকে দুর্নীতি বাসা বাঁধছিল, '৭৫ সালে এই আইনের দ্বারা রবীন্দ্রভারতী বিশ্ববিদ্যালয়কে সুপারসিড করার পর সেই দুর্নীতির বাসা ক্রমশ দৃঢ় হচ্ছিল। ক্লাশ রুমগুলি দখল করে সেখানে এমন কোনও অপরাধমূলক কাজ নেই যা তারা করত না।

[4-10 — 4-20 p.m.]

সেখানকার এস. এফ. আইয়ের ছাত্র, যারা ভালভাবে পড়াশুনা করেন, তারা এই সমস্ত অপরাধজনক কার্যকলাপের বিরুদ্ধে প্রতিবাদ করার জন্য ঘর ঘেরাও করেছিলেন। ইন্দিরা কংগ্রেসের ছাত্র-পরিষদ কর্মী যারা গুন্ডা সমাজ বিরোধী, ছাত্ররূপে যারা এসেছিল তারা দৈনন্দিন ভাইস-চ্যান্সেলারের প্রশ্রয় পেয়ে এই সমস্ত দুর্নীতির কেন্দ্রবিন্দু তৈরি করেছিল এই স্টুডেন্ট ফেডারেশন সেইজন্য ঘেরাও করে এবং সেখান থেকে নানা প্রকার জিনিস-পত্র আটক করেছিল। এই কথা পুলিশ জানে, পুলিশের কাছে রেকর্ড আছে। কিন্তু আমি অত্যন্ত দুঃখিত এবং লজ্জিত যে, বামফ্রন্ট সরকার কাউন্সিল গঠন করবার পর বর্তমান কর্তৃপক্ষ সেই ঘরগুলি সমাজ বিরোধীদের কাছ থেকে এবং কিছু কায়েমি স্বার্থের কর্মচারিদের কাছে থেকে এখনও উদ্ধার করতে পারেনি। বামফ্রন্ট সরকারের আমলেও সেইসব দুর্নীতিবাজদের ইউনিভার্সিটি থেকে তাড়ানো যায়নি। আমি মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয়কে অনুরোধ করব তিনি যেন বিশেষভাবে এই বিষয়ের দিকে নজর দেন। এখন ক্লাশ রুম দখল করে কয়েকটি কর্মচারী সেখানে রয়েছে এবং তারা সেখানে দুর্নীতির আড্ডা তৈরি করেছে। মদ থেকে আরম্ভ করে সাট্টা, জুয়া প্রত্যেক দিন চলে। সেখানে বাইরের লোকদের ভাড়া দিয়ে রাত্রিবেলা থাকতে দেওয়া হয়। এইসব জিনিস সেখানে চলছে। রবীন্দ্রনাথ ঠাকুরের পবিত্র স্মৃতি বিজড়িত বাসভবনে এইসব কাজ হচ্ছে। তাই আমি অনুরোধ করব, এটা এখনই বন্ধ করা উচিত। বিশ্ববিদ্যালয়ের বর্তমান কর্তৃপক্ষকে বিশেষভাবে এটা বন্ধ করার জন্য বলবেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই কাউন্সিল গঠিত হয়েছিল ১৯৭৮ সালে আর ১৯৭৯ সালে তারা কর্তৃত্ব হাতে পেয়ে সুপারিশ করেছিলেন এই সমস্ত ঘরগুলি থেকে তাদেরকে তাড়িয়ে দিতে হবে পুলিশের সাহায্য নিয়ে। কিন্তু কাউন্সিলের সেই সুপারিশ এখন পর্যন্ত কার্যকর করেনি। এমন কি বর্তমান কর্তৃপক্ষ শুধু যে সুপারিশ কার্যকর করেনি তাই নয়, কাউন্সিলের সুপারিশ কেন কার্যকর করা যায়নি সেই রিপোর্টও কাউন্সিলকে জানায়নি। আমি অনুরোধ করব, এই জিনিসের প্রতি ভাল করে নজর দেওয়া উচিত। আমি বুঝতে পেরেছি, গলদ কোথায় আছে? গন্ডগোল কোথায় আছে? সরষের মধ্যে ভুত রয়ে গেছে। ঐ বিশ্ববিদ্যালয়ের মধ্যে এমন কিছু কিছু লোক আছে যারা এইসব দুর্নীতির সঙ্গে জড়িত থাকে এবং তারা থাকার জন্য বিশ্ববিদ্যালয়ের দুর্নীতি দূর করা যাচ্ছে না। তাদের বিরুদ্ধে কঠোর ব্যবস্থা না গ্রহণ করলে বিশ্ববিদ্যালয়ের সুনামকে বাঁচানো যাবে না। আজকে ভাল ভাল ছাত্ররা, ভাল ভাল শিক্ষক ও কর্মচারিরা বামফ্রন্ট

রকারের দিকে তাকিয়ে চুপ করে বসে আছে। তারা গন্ডগোলের পথে যাচ্ছে না, ঘেরাওয়ের থে যাচ্ছে না, কোনও রকম আন্দোলনের পথে যাচ্ছে না। তার একটি মাত্র কারণ হচ্ছে, রা ভাবছেন বামফ্রন্ট সরকার নিশ্চয়ই কিছু ব্যবস্থা করবেন এ বিষয়ে। আমি দেখলাম, কজন রেজিস্টার সুপারসেশন অ্যাক্ট অনুসারে সেখানে গিয়েছিলেন রাইটার্স বিল্ডিংস থেকে। র সঙ্গে একজন ব্যুরোক্র্যাটের যোগযোগ আছে। তিনি সেখানে গিয়েছিলেন রেজিস্টার হয়ে অথচ তার রেজিস্টারের যোগ্যতা নেই। রেজিস্টারের পোস্টের স্কেল হচ্ছে ১,৫০০ থেকে ২,৫০০ হাজার টাকা আর জুনিয়ার লেকচারের পোস্টের স্কেল হচ্ছে ৭০০ টাকা থেকে ১,৬০০ টাকা। একজন জুনিয়ার লেকচারার হয়ে সুপারসেশন অ্যাক্ট অনুসারে ঐ ইন্দিরা গান্ধীর দলের লোকেরা তাকে রেজিস্টারের পোস্টে বসিয়ে দিয়েছে। তাদের আমলে তারা যা খুশি তাই করেছেন। সুতরাং আজকে এই জিনিস চলবে না, এই জিনিস বন্ধ হওয়া দরকার। একেই রেজিস্টার পোস্টে বসবার যোগ্যতা নেই তার উপর তাকে একস্টেনশন দেওয়া হয়েছে। কেন, এই জিনিস হবে? কেন তাকে অপসারিত করা হচ্ছে না, উপযুক্ত রেজিস্টার কেন খুঁজে বার করা হচ্ছে না? অনেক প্রখ্যাত শিক্ষাবিদ আছেন তারা ঐ পোস্টে যেতে পারে। ১,৫০০ টাকা থেকে ২,৫০০ হাজার টাকার পোস্টে অনেক প্রফেসার আছেন তাদের মধ্যে একজনকে ঐ পোস্টে দেওয়া যেতে পারে। এই ব্যবস্থা যদি না করেন তাহলে বিশ্ববিদ্যালয়ের উন্নতি হবে না।

আমরা আজকে দেখছি স্যার, সুপারসেশন করার পরেও ওখানে সিকিউরিটি স্টাফ য়েছে। পশ্চিমবঙ্গের কোথাও এ জিনিস নেই, কোনও বিশ্ববিদ্যালয়ে সিকিউরিটি স্টাফ বলে আলাদা কোনও স্টাফ নেই। ইন্দিরা কংগ্রেসের নোটোরিয়াস এলিমেন্ট যারা পাড়ায় পাড়ায় গুন্ডামি করে বেড়ায়, সমাজবিরোধী কার্যকলাপ করে, তাদের সিকিউরিটি ফোর্স হিসাবে অ্যাপয়েন্ট করা হয়েছে। তাদের যিনি অফিসার হলেন তিনি নন-ম্যাট্রিক, তাকে ৭০০-১,৬০০ টাকার র‍্যাঙ্ক দেওয়া হল, একজন নন-ম্যাট্রিক ৭০০-১,৬০০ টাকার র‍্যাঙ্ক পেয়ে গেল। কিসের সিকিউরিটি জানি না, আমার মনে হয় ইন্দিরা যেমন করতেন তার স্বৈরতন্ত্র শাসনকে রক্ষা করার জন্য, এখানেও সেইরকম করা হল। তদানিন্তন ভাইস চ্যান্সেলর নিজেকে রক্ষা করার জন্য অগণতান্ত্রিক পদ্ধতিতে সিকিউরিটি স্টাফ নিয়োগ করেছিলেন, সেই সিকিউরিটি স্টাফ সম্পর্কে পূর্ণাঙ্গ তদন্ত করা উচিত, ডিপার্টমেন্টাল তদন্ত করা উচিত। এদের অনাবশ্যকতা সম্পর্কে কোনও প্রশ্ন নেই এদের সরিয়ে দিয়ে অন্য কাজে নিয়োগ করা উচিত। আমি জানাতে চাই ইউনিভার্সিটিতে প্রয়োজনীয় পোস্টগুলি ভেকেন্ট পড়ে আছে ৩০টির উপর। টিচিং পোস্ট, প্রফেসর, রিডার, লেকচারার এইসব পোস্ট ভেকেন্ট পড়ে আছে। নন-টিচিং পোস্ট ভেকেন্ট পড়ে আছে ৪০টির উপর। ইউনিভার্সিটির কর্তৃপক্ষের এক অংশ চেষ্টা করছেন নূতন বাজেটে নূতন পোস্ট ক্রিয়েট করে নিজের আত্মীয়-স্বজন অথবা বন্ধু বান্ধবকে ঢোকাতে অথবা নিজেকে প্রোমোটেড করতে। প্রায় ১৩৪টি পোস্ট দেওয়া হয়েছে। কাউন্সিল সঠিকভাবে এই সকল নতুন লোকের প্রস্তাব নাকচ করে দিয়েছে। নাকচ করার ফলে আমরা দেখছি সেখানে কিছু কায়েমি স্বার্থবাদী কর্মচারী প্রচার করে বেড়াচ্ছে, কাউন্সিল পোস্ট বন্ধ করে দিচ্ছে এবং তারুর কোনও উন্নতি হবে না। কাউন্সিলের বিরুদ্ধে কর্মচারিদের খেপানো হচ্ছে। যার কথা আগেই বলা হয়েছে রেজিস্টার মহাশয়, তার সঙ্গে আরও কিছু কর্মচারী আছেন যারা এই

কাজ করে চলেছেন, এটা বন্ধ করা উচিত বলে আমি মনে করি। বিশ্ববিদ্যালয়ে অতিরিক্ত কর্মীর দরকার আছে কিনা তা খতিয়ে দেখার জন্য একজন সদস্যের একটি কমিটি নিয়োগ করা হয়েছিল। কমিটির যে রিপোর্ট তাতে দেখা যাচ্ছে যে ওখানে অনেক ভুতুড়ে লোক আছে, লোক খুঁজে পাওয়া যাচ্ছে না অথচ বেতন চলে যাচ্ছে। যদি প্রয়োজন হয় নূতন পোস্ট ক্রিয়েট করতে হবে, ভেকেন্ট পোস্টগুলি ফিলাপ করা উচিত। এইভাবে অনেক অ্যানোমালিতে ভরে আছে। এই প্রসঙ্গে আরেকটি দুর্নীতির কথা না বলে পারছি না।

কর্তৃপক্ষের প্রশ্রয় পুষ্ট কিছু লোক একই কাজ করে বেশি বেতন পাচ্ছেন। সিকিউরিটি স্টাফ এবং নাইটগার্ড একই কাজ করছে অথচ বেতন আকাশ পাতাল তফাৎ। দুজন অডিট অ্যান্ড অ্যাকাউন্ট অফিসার দীর্ঘকাল ধরে একই রকম বেতন পেতেন, কিন্তু এখন আমরা দেখছি ২ জন অফিসার একই ধরনের কাজ করে দুরকম বেতন পাচ্ছেন।

[4-20 — 4-30 p.m.]

একজন অফিসার কর্তৃপক্ষকে খুশি করে চলে না বলে তার পে স্কেল কম হয়ে গেল আর একজন খুশি করতে পারে বলে তার পে স্কেল বেশি হয়ে গেল। সেইজন্য মন্ত্রী মহাশয়কে বলব আপনি এই সব দিকে একটু নজর দিয়ে সেখানে যে দুর্নীতি চলছে তা দূর করুন এবং বিশ্ববিদ্যালয়ে পঠন পাঠন ও প্রশাসনকে সুষ্ঠুভাবে গড়ে তুলুন। এই কথা বলে এই বিলকে সমর্থন করে আমি শেষ করছি।

**শ্রী সেখ ইমাজুদ্দিন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মন্ত্রী মহাশয় যে বিল এনেছেন সে সম্পর্কে দু-একটা কথা বলব। এর আগে এই নিয়ে অনেক আলোচনা হয়েছে। পশ্চিমবাংলার শিক্ষা ক্ষেত্রে যে অরাজকতা ও বিশৃঙ্খলা চলছে তার সৃষ্টি করেছেন এই বামফ্রন্ট সরকার। এই সরকার মুখে যাই বলেন শিক্ষা ক্ষেত্রে তারা নাকি স্বাধিকার রক্ষা করবেন ও শৃঙ্খলা ফিরিয়ে আনবেন। কিন্তু দেখা যাচ্ছে ৩ বছরের মধ্যে পঃ বাংলার সমস্ত বিশ্ববিদ্যালয়গুলি তারা অধিগ্রহণ করে নিয়েছেন। এই নিয়ে শিক্ষা জগতের যারা দ্বিকপাল তারা নানা ভাবে এর প্রতিবাদ করেছেন। কিছুদিন আগে বর্ধমান বিশ্ববিদ্যালয় এ যে সর্ব ভারতীয় ভি. সি. সম্মীলন হয়ে গেল সেখানে সকলেই পঃবঙ্গ সরকারের বিশ্ববিদ্যালয় অধিগ্রহণ এবং সেখানে রাজনীতির অনুপ্রবেশ ঘটানোর তীব্র প্রতিবাদ করেছেন। এর কিছুদিন আগে কলকাতা বিশ্ববিদ্যালয়ের সমাবর্তন উৎসবে ইউ. জি. সি.-র চেয়ারম্যান পশ্চিমবঙ্গ সরকারের বিভিন্ন শিক্ষায়তনের উপর হস্তক্ষেপকে নিন্দা করেছেন এবং বলেছেন এই কাজ থেকে বিরত থাকা উচিত। যাদবপুর বিশ্ববিদ্যালয় যখন সুপারসেশন হয়েছিল তখন সেখানকার যিনি উপাচার্য ছিলেন তিনি তার প্রতিবাদে পদত্যাগ করেছিলেন। ১৯৭৮ সালে যখন এই বিল এনেছিলেন তখন তিনি যে সমস্ত কথা বলেছিলেন তা রাখতে পারেননি। অর্থাৎ এই সরকারের মন্ত্রীরা মুখে যা বলেন কাজে অন্য রকম করেন। এই সময় সেকশন ৩-তে বলেছিলেন ৮০ সালের ২৭শে এপ্রিল তারিখ্ পর্যন্ত এই সুপারসেশন কার্যকাল থাকবে যা আর বাড়ানো হবে না। তার ভাষা হচ্ছে after the words "at a time" the words "and in no case the period of supersession shall be beyond 27th April, 1980." অর্থাৎ ১৯৮০ সালের ২৭ তারিখের পর আর যে বাড়ানো হবে না এই অঙ্গীকার তিনি সেদিন

করেছিলেন। কিন্তু এখন দেখা যাচ্ছে আরও ১ বছর সময় বাড়ানোর জন্য এই বিল তিনি নিয়ে এলেন। কাজেই এই বিল আমরা সমর্থন করতে পারছি না। এই বিলে উদ্দেশ্য ও হেতুর মধ্যে বলেছেন যে, তিনি একটা কমপ্রিহেনসিভ বিল নিয়ে আসবেন। কিন্তু তার কার্যকালের মধ্যে এই রকম বিল আসবে কিনা সন্দেহ আছে। অর্থাৎ তিনি কেবল আমাদের স্তোত বাক্য দিচ্ছেন। তিনি বলছেন যে আমরা এই বিষয় চিন্তা করে পরে একটা কমপ্রিহেন্সিভ লেজিসলেশন নিয়ে আসব।

কিন্তু তার কথার উপর আমরা আস্থা রাখতে পারছি না কেন না ৩ বছরের মধ্যে যখন আনতে পারেননি তখন আর কবে আনবেন তা বুঝতে পারছি না। সেইজন্য তার এই কাজকে আমরা সমর্থন করতে পারি না। এখানে অনেক দুর্নীতি চলছে, টাকা দিলেই মার্কশিট কিনতে পারা যায়। একজন সাইন্স গ্রাজুয়েট আমাকে বলল ৫০০ টাকা খরচ করতে পারলেই অনার্স গ্রাজুয়েটের মার্কশিট পেতাম। এই সরকারের সময় এই সব জিনিস চলছে এবং এর সঙ্গে নাম করা বামফ্রন্ট নেতারা আছেন—যারা এই ভাবে পয়সা উপার্জন করছেন। আমার জেলার মন্ত্রী এই সব দুর্নীতির কথা জানেন কিন্তু তার কিছু করবার নেই। এই বিলের উদ্দেশ্য ও হেতুর মধ্যে এক জায়গায় বলেছেন ট্যাটাস্কো মেন্টেন্ড করতে হবে অর্থাৎ নূতন কিছু তারা করতে পারবেন না। অনেক আশা নিয়ে মানুষ আপনাদের সমর্থন করেছিল কিন্তু ৩ বছরের মধ্যে আপনাদের স্বরূপ মানুষ বুঝতে পেরেছে। তাই মানুষ চিন্তা করছে এই সরকার কবে যাবে। সুতরাং এই বিল শিক্ষা ক্ষেত্রে আরও নৈরাজ্য বৃদ্ধি করবে এবং রবীন্দ্রভারতী বিশ্ববিদ্যালয় শান্তি শৃঙ্খলা ফিরিয়ে আনতে পারবে না বলে এই বিলের বিরোধিতা করে আমি শেষ করছি।

**শ্রী নির্মলকুমার বসু ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মন্ত্রী মহাশয় যে বিল উত্থাপন করেছেন আমি সেটা সমর্থন করছি। এই অধিগ্রহণ বিধেয়কটি অতি সামান্য—দু বছরের জন্য অধিগ্রহণ করা হয়েছিল এখন তার সময় বাড়ানো হচ্ছে। কিন্তু এই বিধায়ককের উপর আলোচনাকে কেন্দ্র করে যে কয়েকটি কথা উঠেছে সেগুলি আগেও হয়েছিল—বলতে গেলে একই কথা পুনরাবৃত্তি হচ্ছে। বিরোধী পক্ষ থেকে বলা হয়েছে যে, এই সরকার একের পর এক স্কুল কলেজ অধিগ্রহণ করে শিক্ষার অধিকারকে নষ্ট করে দিচ্ছে। আমরা সরকার পক্ষ থেকে বলছি যে শিক্ষার অধিকার নষ্ট হয়নি এবং এই হস্তক্ষেপ বাঞ্ছিত। অর্থাৎ এই নিয়েই তর্ক চলছে।

[4-30 — 4-40 p.m.]

এই তর্কের কবে শেষ হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই যে অধিগ্রহণ সুপারসেশন এটা তত্ত্বগতভাবে অন্যায় কিছু নয়। এইমাত্র মাননীয় সদস্য সেখ ইমাজুদ্দিন বললেন অধিগ্রহণ খুব খারাপ। ১৯৭৫ সালে অধিগ্রহণ করা করেছিলেন, তখন ওদের দলের সরকার ছিলেন, এই অধিগ্রহণ তখন করতে হয়েছে, এখনও করতে হচ্ছে। আসল কথা হল অধিগ্রহণ করতে হয় যদি শিক্ষা প্রতিষ্ঠান ঠিকভাবে না চলে। একথা সকলেই স্বীকার করবেন এবং তারজন্য বক্তৃতার দরকার হয় না যে শিক্ষা প্রতিষ্ঠানকে স্বাধিকার দিতে হবে, সেখানে শিক্ষকদের নির্বাচিত প্রতিনিধি থাকবেন, অন্যান্য যেসব সংস্থা আছে তাদের প্রতিনিধি থাকবেন, ছাত্র,

কর্মচারী তাদের প্রতিনিধি থাকবেন, বামফ্রন্ট সরকার সেই সিদ্ধান্ত গ্রহণ করেছেন, তারা শিক্ষা প্রতিষ্ঠান পরিচালনা করবেন, সরকার সেখানে হস্তক্ষেপ করবেন না। কিন্তু কেন হস্তক্ষেপ করতে হয়—যদি আইন অনুযায়ী কাজ না হয়, সরকারি অর্থের তছরূপ হয়, যদি অসৎ কাজ হয়, অব্যবস্থা হয়, সময়মতো পরীক্ষা না নেওয়া হয়, পড়াশুনা না হয়, শিক্ষকদের প্রতি অবিচার হয়, তাদের ছাঁটাই করা হয়, এই রকম ক্ষেত্রে সরকারি হস্তক্ষেপ না করাটাই অন্যায়, তাহলে যে উদ্দেশ্যে শিক্ষা প্রতিষ্ঠান তৈরি করা হয়েছে সেই উদ্দেশ্য নষ্ট হয়। আমি একটা দৃষ্টান্তের কথা বলছি—কামারপুকুরে যে কলেজ সেই কলেজ অধিগ্রহণ করার জন্য পশ্চিমবঙ্গের কলেজ বিশ্ববিদ্যালয় শিক্ষক সমিতি সর্বসম্মতিক্রমে দাবি জানিয়ে ছিলেন তখনকার মুখ্যমন্ত্রী শ্রী সিদ্ধার্থশঙ্কর রায়ের কাছে। কারণ, কামারপুকুর কলেজে যেভাবে শিক্ষকদের প্রতি অবিচার করা হয়েছে, ছাঁটাই করা হয়েছে তাতে সেখানে সরকারি হস্তক্ষেপের দরকার ছিল, শিক্ষা প্রতিষ্ঠানকে বাঁচানোর জন্য এটা প্রয়োজন হয়েছে। সুতরাং শিক্ষক সমাজ সর্বসম্মতিক্রমে এই বক্তব্য রেখেছেন যে কখনও কখনও দরকার হলে শিক্ষা প্রতিষ্ঠানকে অধিগ্রহণ করতে হবে। রবীন্দ্রভারতী এই রকম একটি প্রতিষ্ঠান। ১৯৭৭ সালে যখন বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হল সেই সময়ে রবীন্দ্রভারতীর অবস্থা কি—পশ্চিমবঙ্গের অধিকাংশ কলেজ বিশ্ববিদ্যালয়ের অবস্থা খারাপ হয়েছিল, সবচেয়ে খারাপ হয়েছিল রবীন্দ্রভারতী বিশ্ববিদ্যালয়ের। আমার মনে আছে একজন বিশিষ্ট অধ্যাপক বলেছিলেন কোনও গবেষককে যদি আন্ডারগ্রাউন্ড ক্রিমিনালস সম্বন্ধে গবেষণা করতে হয় তাহলে লেট হিম কাম অ্যান্ড স্টে ফর সামটাইম ইন রবীন্দ্রভারতী ইউনিভার্সিটি। রবীন্দ্রভারতী বিশ্ববিদ্যালয় এত খারাপ হয়ে গিয়েছিল যে এটা সমাজ বিরোধীদের আড্ডায় পরিণত হয়েছিল। সেখানে শিক্ষা হত না, ঠিকভাবে পরীক্ষা হত না, উপাচার্য সমাজ বিরোধীদের হাতের পুতুল হয়ে গিয়েছিলেন, সমাজ বিরোধীরা তাকে দাঁড়াতে বললে দাঁড়াতেন, বসতে বললে বসতেন, একটা সাংঘাতিক খারাপ জায়গা হয়ে গিয়েছিল। সেই অবস্থায় সরকার সেটা অধিগ্রহণ করলেন, অধিগ্রহণ করে সেখানে নতুন কাউন্সিল গঠিত হয়েছে, সেই কাউন্সিল গঠনের সঙ্গে সঙ্গে সেখানে নতুন উপাচার্য গেছেন, সেই নতুন উপাচার্য নতুন কাউন্সিল বিশ্ববিদ্যালয়কে কিছুটা স্বাভাবিক অবস্থায় আনতে পেরেছেন। এখনও পুরো স্বাভাবিক হয়নি, কিন্তু অনেকখানি হয়েছে, সেখানে ঠিকমতো ক্লাশ হচ্ছে, পরীক্ষা ঠিকমতো হচ্ছে। মূল কথা হল এই যে আমরা অধিগ্রহণের পক্ষে নই, আমরা চাই শিক্ষা প্রতিষ্ঠান স্বাধীনভাবে চলুক নির্বাচিত প্রতিনিধিদের মাধ্যমে। কিন্তু যদি কোনও প্রতিষ্ঠান ঠিকমতো না চলে, বে-লাইনে চলে তাহলে সেখানে সরকারি হস্তক্ষেপ দরকার, যেমন রবীন্দ্রভারতী এই রকম একটা দৃষ্টান্ত, সেখানে সরকারি হস্তক্ষেপের ফল ভাল হয়েছে, নতুন উপাচার্য পরিষদের দ্বারা কাজ কিছু ভাল হয়েছে। আমরা আশা করব যে মাননীয় উচ্চশিক্ষা মন্ত্রী অতি শীঘ্র এই রবীন্দ্রভারতী বিশ্ববিদ্যালয় সম্বন্ধে একটা পূর্ণাঙ্গ বিল আনতে সক্ষম হবেন এবং সেখানে যে ছাত্র, শিক্ষক, কর্মচারী এবং অন্যান্য যে সমস্ত সংশ্লিষ্ট কর্তৃপক্ষ আছে তাদের নিয়ে বিশ্ববিদ্যালয় পরিচালনার উপযুক্ত ব্যবস্থা করবেন এবং যত শীঘ্র সম্ভব এই অধিগ্রহণের কার্যকলাপ শেষ করে দেবেন। অধিগ্রহণ ব্যতিক্রম যেন হয়, এটা যেন স্বাভাবিক ব্যাপারে পরিণত না হয়। আমার তৃতীয় কথা হচ্ছে এই রবীন্দ্রভারতী বিশ্ববিদ্যালয় অন্যান্য বিশ্ববিদ্যালয়ের মতো একটা সাধারণ বিশ্ববিদ্যালয় নয়। ডাঃ বিধানচন্দ্র রায়ের আমলে যখন এই বিশ্ববিদ্যালয় তৈরি করা হয়েছিল তখন এটা কলকাতা বিশ্ববিদ্যালয় বা যাদবপুর বিশ্ববিদ্যালয়ের মতো একটা সাধারণ

বিশ্ববিদ্যালয়ে পরিণত হবে এই ইচ্ছা ছিল না। এই বিধানসভার আইন পাস হয়েছিল, আমাদের উদ্দেশ্য ছিল যে বরীন্দ্রনাথের নামে বিশ্বভারতী বিশ্ববিদ্যালয় রয়েছে, সেটা কেন্দ্রীয় সরকার দ্বারা পরিচালিত, রবীন্দ্রনাথের আদর্শ অনুযায়ী কতটা চলছে না চলছে সেটা কেন্দ্রীয় সরকারের সংসদের দেখার কথা। কিন্তু রবীন্দ্রনাথের নামে, তার স্মৃতিতে যে বিশ্ববিদ্যালয় রয়েছে তার উদ্দেশ্য সাহিত্য, শিল্প, সঙ্গীত, ললিতকলা এগুলির জন্য এই বিশ্ববিদ্যালয় গড়ে উঠুক।

কিন্তু আজকে দীর্ঘকাল পরে আমরা কি বলতে পারি সেই উদ্দেশ্য সফল হয়েছে? রবীন্দ্রভারতীতে নাচ, গান শেখান হবে এটা আইনে আছে এবং শুধু কলকাতাই নয়, সারা পশ্চিমবাংলায় যদি নাচ, গান প্রভৃতি বিষয় শেখানোর ব্যাপারে কোনও প্রতিষ্ঠান হয় তাহলে সেগুলো সব ওই রবীন্দ্রভারতীর এক্তিয়ারে যাবে। তারা সব রীবন্দ্রভারতীর সঙ্গে যুক্ত হবে। কিন্তু আমরা দেখছি সেটা হয়নি। রবীন্দ্রভারতী এই দিকে নজর না দিয়ে সাধারণ শিক্ষার দিকে নজর দিয়েছে। সেখানে ইকনমিক ডিপার্টমেন্ট আছে, হিস্ট্রির ডিপার্টমেন্ট আছে, পলিটিক্যাল সায়েন্সের ডিপার্টমেন্ট আছে। আমার বক্তব্য হচ্ছে সাধারণ বিষয় শিক্ষা দেবার জন্য তো কলকাতা বিশ্ববিদ্যালয়, উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয়, বর্ধমান বিশ্ববিদ্যালয়, কল্যাণী বিশ্ববিদ্যালয় প্রভৃতি রয়েছে। ললিত কলা শিক্ষা দেবার জন্য আমরা পশ্চিমবাংলায় মাত্র একটি বিশ্ববিদ্যালয়ই করেছি, কিন্তু দেখা যাচ্ছে তারা সেদিকে নজর না দিয়ে সাধারণ শিক্ষার দিকে নজর দিয়েছেন। এই রবীন্দ্রভারতী রবীন্দ্রনাথের নামের সঙ্গে যুক্ত অথচ দেখছি সেখানে রবীন্দ্রচর্চা ভালভাবে গড়ে ওঠেনি। আমাদের যে ৬টি বিশ্ববিদ্যালয় রয়েছে তার মধ্যে এই রবীন্দ্রভারতীই রবীন্দ্র চর্চার কেন্দ্ররূপে গড়ে ওঠার কথা, কিন্তু দেখলাম তারা সেই দাগ রাখতে পারেননি। কলকাতায় যে গভর্নমেন্ট কলেজ সব আর্টস আছে সেটি একটি দীর্ঘদিনের পুরানো প্রতিষ্ঠান, একটা স্বতন্ত্র প্রতিষ্ঠান এবং তারা কলকাতা বিশ্ববিদ্যালয়ের সঙ্গে যুক্ত হতে চায়। আসলে কিন্তু তাদের ওই রবীন্দ্রভারতীর সঙ্গেই যুক্ত হওয়া উচিত। কিন্তু তারা সেটা চান না। তারা জোঁড়াসাঁকোতে যেতে চান না, তারা চান কলেজ স্ট্রিটে আসতে কারণ তারা মনে করেন যে উদ্দেশ্য নিয়ে জোড়াসাঁকোতে ওই বিশ্ববিদ্যালয় গড়ে উঠেছে আসলে সেই উদ্দেশ্য ওখানে সাধিত হচ্ছে না। এই বিধেয়ক আলোচনা করতে গিয়ে আমি বলব নূতন করে যখন বিধেয়ক আনবেন তখন মনে রাখবেন এই বিশ্ববিদ্যালয় রবীন্দ্র চর্চার প্রধান কেন্দ্ররূপে গড়ে উঠুক, ললিত কলা শিক্ষার প্রধান স্থান হিসেবে গড়ে উঠুক, রবীন্দ্রনাথের নামের সঙ্গে যুক্ত যে বিশ্ববিদ্যালয় সেখানে ললিতকলার চর্চা ভালভাবে হোক এবং প্রধান কেন্দ্ররূপে গড়ে উঠুক। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, মাননীয় উচ্চ শিক্ষামন্ত্রী মহাশয় রবীন্দ্রভারতী সম্পর্কে যে বিধেয়ক এনেছেন আমি তাকে সমর্থন করছি। আমরা সকলেই জানি পূর্ববর্তী শাসক শ্রেণীর আমলে বিশ্ববিদ্যালয়ের অভ্যন্তরীণ অবস্থা খুবই খারাপ ছিল, সেখানে পড়াশুনা হোত না, পড়াশুনার পরিবেশ ছিল না, একটা নৈরাজ্য বিরাজ করছিল এবং শিক্ষার নামে চরম অব্যবস্থা ছিল। কলকাতা বিশ্ববিদ্যালয় থেকে শুরু করে কল্যাণী, বর্ধমান, উত্তরবঙ্গ এবং যাদবপুর সর্বত্রই এই পরিবেশ সৃষ্টি হয়েছিল। পূর্বতন শাসকশ্রেণী সুপরিকল্পিতভাবে চেষ্টা করেছিল দেশের শিক্ষা নষ্ট করে সমাজের মধ্যে যে

মূল্যবোধ কাজ করছে সেটাকে ভেঙ্গে দিয়ে সারা দেশে এমন অবস্থা সৃষ্টি কর যাতে দেশের যুবকরা মেরুদন্ড উঁচু করে শিক্ষাক্ষেত্রে কৃতবিদ হয়ে উঠতে না পারে। এই ব্যাপারে তখনকার সরকারের যে সুস্পষ্ট চক্রান্ত ছিল সে বিষয়ে কোনও সন্দেহ নেই। এই সব কারণেই মন্ত্রী মহাশয়কে বিভিন্ন বিশ্ববিদ্যালয়কে অধিগ্রহণ করতে হয়েছে এবং আমরা সকলেই জানি বিশ্ববিদ্যালয়ে স্বাভাবিক পরিবেশ ফিরিয়ে আনতে গেলে এছাড়া অন্য কোনও পথ ছিল না।

[4-40 — 4-50 p.m.]

মাননীয় ডেপুটি স্পিকার মহোদয়, আজকে যদি শিক্ষার পরিবেশ থেকে আমরা কলুষ মুক্ত করতে চাই তাহলে ঐ পরিচালন ব্যবস্থার মধ্যে যদি আমুল সংস্কার সাধন করতে না পারি তাহলে কিন্তু আমরা সেই ইঙ্গিত লক্ষ্যে পৌঁছাতে পারব না। সেই কারণে মাননীয় উচ্চ শিক্ষা মন্ত্রী মহাশয় বলেছেন নতুন আইন করতে কিছু সময় লাগবে এবং সেই পরিপ্রেক্ষিতে আবার এক বছরের জন্য এই অধিগ্রহণের সীমাকে বাড়িয়ে নেওয়া হচ্ছে। এই সিদ্ধান্তকে আমরা সমর্থন করছি। স্যার, কিছুক্ষণ আগে শ্রদ্ধাভাজন অধ্যাপক নির্মল বোস বলছিলেন যে রবীন্দ্রভারতী যে উদ্দেশ্য নিয়ে গঠিত হয়েছিল সেই উদ্দেশ্য ব্যাহত হয়েছে। রবীন্দ্রনাথ আমাদের সাংস্কৃতিক জীবনের সঙ্গে ওতপ্রোতভাবে জড়িত এবং আমাদের জীবনের মূলে সব কিছু রবীন্দ্রনাথের সম্পর্ক সেটার সম্বন্ধে কারও দ্বিধা দ্বন্দ্ব নাই। আমাদের মনভূমি গড়ে ওঠে, আমাদের মানসিক ভিত্তি ভূমি ছোট থেকে গড়ে ওঠে রবীন্দ্রনাথকে কেন্দ্র করে।তার ফলে রবীন্দ্র চর্চার ব্যাপকতা, রবীন্দ্রচর্চার ব্যাপ্তি ঘটান—এ আমাদের মানসিক পরিমন্ডলকে বাড়ানোর প্রয়োজনের সঙ্গে যুক্ত এবং সেই দিকে থেকে রবীন্দ্রভারতী অন্যান্য বিশ্ববিদ্যালয় থেকে অন্য দৃষ্টিকোণ থেকে গড়ে উঠেছিল। রবীন্দ্র ভারতী বিশ্ববিদ্যালয় এই উদ্দেশ্যে গড়ে তোলা হয়েছিল যে সাহিত্য, সংস্কৃতি, ললিতকলা, নাটক ইত্যাদির বিকাশ ঘটানো চর্চার ক্ষেত্র হিসাবে গড়ে তোলা হবে যাতে করে আমাদের সমাজ জীবনে যে অবক্ষয় বিরাজ করছে তা থেকে আমরা মুক্তি পেতে পারি। আজকে নাটকের ক্ষেত্রে আমরা দেখি আজকে ভাল সৎ নাটকের অভাব সে ক্ষেত্রে ভাল নাটক তৈরি করতে গেলে তার ভিতরে একটি পরিকল্পিত অনুশীলন থাকবে, চর্চা থাকবে তাছাড়া হতে পারে না। অনুশীলন এবং চর্চা ছাড়া নাট্য প্রতিভার বিকাশ সাধন হতে পারে না। রবীন্দ্রনাথ নিজেই সে কথা বলেছিলেন, তার জীবনের প্রাথমিক অনুশীলনের ক্ষেত্রে তিনি কবিতার মধ্যে দিয়ে বলেছিলেন—

"তুমি যেন ওগো করি নাই হেলা
পথ প্রান্তরে করি নাই খেলা
শুধু সাধিয়াছি, বসি সারাবেলা
শতেক বার।"

রবীন্দ্রজীবন চর্চার ক্ষেত্রে যেমন একটা নিরলস অনুশীলনের কাল আছে সেই রকম আমাদের তরুণ এবং যুব সমাজের মানসিক ক্ষেত্রকে বিকশিত করতে গেলে রবীন্দ্র চর্চার প্রয়োজনীয়তা আছে, এবং সেইদিক থেকে অন্যান্য বিশ্ববিদ্যালয় থেকে তার যে ব্যতিক্রম যে উদ্দেশ্য নিয়ে গঠিত হয়েছে সেই ধারাটিকে অক্ষুন্ন রাখতে হবে। সাহিত্য, শিল্প ও ললিতকলার চর্চা এখানে

বাড়াতে হবে এবং সেইদিকে দৃষ্টি রেখে রবীন্দ্র ভারতীয় যে বিশেষ স্বাতন্ত্র, যে বৈশিষ্ট্য তাকে অক্ষুন্ন রাখার জন্য বিশেষ দৃষ্টি দিতে হবে। সেদিক থেকে যদি আমরা সফল হই তাহলে একথা সত্য যে মাননীয় সদস্য নির্মল বোস মহাশয় বলেছেন যে আমরা শুধু বাঙালি সাংস্কৃতিক দিকে নয় রবীন্দ্রনাথ তিনি শুধু বাংলা দেশের নন, তিনি শুধু ভারতবর্ষের নন, তিনি সর্বজনীন, তার ব্যাপকতা বিশ্বজনীন। সেদিক থেকে তার চর্চা অনুশীলনের জন্য একটি ক্ষেত্র দরকার এবং আমাদের যুব মানসে এবং ছাত্র-ছাত্রীদের স্বীকৃতির জন্য এই বিশ্ববিদ্যালয় অপরিহার্য আছে, কিন্তু কংগ্রেস আমলে তাকে ধ্বংস করবার জন্য, সাংস্কৃতিক ধারাকে রুদ্ধ করার জন্য একটা পরিকল্পিত প্রচেষ্টা চালানো হয়েছিল আজকে সেই ব্যবস্থা থেকে মাননীয় মন্ত্রী মহাশয় নতুনভাবে আবার রবীন্দ্রভারতীকে গড়ে তুলতে চাইছেন এবং সেজন্য অধিগ্রহণের সীমাকে আরও এক বছর বাড়াতে চাইছেন। এটা অত্যন্ত ভাল এবং সত্ সিদ্ধান্ত এবং সেজন্য এটাকে আমি সমর্থন করে বলছি যে এর পরিচালন ব্যবস্থাকে আরও যে সমস্ত কৃতবিদ্য মানুষ আছেন সেইসব মানুষকে যুক্ত করে যে উদ্দেশ্যে রবীন্দ্রভারতী বিশ্ববিদ্যালয় গঠিত হয়েছিল সেই লক্ষ্যে পৌঁছানোর জন্য আমাদের প্রচেষ্টা দিতে হবে। এই আশা রেখে আমি আমার বক্তব্য রেখে মাননীয় মন্ত্রী মহাশয় যে প্রস্তাব এনেছেন তাকে সমর্থন করছি।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বন্ধুবর প্রফেসর মেম্বার, নির্মল বসু, উষ্মা প্রকাশ করেছেন একই রকমের নাকি আলোচনা হয়েছে। অপরাধটা যদি একই হয় তাহলে পানিশমেন্টটাতো একই হবে। তিনি কি চান যে আমরা কবিতা করে আপনার দপ্তরের মন্ত্রীর, আপনার পার্টির মন্ত্রীর প্রশংসা গাইব? আপনি আছেন কতদিন? সরাসরি তিনটি প্রশ্ন নির্মলবাবু তাকে করতে চায়। আছেন কতদিন? একথা কি ঠিক যে প্রায় তিন বৎসর হতে চলল আপনাদের কার্যকাল? একথা কি ঠিক অন্যেরা যখন ডিসলিউশন, যখন সুপারসেশন করে তখন আপনারা তার নিন্দা করেন? একথা কি ঠিক এ পর্যন্ত আপনারা কোনও শিক্ষানীতি নিতে পারেননি? আমার শেষ প্রশ্ন আর. ইউ. ডিগিং ইয়োর ওন গ্রেভ? কন্ট্রাডিকশন, যে কথাটা মন্ত্রী মহাশয়কে বলব, এটা কি তার আর একটা নিদর্শন নয়? আর. ইউ. প্রুভিং ইয়োর ওন ইনকেপেবিলিটি? আপনারা আনডেমোক্র্যাটিক, আপনারা ডেমোক্র্যাসির ধারে কাছেও নেই, আপনারা তা বোঝেনও না, মানেনও না। অপরে যখন আঘাত করে তখন চিৎকার করেন, নিজেরা যে আনডেমোক্র্যাটিক হয়ে চলেছেন, পারপিচুয়ালি সেটা বুঝতে পারছেন? আই কশন ইউ. ইউ. আর ডিগিং ইয়োর ওন গ্রেভ। একটা কথা স্মরণ রাখা দরকার যদি আপনারা অপরের কোনও কার্যের জন্য নিন্দা করেন সেই কাজ করে আপনারা প্রসংশার দাবি রাখতে পারেন না। কোথায়? আমি জিজ্ঞাসা করি বেসিক, ফান্ডামেন্টাল প্রোমোশন অব এডুকেশনে আপনাদের ইমপ্রুভমেন্ট কোথায়? আপনারা তো শুধু পাওয়ার হাতাবার তালে আছেন একটার পর একটা। এরপর প্রাইমারি স্কুল সুপারসিড করবেন, তাতেও যদি না হয় কোনও ক্লাব সুপারসিড করবেন। এইগুলি কি আসার কথা আপনাদের কাছ থেকে? আপনারা আমাদের কংগ্রেস সরকারের নাম নিলেন যে আমরা নাকি কিছু করতে পারিনি, দেশবাসী বিচার করে তো রায় বারবার দিয়েছে, অতীতেও দিয়েছে, ভবিষ্যতেও দেবে, আপনাদের কাছে সরাসরি প্রশ্ন আপনাদের দক্ষতার জন্যই তো আপনাদের দায়িত্ব দিয়েছে, তাই তাকে জিজ্ঞাসা করতে চাই যে উন্নতিটা কোথায় হচ্ছে। এই আইনটাতো তিন লাইনের আইন যে এক বৎসর

সময় বেশি, It appears to be innocuous but this principle involved in it is dangerous. প্রবণতার দিকে প্রমাণ পাচ্ছি এটা ডেঞ্জারাস এবং স্পষ্ট প্রমাণ যেটা পাচ্ছি you are totally incompetent, incapable and possibly you have not understood the administrative norms and Principles. আপনারা ডেমোক্র্যাসি বলে চিৎকার করেন, বোঝেন এর অর্থ, এর প্রয়োগ কোথায়? আপনি আচরি ধর্ম অপরে শিখায়, আপনি ক্রিমিন্যাল কোর্টে গিয়ে আসামী খালাস করবেন, এখানে মানায় না। বন্যেরা বনে সুন্দর, শিশুরা মাতৃক্রোড়ে, আপনাদের বিচারে দাঙ্গাবাজি, লুঠতরাজ, এই সব মানায়, ধর্মঘট মানায়, ট্রাম বাস পোড়ানো মানায়, হঠাৎ সরকারের দায়িত্ব পেয়েছেন এটা আপনাদের মানায় না। উপাধ্যক্ষ মহাশয়, বাংলা আপনি জানেন না, বাংলা আপনি পড়েন না, এটা সঞ্জীব চট্টোপাধ্যায় লিখেছিলেন, পালামৌ দর্শন করতে গিয়ে বলেছিলেন যে একটা বটবৃক্ষ দেখে, শুধু রশিক নয় ওরা শোষকও বটে, আমরা দেখছি বামফ্রন্ট সরকার শোষিত পীড়িত মানুষের কথা বলে কিন্তু ওরা নিজেরা শোষক এবং প্রবঞ্চক হতে বসে আছে। এই নক্কার তো দূর করতে হবে, ওরা নষ্ট চরিত্র। এই যে এক বৎসর সময় চেয়েছেন what have you done, had you been slipping ? Will you please make an enquiry. আমি বারবার বলি, স্যার, গাছে যাদের শোভা পায়, বনে যাদের শোভা পায়, ওরা যদি এখানে হঠাৎ মন্ত্রী হয়ে বসে তাহলে কি শোভা পায়?

[4-50 — 5-00 p.m.]

আমি আপনাকে একথা বলতে চাচ্ছি, বলার কথা নয়, আজকে এখানে আমাদের সরকার পক্ষের বৃহত্তর দল সি. পি. এম.-এর যে বক্তা বক্তব্য রাখলেন, তিনি র‍্যাঙ্ক বলে কি বললেন, যিনি স্কেল এবং র‍্যাঙ্কের পার্থক্য বুঝেন না, তাকে দিলেন এই রকম একটা গুরুত্বপূর্ণ বিষয়ের উপর বক্তব্য রাখতে এবং তিনি বক্তব্য রেখে গেলেন। আজকে আপনাকে অনুরোধ করব যে আপনারা এই নীতি ছেড়ে দিন। যে বিষয়ে আপনারা সমালোচনা করেছেন, মুখ্যমন্ত্রী যে প্রস্তাব উত্থাপন করে এই হাউসে পাস করিয়ে নিয়েছেন, তার মর্যাদা যদি রাখতে চান তো আপনার সংশোধনের প্রয়োজন আছে, আপনি এই পথ ছাড়ুন, এই পথ চলে না। তবে কিছু কিছু সংশোধনের প্রয়োজন আছে, একথা অস্বীকার করি না—সেখানে মেইন অ্যান্ড জেনারেল ডিসিপ্লিন-এ যারা পড়েন তাদের মান নাকি অপেক্ষাকৃত কম, আমি পড়ি না কোনওদিন, বলতে পারব না। সেদিকটা ছেড়ে দিয়ে ললিতকলা, এই জাতীয় উৎকর্ষ, এই জাতীয়—ডিসিপ্লিন, ফাইন আর্টস এগুলো ইন্ট্রোডিউস করে যদি অ্যাডভান্সমেন্ট সম্ভব হয় দ্যাট ইজ অ্যান অ্যাডিশন, তার জন্য সুপারসেশন ইজ অ্যাসেন্সিয়েল—আই ডু নট থিংক সো। (**এ ভয়েস ফ্রম দি গভর্নমেন্ট বেঞ্চ 'মাস্ট'**) যারা মাস্ট বলেন— that 'must' is birth of a Board not of the university. একথা তাকে সংশোধন করে দিতে চাই। আমার আর একটা কথা স্যার, শিক্ষা দপ্তরে আমাদের একাধিক দায়িত্বশীল মন্ত্রী দায়িত্বভার গ্রহণ করেছেন, আপনার স্কোপ যদিও লিমিটেড তথাপি আপনাকে অনুরোধ করি, আরও অনেকগুলি স্ফিয়ার অ্যান্ড ডিসিপ্লিন আছে যেগুলির দিকে আপনাদের অ্যাটেনশন পড়ছে না, এটা দেওয়ার চেষ্টা করুন। আপনারা স্ট্রাইকিং কন্ট্রাস্ট নিয়ে আসছেন...(**নয়েজ**)...আজকে আপনাকে অনুরোধ করব ডিমোক্র্যাসিতে দুটি দল থাকবে, এক দল শাসন করবে, আর এক

দল সমালোচনা করবে। সমালোচনার ক্ষেত্রে যদি মনে করেন আমরা জনগণের মনের কথা হৃদয়ের কথা বলি, ডান্ডাবাজি ছাড়া বাই ভার্চু অব মেরিট স্বমতে নিতে চান তাহলে আপনাদের উচিত নিজেদের স্ট্রাইকিং পারফরম্যান্স দেখানো। আপনারা এই পর্যন্ত কোন কাজটা সে রকম করেছেন? যেটা মেরিট? এখন তো ইমাজুদ্দিন শেখ বললেন ৫০০ টাকা নিয়ে অনার্স সার্টিফিকেট প্রদান করেছে। আপনাদের কি লজ্জা নাই বিচার মন্ত্রী মহাশয়, পরীক্ষার রেজাল্ট বেরোল না, অথচ সেই পরীক্ষার খাতা চালের দোকানে ঠোঙা হিসাবে বিক্রি করেছে, ছেলেদের পরীক্ষার রেজাল্ট বেরোল না অথচ সেই খাতা দোকানে পাওয়া গেল। হালিম সাহেব বললেন to wreck the constitution from within. এটাও আমরা দেখেছি, ওরা জানি না এখন সেই সমকল্প ত্যাগ করেছেন কিনা, বাস্তবে যে আয়রণ দেখছি সেটা শুধু নিন্দনীয় নয়, নির্মলবাবু বলেছেন বাঞ্ছনীয়, আমি বলছি ঘোরতর অবাঞ্ছনীয় এবং অন্যায় এবং আপনার ব্যাড প্রিসিডেন্ট অ্যাস্টাব্লিশ করছেন, ইউ আর ফরফিটিং দি রাইট টু ক্রিটিসাইজ আদারস (**শ্রী আবদুল হাসিম হালিম ঃ রিগিং করেছেন আপনারা**) এবারে আপনারা কি করে এসেছেন, এই ব্যাপারে আপনাদের তো গুরুত্বপূর্ণ ভূমিকা ছিল। আমি স্যার আর বেশিক্ষণ সময় নেব না, আমি শুধু বন্ধুবর শম্ভু ঘোষকে সতর্ক করে দিতে চাই এডুকেশনকে রাজনীতির উর্ধ্বে রাখুন।

**(এ ভয়েস ফ্রম দি ট্রেজারি বেঞ্চ ঃ তাতো করছিই)**

কাকে আপনারা এডুকেশনে বসিয়েছেন? অ্যাডমিনিস্টেটার হিসাবে? কাকে সেখানে বসিয়েছেন? শুধু এখানেই নয়, হোয়াট ইজ দি ফেট অব দি আদার ইউনিভার্সিটিজ? আজকে রাজনীতিতে নেই এমন বহু মানুষ আছে, ডঃ অজিত বসু, আপনাকে স্ট্রেইট বললাম, যাকে নিয়ে আমার একটা সাজেশন ছিল মেডিক্যাল ইউনিভার্সিটি করার জন্য, হি ইজ অ্যাবাভ পলিটিক্স, এই রকম বহু লোক পাবেন যারা রাজনীতির উর্ধ্বে, এডুকেশনকে রাজনীতির উর্ধ্বে নিয়ে যেতে পারেন না because you are suffering from jaundice আপনাকে আমি সতর্ক বাণী দিই আমি দুঃখিত শম্ভুবাবু each and every one is corrupt and possibly they are suffering from Jaundice. এডুকেশন নিয়ে যদি এভাবে চলেন you are not only ruining yourselves but you are ruining the posterity. You will not be excused by the posterity. শম্ভুবাবু আপনি বড় মিস্টভাষী, আপনি অসম্ভব ভুল করছেন বাস্তবে, আমি তাই এই বিলকে সমর্থন করতে পারলাম না, however small the bill maybe.

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রবীন্দ্র ভারতী (টেম্পুরারি সুপারসেশন) (অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৮০ এটা উত্থাপন করার পর এই হাউসের বিভিন্ন সদস্যের বক্তব্য শুনলাম। বিশেষ করে বিরোধীদলের মাননীয় সদস্যদের বক্তব্য শুনে একটা কথাই মনে হল সেটা হচ্ছে, 'চোরের মায়ের বড় গলা।' স্যার, এখানে সর্বশেষে বক্তা হিসাবে যিনি তার বক্তব্য পেশ করলেন তিনি আসল কথাটি বাদ দিয়ে অনেকগুলি অপ্রাসঙ্গিক কথার অবতারণা করলেন। একথা কি তিনি জানেন না যে ডাঃ বিধানচন্দ্র রায় ১৯৬১ সালে রবীন্দ্র শতবার্ষিকী উপলক্ষ্যে এই মহাবিদ্যালয়টি প্রতিষ্ঠা করেছিলেন একটা বিশেষ উদ্দেশ্য নিয়ে? ১৯৬১ সালে যখন আইন প্রণয়ন করা হয় তখন অত্যন্ত সুস্পষ্টভাবে উল্লেখ করা হয়েছিল যে—Whereas

it is expedient to perpetuate the memory of Rabindranath Tagore and, to that end, to establish, on the occasion of his one hundredth birth anniversary, a University at his residential house in Calcutta for the advancement of learning and culture, particularly in the branches of music, the fine arts, dance and drama ; ১৯৬১ সালে ডাঃ রায় রবীন্দ্রনাথের স্মৃতিকে অমর করে রাখার উদ্দেশ্যে রবীন্দ্রসঙ্গীত, ললিতকরা, নৃত্য এবং রবীন্দ্র সংস্কৃতির বিভিন্ন দিক নিয়ে আলোচনা করার উদ্দেশ্যে মহাবিদ্যালয়টি স্থাপন করেছিলেন। আমি মাননীয় বিরোধী সদস্যদের প্রশ্ন করছি, '৬১ সাল থেকে '৭৭ সাল পর্যন্ত তারা রবীন্দ্রভারতী বিশ্ববিদ্যালয়ের সেই উদ্দেশ্যকে কি অব্যাহত রেখেছেন? সেই উদ্দেশ্যকে কি যথার্থভাবে পরিপূরণের চেষ্টা করেছেন? একথা কি তারা অস্বীকার করতে পারেন যে ১৯৬১ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত সেখানে সংস্কৃতির নামে, ললিতকলার নামে, নৃত্য এবং সঙ্গীতের নামে যে সমস্ত জিনিসের চর্চার করা হত সেটা কিন্তু আর যাই হোক একটা সংস্কৃতির, একটা শিল্পের পদবাচ্য নয়? জোড়াসাঁকো ঠাকুরবাড়িতে বিগত কয়েক বছর ধরে যে সব ঘটনা সংঘটিত হয়েছিল, যে সমস্ত নক্কারজনক ঘটনা ঘটেছিল সেগুলি সম্পর্কে আমি আশা করি বিরোধী সদস্যদের অবহিত করে দিতে হবে না। বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হবার পর তার বিরুদ্ধে সরকার যে ব্যবস্থা গ্রহণ করেছেন পশ্চিমবাংলার সুধী সমাজ, বিদগ্ধজন তাকে সমর্থন করেছেন। সেখানে রবীন্দ্র সংস্কৃতির ক্ষেত্রকে যারা কলুষিত করেছে তাদের বিরুদ্ধে সরকার যথোপযুক্ত ব্যবস্থা অবলম্বন করেছেন। আমি তাদের কাছে দ্বিতীয় প্রশ্ন রাখছি কংগ্রেস সরকার ১৯৭৫ সালে যখন এই বিশ্ববিদ্যালয় অধিগ্রহণ করেছিলেন তখন আপনারা কি ভাবে তা করেছিলেন? স্যার, ১৯৭২ থেকে '৭৫ সাল পর্যন্ত ডাঃ আবেদিন অন্যতম মন্ত্রী ছিলেন, আমি তাকে জিজ্ঞাসা করছি, এই ১৯৭২ সাল থেকে ১৯৭৫ সাল পর্যন্ত এই রবীন্দ্রভারতী বিশ্ববিদ্যালয়ে কি সমস্ত ঘটনা সংঘটিত হয়েছিল?

[5-00 — 5-10 p.m.]

তদানিন্তন উপাচার্য ডঃ রমা চৌধুরির বিরুদ্ধে যে সমস্ত অসভ্য ঘটনা সংঘটিত হয়েছিল সেগুলি ভাষায় বর্ণনা করা যায় না, সেগুলি সম্পর্কে পশ্চিমবাংলার সুধীজন নিশ্চয় অবহিত আছেন। আপনারা তারপর কি করেছেন? বিশ্ববিদ্যালয় অধিগ্রহণ করেছেন এবং অধিগ্রহণ করে সমস্ত ক্ষমতা একজন উপাচার্যের হাতে দিয়েছেন। পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার বিশ্ববিদ্যালয় পরিচালনা ব্যবস্থা অধিগ্রহণ করেছেন, কিন্তু সমস্ত ক্ষমতা সরকার নিযুক্ত উপাচার্যের হাতে দেননি, সেখানে একটি কাউন্সিল গঠন করে দিয়েছেন, যদিও কাউন্সিল মনোনীত। কিন্তু ১৯৭৫ সনে আপনারা যখন বিশ্ববিদ্যালয় অধিগ্রহণ করেন তখন শতকরা ১০০ ভাগ ক্ষমতা উপাচার্যের হাতে দিয়েছিলেন এবং তাকে দায়িত্ব দিয়েছিলেন প্রয়োজনবোধে তিনি কয়েকজনের পরামর্শ গ্রহণ করতে পারেন। ১৯৭৫ সনের যে সংশোধনী সেই সংশোধনী অধিগ্রহণ বিলের মধ্যে আছে। আমরা কি করেছি? ১৯৭৫ সনের পরে ১৯৭৮ সনে যখন সেই উপাচার্যের কার্যকাল শেষ হয়ে গেল তখন আমরা বললাম উপাচার্যের হাতে পুরো ক্ষমতা নয়, একটি কাউন্সিল সেখানে মনোনীত করে দিলাম। আমাদের উদ্দেশ্য হচ্ছে এই, যে উদ্দেশ্য নিয়ে ডাঃ বিধানচন্দ্র রায় রবীন্দ্র ভারতী বিশ্ববিদ্যালয় স্থাপন করেছিলেন আমরা কিভাবে তাকে নতুন

করে প্রতিষ্ঠা করতে পারি সেটাই হচ্ছে আমাদের একমাত্র উদ্দেশ্য। অর্থাৎ ললিতকলা, সেখানকার রবীন্দ্র সঙ্গীত, নৃত্য নাট্য, এইগুলিকে কিভাবে আমরা আরও সমৃদ্ধ করে তুলতে পারি—আমরা রবীন্দ্রভারতী বিশ্ববিদ্যালয়কে একটি সাধারণ বিশ্ববিদ্যালয় হিসাবে দেখতে চাই না, আমরা চাই এই রবীন্দ্রভারতী বিশ্ববিদ্যালয় শিল্প সংস্কৃতির ক্ষেত্রে একটি পথ নির্দেশক বিশ্ববিদ্যালয় হিসাবে প্রতিষ্ঠা লাভ করুক। ১৯৭৫ সনের পরবর্তীকালে ১৯৭৮ সনে আমরা একটি কাউন্সিল স্থাপন করে দিয়েছি। আমরা সমস্ত দিক বিবেচনা করে একটি নতুন বিশ্ববিদ্যালয় বিল রচনা করতে চাই। শুধুমাত্র কাঠামো পরিবর্তন করে দিয়ে কে কমিটির মেম্বার হবেন, ক'জন কাউন্সিল, একাডেমিক কাউন্সিলের সদস্য হবেন সেটা বড় কথা নয়, রবীন্দ্র ভারতী বিশ্ববিদ্যালয়ের পুরানো ঐতিহ্যকে কেমন করে আমরা প্রতিষ্ঠা করতে পারি সেটাই হচ্ছে উদ্দেশ্য। আমরা আরও অনেক সময় চাই না, এক বছর সময় চেয়েছি। এই এক বছরের মধ্যে নতুন ভাবে বিধান আনব বলে আশা করছি। আমরা সমস্ত দিক বিবেচনা করে, অন্যান্য বিশ্ববিদ্যালয়ের বিভিন্ন দিকের সাথে তুলনা করে এই বিলটি রচনা করতে চাই। বিশ্ববিদ্যালয়কে দীর্ঘদিন আমরা সরকারের হাতে রাখতে চাই না। কলকাতা বিশ্ববিদ্যালয় সম্বন্ধে নিশ্চয় সেই পরিচয় আপনারা পেয়েছেন। কলকাতা বিশ্ববিদ্যালয় সম্বন্ধে নূতন বিল আমরা রচনা করেছি এবং নূতন বিলের বিভিন্ন ধারা অনুযায়ী কাজে অগ্রসর হচ্ছি। ফার্স্ট স্ট্যাটুট করার জন্য একটি কমিটি গঠন করে দিয়েছি, ভাইস-চ্যান্সেলর সেটাকে গ্রহণ করেছেন। ফার্স্ট স্ট্যাটুট তৈরি হয়ে যাবার পরে কলকাতা বিশ্ববিদ্যালয়ের সমস্ত সদস্যরা সেখানে নির্বাচিত প্রতিনিধি হিসাবে আসবেন, মনোনীত হিসাবে যারা আসার আসবেন। কাজে কাজেই বিশ্ববিদ্যালয়গুলি সরকারের হাতে রাখার উদ্দেশ্য যদি থাকত তাহলে কলকাতা বিশ্ববিদ্যালয়ের মতো এত বড় একটা ঐতিহ্য সম্পন্ন বিশ্ববিদ্যালয় সম্পর্কে যত্নসহকারের একটা বিল হাউসে পাস করে অগ্রসর হতাম না। কাজে কাজেই অন্যান্য বিশ্ববিদ্যালয় সম্পর্কেও আমরা অত্যন্ত যত্নসহকারে বিলগুলি রচনা করতে চাই, মামুলি কাঠামো পরিবর্তন নয়, নতুন করে গুণগত পরিবর্তন আমরা আনতে চাই। কাজেই সেই দৃষ্টিভঙ্গিতে করতে গিয়ে হয়ত কিছু সময় লাগছে। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, এই ক'টি কথা বলে আপনার মাধ্যমে সদস্যদের কাছে আবেদন করব এই বিধেয়কটি গ্রহণ করার জন্য।

The motion of Shri Sambhu Charan Ghosh that the Rabindra Bharati (Temporary Supersession) (Amendment) Bill, 1980, be taken into consideration, was then put and agreed to.

**Shri Sambhu Charan Ghosh :** Sir, I beg to move that the Rabindra Bharati (Temporary Spersession) (Amendment) Bill, 1980, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

## Motion under rule 185

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** সম্প্রতিকালে কেন্দ্রীয় সরকার নিবর্তনমূলক আটক বিলটি সংখ্যাধিক্যের জোরে লোকসভায় পাস করিয়ে নিয়েছেন। কালোবাজারি ও মজুতদারী প্রতিরোধ

এই আইন প্রণয়নের উদ্দেশ্য হিসাবে ঘোষণা করা হলেও অতীতের অভিজ্ঞতা একথাই প্রমাণ করেছে যে, এ ধরনের আইন শ্রমিক, চাষী, মেহনতি মানুষের স্বার্থরক্ষার উদ্দেশ্যে গড়ে ওঠা ন্যায়সঙ্গত গণ আন্দোলনের কর্মী তথা বিরোধী রাজনৈতিক দলের কর্মীদের দমন-নিপীড়ন করার অস্ত্র হিসাবে ব্যবহৃত হয়ে এসেছে।

এই সভা মনে করে যে, প্রচলিত সাধারণ আইনগুলিই কালোবাজারি ও মজুতদারী প্রতিরোধ করার পক্ষে যথেষ্ট। এর জন্য নিবর্তনমূলক আটক আইন প্রবর্তন করার আদৌ কোনও প্রয়োজন নাই।

অতীতের অভিজ্ঞতার ভিত্তিতে এই সভ্য অত্যন্ত সঙ্গত কারণেই মনে করছে যে, এই আইন দেশের অভ্যন্তরে গড়ে ওঠা ন্যায়সঙ্গত গণতান্ত্রিক আন্দোলনকে নির্বিচারে দমন করবে এবং নাগরিকদের ব্যক্তিস্বাধীনতা ও গণতান্ত্রিক অধিকারের উপর চরম আঘাত হানবে।

সুতরাং গণতন্ত্র ও ব্যক্তিস্বাধীনতার মৌলিক অধিকার রক্ষা করার স্বার্থে এই সভা নিবর্তনমূলক আটক আইন বতিল করার উদ্দেশ্যে অবিলম্বে কার্যকরি ব্যবস্থা গ্রহণ করার জন্য কেন্দ্রীয় সরকারের কাছে দাবি করছে এবং সাথে সাথে এই সভা কেন্দ্রীয় সরকারের কাছে আরও দাবি করছে যে, সংবিধানের যে ধারা বলে বিভিন্ন সময় কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকারগুলি এইরূপ নিবর্তনমূলক আটক আইন প্রবর্তন করে গণতন্ত্রের উপর আঘাত হানার সুযোগ নেয় অবিলম্বে সেই ধারাকে বাতিল করার উদ্দেশ্যে সংবিধানের প্রয়োজনীয় সংশোধন করা হোক।

[5-10 — 5-20 p.m.]

গত ফেব্রুয়ারি মাসে লোকসভায় এই Prevention of black marketing and maintenance of supplies of essential commodities Bill বা কালোবাজারি নিরোধ বা নিত্য প্রয়োজনীয় পণ্য সরবরাহ অটুট, এই বিলটি আনা হয়েছিল এবং এই বিলটিকে সংখ্যাধিক্যের জোরে পাস করে নেওয়া হয়। আপনারা সকলেই জনেন, ইতিপূর্বে চরণ সিং এর নেতৃত্বে লোকদল এবং কংগ্রেস আর্স এর তদারকি কোয়ালিশন সরকার যে অর্ডিন্যান্স জারি করেছিলেন, সেই অর্ডিন্যান্সটাকে স্থায়ী আইনে রূপান্তরিত করার জন্য বর্তমান কেন্দ্রীয় সরকার এই বিলটি পাস করিয়ে নিয়েছেন। বিলের যে উদ্দেশ্য ঘোষণার যে অংশ, সেই ঘোষণার অংশে বলা হয়েছে, অর্থাৎ objects and purposes. সেখানে বলা হয়েছে যে কালোবাজারি মজুতদারী বন্ধ করা এর অত্যাবশ্যক পণ্যের সরবরাহ অটুট রাখার জন্য যে প্রয়োজনীয় আটক ব্যবস্থা-বিধি ব্যবস্থা, সেই বিধি ব্যবস্থার জন্য এই বিলটা। ফলে বিলের যে নামকরণ এবং বিলের যে আপাত ঘোষিত উদ্দেশ্য, এটা খুব শ্রুতি মধুর, কিন্তু এর অন্তর্নিহিত মর্মার্থ বা প্রকৃত উদ্দেশ্য যাই থাকুক, আমি এই কথা বলব ভারতবর্ষের সংকটগ্রস্থ পুঁজিবাদের রক্ষক, পুঁজিবাদী শ্রেণীর বিশ্বস্ত প্রতিনিধি, স্বৈরতদের প্রতিভূ ইন্দিরা কংগ্রেস দল এবং তার সরকার, তাদের মুখে জনগণের কল্যাণের জন্য এই রকম ভাল কথা শুনলে আমাদের একটু আতঙ্ক হয়। কারণ অতীতে এই ইন্দিরা কংগ্রেসের ঘোষিত জরুরি অবস্থা, গণতন্ত্র হত্যার যে বিভীষিকাময় ভয়ঙ্কর দিনগুলো, সেই দিনগুলোর কথা এত অল্প সময়ের ব্যবধানে দেশের মানুষের পক্ষে ভুলে যাওয়া সম্ভব নয়। তাই ইন্দিরা কংগ্রেস সরকারের মুখে

ভাল কথা শুনলে—সেই ভাল কথার আড়ালে আসল কথা কি লুকিয়ে আছে, তা তলিয়ে দেখার প্রয়োজন আছে। কারণ বিলের উদ্দেশ্য যাই থাকুক, বিলের উদ্দেশ্যর মধ্যে যে কথাই লেখা থাকুক, অতীত অভিজ্ঞতা আমাদের একটা আছে, অতীত ইতিহাস আছে, অতীত অভিজ্ঞতায় কি বলছে? এই কথাই বলছে, যে এই ধরনের আটক আইনগুলো বারবার দেশের অভ্যন্তরে গড়ে ওঠা গণ আন্দোলনগুলোকে নির্বিচারে দমন করেছে। এই সমস্ত আইন বিরোধী রাজনৈতিক দলের কর্মীদের দমন নিপীড়ন করবার অস্ত্র হিসাবে ব্যবহৃত হয়ে এসেছে। ইন্দিরা রাজত্বে এই নজির অনেক আছে। আমরা জানি অতীতে এই ইন্দিরা সরকার মিশার ব্যাপারে বলেছিলেন যে এই মিশা রাজনৈতিক উদ্দেশ্যে ব্যবহার করা হবে না। কিন্তু আমরা কি দেখেছি? বাস্তবে আমরা দেখেছি যে বিরোধীদের দমন নিপীড়ন করার ক্ষেত্রে ইন্দিরার হাতে এই মিশা ছিল মারনাস্ত্র। কিভাবে এই মিশাকে ব্যবহার করেছেন বিরোধী রাজনৈতিক দলের বিরুদ্ধে। ফলে আজকে তারা এই যে নয়া পি. ভি. অ্যাক্ট এনেছেন, কালোবাজারি, মজুতদারী বন্দ করার নামে, অতীত অভিজ্ঞতা এই কথা বলছে, আজকের এই পি. ভি. অ্যাক্ট এটা কালোবাজারি বিরুদ্ধে যারা আন্দোলন গড়ে তুলবে, যারা প্রতিরোধ করবে, তাদের শায়েস্তা করবার জন্য এই পি. ভি. অ্যাক্ট ব্যবহৃত হবে। যার ফলে তাদের শায়েস্তা করার জন্য এই মিশাকে ব্যবহার করা হবে। একথা ঠিক যে, কালোবাজারি, মজুতদারী দমন করার জন্য রাজ্য ও কেন্দ্রের হাতে যে সমস্ত সাধারণ আইনগুলি আছে সেগুলিই যথেষ্ট। এর জন্য এসেন্সিয়াল কমোডিটিস অ্যাক্ট রয়েছে, এর জন্য স্টোরেজ কন্ট্রোল অর্ডার রয়েছে, এর জন্য প্রাইস অ্যান্ড স্টক ডিসপ্লে অর্ডার রয়েছে। এ ছাড়াও কনজারভেন্সি অফ ফরেন এক্সচেঞ্জ অ্যান্ড প্রিভেন্সস অফ স্মাগলিং অ্যাক্ট রয়েছে। এই রকম বহু আইন রয়েছে। তাহলে প্রশ্ন হচ্ছে আসলে কালোবাজারি মজুতদারী বন্ধ করার জন্য, নিরোধ করার জন্য কি আইনের অভাব আছে? না, তা নয়। তথাপি বাস্তবে কালোবাজারি, মজুতদারী কমেনি, দেশ কালোবাজারি ও মজুতদারীতে ছেয়ে গেছে। এটাই ঘটনা। আজকে দেশে তো এত বছর ধরে কনজারভেন্সি অফ ফরেন এক্সচেঞ্জ অ্যান্ড প্রিভেন্সন অফ স্মাগলিং অ্যাক্ট রয়েছে, কিন্তু তার জন্য কি চোরাকারবার নিয়ন্ত্রিত হচ্ছে কি? আজকে কালো টাকা, স্মাগলিং-এ গোটা দেশ ছেয়ে গেছে, আজকে ধরতে গেলে একটা প্যারালাল ইকোনমি রান করছে এবং সেটা আনুমানিক ২০ থেকে ২৫ হাজার কোটি টাকার মতো। নট অ্যান ইন্সিগনিফিকেন্ট অ্যামাউন্ট, ২০ থেকে ২৫ হাজার কোটি টাকার মতো ব্ল্যাক মানির প্যারালাল ইকোনমি গোটা দেশের অর্থনীতিকে কন্ট্রোল করছে। জওহরলাল নেহরুর আমল থেকে এ বিষয়ে কেন্দ্রের পক্ষ থেকে উদ্বেগ প্রকাশ করা হয়েছে। কিন্তু তাতে কি হয়েছে? আসল পয়েন্ট এটা নয় যে, কালোবাজারি, মজুতদারী, চোরাকারবারি বন্ধ করবার জন্য কোনও আইন নেই। কিন্তু সেই আইনকে প্রয়োগ করার জন্য সরকারের যে সিন্সিয়ারিটি, অনেস্টি থাকা দরকার তার অভাব। তার ফলেই এই জিনিস হচ্ছে। অতীতের অভিজ্ঞতা একথা বলছে যে, কেন্দ্রীয় সরকার এই যে নয়া পি. ডি. অ্যাক্ট করেছে, এটা জনস্বার্থের কোনও কাজে লাগবে না। জনস্বার্থ রক্ষার জন্য যে আইন আছে তাই যথেষ্ট। খুবই সঙ্গত কারণে আমরা আশঙ্কা করছি যে, এই আইন গণ-আন্দোলনকে দমন করবে। এই আইন ব্যক্তি-স্বাধীনতাকে হরণ করবে, এই আইন বিরোধী রাজনৈতিক কর্মীদের বিরুদ্ধে ব্যবহার করা হবে। ফলে এটা করার দাবি জানিয়ে আমি এই প্রস্তাব আনছি। সাথে সাথে এই প্রস্তাবের মধ্যে একটা জিনিস রেখেছি, সেটা হচ্ছে সংবিধানের যে

বিশেষ ধারার ফলে বার বার এই যে আইন করা হচ্ছে, যে বিশেষ প্রভিসন সংবিধানে আছে যার দ্বারা বার বার কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকারগুলি এই সমস্ত ব্ল্যাক অ্যাক্ট, কালা-কানুনগুলি এনে জনগণের গণতান্ত্রিক অধিকারকে হরণ করে থাকে তা সমূলে উৎখাত করার জন্য আমার প্রস্তাবের মধ্যে যে সাজেশন রেখেছি তা হচ্ছে যে, সংবিধানকে সংশোধন করা হোক, ঐ বিশেষ ধারা, যে ধারার বলে এই সমস্ত পি. ডি. অ্যাক্ট হচ্ছে, এই সমস্ত অগণতান্ত্রিক আইন প্রণয়ন করা যায় সেই ধারা পরিবর্তনের ব্যবস্থা করা হোক। যার ফলে ভবিষ্যতে এই রকম অগণতান্ত্রিক আইনের আঘাতে দেশের মানুষের অধিকার সঙ্কুচিত না হয়। সেই উদ্দেশ্যেই আমি এই প্রস্তাব এনেছি। আমি এই প্রস্তাব বিবেচনার জন্য সভায় রাখলাম। এখানে এর উপরে কতগুলি অ্যামেন্ডমেন্ট এসেছে, জানি না কোন কোন অ্যামেন্ডমেন্ট মুভ হবে। যাই হোক অ্যামেন্ডমেন্টগুলি যারা মুভ করবেন তাদের বক্তব্য শুনে তার উপরে আমার বক্তব্য রাইট টু রিপ্লাই-এর সময়ে রাখব। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-20 — 5-30 p.m.]

**Mr. Deputy Speaker :** There are amendments on the motion and are taken as moved.

**Shri Birendra Kumar Moitra :** Sir, I beg to move that in para 1, line 3, after the words /ঘোষণা করা হলেও অতীতের* the words "ইন্দিরা রাজেত্বর* be inserted.

**Shri Ramnarayan Goswami :** Sir, I beg to move that in para 2, lines 1-2, for the words—

"আইনগুলিই কালোবাজারি ও মজুতদারী প্রতিরোধ করার পক্ষে যথেষ্ট। এর জন্য" আইনগুলিই কালোবাজারি ও মজুতদারী প্রতিরোধ করার পক্ষে যথেষ্ট বিবেচিত না হইলে প্রয়োজনীয় সংশোধন করা যাইতে পারে কিন্তু এর জন্য" be substituted.

I also beg to move that after para 3, the following new para be inserted, namely :—

"এই সভা মনে করে যে, রাজ্য সরকার নিবর্তনমূলক আটক আইনের প্রশ্নে কেন্দ্রীয় সরকারের নীতির যে বিরোধিতা করেছেন তা সবদিক থেকেই যুক্তিপূর্ণ। এই রাজ্যের সরকার গণতান্ত্রিক আন্দোলন ও ব্যক্তিস্বাধীনতা ও নাগরিক অধিকারের বিকাশের প্রশ্নে সব সময়েই আন্তরিক উদ্যোগ গ্রহণ করেছেন। নিবর্তনমূলক আটক আইনের প্রশ্নে রাজ্য সরকারের ভূমিকা অভিনন্দনযোগ্য।"

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় দেবপ্রসাদ সরকার মহাশয় যে বক্তব্য রেজলিউশনের মাধ্যমে রেখেছেন সেই বক্তব্যের সঙ্গে আমি নীতিগতভাবে একমত। কিন্তু এই প্রস্তাব গৃহীত হওয়ার সময়ে রুলিং পার্টি থেকে যে অ্যামেন্ডমেন্ট দিয়েছেন—গৃহীত হবে কিনা জানি না—এটা দেখে আমি আশ্চর্য হয়ে যাচ্ছি। আমার বক্তব্য

হচ্ছে, এই প্রকার একটা জরুরি এবং গুরুত্বপূর্ণ বিষয়ে যেখানে আমরা একমত হয়েছি সেখানে এই রকম ধরনের অ্যামেন্ডমেন্ট দেওয়া যুক্তিযুক্ত হয়েছে কিনা আমি জানি না। সরকার পক্ষের চিপ হুইপের উচিত ছিল সকলকে নিয়ে বসে সর্বসম্মত প্রস্তাব তৈরি করতে পারলে ভাল হত কিন্তু তারা প্রত্যেক বিষয়ে একটা পার্থক্য বজায় রাখবার চেষ্টা করছেন। এটা অত্যন্ত দুঃখের কথা। দেবপ্রসাদ সরকার মহাশয় যে বক্তব্য বা প্রস্তাব রেখেছেন তার সঙ্গে আমি একমত। কিন্তু তার মধ্যে ঘোষণা করা হল অতীতের অভিজ্ঞতাতে এই কথাই প্রমাণ করে—তিনি এই অতীতের অভিজ্ঞতা বলতে কত বছর আগে নিয়ে যেতে চাচ্ছেন সেটা আমি জানি না। এই অতীতের মধ্যে আমরা মানে জনতা সরকার যখন ক্ষমতায় আসে তখন মিশা, পি. ভি. অ্যাক্ট, সমস্ত ভীতিপ্রদ আইন, নির্বতনমূলক আইনকে অপসারিত করে দেশে একটা সুস্থ আবহাওয়া এবং সুস্থ নিঃশ্বাস ফেলার চেষ্টা করেছিলেন। এই রাজ্য সরকার জনতা সরকারের এই নীতিকে সমর্থন করেছিলেন এবং পালন করার চেষ্টা করেছেন। আমি এটা দেখে খুশি হয়েছি এবং তারজন্য ধন্যবাদ জানাচ্ছি। এই সরকার যে নিবর্তনমূলক আইনকে চালু করার চেষ্টা করেননি—এটা খুবই ভাল কাজ করেছেন, তারজন্য ধন্যবাদ জানাচ্ছি। এরা যদি এটা চালু করতেন তাহলে অতীতে যেসব কথা বলেছেন তার খেলাপ করতেন। যদিও এই সরকার অতীতের অনেক কথাই খেলাপ করেছেন। আগে যখন সুপারসেশনের কোনও কথা হত বা শুনতো অমনি ওরা চিৎকার করতেন। কিন্তু এখন এরা সুপারসেশন্ করবার জন্য বিল এনেছেন। অ্যাডভাইসারি কমিটি, ম্যানেজিং কমিটির সুপারসেশন—এইসব এখন নিত্য-নৈমিত্তিক ব্যাপার হয়ে গেছে। আজকে ইউনিভার্সিটিতে সুপারসেশন এটা নিত্য-নৈমিত্তিক ব্যাপার হয়ে গেছে। আমার বক্তব্য হচ্ছে, জনতা সরকারের আমলে পি. ভি. অ্যাক্ট রাখেননি। সুতরাং অতীতের কথা বললে জনতা সরকারও এসে যাচ্ছে। ১৯৫০ সালে ২৬শে জানুয়ারি তারিখে এই দেশের কনস্টিটিউশন গৃহীত হয়। তারপর সরকার ১৯৫০ সালের ২৫শে ফেব্রুয়ারি তারিখে এই বিল এনেছিলেন।

তার কারণ তখন অনেকগুলি আইন এমন অবস্থায় এসেছিল, দেশ তখন সবেমাত্র স্বাধীন হয়েছে, নানান বিপদ তখনও রয়েছে। পাটনা হাইকোর্ট, বোম্বাই হাইকোর্ট সব বাতিল করে দিলেন, সেজন্য আনতে হয়েছিল। কিন্তু এখন দেশের স্বাধীনতা অনেকদিন হয়ে গেল, আমাদের যে সব আইন আছে তাতে এখন কালোবাজারিদের দমন করবার ব্যবস্থা এই আইনে চালু থাকতে পারে। ইন্দিরা গান্ধীর আমলে যেভাবে পি. ডি. অ্যাক্ট, মিশা গ্রামে গ্রামান্তরে কদর্য ভাবে প্রয়োগ হতে দেখেছিলাম তাতে এইরকম আইন একটা দেশে থাকা অত্যন্ত লজ্জার বিষয় হয়ে দাঁড়িয়েছে এবং সরকার পক্ষ—আমি জানি না ইন্দিরা চেয়েছিলেন কিনা এইভাবে আইনের অপব্যবহার, যে রকম অপব্যবহার করেছিলেন। বরকত সাহেবের জেলায় পুলিশ কনস্টেবলকে টাকা না দিতে পারার জন্য ৯০ বছরের বৃদ্ধকে ধরা হয়েছিল। বরকত সাহেব দেখেছিলেন ব্যাপারটা, কি করেছিলেন জানি না। কিছু কিছু খবর কাগজে বেরিয়েছিল। ইন্দিরা গান্ধীর আমলের মতো আজকেও আমরা কি দেখছি? যে সি. বি. আইয়ের কর্মচারিরা মামলার এনকোয়ারি করেছিলেন তাদের ধরে নিয়ে যাওয়া হয়েছিল জেলে। এইরকম ভাবে পি. ডি. অ্যাক্ট করছেন, এরপর এমার্জেন্সি করবেন আবার সেই স্বৈরতন্ত্রের ঘোড়া এই দেশের উপরে ছেড়ে দেবেন সেই চেষ্টা করছেন। আমাদের বামফ্রন্ট

সরকার ইন্দিরার রায়ে রায় দেননি বিপদকে সামনে রেখে প্রতিরোধ করবার চেষ্টা করছেন, সেইজন্য আমি ধন্যবাদ জানাচ্ছি কিন্তু একটা কথা তাদের জানাতে চাইছি। তারা কি করছেন? তারা বলছেন গণতান্ত্রিক আন্দোলন চলবে, কিন্তু আমরা দেখলাম ডকে গুলি চলল, সেটা কি গণতান্ত্রিক আন্দোলন ছিল না। অর্গানাইজ টিচাররা আন্দোলন করতে এসেছিলেন, তাদের উপর লাঠি চালিয়ে দেওয়া হয়েছিল। করিম সাহেব একজন বিধানসভার সদস্য এস. ডি. ও.-র কাছে বলতে গেছেন, তার ভাইও গিয়েছিলেন সকলকে লাঠি পেটা করা হল, পি. ডি. অ্যাক্ট নয়, অথচ জেলে দেওয়া হল এটা ভাবতে হবে। গণতান্ত্রিক আন্দোলন বিরোধীদল করতে গেলে আর গণতান্ত্রিক আন্দোলন থাকছে না, অথচ শাসক দলের লোকেরা দিনের পর দিন এস. পি.-কে অপমান করছে, থানা ঘেরাও করছে, এস. পি.-র গাড়ি ঘেরাও করছে ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটকে অপমান করছে। আইন ভঙ্গ করছে, কিছুই হচ্ছে না। আমার বাড়িতে রাত্রি দুটোর সময়ে সার্চ হল রাত্রি দুটোতে এম. এল.-এর বাড়ি সার্চ হচ্ছে, সব খবরই জানিয়েছিলাম, কিছুই হয়নি। আমাকে মিথ্যা মামলায় আমাদের লোককে জড়িয়ে রাখা হয়েছে। হালিম সাহেব রয়েছেন বিচার মন্ত্রী, দয়া করে দেখবেন যেন এরকম না হয়। পি. ডি. অ্যাক্টের সম্বন্ধে আমরা বার বার বলছি, এটা সরকার চালু করেছেন তার জন্য ধন্যবাদ জানাচ্ছি। কিন্তু আরেকটা কথা বলছি। আজকে এখানে গরিব একজন দোকানদার যার মাত্র ৫০০ টাকা পুঁজি—এনফোর্সমেন্টের লোক তাদের বিরক্ত করছে। আমি অত্যন্ত গুরুত্ব সহকারে বলছি দয়া করে শুনুন বিচার মন্ত্রী মহাশয়কে বলছি ক্যাবিনেটে হয়ত বলবেন, কংগ্রেস রাজত্বে যেমন দেখেছি এনফোর্সমেন্টের দারোগার সঙ্গে প্রত্যেক দোকানের সঙ্গে ব্যবস্থা করা আছে ৫০, ১০, ২০ টাকা করে। যারা টাকা দিতে পারে তাদের নামে কেস হয় না, গরিব লোকেরা টাকা দিতে পারে না সেই সব লোকের নামে কেস করা হয়। আজকে জিনিসপত্রের দাম প্রতিদিন বাড়ছে আইন আছে সেই আইনে এনফোর্সমেন্ট যা করার করে যাচ্ছে, আগের কংগ্রেসের আমলে দেখেছি যে ব্যবস্থা ছিল আপনার আমলেও সেই ব্যবস্থাই রয়ে গেছে। এখন আবার লোকাল কমিটিকে না দিতে পারলে মুশকিল হয়। আমরা আইন করে যাচ্ছি কিন্তু দুর্নীতি দমন করতে হবে। এনফোর্সমেন্ট পুলিশের যে ব্যবস্থা আছে সেই ব্যবস্থা অত্যন্ত দুর্নীতিপূর্ণ এবং আইনে আছে প্রত্যেক মাসে দু-চারটি কেস দিতে হবে, প্রত্যেক জেলাতে দু-চারটি কেসে গরিব লোকদের ধরা হচ্ছে জিনিসপত্রের দাম বাড়ছে, সোটা কন্ট্রোল করা যায় কিন্তু করতে পারা যাচ্ছে না।

[5-30 — 5-40 p.m.]

আমি দেবপ্রসাদবাবুর কাছে আবেদন করব ইন্দিরা গান্ধীর রাজত্বে কথাটা যদি গ্রহণ করেন ভাল। রাম নারায়ন বাবুরা যে জিনিসটা এনেছেন তার একটি কথায় আপত্তি আছে—"এই রাজ্যের সরকার গণতান্ত্রিক আন্দোলন ও ব্যক্তি স্বাধীনতা ও নাগরিক অধিকার বিকাশের প্রশ্নে সব সময় আন্তরিক উদ্যোগ গ্রহণ করেছেন।" এর সঙ্গে এক মত হতে পারছি না কারণ এ বিষয় আমরা তেমন কোনও লক্ষ্যন দেখতে পাচ্ছি না। তাই সরকার পক্ষকে অনুরোধ করব মিলিতভাবে এমন একটি প্রস্তাব করা হোক যাতে কোনও ভোট না হয়। দেবপ্রসাদবাবু যে রেজলিউশন এনেছেন তার সঙ্গে আমার ও আমাদের পার্টির পক্ষ থেকে নীতিগত ভাবে আমরা এক ভাষার সঙ্গে একমত না হলেও।

**শ্রী রামনারায়ণ গোস্বামী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কেন্দ্রীয় সরকার নিবর্তনমূলক আটক আইন আনার পর দেবপ্রসাদবাবু যে প্রস্তাব এনেছেন সাধারণভাবে তা ভাল। কিন্তু প্রস্তাবটি অসম্পূর্ণ বলে আমরা কয়েকজন সদস্য দুটি সংশোধনী দিয়েছি। আমরা সকলেই একমত যে, কালোবাজারি ও মজুতদারদের বিরুদ্ধে যে আটক আইন ইন্দিরা গান্ধী চালু করতে চেয়েছেন আসলে সেটা হল একটা অজুহাত এবং এর পেছনে সত্যকারের উদ্দেশ্য হল তিনটি। প্রথম উদ্দেশ্য হল বিরোধী পক্ষের উপর রাজনৈতিক প্রতিহিংসা চরিতার্থ করা, দ্বিতীয় জনসাধারণের দৃষ্টিভঙ্গি অন্য দিকে নিয়ে যাওয়া, আর তৃতীয় উদ্দেশ্য হল—যে সমস্ত রাজ্য সরকারগুলি ইন্দিরা গান্ধীর হাতে নেই বা যারা এই আইন কার্যকর করতে চান না তাদের উপর চাপ সৃষ্টি করে জনসাধারণকে বোঝান যে এই সমস্ত রাজ্য সরকারগুলি কেন্দ্রীয় সরকারকে সাহায্য করছে না এই অজুহাতে এদের ভেঙ্গে দেবার জন্য এই আইন আনা হয়েছে। কারা কালোবাজারি ও মজুতদারী দেখবেন? আমরা পশ্চিমবাংলা ও সারা ভারতবর্ষে দেখেছি ইন্দিরা গান্ধী থেকে আরম্ভ করে কংগ্রেস আই-এর সমর্থকরা সমাজ বিরোধীদের উপর দারুণ খাপ্পা এবং রোজই তারা বলছেন এদের শায়েস্তা করবেন। আপনারা জানেন রবীন্দ্রনাথের গান্ধারীর আবেদন বলে একটা কবিতায় তিনি বলছেন গান্ধারীর যখন দ্রৌপদীকে লাঞ্ছনার জন্য ধৃতরাষ্ট্রের কাছে দরবারে গেলেন তখন ধৃতরাষ্ট্র গান্ধারীকে জিজ্ঞাসা করলেন বল কে সে, আছে, কোন খানে, নাম তার কি? কিন্তু যেই গান্ধারী ধৃতরাষ্ট্রের কাছে বললেন পুত্র দুর্যোধন। পুত্র দুর্যোধন না হলে হয়ত তিনি অন্য কথা বলতেন। কিন্তু ধৃতরাষ্ট্র গান্ধারীকে বললেন—পুত্র দুর্যোধন—তাহারে করিব ত্যাগ? এরাও ঠিক সেই রকম সমাজ বিরোধীদের বিরুদ্ধে কথা বললেন। বর্ধমানে লুনো মদন, ২৪-পরগনার ক্ষ্যাপা ঘোষ, ডাকু সোমেন এদের নাম সকলেই জানে। কিন্তু এরা সব মায়ের বাচ্ছা। অতএব স্বৈরশক্তিকে সমাজ বিরোধীদের বিরুদ্ধে—কালোবাজারি-মজুতদারীর বিরুদ্ধে আটক আইন প্রয়োগ করবেন তা বিশ্বাস হয় না। কারণ এরা কারা? এদের কাছ থেকেই ইন্দিরা কংগ্রেস টাকা পয়সা পান। চিনির যারা কারবারী আছেন, কিম্বা টাটা, বিড়লা-মহিন্দর—গ্রামের বড় বড় জোতদার কালোবাজারি-মজুতদারী এদের বিরুদ্ধে ইন্দিরা গান্ধী কি ব্যবস্থা গ্রহণ করবেন? সুতরাং আমাদের কথা হল এদের দমন করবার কোনও চিন্তাই ইন্দিরা গান্ধীর নেই—চিন্তা অন্য জায়গায় আছে। সেইজন্য আমরা বলতে চাই—প্রচলিত যে সমস্ত আইন আছে সি. আর. পি. সি. আই., পি. সি., সি. পি. সি.—এই সব আইনে না হলে তার সংশোধন করা যেতে পারে। এরজন্য পি. ডি. অ্যাক্টের কোনও প্রয়োজন নেই। দেবপ্রসাদবাবুর প্রস্তাবে অতীতের অভিজ্ঞতায় দেখা গেছে বলে কয়েকটি শব্দ আছে। এ বিষয়ে মুখ্যমন্ত্রী গত বাজেটের সময় বলেছিলেন যে, প্রফুল্লবাবু যে দিন এখানে নিবর্তনমূলক আটক আইন এনেছিলেন সেদিন তিনি তার তীব্র বিরোধিতা করায় প্রফুল্লবাবু জ্যোতিবাবুকে বলেছিলেন যে আপনার বিরুদ্ধে এই আইন প্রয়োগ করা হবে না। কিন্তু পরের দিন ভোর বেলায় জ্যোতিবাবুকে পুলিশের ভ্যান এসে তাকে বাড়ি থেকে ধরে নিয়ে যায় এবং প্রফুল্লবাবু তখন গেঞ্জি গায়ে দিয়ে পায়চারি করছিলেন। সেইজন্য আমি দেবপ্রসাদবাবুর প্রস্তাব সমর্থন করে কয়েকটা কথা যোগ করতে চাই যে, যে আইন আছে তাই যথেষ্ট—তবে কোনও ক্ষেত্রে কোনও অসুবিধা হলে তা সংশোধন করা যেতে পারে। আমরা তাই বলেছি আইনগুলি কালোবাজারি ও মজুতদারী প্রতিরোধ করার পক্ষে যথেষ্ট না হলে প্রয়োজনীয় সংশোধন করা যাইতে পারে। কিন্তু এরজন্য অন্য কোনও আইন প্রয়োজন

নাই। কালোবাজারি মজুতদারী দমন করার প্রশ্নে আইনের অভাব বড় কথা নয়, আসল কথা হল সরকারের শ্রেণী চরিত্র। ইন্দিরা গান্ধীর সরকার কোন শ্রেণীর প্রতিনিধিত্ব করছেন তা ভারতের সমস্ত মানুষ জানে অর্থাৎ ওরা প্রতিনিধিত্ব করছেন সমাজ বিরোধী কালোবাজারি পুঁজিপতি ও জমিদার জোতদার শ্রেণী। এ ছাড়া আর একটা সংশোধনী আনতে চাচ্ছি তার উদ্দেশ্য হল দেবপ্রসাদবাবু আটক আইনের বিরোধিতা করতে চান, কিন্তু আমি জিজ্ঞাসা করি স্টেপ্টোমাইসিন—যক্ষ্মা রোগীর পক্ষে একটা খুব ভাল দাওয়াই। কিন্তু ডাক্তারের ভূমিকা বাদ দিলে তার কি কাজ হবে। আপনারা আটক আইনের বিরোধিতা চান কিন্তু সারা ভারতে স্বৈরশক্তির বিরুদ্ধে যে কমন কারেন্ট চলছে তার বাইরে থেকে আপনারা কি করবেন? অর্থাৎ সারা ভারতের বামফ্রন্ট শক্তি যে ভূমিকা নিয়েছে—বিশেষ করে পশ্চিমবাংলায় সেই ভূমিকাকে অস্বীকার করে আটক আইনের বিরোধিতা করা যায় না। এর বিরোধিতা করা মানেই পশ্চিমবঙ্গের বাম সরকারের ভূমিকাকে অস্বীকার করা। সেইজন্য আমরা যোগ করতে চাই "পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার আটক আইনের যে বিরোধিতা করছেন তারজন্য আমরা গর্ববোধ করতে পারি।" ১৯৬৪-৬৫ সালে ভারতের অন্যতম শ্রেষ্ঠ ব্যবহারজীবী এন. সি. চ্যাটার্জি—যখন এই সমস্ত আটক আইন পি. ডি. অ্যাক্ট, ডি. আই. আর. প্রভৃতি এল তখন তিনি বলেছিলেন এমন আইন যেখানে নো ভকিল—নো দলিল—নো উকিল।

[5-40 — 5-50 p.m.]

যেখানে কোনও উকিলের দরকার হয় না, যেখানে অ্যাপিল করবার অবকাশ থাকবে না, যেখানে ডকুমেন্ট সাবমিট করবার দরকার হয় না, এমন আইনের আমরা গোড়া থেকে বিরোধিতা করে এসেছি। স্বাভাবিকভাবে আমি দেবপ্রসাদবাবুকে বলব বামফ্রন্ট সরকার এবং বামফ্রন্ট পার্টিগুলির যে ভূমিকা সেই ভূমিকাকে আমি আমার সংশোধনীর মাধ্যমে স্বীকার করতে চেয়েছি, আশা করি আপনি তা স্বীকার করবেন। সর্বশেষে একটা কথা বলতে চাই যে পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার থাকার ফলে আমি জিজ্ঞাসা করি দেবপ্রসাদবাবুকে যে বলুন ভারতবর্ষের কোনও রাজ্যে এর থেকে নাগরিক অধিকার ব্যক্তি স্বাধীনতা অটুট আছে? ইন্দিরা কংগ্রেসের সবাই বিধানসভায় আসছেন, চারিদিকে ঘুরে বেড়াচ্ছেন স্বাধীনভাবে। এই যে লোকসভার নির্বাচন হয়ে গেল বিহার, উত্তরপ্রদেশ, ভারতবর্ষের সর্বত্র দেখেছি কোথাও ইন্দিরা গান্ধীর গায়ে ইঁট পড়ছে, কোথাও রাজনারায়ণের মাথা ফেটেছে। কিন্তু পশ্চিমবঙ্গে ইন্দিরা কংগ্রেসের নেতা, সাধারণ কর্মীদের গায়ে হাত পর্যন্ত কেউ দেয়নি। পশ্চিমবঙ্গে ব্যক্তি স্বাধীনতা নাগরিক অধিকার সুনিশ্চিত করা হয়েছে। অবশ্য কিছু দুর্বলতা ব্যর্থতা থাকা স্বাভাবিক, যেহেতু এই সামাজিক কাঠামোর মধ্যে দিয়ে চলতে হচ্ছে। ব্যক্তি স্বাধীনতা নাগরিক অধিকারকে রক্ষা করার জন্য আমরা যে উদ্যোগ নিয়েছি আশা করব দেবপ্রসাদবাবু সেটাকে অস্বীকার করবেন না। আমি সেজন্য অন্যান্য সদস্যদের বলব যে দুটি সংশোধন আমরা এনেছি কয়েকজন সদস্য মিলে তারা এই সংশোধন সহ এই প্রস্তাবকে গ্রহণ করবেন এবং প্রস্তাবকে আমি বলব তিনি এই সংশোধনীকে মেনে নেবেন, এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সামসুদ্দিন আহমেদ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটা প্রিভিলেজের প্রশ্ন আপনার কাছে তুলছি। আমাদের রেলওয়ে কাউন্টারে টেলিফোনের কোনও যোগাযোগ নেই,

বসার ভাল ব্যবস্থা নেই। আমরা কাউন্টারে টিকিট কাটতে পারলাম না, আমাদের সকলকে মালদহ, মুর্শিদাবাদে যেতে হবে, কেউ এখানে টিকিট পেলেন না, স্টেশনে গিয়ে টিকিট কাটতে হবে, ডাইরেক্ট টেলিফোনের ব্যবস্থা না থাকলে কি করে যোগাযোগ করব? এখানে কাউন্টারে কোনও মুল্য নেই, এই কাউন্টারে টিকিট হচ্ছে না। আপনি ইমিডিয়েটলি ডাইরেক্ট টেলিফোন লাইনের ব্যবস্থা করুন যাতে করে আমরা যোগাযোগের ব্যবস্থা করতে পারি। আজকে স্টেশনে গিয়ে আমাদের টিকিট কাটতে হবে, এই কথা আমি আপনার মাধ্যমে জানালাম।

**Mr. Deputy Speaker :** Please sit down. I shall look into the matter.

## PRESENTATION OF REPORT

### Sixty-Second Report of the Business Advisory Committee

**Mr. Deputy Speaker :** I beg to present the Sixty-second Report of the Business Advisory Committee, the meeting of which held in Mr. Speaker's Chamber today recommended that the following programme of business be taken up on Monday, the 21st April, 1980 in place of programme already fixed :

Monday, 21st April, 1980 — (i) Motion under rule 185 regarding conversion of the existing single Railway line between Sheoraphuli and Tarakeswar in Hooghly district into double one and its extension—Notice given by Shri Balai Bandyopadhyay, Shri Kripasindhu Saha and Shri Matish Ray.

$1^1/_2$ hours.

(ii) Motion under rule 185 regarding improvement of existing facilities in Krishnanagar—Lalgola Section and extension of Ondal-Suri-Saithia Railway line to Karimpur in Nadia district— Notice given by Shri Amalendra Roy, Shri Jayanta Kumar Biswas and others. $1^1/_2$ hours.

**শ্রী অশোককুমার বোস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিধানসভার কার্য উপদেষ্টা সমিতির—৬২তম প্রতিবেদনে যে সুপারিশ করা হয়েছে তা গ্রহণের জন্য আমি সভায় প্রস্তাব উত্থাপন করছি।

**Mr. Deputy Speaker :** I think the motion is adopted—the motion is adopted.

### Motion under rule 185 moved by Shri Deba Prasad Sarkar was resumed again

**শ্রী সেখ ইমাজুদ্দিন ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, বিধানসভায় এস. ইউ. সি. দলের সদস্য শ্রী দেবপ্রসাদ সরকার মহাশয় যে রেজলিউশন এনেছেন আন্ডার রুল ১৮৫ সেটা আমি ভাল করে পড়ে দেখেছি। এই রেজলিউশনের উপর পরবর্তীকালে বামফ্রন্ট-এর কয়েকজন সদস্য যে বক্তব্য রেখেছেন সেটা শুনে আমার বিশ্বাস হয়েছে যে, এই রেজিলিউশন আসলে সরকারের কিন্তু নানা রকম অসুবিধা রয়েছে বলে সরকার নিজ নামে এটা না এনে বকলমে তাদেরই সমর্থিত একটা দলের নামে এটা এনেছেন। আপনারা জানেন নিবর্তনমূলক আটক আইন ইন্দিরা গান্ধী করেননি। তিনি ক্ষমতায় আসার আগে লোকদলের চরণ সিং এই অর্ডিন্যান্স এনেছিলেন এবং এই অর্ডিন্যান্স আনতে গিয়ে তিনি কারণ হিসেবে বলেছিলেন, বর্তমানে আমাদের দেশে যে আইন আছে তাতে কালোবাজারি, মুনাফাখোরদের শায়েস্তা করা যাচ্ছে না। চরণ সিং এই আইনকে প্রথমে অর্ডিন্যান্স হিসেবে এনেছিলেন এবং তারপর ইন্দিরা গান্ধী ক্ষমতায় এসে তাকে আইনে পরিণত করেছেন। পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী প্রথমে বলেছিলেন এই আইন আমরা প্রয়োগ করব না, কিন্তু পরবর্তীকালে দেখা গেল দিল্লি গিয়ে আমতা আমতা করে এই আইন প্রয়োগ করবেন কিনা সেটা বলেননি, তবে বলেছেন কেন্দ্রীয় সরকারের আইন কি অমান্য করা যায়। তিনি পরিষ্কার করে বলেননি যে কেন এই নিবর্তনমূলক আটক আইন পশ্চিমবাংলায় প্রয়োগ করবেন না। আপনারা জানেন এই আইন ভারতবর্ষের সর্বত্রই প্রয়োগ হচ্ছে। শুধু পশ্চিমবাংলাতেই এটা প্রয়োগ হচ্ছে না এবং প্রয়োগ হচ্ছে না বলেই আমাদের এত দুর্দশা। আমরা দেখলাম ইসলামপুরে কি মারাত্মক ঘটনা ঘটেছে, তুফানগঞ্জে কি ঘটনা ঘটেছে এবং রেলওয়েতে ভয়ানক চুরি ডাকাতি হচ্ছে। শুধু এইসব ঘটনাই নয়, আমরা দেখছি সিমেন্ট এবং কেরোসিন তেল নিয়ে চরম কলোবাজারি হচ্ছে। সিমেন্টের আসল দাম ২৮ টাকা, কিন্তু সেই দামে আপনি পাবেন না। আপনি যদি ৪০/৫০ টাকা দেন তাহলে দেখবেন শতশত বস্তা সিমেন্ট আপনার বাড়িতে পৌঁছে দেবে। আপনারা এই কালোবাজারি দমন করতে পারছেন কি? সাধারণ মানুষ ইন্দিরা গান্ধীর জরুরি অবস্থা মেনে নিয়েছিল। আপনারা বলেছেন, ইন্দিরা গান্ধীর কালো হাত। কিন্তু দেশের মানুষ দেখেছে তার সাদা হাত। আমরা মনে করি পশ্চিমবাংলাকে বাঁচাবার জন্য ইন্দিরা গান্ধীর হস্ত প্রসারিত করার প্রয়োজন আছে। আপনারা যে দেশের লোককে ভাঁওতা দিচ্ছেন সেটা মানুষ বুঝতে পেরেছে। দেবপ্রসাদবাবু এই আইন সম্বন্ধে যে আশঙ্কা প্রকাশ করছেন তাতে আমি তাকে বলব আশঙ্কার কোনও কারণ নেই কাজেই এই মোশন উইথড্র করা হোক। আর তিনি যদি এই মোশন উইথড্র না করেন তাহলে আমি এই মোশনের পরিপূর্ণ বিরোধিতা করছি এবং এর উপর যে সংশোধনী প্রস্তাব এসেছে আমি তারও বিরোধিতা করছি।

[5-50 — 6-00 p.m.]

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার সময় খুব কম মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকার মহাশয় যে প্রস্তাবটি এনেছেন সেই প্রস্তাবের উপর আমরা যে সংশোধনী

দিয়েছি সেটা যদি উনি গ্রহণ করেন তাহলে খুব ভাল হয়। এতদিন পরে উনি যে নিবর্তনমূলক আইনের উপরে যে বক্তব্য আজকে হাউসে রাখলেন তার সঙ্গে আমাদের এটা যোগ হলে এটা পরিপূর্ণ হত, সেইজন্য আমরা এই সংশোধনী এনেছি। 'এই সভা মনে করে যে রাজ্য সরকার নিবর্তনমূলক আটক আইনের প্রশ্নে কেন্দ্রীয় সরকারের নীতির যে বিরোধিতা করেছেন তা সব দিক থেকেই যুক্তিপূর্ণ। এই রাজ্যের সরকার গণতান্ত্রিক আন্দোলন ও ব্যক্তি স্বাধীনতা ও নাগরিক অধিকারের বিকাশের প্রশ্নে সব সময়ে আন্তরিক উদ্যোগ গ্রহণ করেছেন। নিবর্তনমূলক আটক আইনের প্রশ্নে রাজ্য সরকারের ভূমিকা অভিনন্দনযোগ্য।' এইটা গ্রহণ করলে খুব ভাল হত এবং ঠিক পরিপূর্ণ প্রস্তাবটি হত, উনি যদি গ্রহণ করেন তাহলে ভাল, তাহলে আমরা সকলে মিলে সর্বসম্মতিক্রমে তার প্রস্তাব গ্রহণ করতে পারি, ইন্দিরা কংগ্রেসের তরফ থেকে যে বক্তব্য রাখা হল সেটা সম্পূর্ণ অসত্য। ইন্দিরার রাজত্বে সব মানুষ জরুরি অবস্থা মেনে নিয়েছে এটা ঠিক নয়। ইন্দিরা ভোটের আগে উনি বোধহয় জানেন না সেইজন্য এখানে বিবৃতি তথ্য বলেছেন ইন্দিরা গান্ধী 'ভোটের আগে মানুষের কাছে বলেছেন যে আমি আর জরুরি অবস্থা জারি করব না। এখন যদি উনি আবার বলেন যে সেটাকে মানুষ মেনে নিয়েছে তা অসত্য কথা এই হাউসে বলছেন। ইন্দিরা গান্ধী যদি এই বক্তব্য শোনেন—আমি জানি না ইন্দিরা গান্ধী ওকে বলতে বলেছেন কিনা কিন্তু এই ধরনের বক্তব্য উনি হাউসে রেখে হাউসকে মিসলিড করছেন, কারণ ইন্দিরা গান্ধী জনসাধারণের কাছে বার বার বলেছেন—অবশ্য উনি কি করবেন পরে সেটা বলা মুশকিল কিন্তু বার বার বলেছেন। জরুরি অবস্থা আর গ্রহণ করবেন না। তারপর কংগ্রেসি সদস্য আবার বললেন পি. ডি. অ্যাক্ট অ্যাকসেপ্ট করতে—আমরা জানি তার জন্য ওরা অবস্থা তৈরি করছেন এবং পশ্চিমবাংলার আইন শৃঙ্খলার অবনতি ঘটছে বলে ইসলামপুরের ঘটনাকে বললেন। ইসলামপুরের ঘটনায় ওদের হাত আছে আমরা জানি এবং এই করে, পশ্চিমবঙ্গ বাংলায় এমন একটা অবস্থা তৈরি করতে যাচ্ছেন কি উদ্দেশ্যে সেটাও আমরা জানি কিন্তু পশ্চিমবাংলার মানুষ আপনাদের ক্ষমা করেনি তার জন্য বিগত নির্বাচনের ফল আপনারা দেখেছেন। পশ্চিমবঙ্গের মানুষ সচেতন, তারা বোঝে তারা আপনাদের চেনে। এখানে চরণ সিংয়ের কথা বললেন এত অসত্য ভাষণ বললেন যে পি. ডি. অ্যাক্ট কি ইন্দিরার আমলে ছিল না? আমরা জানি জরুরি অবস্থার সময় আপনারা সারা ভারতবর্ষে যে অত্যাচার চালয়েছিলেন মিশাতে লক্ষ লক্ষ মানুষকে জেলে পুরে ছিলেন এবং সারা ভারতবর্ষে পুলিশ রাজ প্রতিষ্ঠিত করেছিলেন। আমরা জানি তখন ডাকাতি করে, খুন করে থানায় গিয়ে বলত আমাকে মিশায় দিয়ে দাও কেননা এভিডেন্সগুলি লোপাট করার জন্য। কারণ সাধারণ মানুষ যাতে সাক্ষ্য প্রমাণ না পায় সেইজন্য মিশায় তাদের গ্রেপ্তার করা হয়েছিল। জনতা সরকার এসে সেইসব তুলে দিয়েছিল ইন্দিরার বাবা, তার বাবা হল বৃটিশ, তারা পি. ডি. অ্যাক্ট করেছিল এটা আজকে নতুন নয়।

অতএব ইন্দিরা করেছে, চরণ সিং করেছে এটা ঠিক নয়। জনতা এসে যেসব তুলে দিয়েছিল পরে চরণ সিং সেটা ফিরিয়ে আনলেন। এটা ঠিক নয়, যে ইন্দিরা, ইন্দিরার বাবা এবং তার বাবা হল ব্রিটিশ, সবাই পি. ডি. অ্যাক্ট নিয়েছে। এটা আজকে নূতন নয় ব্রিটিশের যুগেও পি. ডি. অ্যাক্ট ছিল ডিফারেন্ট ফর্ম-এ প্রফুল্ল ঘোষের রাজত্বেও ছিল এবং তার পরবর্তী সময়ে ১৯৬৭ সালে পন্ডিত জওহরলাল নেহেরুর সেই পি. ডি. অ্যাক্ট তার কন্যা

সেটাকে ভাল করে লালন পালন করে আরও অত্যাচারীর ভূমিকা গ্রহণ করে মিশা আর পি. ডি. অ্যাক্ট দিয়ে ভারতবর্ষকে পরিচালিত করবার চেষ্টা করেছিল। এই অসত্য ভাষণ, এইভাবে বিকৃত ভাষণ হাউসের সামনে আপনাদের করা উচিত নয়। আজকে এখনও সময় আছে মানুষের কাছে স্বীকার করুন যে ভুল করেছেন। এই সব দমন নীতি বা আবার পশ্চিমবাংলায় আপনারা যেভাবে করতে চাচ্ছেন, পশ্চিমবঙ্গ বামফ্রন্ট সরকার পি. ডি. অ্যাক্টের বিরুদ্ধে কিন্তু আপনারা বিভিন্ন জায়গায় গিয়ে আজকে নিজেদের দলের মধ্যে মারামারি করে আইন শৃঙ্খলার অবনতি করছেন। এখন অবস্থার সৃষ্টি করছেন, আপনারা নিজেরা দক্ষিণ কলকাতায় দুই কংগ্রেস দলের ঝগড়া এবং মুখ্যমন্ত্রীর কাছে বারবার টেলিফোন আসছে আমাকে বাঁচান। অথচ এই কাজে আপনারাই আজকে সিদ্ধহস্ত, খুন, জখম, হত্যা, পশ্চিমবাংলায় কংশাল দল আপনারাই তৈরি করেছিলেন। এই কংশাল কারা ছিল? নকশালের নামে কংগ্রেসিরা দীর্ঘ ৫ বৎসর ধরে পশ্চিম বাংলায় নারকীয় ঘটনা ঘটিয়েছে। সেই সমস্ত তথ্য যদি দেখা যায়, নিরপেক্ষ তদন্ত যদি করা যায় তাহলে দেখা যাবে আপনাদের কালো হাত কিভাবে সারা পশ্চিমবাংলায় ছিল। পি. ডি. অ্যাক্টের সাহায্যে, মিশার সাহায্যে আপনারা পশ্চিম বাংলায় নারকীয় অত্যাচার করেছেন, ভারতবর্ষে করেছেন। সুতরাং আপনারা একথা বলবেন না। আজকে এখানে এই বামফ্রন্ট সরকার, আমরা সেজন্য সংশোধনী দিয়েছি। কেন দিয়েছি? বামফ্রন্ট সরকার আজকে উদ্যোগ নিচ্ছে আবার গণতন্ত্রকে রক্ষা করার প্রয়োজন আছে, ইন্দিরার স্বৈরাচারি শক্তি দিল্লিতে বসেছে, ভারতবর্ষে আবার প্রয়োজন হয়েছে গণতন্ত্রকে রক্ষা করার। তাই ভারতবর্ষের দিকে দিকে বামফ্রন্ট আজকে এই উদ্যোগ গ্রহণ করছে, তারা আন্তরিকতার সঙ্গে সেই কাজ করছে, তারা আন্তরিকতার সঙ্গে সেই কাজ করছে যাতে সব ভারতীয় রাজনীতিতে স্বৈরাচারী শক্তিকে রুখতে পারে এবং পি. ডি. অ্যাক্ট বন্ধ হয়। অতএব আমরা যে সংশোধনী এনেছি আমার মনে হয় দেবপ্রসাদ বাবু এটাকে গ্রহণ করবেন। ভারতবর্ষে বামফ্রন্টের যে ভূমিকা সেটা গ্রহণ করলে তার কোনও ক্ষতি হবে না। আমি এই বলে আমাদের এটাকে গ্রহণ করার আবেদন জানিয়ে দেবপ্রসাদবাবুকে বলব সর্ব সম্মতিক্রমে, অবশ্য ইন্দিরাকে বাদ দিয়ে, গ্রহণ করবেন। এটাই হচ্ছে আমার বক্তব্য।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, I am afraid Mr. Bari will suffer a heart stroke. মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, দেবপ্রসাদবাবু যে প্রস্তাব এনেছেন এই প্রস্তাবের উদ্দেশ্য সম্বন্ধে ভিন্ন মত না হয়ে যেভাবে এই প্রস্তাব উপস্থাপিত হয়েছে তার সঙ্গে আমরা একমত হতে পারি না। এর উপরে আমাদের রুলিং ফ্রন্টের কর্তারা একযোগে যে সংশোধনী এনেছেন সেটা আরও মারাত্মক বলে মনে করি। যে অবস্থা এখানে দেখতে পাচ্ছি, আপনি দেখুন, স্যার, ইংরাজিতে একটা কথা ছিল I can endure your brutality but I cannot endre your hypocracy. This ruling front is playing the game of hypocracy. জিজ্ঞাসা করতে পরি আজকে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে যে বিবৃতি দিয়েছেন, এই আসাম সমস্যার আন্দোলনের বিরুদ্ধে শান্তিপূর্ণভাবে কংগ্রেস যে আন্দোলন চালাচ্ছিল আমরা দেখলাম by brutal force it has attacked আপনারা মুখে এক কথা বলেন, কংগ্রেসিরা আন্দোলন করেছিল একটা কাঁচ ভেঙ্গে ছিল, একটা আঁচড় পড়েছিল কোনও গাড়িতে? আপনারা তো কথায় কথায় ট্রাম বাস পুড়িয়েছেন? শান্তিপূর্ণ আন্দোলনের অবাধ অধিকার আছে স্বীকার করে নিয়েছেন।

[6-00 — 6-10 p.m.]

আজকে শান্তিপূর্ণ আন্দোলনে গণতান্ত্রিক আন্দোলনে হস্তক্ষেপ করবেন না বলেছেন। করতে গেলেন কেন এখানে? আজকে আমি একথা আপনাকে জিজ্ঞাসা করি। সুতরাং একথা বলছি—আপনারা হিংস্র, আপনারা মুখে এক কথা বলেন, আর কাজে আর এক রকম করেন, এই ভন্ডামি অসহনীয়। সেজন্য একটা বিধেয়কের প্রয়োগ নির্ভর করে কার হাতে—কেন্দ্রে এবং রাজ্যে ক্ষমতা, উই আর অ্যাফরেইড, দেবপ্রসাদবাবু যে আশঙ্কা প্রকাশ করেছেন, হয়ত বাস্তবে সেটা রূপ নিতে চলেছে। সেজন্য আমি মনের কি উদ্দেশ্যের সঙ্গে ভিন্ন মত না হয়েও যেভাবে উনি প্রস্তাবটা রচনা করেছেন, তার সঙ্গে আমি একমত নই। Time is changing, age is changing, events are changing. আগে যে প্রয়োজন ছিল, আগে যাদের হাতে, যে পরিবেশে যে সাংবিধানিক গন্ডিতে, সাংবিধানিক অধিকার, যে সম্ভাবনা ছিল, আজকে যাদের হাতে ক্ষমতা কেন্দ্রে এবং রাজ্যে, এই আইনের অপপ্রয়োগ হতে পারে, এই আশঙ্কার সঙ্গত কারণ আছে, দেখছি সাত তারিখের ঘটনা। সেজন্য যে প্রস্তাব উনি এনেছেন, এর উদ্দেশ্য বিরোধী দলকে দমন করার ক্ষেত্রে, প্রয়োগ যেন বন্ধ করা হয়, এর সঙ্গে আমি একমত কিন্তু এর রেফারেন্স to the context যেটা আছে এর সঙ্গে আমি এক মত নই। অতীতে ভারতবর্ষ যে অবস্থায় ছিল সেই অবস্থায় যে আইনের প্রয়োজন আজকে দেশ কাল পাত্র প্রভেদে, আমি মনে করি সেই আইনের প্রবর্তন যত সীমিত করা না হয়, ততই ভাল। এবং এদিক দিয়ে মাননীয় মুখ্যমন্ত্রী দুই এক বার প্রতিবাদ করেছেন, এখন নীরব কেন, রহস্যজনক কারণে তাও জানি। একথা ঠিক যে, যে উদ্দেশ্য ব্যক্ত করলেন—কেন্দ্রীয় সরকার কিছুতেই আর দ্রব্যমূল্য নিয়ন্ত্রণে রাখতে যাচ্ছে না, চোরাকারবারিদের দমন করা যাচ্ছে না, মুখ্যমন্ত্রীর এতে বিরোধিতা শুনেছিলাম, তিনি বলেছিলেন প্রচলিত আইনের মধ্যে দিয়েই এর প্রতিকার সম্ভব। কিন্তু পরবর্তীকালে এদিকে আইন পাস হয়ে গেল, এখানেও সমগ্র বামফ্রন্ট রহস্যজনক কারণে নীরবতা গ্রহণ করেছেন, বুঝতে পারলাম কোনও অলিখিত সন্ধি বা চুক্তি এর পেছনে কাজ করছে কিনা। তথাপি আমি আজকে আশা করব যে ইতিহাস নিজস্ব পথ ধরেই চলবে এবং ইতিহাস নিয়ন্ত্রণের ক্ষমতা কেন্দ্রে বা রাজ্যে ক্ষমতায় আসীন যারা আছেন, তারা যদি মনে করে থাকেন, ইতিহাস নিয়ন্ত্রণের ক্ষমতা তাদের করায়ত্ত, কিঞ্চিত ভুল করবেন, মরীচিকার পেছনে ঘুরবেন। সেজন্য দেবপ্রসাদ সরকার মহাশয়ের—প্রস্তাবের উদ্দেশ্যের সঙ্গে এক মত হয়ে যে বয়ান, স্টেটমেন্ট যেভাবে কন্ট্রাকশন হয়েছে, যে সংশোধনগুলি আনা হয়েছে, তার কোনওটার সঙ্গে একমত হতে পারলাম না, আজকে এই প্রস্তাব যে আকারে এবং সংশোধনী যে আকারে এসেছে, এই আকারে সমর্থন করা সম্ভব নয়। এই বলে শেষ করছি। থ্যাঙ্ক ইউ স্যার।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় দেবপ্রসাদ সরকার মহাশয় যে প্রস্তাব উত্থাপন করেছেন এবং সেই প্রস্তাবের মধ্যে যে অসম্পূর্ণতা রয়ে গেছে, সেদিকে দৃষ্টি রেখে রামনারায়ণ গোস্বামী এবং অন্যান্যরা যে সংযোজনী প্রস্তাব তুলেছেন, আমি তা গ্রহণ করার জন্য সরকার মহাশয়ের কাছে আবেদন জানাচ্ছি। লোকসভায় নিবর্তনমূলক আটক আইন সংখ্যাধিক্যে গৃহীত হলেও এবং তার উদ্দেশ্য সম্পর্কে বিভিন্ন কেন্দ্রীয় নেতারা এবং কেন্দ্রীয় মন্ত্রীরা বার বার যে কথা বলেছেন, চোরাকারবারি কালোবাজারি নিয়ন্ত্রণ ইত্যাদি,

সেগুলি আসলে তারা যা করতে চাইছেন, তার সঙ্গে কোনও মিল নেই। এই ব্যাপারে কোনও সন্দেহ নেই যে কালাকানুন ব্যবহৃত হয় ধর্মঘট ভাঙার ক্ষেত্রে, গণ-আন্দোলন দমন করার ক্ষেত্রে, সমাজের গণ আন্দোলন এবং সংগ্রাম রুখার ক্ষেত্রেই এটা ব্যবহার করা হবে।

বর্তমানে শাসনকাল ছাড়াও আমার অতীতে শ্রীমতী ইন্দিরা গান্ধীর শাসন দেখেছি। অতীতের তার সেই শাসনকালের সঙ্গে দেশের মানুষ পরিচিত আছেন জরুরি অবস্থা এবং তার পূর্ববর্তীকালের শাসনের মধ্যে দিয়ে। আমরা যখন মিশা বন্দি হিসাবে বিভিন্ন জেলে ছিলাম তখন আমরা একটি নতুন আইনের কথা শুনি, সেটা হচ্ছে, কফেপোসা বলে একটি আইন। সেই আইনটি সেদিন তিনি চালু করেছিলেন। সেদিন ঢক্কানিনাদ করে বলা হয়েছিল এই কফেপোসা আইন চোরাচালানদার এবং অসাধু ব্যবসায়িদের ক্ষেত্রে ব্যবহৃত হবে। কিন্তু স্যার, অতীতের সেই স্মৃতিগুলি আমরা আজও ভুলতে পারিনি। সেদিন ঐ বড় বড় চোরাকারবারি, অসাধু ব্যবসায়িদের দমন করার কথা বাইরে যা প্রচার করা হয়েছিল সে ক্ষেত্রে আমরা দিনের পর দিন দেখেছি, অত্যন্ত ছোট বা ক্ষুদ্র ব্যবসায়ীদের এই কফেপোসা আইনে আটক করে সেখানে সেলবন্দি করা হচ্ছে। কাজেই আজকে এ ব্যাপারে কোনও সন্দেহই নেই যে তারা আজকে এই নিবর্তনমূলক আটক আইনের উদ্দেশ্য সম্বন্ধে যাই প্রচার করে থাকুন না কেন আসলে ভারতবর্ষে আজকে ধনবাদী সংকটের ফলে অর্থনৈতিক সংকট তীব্র হবার ফলে দেশের মানুষের মধ্যে যে বিক্ষোভ দানা বেঁধে উঠেছে এবং যে বিক্ষোভ যে কোনও সময়ে সঠিক পথে প্রবাহিত হয়েআজকে সামাজিক পরিবর্তনের যে সংগ্রাম সেই সংগ্রামে রূপ নিতে পারে এই আশঙ্কা থেকেই এই ধরনের বিধি প্রণয়ন করা হচ্ছে। আজকে চোরাকারবার দমনের জন্য অত্যাবশ্যক পণ্যের ক্ষেত্রে যে আইন থেকে গিয়েছে, যে কথা বারবার দেবপ্রসাদবাবু উল্লেখ করেছেন সেই আইন সারা দেশে প্রবর্তন করার জন্য এবং অন্য আইনের সাহায্যে নিয়ে চোরাচালান এবং দুর্নীতি রোধ করার জন্য সেই উদ্যোগ কিন্তু কেন্দ্রীয় সরকার কখনও গ্রহণ করেননি। অতীতে দেশাই সরকারও করেননি, চরণ সিং-এর সরকারও করেননি এবং ঠিক সেই ভাবে বর্তমানে শ্রীমতী ইন্দিরা গান্ধীর সরকারও সেই উদ্যোগ গ্রহণ করছেন না। দেশাই সরকারের আমলেই আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী বারবার এই কথা বলেছেন যে অত্যাবশ্যক পণ্যের ক্ষেত্রে রাজ্য সরকারের হাতে আরও বেশি ক্ষমতা দিতে হবে যাতে করে রাজ্য স্তরে যে দুর্নীতি সেই দুর্নীতি দমনের জন্য দৃঢ়ভাবে রাজ্য সরকার অগ্রণী হতে পারেন। কিন্তু সেই দিকে তারা নীরব থেকেছেন। অর্থাৎ প্রচলিত যে আইন আছে দুর্নীতি দমনের জন্য, চোরাচালান দমনের জন্য, বৃহৎ ব্যবসায়ী, অসাধু ব্যবসায়ীদের দমনের জন্য যে হাতিয়ারগুলি রাজ্য সরকারের তরফ থেকে চাওয়া হয়েছে সেই ক্ষেত্রে দেখা গিয়েছে কেন্দ্রীয় সরকার আগ্রহী নন। যেমন কেন্দ্র রাজ্য সম্পর্কের পুনর্বিন্যাসের ক্ষেত্রে তারা আগ্রহী নন, ঠিক তেমনি এই চোরাচালান দমনের জন্য এবং দুর্নীতি দমনের জন্য এই আইনগুলি রাজ্য সরকারের হাতে দেবার ক্ষেত্রেও কেন্দ্রীয় সরকার আগ্রহী নন। স্যার, কেন্দ্রীয় মন্ত্রী শ্রীপ্রণব মুখার্জি থেকে শুরু করে অনেকেই বলছেন, চোরাচালান, দুর্নীতি, অসাধু ব্যবসায়ীদের দমনের জন্য আমরা এই আইন প্রণয়ন করেছি এবং রাজ্য সরকারকে তা মানতে হবে। স্যার, এরা চিনির ক্ষেত্রে ডিকন্ট্রোল করে রেখেছেন, শস্যের ক্ষেত্রে আন্তঃরাজ্য কডর্নিং করে অবাধে কোটি কোটি টাকা পুঁজিপতি ব্যবসায়ীদের মুনাফা লোটার সুযোগ করে দিয়েছেন। আমরা ভালোভাবেই জানি এরা হচ্ছেন

ওদের সেবাদাস কাজেই এই পুঁজিপতি গোষ্ঠী, চোরাচালানদার, দুর্নীতিগ্রস্ত লোকেদের পক্ষেই ওদের থাকতে হবে। ওদের তহবিল থেকেই এদের ভান্ডার পূরন হয়, নির্বাচনের লড়াই চলে, এরা দলকে সেই ভাবেই পরিচালিত করেন কাজেই ওদের বিরুদ্ধে কোনও ব্যবস্থাই ওরা অবলম্বন করতে পারবেন না। স্যার, খুব সঙ্গত ভাবেই আমরা যেটা আশঙ্কা করছি, প্রস্তাবের মধ্যেও যেকথা বলা হয়েছে সেকথা সত্য যে আজকে পশ্চিমবাংলায় গণতান্ত্রিক আন্দোলনের যে বিকাশ, এখানে সংগ্রামি মানুষরা যে ভাবে ঐক্যবদ্ধ হচ্ছেন, ভারতবর্ষের সংকটাগ্রস্ত অর্থনীতিতে নতুন পথের কথা মানুষ যা ভাবছে, ভারতবর্ষের প্রগতিশীল রাজনীতির যে আলো সেই আলোর ছটা অন্য রাজ্যেও গিয়ে পড়ছে, অন্য রাজ্যের নিপীড়িত, বঞ্চিত মানুষ, তারা মাথা খাড়া করে দাঁড়াচ্ছে, পশ্চিমবঙ্গের সংগ্রাম দেখে ঐক্যবদ্ধ হচ্ছে স্বভাবতই সেই পরিস্থিতি থেকে অব্যাহতি পাবার জন্য ভারতবর্ষের ক্ষয়িষ্ণু পুঁজিবাদি শাসনব্যবস্থা এবং তার যারা কর্তা তারা আজকে চেষ্টা করছেন যে কি ভাবে অক্টোপাশের মতোন একটা দেশের জনসাধারণকে বেঁধে ফেলা যায়। এবং আজকে গণতন্ত্রের নাম করে, গণতন্ত্রের কথা উচ্চারণ করে ইন্দিরা গান্ধী সাংবিধানিক একনায়কতন্ত্রের পথে পা বাড়াচ্ছেন। দেশে অর্থনৈতিক সংকট দেখা দিয়েছে, মূল্যবৃদ্ধি অস্বাভাবিক ঘটেছে, ক্লোজার, লক-আউট বেড়েছে এবং বিভিন্ন ক্ষেত্রে যে সংকট দেখা দিয়েছে সেই অর্থনৈতিক সংকট থেকে পুঁজিবাদী ব্যবস্থাকে বাঁচানোর তাগিদে আজকে সুপরিকল্পিতভাবে সাংবিধানিক একনায়কতন্ত্রের পথে ইন্দিরা গান্ধী পা বাড়াচ্ছেন এবং সেই জন্য এই সব আইনের কথা বলা হচ্ছে। চোরা চালানের নাম দিয়ে গণতান্ত্রিক আন্দোলন, শ্রেণীগত লড়াইকে ধ্বংস করার জন্য উদ্দেশ্য প্রণোদিতভাবে এই আইন পাস করিয়ে নেওয়া হয়েছে। আইনসভায় যেমন আমাদের এই নিবর্তনমূলক আটক আইনের বিরুদ্ধে ধিক্কার আছে, প্রতিবাদ আছে, সঙ্গে সঙ্গে আমরা এই কথা বিশ্বাস করি পশ্চিমবাংলার শ্রমজীবী মানুষের উত্তাল চেতনালব্ধ যে অভিজ্ঞতা, সেই অভিজ্ঞতার আলো ছড়িয়ে পড়বে সমস্ত ভারতবর্ষে এবং সমস্ত ভারতবর্ষের কোটি কোটি মেহনতী মানুষ এর বিরুদ্ধে রুখে দাঁড়াবে, এই কালা কানুনের বিরুদ্ধে সকলে রুখে দাঁড়াবে। ইন্দিরা গান্ধীর অত্যাচার আর ফিরে আসবে না, মানুষ এর বিরুদ্ধে রুখে দাঁড়াবে। আমাদের অভিজ্ঞতায় আমরা জানি পশ্চিমবাংলায় হাজার হাজার গণতান্ত্রিক আন্দোলনের কর্মীকে মিশায় বন্দি করা হয়েছিল—ব্যক্তিগতভাবে আমার সেই অভিজ্ঞতা আছে। আমি ডি. আই. আর-এর আসামী ছিলাম। স্কুল থেকে আমাকে ডি. আই. আর. এ গ্রেপ্তার করা হয়েছিল। কাজেই আমি বলতে চাই যারা আইন করে গণতান্ত্রিক আন্দোলনকে স্তব্ধ করতে চাইবেন তারা ভাল থাকতে পারবেন না, সুস্থ রাখা হবে না। ইন্দিরা গান্ধীর চেলা চামুন্ডারা যদি মনে করে থাকেন এই আইনকে হাতিয়ার করে তারা মানুষের উপর অত্যাচারের দন্ড চালিয়ে যাবেন তাহলে ভুল করছেন। এবার মানুষ প্রতিবাদে সোচ্চার হয়ে উঠছেন, সঙ্গবদ্ধ হয়ে উঠছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সেই কারণে আমি এই নিবর্তনমূলক আটক আইনের বিরুদ্ধে ধিক্কার জানাচ্ছি, প্রতিবাদ জানাচ্ছি। আর সেই সঙ্গে সঙ্গে দেবপ্রসাদ সরকার মহাশয়ের কাছে আবেদন জানাচ্ছি যে সংযোজন প্রস্তাব উত্থাপন হয়েছে সেটা তিনি গ্রহণ করবেন, এটা প্রস্তাবটির সম্পূর্ণতার জন্য বাঞ্ছনীয়। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**श्री रवी शंकर पान्डे :** माननीय उपाध्यक्ष महोदय, मै निरन्तर संघर्ष करके जेल

में काम से कम २० वार रहा हूं। यहाँ आज जो प्रस्ताव माननीय देव प्रसाद सरकार के द्वारा लाया है, इसके लिए मैं इन्हें साधुवाद दे रहा हूं। साथ ही साथ यह कहना चाहुता हुँ कि सरकार भी यह प्रयास करे कि विना विचार किए हुए किसी को जेल में लटकाए। जिनको उटवाना हो पड़े, उन्हें कायदे-कानुन के विचार करके लटकाया जाय। विना विचारे आटकाने की प्रवृत्ति नो इन्दिरा गाँधी के पुर्व शासन में था। आंग्रेजो के जामाने में भी विना विचारे आटकाया जाता था। लड़ाई में योद्धाओ को भी अटकाया जाता था। आज यह विल इन्दिरा गाँधी ने संसद में वहुमत होने के कारण पास कारा लिया है। इसकेओर असाधु व्यवसाइयो की अटकाने की कोशिश नही की जाती है। केवल राजनैतिक कर्मियो के उपर इसका प्रयोग किया जाता है। आगर सही माने यो चीजो के दामकी वढ़ने से रोकना चाहते है, काल वाजारी को रेकना चाहते है तो इसका प्रयोग तरीके से करना होगा आज चीजो का दाम पशिचम बंगाल, विहार, उत्तर प्रदेश सभी जगहो मे वढ़ता ही जा रहा है। इन्दिरा गांधी ने रवय देखलिया है कि विना विचारे चीजों की दाम घटने के वजाय वढ़ता ही चला जायगा। असाधु वावसाई कोई साधु नही हो गया है। में वो कहुंगा कि इस आइन के जारि करव्या कि व्यक्ति स्वातंत्र और गणतंत्र की हत्या होती है। इन्दिरा गांधी ने पहले भी इसका प्रयोग राजनैतिक नेता ओकी विरुद्ध किया है और गणतांत्रिक आन्दोलनों की दवाया है। आज भी वे वही कहना चाहती हैं।

मैं इस प्रस्ताव का समर्थन करता हूं। लेकिन इसके साथही साथ एक वात और कहना चाहता हूँ कि इस कानुन का प्रयोग चीजो के दामो को रोकने और काले वाजारियो को पकड़ने के लिए नही किया जाता है। इसका इस्तेमाल सही तरीके से होना चाहिए। वीरेनवावु, वड़ा वाजार के संवंध में वीसों वार कहचुका हुँ। आपकी सरकार है, आप कयो नही भ्रष्ट व्यवसाइयों की पकड़वाते हैं? वड़ा वाजार आंचल में मकान मालिक गरीव किरायादारो का उच्छेद करके पचासों हजार सलामी लेकर नया किराया दार वसाता है और सलामी के जरिए ५-१० और मकान का मालिक हो जाता है। सड़को पर खुले आम जुआ-सट्टा खेला जाता है। इस सरकार को इधर ध्यान देना चाहिए। मैं जो कहुँगा कि इस विल को जारिए कमलनाथ को और कालेवाजारियों को प्रोष्साहन मिल रहा है। इसके द्वारा देश का भला होने वाला नहीं है। केवल इन्दिरा गाँधी की सरकार को ही फायदा पहुँचेगा। साधारण जनता इससे उपकृत होने वाली नहीं है।

इस विल के जारिए १९७५ में इन्दिरा गांधी ने राजनैतिक नेताऔ को दवोचना

शुरु करदिया था। यहाँतक कि श्री जयप्रकाश नारायण भी इसके शिकार हुए थे। इसलिए आव इस सरकार को वड़ी सतर्कता के साथ इसकी गति-विधियो पर निगाह रखनी होगी। मैं इस प्रस्ताव का समर्थन करता हुँ, साथ ही साथ जनमत तैयार करने के लिए आहाहन करता हूँ। पुरे देश की जनता को संगचित किया जायय। पंशिचम वंगाल में कोई विना विचार के न आटकाया जाय, यह मेरा सरकार से निवेदन है। मैं इस सरकार से आवेदन करुँगा कि वह कालो वाजारियों को और असाधु व्यवसाइयों को पकड़े। किराशन तेल ब्लैक करने वालो को पकड़े लेकिन उनको आदालत में उपस्थित करे ताकि उनका विचार हो सके। दोषी पाये जाने वाले व्यवसाइयों का लाइसेन्स जव्त करलेना चाहिए। विना विचार के किसी का आटक नही होना चाहिए।

**শ্রী বিমলানন্দ মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা জানি রিপ্রেসিভ ল বা দমনমূলক আইন যখন আনা হয় তখন সোজা কথাটা স্পষ্ট করে বলা হয়নি। সুগার কোটেড কুইনাইন—একটা চিনির প্রলেপ দিয়ে তেঁতো জিনিসটা রাখা হয়। উপর থেকে অনেকে মনে করেন যে এটা বোধ হয় খুব মিষ্টি জিনিস। প্রধানমন্ত্রী ইন্দিরা গান্ধী এবং তার আগে লোকদলের নেতা চরণ সিং অর্ডিন্যান্স করে ভেবেছিলেন যে দেশে জিনিস পত্রের দাম বাড়ছে, এই রকম একটা অর্ডিন্যান্স আনলে দেশের লোককে বোঝানো যাবে যে আমাদের সরকার কিছু করছে। সেটাকে ইন্দিরা গান্ধী আইনে পরিণত করলেন। আমাদের অভিজ্ঞতা আছে, নানা ধরনের রিপ্রেসিভ ল বা দমন মূলক আইন ইংরেজ আমল থেকে হয়েছে। ডিফেন্স অব ইন্ডিয়া অ্যাক্ট বা ভারত রক্ষা আইন চলছে। ভারত রক্ষা আইনের উদ্দেশ্য হল ভারতকে রক্ষা করা। কিন্তু ভারতের স্বাধীনতা আন্দোলনকে দমন করাই ছিল এর মুখ্য উদ্দেশ্য।

[6-20 — 6-30 p.m.]

ওয়েস্ট বেঙ্গল সিকিউরিটি অ্যাক্ট সেটাও আমরা দেখেছি ইংরাজ আমলে, পরবর্তীকালে কংগ্রেসি আমলে, পশ্চিমবাংলার দ্বিতীয় কংগ্রেসি মুখ্য মন্ত্রী প্রফুল্ল ঘোষ-এর আমলে আমরা দেখেছি—তিনি বলেছিলেন যে কালোবাজারি, তাদের গ্রেপ্তার করা হবে, শাস্তি দেওয়া হবে, মজুত ধরা হবে। ধরলেন বামপন্থীদের, আমরা আর. সি. পি. আই. দল, আমাদেরও সেদিন অনেককে গ্রেপ্তার করা হয়েছিল এই আইনে। প্রিভেন্টিভ ডিটেনশন অ্যাক্ট তৈরি হল, আমি নিজে ভুক্ত ভোগী, ঘটনাটা কি রকম? রাস্তা থেকে জাপটে ধরে গ্রেপ্তার করে নিয়ে শুকিয়া স্ট্রিট থানাতে নিয়ে গেল। দুজন পুলিশ অফিসার সামনে বসে, একজন আর একজনকে জিজ্ঞাসা করছে, কি কেস দেব? আর একজন বললেন দিয়ে দাও ৩০২, অর্থাৎ মার্ডার কেস। আমি জিজ্ঞাসা করলাম কোথাকার মার্ডার মহাশয়? বললেন ও একটা দিয়ে দেওয়া হবে। জিজ্ঞাসা করলেন পাশের অফিসার, কোথাকার মার্ডার কেস দেব? হাওড়ার একটা মার্ডার কেস দিয়ে দিলেন। আন্ডার ট্রায়েলে কিছুদিন থাকলাম। প্রমাণ হল না, কারণ ঘটনাটাই মিথ্যা। প্রিভেন্টিভ ডিটেনশন অ্যাক্টে রেখে দেওয়া হল তিন বছর। মাঝখানে ঐ এক বছরের বেশি মেয়াদ থাকে না, আলিপুর জেল থেকে নানা জেল ঘুরে বেরোচ্ছি, বেরোনার সঙ্গে সঙ্গে একটা কাগজ ধরিয়ে দেওয়া হল, আরও এক বছর। এই হচ্ছে দমন মূলক আইনের চরিত্র।

বাইরে থাকতে দেব না। প্রচলিত আইনের বিচারে আনব না, সেখানে এমন আইন যাতে বিচারের প্রয়োজন হবে না। মাঝখানে দেখলাম প্রফুল্ল সেন মহাশয় সভা, শোভাযাত্রা পছন্দ করতেন না, আনলেন একটা বিল, সভা শোভাযাত্রা নিয়ন্ত্রণ বিল, সভা শোভাযাত্রা করা যাবে না, পশ্চিমবাংলায় আন্দোলনের ঝড় ওঠে এর বিরুদ্ধে, এর বিরুদ্ধে তুমুল আন্দোলন হল, প্রত্যাহার করতে বাধ্য হলেন। শেষে পরিণতি কি দেখলাম? মিশা, সেটাও হল না, মেন্টেনেন্স অব ইন্টারনাল সিকিউরিটি অ্যাক্ট, দেশের অভ্যন্তরীণ নিরাপত্তা—দেশের অভ্যন্তরীণ নিরাপত্তা খারাপ কাজ নয়। কার দেশ? কাদের নিয়ে দেশ, কারা গ্রেপ্তার হলেন? ছেড়ে দিলাম বামপন্থীদের কথা, ছেড়ে দিলাম কম্যুনিস্টদের কথা, ছেড়ে দিলাম মজুর আন্দোলন, চাষী আন্দোলন যারা করেন তাদের কথা, কারা গ্রেপ্তার হলেন? জয়প্রকাশ নারায়ণ গ্রেপ্তার হলেন, মোরারজি দেশাই গ্রেপ্তার হলেন, ইন্দিরা গান্ধীর সঙ্গে যাদের বনিবনা নেই, যারা সমালোচনা করেন কংগ্রেসের তাদের মেন অনেক গ্রেপ্তার হলেন, এটাই হল ব্যাপার মেন্টিনেন্স অব ইন্টারনাল সিকিউরিটি অ্যাক্ট, অভ্যন্তরীণ নিরাপত্তার বদলে যে কেউ বিরোধিতা করবেন, সামান্যতম বিরোধিতা সহ্য করা হবে না, এই হচ্ছে অবস্থা। এটা ঘটেছে। আজকে আবার *জিনিসপত্রের দাম বাড়ছে, কালোবাজারি হচ্ছে, মজুতদারী হচ্ছে, পুঁজিবাদের নিয়ম, এক চেটিয়া* মুনাফা বাজ পুঁজিবাদের এটাই নিয়ম। পি. ডি. অ্যাক্ট করেছেন কোথায়?

পশ্চিমবাংলায় না হয় বামফ্রন্ট সরকার, অন্য জায়গাতে তারা রয়েছে। তারা দাম কমাতে পারছেন না, করতে হবে, বুলি ছাড়লেন—স্বরাষ্ট্র মন্ত্রী নির্দেশ দিলেন, এখানেও দিয়েছেন এবং বিভিন্ন রাজ্যকেও দিয়েছেন, তোমরা কর দাম কমাও, এই কর, সেই কর, কিন্তু যে ব্যবস্থা নিলে দাম কমতে পারে, সেইগুলো তারা করলেন না। অত্যাবশ্যক পণ্য সারা ভারতবর্ষে যেখানে যা হয়, সেখান থেকে সংগ্রহ করে সরকারি বন্টন ব্যবস্থা মারফত নির্দিষ্ট দামে বিক্রির যে ব্যবস্থা সেই ব্যবস্থা তারা করলেন না, সেই পথে তারা যাবেন না। কালোবাজারিদের মজুত উদ্ধার করার জন্য ব্যবস্থা নিন, আমরা আছি। গণতান্ত্রিক আন্দোলন শুধু পশ্চিমবাংলায় নয়, সারা ভারতবর্ষের বামপন্থী গণতান্ত্রিক আন্দোলন, তার পশ্চাতে থাকবে। কালো টাকা উদ্ধার করুন, তার পশ্চাতে আমরা আছি। সেই পথে যাবেন না। লোককে দেখানো হচ্ছে যে আমরা একটা ভাল কাজ করতে যাচ্ছি। অত্যাবশ্যক পণ্য সরবরাহ করব তার জন্য আইন। কালোবাজারিকে দমন করব, তার জন্য আইন। আমরা তাদের ভুলতে চাই না, ভুলব না। এই বলে তারা আইন নিয়ে আসেন, তারপর আক্রমণ হয়, যেখানে সামান্যতম বিরোধিতা, সেখানে আক্রমণ হয়।

আমরা বামপন্থীরা, কমিউনিস্টরা বরাবর বিনা-বিচারে আটক আইনের তীব্র বিরোধিতা করেছি, এখন যদি আবশ্যিক পণ্য সরবরাহের নামে, কালোবাজারি দমনের নামে আমরা ঢোক গিলে ওটা গিলি তাহলে ওদের পক্ষে খুবই সুবিধা হয়ে যায়। ভবিষ্যতে ওরা আমাদের বলতে পারবেন যে, তোমরা বিনা-বিচারে আটক আইন চালু করেছিলেন, তাহলে কেন অন্যে করবে না? জয়নাল আবেদিন সাহেব এ ব্যাপারে একটু কটাক্ষ করলেন যে, তাহলে কেন এই প্রস্তাব বিধানসভায় আনা হয়েছে। আমি তাকে বলছি আমরা ঐ আইনের ভয়ঙ্করভাবে বিরোধী। আমরা এসব বিষয়ের প্রচলিত আইনের সংশোধন চাইছি। যে প্রস্তাব দেবপ্রসাদ সরকার মহাশয় এনেছেন তাতে তিনি বলেছেন এসব বিষয়ে যে প্রচলিত আইন আছে তার

দ্বারাই এসব কাজ বন্ধ করা যায়, প্রতিরোধ করা যায়। অবশ্য আমরা জানি তাতে কিছু ত্রুটি আছে এবং তার জন্য আইনের পরিবর্তন ঘটানোর প্রয়োজন হতে পারে, সেটা আলাদা কথা। কিন্তু পি. ডি. অ্যাক্টের মতো অ্যাক্ট চালু থাকলে একটা সত্যিকারের গণতান্ত্রিক সরকার আর গণতান্ত্রিক থাকে না। অবশ্য পি. ডি. অ্যাক্টকে গ্রহণ করলে আমরাও এর দ্বারা কিছু সুযোগ নিতে পারতাম ; কিন্তু এর বিপদ অনেক। আমরা, বামফ্রন্ট সরকার কাদের বিরুদ্ধে লড়াই করছি? আমাদের একটা দৃষ্টিভঙ্গি আছে, সেই দৃষ্টিভঙ্গিটা কি? যারা সম্পত্তিবান, যারা দেশের মানুষকে, গরিব জনসাধারণকে যুগ যুগ ধরে শোষণ করছে জমিদার, মহাজন, কলকারখানার মালিক, ব্যবসায়ী, তাদের বিরুদ্ধে আমাদের লড়াই এবং সেটাই আমাদের দৃষ্টিভঙ্গি। যেভাবে পারব, আইনের মাধ্যমে হোক কিম্বা অন্য যে ভাবেই হোক তাদের বিরুদ্ধে আমরা আক্রমণ পরিচালনা করব। এটাই আমাদের নীতি, এর থেকে আমরা পিছপা হব না। ভুল-ভ্রান্তি হতে পারে এবং সেই ভুল-ভ্রান্তি হয়ত কিছু হয়েছে। কিন্তু এটা আমরা জানি প্রচন্ড একটা শক্তি, একটা ধাপ্পাবাজ শক্তি ছলে-বলে কৌশলে, নানাভাবে আমাদের আক্রমণ করার চেষ্টা করছে। সেই শক্তি অবরোধ আন্দোলনের বিরুদ্ধে পাল্টা অবরোধ আন্দোলন করতে গিয়ে সর্বনাশ করেছে, সেই ঘটনা আমরা দেখেছি। বলা হয়েছিল শান্তিপূর্ণ আন্দোলন হবে, কিন্তু শেষ পর্যন্ত সেই আন্দোলন আর শান্তিপূর্ণ ছিল না, ট্রাক পোড়ানো হয়েছে এবং বিভিন্নভাবে বিশৃঙ্খলা সৃষ্টি করা হয়েছে এবং স্যার, আপনি জানেন এসব কাজ মাস্তানদের দিয়ে করানো হয়েছে। স্বাভাবিকভাবেই আমরা এই দাবি করি না যে, আমরা সব কাজ নিখুঁত ভাবে করছি। আশ্চর্যের ব্যাপার হচ্ছে পুলিশ সম্বন্ধে এখানে বার বার বলা হচ্ছে আইন-শৃঙ্খলার প্রশ্ন তুলে যে, আপনাদের পুলিশ এটা করছে, ওটা করছে। আমরা জানি আমরা বামফ্রন্ট সরকারে থাকা সত্ত্বেও এখনও অনেক কংগ্রেসির, অনেক সম্পত্তিবানেদের প্রভাব পুলিশের উপর আছে, তাদের সঙ্গে থানা অফিসারদের যোগাযোগ আছে, টাকার খেলা আছে। এখনও অনেক ক্ষেত্রে পুলিশ যে পক্ষে টাকা বেশি সেই পক্ষের হয়ে কাজ করে। পুলিশ আমাদের নয়। পুলিশ সেই বৃটিশ আমল থেকে যে ধাতুতে গড়ে উঠেছে, কংগ্রেস আমলে সেই ধাতু আরও বেশি বিষাক্ত হয়েছে, সেই বিষাক্ত ধাতু দিয়ে আমরা কোনও সুন্দর কাজ, ভাল কাজ করতে পারব, একথা আমরা বলি না। কাজেই পি. ডি. অ্যাক্টের মতো একটা বিপদজনক অস্ত্র বামফ্রন্ট সরকার আর ওদের হাতে তুলে দিতে চায় না। আমরা মনে করি এই জাতীয় ক্ষমতা দেশের, জাতির অধিকাংশ মানুষের সর্বনাশ করে। অতএব এই প্রস্তাবের উপর যে সংশোধনী আমাদের তরফ থেকে দেওয়া হয়েছে এবং তার প্রথমেই যে কথাটি আছে যে, প্রচলিত আইনের কিছু পরিবর্তন এবং তার মধ্যে কিছু নতুন ধারা রাখা যেতে পারে। কিন্তু সমস্ত কিছু আইন মাফিক শাসন করা হোক। বিনা-বিচারে আটক আইন কখনই থাকা উচিত নয়। আর এর মধ্যে দিয়ে বামফ্রন্টের দৃষ্টিভঙ্গিও প্রকাশ করা হয়েছে যে, বামফ্রন্টের আমলে মানুষের ব্যক্তি স্বাধীনতা, মানুষের গণতান্ত্রিক অধিকার এই সমাজ ব্যবস্থার মধ্যে দিয়ে যত টুকু সংরক্ষিত করা সম্ভব ততটুকু করা হচ্ছে। এখানেই ভারতবর্ষের কেন্দ্রীয় সরকার ও অন্যান্য রাজ্য সরকারের তুলনায় বামফ্রন্টের ঐতিহ্য ও কৃতিত্ব বেশি। গরিব মানুষের কাছে, শ্রমিক কৃষক মধ্যবিত্ত মানুষের কাছে এটা তারা প্রমাণ করে দিয়েছেন। গরিব মানুষের ব্যক্তি স্বাধীনতাকে যুগ যুগ ধরে শোষণের মধ্যে দিয়ে চেপে রাখা হয়েছিল। আজকে আবার তাদের ব্যক্তি স্বাধীনতার বিকাশ ঘটাবার চেষ্টা চলছে। সেই কারণেই আমি একথা বলব যে, বীরেণ মৈত্র

মহাশয় যে সংশোধনী এনেছেন সেটা গ্রহণ করা উচিত হবে না। তিনি শুধু ইন্দিরা কংগ্রেসের আমলের কথা বলতে বলেছেন। কিন্তু সমস্ত কংগ্রেসের আমলে, বৃটিশ আমলে তো বটেই, এই ধরনের আটক আইন এনে মানুষের গণতান্ত্রিক অধিকারকে অবদমিত করা হয়েছে।

[6-30 — 6-40 p.m.]

সুতরাং অতীতের কথা কংগ্রেসি রাজত্ব বলতে পারেন। শুধুমাত্র ইন্দিরা কংগ্রেসের আমলে এটা হয়েছে বলা যায় না। এই কথা বলে যে সংশোধনী এনেছি সেই সংশোধনী প্রস্তাবকে সমর্থন করার জন্য আমার বক্তব্য এখানে রাখলাম। আশা করি সেইভাবে সংশোধিত আকারে গৃহীত হবে। এই কথা বলে আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী গৌরাঙ্গ সামন্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকার মহাশয় যে প্রস্তাব নিয়ে এসেছেন এবং রামনারায়ন গোস্বামী ও অন্যান্য মাননীয় সদস্যরা যে সংশোধনী নিয়ে এসেছেন আশা করি দেবপ্রসাদ সরকার মহাশয় সেই সংশোধনীকে সমর্থন করবেন। এই প্রসঙ্গে আমি কয়েকটি কথা বলতে চাই, সেটা হচ্ছে, পি. ডি. অ্যাক্ট ইজ ল-লেস অ্যাক্ট। এটা একজিকিউটিভদের হাতে দেওয়া বিপদজনক। কারণ পুরানো ইতিহাস দেখলে তাই মনে হয়। এমার্জেন্সির সময়ে পি. ডি. অ্যাক্টের কথা উচ্চারণ করতে ভয় করত। ইসলামপুরের ঘটনার পর একটা সেকশন অফ পুলিশ অফিসার এই পি. ডি. অ্যাক্ট চাচ্ছেন। তাদের গলার সুরের সঙ্গে আজকে ইন্দিরা কংগ্রেসিদের গলার সুর মিলে যাচ্ছে। আজকে গণতন্ত্রকে ধ্বংস করার জন্য এবং গণতান্ত্রিক আন্দোলনকে ধ্বংস করার জন্য এবং ব্যক্তি স্বাধীনতাকে হরণ করার জন্য ইন্দিরা কংগ্রেসিরা বিরোধী পক্ষকে জেলে ঢুকিয়ে রেখে নিজেদের কাজ হাসিল করবার জন্য পি. ডি. অ্যাক্ট চাচ্ছেন। তাই আমরা যে সংশোধনী নিয়ে এসেছি—আশা করি দেবপ্রসাদবাবু তা মেনে নেবেন। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী হাসিম আবদুল হালিম ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকার মহাশয়ের যে প্রস্তাব আছে সেটা খুবই গুরুত্বপূর্ণ। এই পি. ডি. অ্যাক্ট আমাদের দেশে নতুন নয়। যারা আজকে সরকার পক্ষের সদস্য আছেন তাদের মধ্যে অধিকাংশই কোনও না কোনও সময়ে এইসব আইনের দরুন জেলে ছিলেন। বিধানবাবু যখন এই প্রিভেনটিভ ডিটেনশন অ্যাক্ট আনেন তখন আমার বয়েস অনেক কম—খবরের কাগজ পড়তাম। তখন উনি বিরোধীদের বলেছিলেন, আপনাদের ভয় কিসের, গুন্ডাদের দমন করার জন্য এই আইন, আপনারা চিন্তিত হচ্ছেন কেন? আপনারা ভদ্রলোক, আমরা গুন্ডাদের দমন করবার জন্য এই আইন করছি। কিন্তু বাস্তবে কি দেখলাম, উনি যাদের ভদ্রলোক বলেছিলেন তাদের মধ্যে অধিকাংশ লোকই জেলে ছিলেন, দীর্ঘদিন জেলে ছিলেন। এই হচ্ছে বাস্তব অবস্থা। তারপর পন্ডিত জওহরলাল নেহেরুর সময়েতে বিভিন্ন সময়ে বিভিন্ন রকম আইন হল যার সঙ্গে আমাদের কোনও মিল নেই। যেখানেই মানুষের আন্দোলনের সম্ভাবনা হয় সেখানেই তারা গুন্ডা হয়ে যাচ্ছেন এবং জেলে চলে যাচ্ছেন। তারপর ইন্দিরা গান্ধীর রাজত্ব এল, উনি সোশালিজম আনতে চেয়েছিলেন, সমাজের পরিবর্তন আনবেন, ওয়েলফেয়ার স্টেট গঠন করবেন বললেন। কিন্তু আমরা কি দেখলাম জরুরি অবস্থার আগে? ১৯৬৫ সালে যখন ইন্দো পাকিস্তান ওয়ার হয় তখন আমরা

কি দেখলাম?

আমরা কি দেখলাম, দেশ রক্ষার নাম করে—তখন জয়নাল আবেদিন সাহেব মন্ত্রী ছিলেন, ১৯৬৫ সালে মন্ত্রী ছিলেন না, এম. এল. এ. ছিলেন, ওদের পার্টি ক্ষমতায় ছিলেন, প্রফুল্ল সেন মহাশয় মুখ্যমন্ত্রী তখন আমরা দেখেছি সারা ভারতে অনেক নেতৃস্থানীয় মুসলমানদের ধরে রাখা হয়েছিল পাকিস্তানী চর বলে। এইসব লোক সারাজীবন কংগ্রেস করেছেন তারা জেলে চলে গেলেন কোনও বিচার হল না কেননা এদের বাইরে রাখলে দেশের বিপদ হবে, এরা দালাল, এরা কিসের দালালি করল, কার, কোথায়, কি নিয়ে, দালালি করল কিছুই জানা গেল না। জয়নাল আবেদিন সাহেব রুলিং পার্টিতে ছিলেন, একবারও তো আওয়াজ তোলেননি, এখন কুমীরের কান্না কেঁদে কোনও লাভ নেই। তারপর ১৯৬২ সালে কি দেখলাম? কোথায় ভারত-চীনের সঙ্গে কি হয়েছে না হয়েছে সীমান্তের ব্যাপার, কেউ জানে না, সারা দেশে যারা বামপন্থী ছিলেন তাদের সবাইকে বিনা বিচারে আটক রাখা হল, তারাও কিসে, কার, কখন, কি নিয়ে দালালি করল জানা গেল না। যে আইন তৈরি হল গুন্ডামি দমন করার জন্য, দেশকে রক্ষা করার জন্য, কিন্তু আমরা তাতে দেখলাম কি, না যারা গদিতে আছেন তাদের গদি রক্ষা করার জন্য, যেন তাদের বিরুদ্ধে কোনও আন্দোলন না হতে পারে গণতান্ত্রিক মানুষ তাদের কথা না বলতে পারে সেইজন্য আইন প্রয়োগ হল। দেশের বিপদে দুই দিক থেকে রক্ষা করার জন্য মিশা এক্সটারনাল, ইন্টারনাল ২ রকম করা হয়েছিল। তখন আমাদের বামপন্থীদের অনেককে এবং জনতা পার্টির অনেক লোককেও জেলে পুরে রাখা হয়েছিল।

তারপর কংগ্রেসের মধ্যেও নানারকম দলাদলি আরম্ভ হয়ে গেল, উপদলীয় সংঘর্ষে কেউ লক্ষ্মী বোসকে সমর্থন করছে, কেউ অন্য লোককে করছে। রজনীবাবু কংগ্রেস এম. এল. এ. উনি সরকারি দয়াতে দাঁড়িয়ে রইলেন। জয়নাল সাহেবের নিজের মুখ থেকে শুনতে চাই, রজনীবাবুকে গুন্ডা বলা হয়েছিল কিন্তু একথা তো কেউ বলেননি যে ওকে রাখা যাবে না, পার্টি থেকে তাড়িয়ে দিলাম, ঐ কংগ্রেসের দ্বারাই রজনীবাবু জেলে গেলেন, আজও কংগ্রেসেই আছেন, ডেপুটি লিডার হয়েছে। পার্টি ছাড়া তো দূরের কথা ডেপুটি লিডার হয়ে গেলেন। তারা তো নির্লজ্জ লোক এই সবই তাদের ব্যাপার। এখন প্রশ্ন হচ্ছে জিনিসপত্র পাওয়া যাচ্ছে না, জিনিসপত্রের দর বাড়ছে—আমি একটা প্রশ্ন জিজ্ঞাসা করছি ভারতের অনেক রাজ্যে যেখানে এই আইন প্রয়োগ করা হয়েছে সেখানে অনেক রাজ্য ইন্দিরা কংগ্রেসের হাতে আছে সেখানে এই আইনটা প্রয়োগ করার পর জিনিসপত্রের দর কমে গেছে, ডিজেল, কেরোসিন সব একেবারে জলের দরে পাওয়া যাচ্ছে? তামিলনাড়ু, বিহার, উত্তরপ্রদেশ, দিল্লি যেখানে ইন্দিরা গান্ধী স্বয়ং রয়েছেন সেই সব জায়গায় পি. ডি. অ্যাক্ট করে সব জিনিস ঠিক ঠিক ভাবে সস্তা দামে পাওয়া যাচ্ছে তো? আমি বাস্তব অবস্থাটা ভালভাবে জানি, পশ্চিমবঙ্গে জিনিসপত্র যে রকম দামে পাওয়া যায় অন্য রাজ্যে তা পাওয়া যায় না। লোকে তা জানে।

আমার কথা সত্য কিনা সেটা লোকসভার নির্বাচনেই প্রমাণ হয়ে গেছে, শ্রীরামপুরের উপ-নির্বাচনের সময় আরও ভাল করে প্রমাণ হয়েছে। গণতান্ত্রিক মানুষ আমাদের কাছে ভালভাবে ভোটের দাবি করে। এই সমস্ত কথা লোকসভার নির্বাচনে প্রমাণ করেছে। আপনারা

গণতন্ত্রকে প্রয়োগ করার অধিকার দেননি। তাই আজকে অজুহাত দেখাচ্ছেন ও বলছেন আমরা সমস্যার সমাধান করতে পাচ্ছি না। মূল সমস্যা কোথায়? জিনিসপত্র পাওয়া যাচ্ছে না। এর সমাধান কোথায়? আইন করে কোনও দিন সমস্যার সমাধান হয়েছে? আজকে আইন তো দেশে আছে কিন্তু তাতে কি হচ্ছে? সুপারসেশন ১৯৫৬ সালে হয়েছিল তাতে কি দেশে বেশ্যা বৃত্তি হয়েছে? বরং আরও বেড়েছে। এই সব বন্ধ করা যায় সামাজিক পরিবর্তন করে। অবশ্য আইনেরও প্রয়োজন হয়। আজ জিনিস পত্র পাওয়া যাচ্ছে না, কালোবাজারি হচ্ছে—এরজন্য সরকারকে দায়িত্ব নিতে হবে এবং নিত্য প্রয়োজনীয় জিনিস পত্র সরকারের মাধ্যমে সরবরাহ করতে হবে। এর কি কোনও ব্যবস্থা করা হচ্ছে? আইন করলেন কালোবাজারিদের বিনা বিচারে জেলে দেবেন, কিন্তু আপনারা করলেন যারা অন্য দলের লোক বামপন্থী আন্দোলন করে, আপনাদের কথা শোনে না তাদের আপনারা জেলে রাখলেন। জয়ন্তবাবু, অমলবাবু ব্ল্যাক করেছে বলে জেলে রেখেছিলেন। আমি আইন ব্যবসা করি বলে আমি জানি মক্কেল ৩০ এ ফেলে ধরে নিয়ে যাওয়া যায় না, তখন তার সঙ্গে আরও অনেক কিছু জুড়ে দেওয়া হল, কেস কানেকশন করা হল। হাইকোর্টে জামিন দিল এবং হাইকোর্টের জামিনে জেল থেকে বের হবার সঙ্গে সঙ্গে আবার তাকে তুলে নিয়ে যাওয়া হল এবং বলা হল বর্ধমান থানায়, মানিকতলা থানায় মামলা আছে।

তখন আমরা বললাম সরকার জানিয়ে দিক আর কটা থানায় কটা মামলা আছে। তারপর ৮।৯ মাস হবার পর দেখা গেল কোনও মামলাই প্রমাণিত হয়নি। এই সব ব্যবস্থা তারা করেছিলেন এবং লোককে এই ভাবে হয়রানি করতেন। অথচ আজ তারা বলছেন গণতন্ত্রকে রক্ষা করবেন এবং বামপন্থীরা গণতন্ত্রকে ভঙ্গ করবেন। জয়নাল সাহেব যদি আজ বলতেন অতীতে যা করেছি ভুল করেছি আজ ওকে তাই সমর্থন করছি তাহলে সেটাই হত মানুষের পথ। কিন্তু তা না করে অতীতে যা ভুল করেছেন সেটাকেই রক্ষা করবার চেষ্টা করেছেন। ১৯৭২-৭৭ সাল পর্যন্ত আমাদের পার্টির ১,১০০ লোক শহিদ হয়ে গেল। অনেক আইন ছিল তাতে তারা দেখতে পারতেন কোন কেসের আসামী—বিচারে তার শাস্তি হত—তাহলেও বোঝা যেত। আমি জানি বর্ধমানে আমাদের পার্টির উকিল সাঁইবাড়ির মামলা করেছিলেন তাকে বর্ধমান থানার সামনে খুন করা হল। কিন্তু আজ পর্যন্ত সেই আসামীকে ধরা হল না। এদের আইন শৃঙ্খলার কথা বলতে লজ্জা করা উচিত। আমরা মানুষের গণতান্ত্রিক অধিকার ফিরিয়ে দিয়েছি এবং পঞ্চায়েত ও লোকসভার নির্বাচনে মানুষ তার গণতান্ত্রিক অধিকার প্রয়োগ করেছেন। কংগ্রেসের কোনও নেতা আজ বিনা বিচারে জেলে নেই।

ট্রাম বাস পোড়াচ্ছেন, নানান রকম বেআইনি কাজ করছেন কিন্তু তারা বিনা বিচারে জেলে থাকছেন না। তারা রাইটার্স বিল্ডিংস আক্রমণ করেছিলেন—কিন্তু আমরা করলে আমাদের ২ হাজার লোককে জেলে যেতে হোত। আইন ভঙ্গ করলে তারজন্য কোর্টে বিচার হবে। মানুষকে বিচার পাবার তো সুযোগ দিতে হবে? মূল্যবৃদ্ধি দেখিয়ে বিনা বিচারে আটক আইন করবেন কিন্তু অপরদিকে যেসব ব্যবসায়ী আপনাদের ফান্ডে টাকা দেবেন তাদের আপনারা কিছু করবেন না, আর অমলবাবু, জয়ন্তবাবুকে গ্রেপ্তার করবেন। ইন্দিরা গান্ধী নির্বাচিত হবার পর আমাদের মুখ্যমন্ত্রী বলেছিলেন স্বৈরতন্ত্র আবার ফিরে আসছে। এটাই

প্রমাণিত হয়েছে নটা রাজ্য ভাঙ্গার ব্যাপারে, বিনা বিচারে আটক আইন করার ব্যাপারে। তাই আমি জয়নাল সাহেবকে বলব আবার আপনি আলো দেখুন। অতীতকে ভুলে যান। এই কথা বলে যে প্রস্তাব এসেছে তাকে এবং তার উপর রামনারায়ণবাবু ও আরও অনেকে যে সংশোধনী দিয়েছেন সেই সমস্ত প্রস্তাবটাকে সমর্থন করে আমি শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমি যে প্রস্তাব উত্থাপন করেছি সেই প্রস্তাবের উপর বিভিন্ন দলের ও মতের মোট ১০ জন সদস্য এই আলোচনায় অংশ গ্রহণ করেছেন। এর মধ্যে স্বাভাবিকভাবে কংগ্রেস (ই) সদস্য এই প্রস্তাবের বিরোধিতা করেছেন এবং তার সঙ্গে সুর মিলিয়েছেন জয়নাল সাহেব আমি ইন্দিরা (কং) সম্পর্কে খুব কিছু বলতে চাই না। আমি শুধু এটাই বলতে চাই যেটা ইমাজুদ্দিন সাহেব বোঝাবার চেষ্টা করেছেন তা হল এই আইনের দ্বারা জনসাধারণের অকল্যাণ হবে না। এটা বাস্তবে হলে আমরা খুশি হতাম। ইন্দিরা সরকারের তিক্ত অভিজ্ঞতা আমাদের সামনে আছে। আবার ক্ষমতায় আসার পর যে রকম অগণতান্ত্রিক ভাবে ৯টা রাজ্যকে ভাঙলেন, দিল্লিতে অন্ধদের উপর নির্মমভাবে লাঠি চার্জ করলেন, বোম্বেতে শিশুদের লাঠি চার্জ হল তাতে আবার তার সেই বিভৎস রূপ প্রকাশ পেল। সুতরাং পি. ডি. অ্যাক্ট যে কালোবাজারিদের শায়েস্তা করবে না সেটা বুঝতে অসুবিধা হয় তার কথার উপর গুরুত্ব দিচ্ছি না।

[6-50 — 7-02 p.m.]

আজকে যে সংশোধনী মাননীয় সদস্যারা এনেছেন সেই সংশোধনীর মধ্যে আমি প্রথমে জনতা দলের সদস্য বীরেনবাবু যে সংশোধনী এনেছেন সেটা গ্রহণ করতে পারছি না। আশা করি তিনি আমাকে ভুল বুঝবেন না, কারণ, আমি প্রস্তাবটি যে আকারে এনেছি তার উপর আলোচনার স্পিরিটের সঙ্গে নিশ্চয়ই কোনও দ্বিমত নেই, কিন্তু যেভাবে প্রস্তাবটি আছে এখানে ইন্দিরার রাজত্বে স্পেসিফাই করে দিলে প্রস্তাবের পারস্পেক্টিভটা অনেকখানি সীমিত হয়ে যাবে। কারণ, এই ধরনের যে আততায়ী সেটা ইন্দিরা রাজত্বে শুধু নয়, সেটা বৃটিশ আমল থেকে হয়ে আসছে, সেই পারস্পেক্টিভে প্রস্তাবটা এসেছে বলে ইন্দিরা রাজত্বে স্পেসিফাই করে দিলে প্রস্তাবটা অসম্পূর্ণ হয়ে যাবে এবং তার অর্থ অন্য রকম হয়ে যাবে। সেজন্য আমি তার সংশোধনী প্রস্তাবটা গ্রহণ করতে পারছি না। আর অন্য যে প্রস্তাব সরকার পক্ষের সদস্য বন্ধুদের কাছ থেকে এসেছে, তারা দুটো সংশোধনী প্রস্তাব এনেছেন, প্রথম সংশোধনী যেটা এনেছেন অর্থাৎ "আইনগুলিই কালোবাজারি ও মজুতদারী প্রতিরোধ করার পক্ষে যথেষ্ট"। এর জন্য এর পরিবর্তে আইনগুলি কালোবাজারি ও মজুতদারী প্রতিরোধ করার পক্ষে যথেষ্ট বিবেচিত না হইলে প্রয়োজনীয় সংশোধন করা যাইতে পারে কিন্তু এর জন্য এই সংশোধনীটি গ্রহণ করতে আমার কোনও আপত্তি নেই। কিন্তু দ্বিতীয় সংশোধনী তারা যেটা এনেছেন এই সংশোধনী গ্রহণ করার ক্ষেত্রে যেভাবে তারা এনেছেন আমার পক্ষে অসুবিধা আছে। আমি প্রস্তাবক, এই অ্যামেন্ডমেন্ট এর যারা মুভার তাদের সঙ্গে পূর্বে আলোচনা করেছিলাম, আমাদের মুখ্য সচেতক দীনেশবাবুর সঙ্গেও আলোচনা করেছি, এখানে দ্বিতীয় যে সংশোধনীটি এনেছেন—"এই সভা মনে করে যে, রাজ্য সরকার নিবর্তনমূলক আটক আইনের প্রশ্নে কেন্দ্রীয় সরকারের নীতির যে বিরোধিতা করেছেন তা সবদিক থেকেই যুক্তিপূর্ণ, এই সেন্টেন্সটিতে

আমার আপত্তি ছিল না সেকথা আমি বলেছিলাম, কিন্তু তারপরে যে সেন্টেন্সটি আছে" এ রাজ্যের সরকার গণতান্ত্রিক আন্দোলন ও ব্যক্তি স্বাধীনতা ও নাগরিক অধিকারের বিকাশে প্রশ্নে সব সময়েই আন্তরিক উদ্যোগ গ্রহণ করেছেন, এই সেন্টেন্সটি আমার পক্ষে গ্রহণ কর সম্ভব নয়। এটা আমি তাদের বলেছিলাম এখানে আমার আপত্তি থাকত না যদি আমি এ ঘটনাগুলিকে উড়িয়ে দিতে পারতাম দন্ডকারণ্যে অসহায় উদ্বাস্তুদের উপর যে নারকীয় অত্যাচা হয়েছিল এই বামফ্রন্ট সরকারের আমলে, যেভাবে এই বামফ্রন্ট সরকারের আমলে ক্যালকাট পোর্ট পুলিশের দ্বারা ৬ জন শ্রমিককে গুলি করে হত্যা করা হয়েছে, যেভাবে সাঁওতালদি শ্রমিকদের উপর পুলিশি অত্যাচার হয়েছে, যেভাবে গত বছর ১৫ই জুন এস. ইউ. সি.-র আইন অমান্যকারী মিছিলের উপর কলকাতার রাস্তার উপর নৃশংসভাবে পুলিশের লাঠি চার্জ হয়েছে, যেভাবে ৩১শে আগস্ট শিশু দিবসে গণ-আইন অমান্যকারিদের উপর জেলায় জেলায় পুলিশের লাঠি চার্জ হয়েছে, এই সমস্ত ঘটনাগুলিকে যদি শঙ্করাচার্যের মায়া বলে উড়িয়ে দিতে পারতাম তাহলে নিশ্চয়ই আমার পক্ষে সংশোধন গ্রহণ করা সম্ভব হত। কিন্তু আমার পক্ষে সেটা গ্রহণ করা সম্ভব নয়, এই কঠোর এবং কঠিন বাস্তবকে আমি কখনও অস্বীকার করতে পারি না। ওরা বলছেন ব্যক্তি স্বাধীনতা গণতান্ত্রিক অধিকারের প্রশ্ন, আজকে এই রকম একটা দিনে এই রকম একটা ডিবেটেবল ইস্যুর মধ্যে আমি যেতাম না, কিন্তু ব্যক্তি স্বাধীনতা গণতান্ত্রিক অধিকার এরা কিভাবে রক্ষা করলেন, না, হাজার হাজার স্কুল কলেজের ম্যানেজিং কমিটিকে সুপারসিড করলেন, প্রতিটি বিশ্ববিদ্যালয়কে সুপারসিড করলেন, এইভাবে তারা গণতন্ত্র ব্যক্তি স্বাধীনতা স্বাধিকারকে রক্ষা করলেন। এইগুলিকে যদি শঙ্করাচার্যের মায়াবলে উড়িয়ে দিতে পারতাম তাহলে নিশ্চয়ই আমি এই সংশোধনী গ্রহণ করতে পারতাম। আজকে মাননীয় সদস্য রামনারায়ণবাবু আমাকে বলেছিলেন যে দেবপ্রসাদবাবু যে প্রস্তাব এনেছেন খুব ভাল কথা, পি. ডি. অ্যাক্টের বিরোধিতা করেছেন ভাল কথা, কিন্তু বামপন্থী আন্দোলনের ধারা থেকে বিচ্ছিন্ন হয়ে বামফ্রন্টের ভূমিকাকে অস্বীকার করে, বামফ্রন্ট সরকারের ভূমিকাকে অস্বীকার করে পি. ডি. অ্যাক্টের বিরোধিতা করা যায় কি? মাননীয় সদস্য খুব সততার সাথে আবেগের সাথে ব্যথা পেয়ে কথাটা বলতে চেয়েছেন। আমি মাননীয় সদস্যকে বলব, অত্যন্ত বেদনার সঙ্গে বলব যে তিনি বোধ হয় সংবাদ রাখেন না যে বামপন্থী আন্দোলনে যদি বিভেদ কেউ সৃষ্টি করে থাকে সেটা এস. ইউ. সি. নয়। আপনারা জানেন গত বছর ৩১শে আগস্ট এস. ইউ. সি.-র সাধারণ সম্পাদক নীহার মুখার্জি....

**(গোলমাল)**

আপনারা বামপন্থী বলে দাবি করেন, আপনারা গণতন্ত্রের কথা বলছেন, পি. ডি. অ্যাক্টের বিরুদ্ধে বলছেন, কিন্তু বিরোধী দলের মতো বক্তব্য শোনার মতো ধৈর্য সহনশীলতা আপনাদের থাকবে এটুকু আমি আশা করব।

উনি যেকথা বলেছেন তাতে আমি তাকে স্মরণ করিয়ে দিচ্ছি, গত বছর আমাদের পার্টির জেনারেল সেক্রেটারি কমরেড নীহার মুখার্জি সর্বভারতীয় ভিত্তিতে বাম এবং গণতান্ত্রিক ঐক্য গড়ে তোলার চেষ্টা করেছিলেন সর্বভারতীয় ভিত্তিতে বাম এবং আপনাদের সর্বভারতীয় সম্পাদক ই. এম. এস. নাম্বুদ্রিপাদ নীহারবাবুর চিঠির উত্তর দিয়ে বলেছিলেন, আপনাদের বাম এবং গণতান্ত্রিক ঐক্যের আহ্বানে আমরা সাড়া দিতে পারছি না কারণ আপনাদের কন্সেপ্ট

এবং আমাদের কনসেপ্ট আলাদা তিনি বলেছেন, আপনারা যে বাম এবং র‍্যাডিক্যাল ডেমোক্র্যাটিক ফোর্সের কথা ভাবেন তাতে আমরা মনে করি এই বাম এবং গণতান্ত্রিক ঐক্যের আন্দোলনের মধ্যে বুর্জোয়া দলের লোকদেরও আনতে হবে। অর্থাৎ জনতা, কংগ্রেস এবং লোকদল প্রভৃতি দলকেও এই বাম এবং গণতান্ত্রিক ঐক্যের আন্দোলনের মধ্যে আনতে হবে। আমরা যে বাম এবং গণতান্ত্রিক ঐক্যের কথা বলি তার মধ্যে কোনও হিপোক্রেসি নেই এবং আমরা মনে করি আপনাদেরও বাম এবং গণতান্ত্রিক ঐক্যের শ্রদ্ধা আছে। কিন্তু আপনারা একটা কথা চিন্তা করুন এই যে বাম এবং গণতান্ত্রিক ঐক্যের ঘোষণা এর মধ্যে বুর্জোয়া দলের কোনও ভূমিকা থাকতে পারে কিনা? আজকে যে শক্ত পরিস্থিতি তাতে বাম এবং গণতান্ত্রিক ঐক্য যদি গড়ে তুলতে হয় তাহলে ওই সমস্ত দলের লোকদের তার সঙ্গে রাখবেন কি রাখবেন না সেটা আপনারা ভালভাবে চিন্তা করে দেখুন। আমি সরকার পক্ষের প্রথম সংশোধনী গ্রহণ করতে পারি কিন্তু দ্বিতীয় সংশোধনী গ্রহণ করতে পারছি না। বীরেনবাবুর সংশোধনীও আমি গ্রহণ করতে পারছি না। বিভিন্ন দলের লোকরা আমার এই প্রস্তাব গ্রহণ করবেন এই আশা রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Birendra Kumar Moitra that in para 1, line 3, after the words /ঘোষণা করা হলেও অতীতের* the words "ইন্দিরা রাজেত্বর* be inserted. was then put and lost.

The motion of Shri Ram Narayan Goswami that in para 2, lines 1-2, for the words—

"আইনগুলিই কালোবাজারি ও মজুতদারী প্রতিরোধ করার পক্ষে যথেষ্ট। এর জন্য" আইনগুলিই কালোবাজারি ও মজুতদারী প্রতিরোধ করার পক্ষে যথেষ্ট বিবেচিত না হইলে প্রয়োজনীয় সংশোধন করা যাইতে পারে কিন্তু এর জন্য" be substituted. —was then put and agreed to.

The motion of Shri Ramanarayan Goswami that after para 3, the following new para be inserted, namely :—

"এই সভা মনে করে যে, রাজ্য সরকার নিবর্তনমূলক আটক আইনের প্রশ্নে কেন্দ্রীয় সরকারের নীতির যে বিরোধিতা করেছেন তা সবদিক থেকেই যুক্তিপূর্ণ। এই রাজ্যের সরকার গণতান্ত্রিক আন্দোলন ও ব্যক্তিস্বাধীনতা ও নাগরিক অধিকারের বিকাশের প্রশ্নে সব সময়েই আন্তরিক উদ্যোগ গ্রহণ করেছেন। নিবর্তনমূলক আটক আইনের প্রশ্নে রাজ্য সরকারের ভূমিকা অভিনন্দযোগ্য।" was then put and agreed to.

The motion of Shri Deba Prasad Sarkar, as amended,

"সম্প্রতিকালে কেন্দ্রীয় সরকার নিবর্তনমূলক আটক বিলটি সংখ্যাধিক্যের জোরে লোকসভায় পাস করিয়ে নিয়েছেন। কালোবাজারি ও মজুতদারী প্রতিরোধ এই আইন প্রণয়নের উদ্দেশ্য হিসাবে ঘোষণা করা হলেও অতীতের অভিজ্ঞতা একথাই প্রমাণ করেছে যে,এ ধরনের আইন শ্রমিক, চাষী, মেহনতী মানুষের স্বার্থরক্ষার উদ্দেশ্যে গড়ে ওঠা ন্যায়সঙ্গত গণ

আন্দোলনের কর্মী তথা বিরোধী রাজনৈতিক দলের কর্মীদের দমন-নিপীড়ন করার অস্ত্র হিসাবে ব্যবহৃত হয়ে এসেছে।

এই সভা মনে করে যে, প্রচলিত সাধারণ আইনগুলি কালোবাজারি ও মজুতদারী প্রতিরোধ করার পক্ষে যথেষ্ট বিবেচিত না হইলে প্রয়োজনীয় সংশোধন করা যাইতে পারে কিন্তু এর জন্য নিবর্তনমূলক আটক আইন প্রবর্তন করার আদৌ কোনও প্রয়োজন নাই।

অতীতের অভিজ্ঞতার ভিত্তিতে এই সভা অত্যন্ত সঙ্গত কারণেই মনে করছে যে, এই আইন, দেশের অভ্যন্তরে গড়ে ওঠা ন্যায়সঙ্গত গণতান্ত্রিক আন্দোলনকে নির্বিচারে দমন করবে এবং নাগরিকদের ব্যক্তিস্বাধীনতা ও গণতান্ত্রিক অধিকারের উপর চরম আঘাত হানবে।

এই সভা মনে করে যে, রাজ্য সরকার নিবর্তনমূলক আটক আইনের প্রশ্নে কেন্দ্রীয় সরকারের নীতির যে বিরোধিতা করেছেন তা সবদিক থেকেই যুক্তিপূর্ণ। এই রাজ্যের সরকার গণতান্ত্রিক আন্দোলন ও ব্যক্তিস্বাধীনতা ও নাগরিক অধিকারের বিকাশের প্রশ্নে সব সময়েই আন্তরিক উদ্যোগ গ্রহণ করেছেন। নিবর্তনমূলক আটক আইনের প্রশ্নে রাজ্য সরকারের ভূমিকা অভিনন্দনযোগ্য।

সুতরাং গণতন্ত্র ও ব্যক্তিস্বাধীনতার মৌলিক অধিকার রক্ষা করার স্বার্থে এই সভা নিবর্তনমূলক আটক বাতিল করার উদ্দেশ্যে অবিলম্বে কার্যকর ব্যবস্থা গ্রহণ করার জন্য কেন্দ্রীয় সরকারের কাছে দাবি করছে এবং সাথে সাথে এই সভা কেন্দ্রীয় সরকারের কাছে আরও দাবি করছে যে, সংবিধানের যে ধারা বলে বিভিন্ন সময় কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকারগুলি এইরূপ নিবর্তনমূলক আটক আইন প্রবর্তন করে গণতন্ত্রের উপর আঘাত হানার সুযোগ নেয় অবিলম্বে সেই ধারাকে বাতিল করার উদ্দেশ্যে প্রয়োজনীয় সংশোধন করা হোক।" was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 7.02 p.m. till 1 p.m. on Monday the 21st April, 1980, at the Assembly House, Calcutta-1.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Monday, the 21st April, 1980 at 1-00 p.m.

### PRESENT

Mr. Speaker (Shri Syed Abul Mansur Habibullah) in the Chair, 9 Ministers, 2 Ministers of State and 101 Members.

[1-00 — 1-10 p.m.]

### Held over Starred Questions (to which oral answers were given)

#### বাঁকুড়া জেলায় প্রাথমিক শিক্ষকের শূন্যপদ

*৫১। (অনুমোদিত প্রশ্ন নং *২৩৩।) **শ্রী নবনী বাউরী ঃ** শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বাঁকুড়া জেলায় মোট কতগুলি প্রাথমিক শিক্ষকের পদ খালি আছে ; এবং

(খ) ১৯৭৭ সাল থেকে ১৯৭৯ সাল পর্যন্ত ঐ জেলায় কত জন প্রাথমিক শিক্ষক নিয়োগ করা হয়েছে?

**শ্রী পার্থ দে ঃ**

(ক) ১৩২টি।

(খ) ৪৬৩ জন।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** এই যে বললেন ১৩২টি পদ খালি আছে, এই পদগুলি কবে পূরণ করতে পারবেন এবং কিভাবে তা পূরণ করবেন?

**শ্রী পার্থ দে ঃ** পদ পূরণ করবার তো নিয়ম আছে সেই নিয়ম অনুযায়ী সেই পদগুলি পূরণ করার ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে?

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** কতদিন লাগবে?

**শ্রী পার্থ দে ঃ** সেটা বলা যায় না। সময় লাগতে পারে আবার তাড়াতাড়ি হতে পারে।

#### Appointment of Administrators in Schools of hill areas

*124. (Admitted question No. *571.) **Shri Rajani Kanta Doloi :** Will be Minister-in-charge of the Education (Primary, Secondary and

Library Services) Department be pleased to state—

(a) the number of schools in the hill areas of Darjeeling district where the Managing Committees have been superseded and Administrators appointed by the West Bengal Board of Secondary Education, during the tenue of the present Government (up to January 1980) ; and

(b) the number of such schools where Administrators have been subsequently replaced by duly elected Managing Committees ?

**Shri Partha De :**

(a) Six,

(b) Two

**Shri Dawa Narbu La :** Will the Hon'ble Minister please give the names of the six schools subdivision wise ?

**Shri Partha De :** I give you the names of the Schools.

1) Rabindranath High School, Soureni,

2) Chong Tong High School, P.O. Marybong.

3) Gongtri Junior High School, P.O. Lechay.

4) Siksha Sanga High School, P.O. Ging.

5) Ramkrishna Siksha Prarishad High School, Darjeeling

6) Pokhariabong Girls High School, P.O. Pokhariabong.

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** আপনি বললেন যে ৬টি স্কুলের ম্যানেজিং কমিটি সুপারসিটেড হয়েছে, এর কারণগুলি কি, কেন সুপারসিটেড হল দয়া করে জানাবেন কি?

**শ্রী পার্থ দে ঃ** সুপারসেশনের নিয়ম হচ্ছে যে, কোনও স্কুলের ম্যানেজমেন্ট সম্পর্কে যদি কোনও গুরুতর অভিযোগ থাকে, তার মধ্যে একটা প্রধান অভিযোগ হচ্ছে যদি আর্থিক হিসাব সংক্রান্ত ব্যাপারে বিধি বহির্ভুত কাজের অভিযোগ থাকে তাহলে সাধারণত করা হয়। এছাড়া এই রকম গুরুত্বপূর্ণ কাজ যা আইনসঙ্গত নয় এই সম্পর্কে যদি কোর্টের কোনও আদেশ থাকে তাহলেই করা হয়।

**শ্রী রজনীকান্ত দলুইঃ** আপনি বললেন যে দুটি স্কুলে ম্যানেজিং কমিটি হয়েছে। বাকি যে চারটি এখন অ্যাডমিনিস্ট্রেটার চালাচ্ছে, কতদিনের মধ্যে সেখানে ম্যানেজিং কমিটি করতে হবে এই রকম কোনও নির্দেশ আপনি দিয়েছেন, কোনও স্পেসিফায়েড পিরিয়ড?

**শ্রী পার্থ দে ঃ** সাধারণভাবে এই নির্দেশ দেওয়া আছে যে কোনও স্কুলের নির্বাচিত ম্যানেজিং কমিটি ৬ মাসের মধ্যে পুনর্গঠন করতে হবে, এটাই হচ্ছে স্ট্যান্ডিং ইনস্ট্রাকশন। কোনও কোনও ক্ষেত্রে নানা কারণে দেরি হয়। তার মধ্যে একটা হচ্ছে কোনও বিশেষ বিদ্যালয়ের কোর্টে যদি মামলা থেকে থাকে তার জন্য দেরি হচ্ছে। বোর্ড অব সেকেন্ডারি এডুকেশন নির্বাচন পদ্ধতি রুলস অব ম্যানেজমেন্ট তাতে অনেক কারণে হেড অব দি ইনস্টিটিউশনের ভূমিকা আছে, স্কুল অ্যাডমিনিস্ট্রেটারের একটা ভূমিকা আছে, কোনও একটা ব্যাপারে যদি দেরি হয়ে যায়, তাহলে দেরি হয়ে যেতে পারে, সাধারণভাবে যত তাড়াতাড়ি পুনর্নির্বাচন হয় তার ব্যবস্থা নেওয়া হচ্ছে, কোনও কোনও ক্ষেত্রে দেরি হয়।

**শ্রী হরিপদ জানা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি ৬ মাস অ্যাডমিনিস্ট্রেটার থাকার কথা, কিন্তু তার টার্মস ক্রমাগত বাড়িয়ে বাড়িয়ে—টু টার্মস, থ্রী টার্মস ফোর টার্মস পর্যন্ত বাড়িয়ে ৩/৪ বছর অ্যাডমিনিস্ট্রেটার চালাচ্ছে, সেই সব স্কুলে কি কারণে ম্যানেজিং কমিটি রি-কনস্টিটিউট করতে পারে না বলবেন কি?

**শ্রী পার্থ দে ঃ** প্রশ্ন ছিল দার্জিলিং জেলার মাধ্যমিক বিদ্যালয়, সম্পর্কে, কোনও বিশেষ মাধ্যমিক বিদ্যালয় সম্পর্কে এই রকম কোনও প্রশ্ন থেকে থাকে, আলাদাভাবে দিলে উত্তর দেওয়া সহজ হবে।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** আপনি যে ৬টি স্কুলের নাম বললেন তার মধ্যে রামকৃষ্ণ শিক্ষাসদনে কোনও অর্থনৈতিক গোলমাল আছে কিনা এবং সে সম্বন্ধে আপনার কাছে কোনও রিপোর্ট আছে কিনা?

**শ্রী পার্থ দে ঃ** এ প্রশ্নের উত্তর আমি বলতে পারব না, যদি বিশেষ প্রশ্ন দেন তো বলতে পারি, সাধারণভাবে ম্যানেজিং কমিটির যে সময় সীমা তা যদি বাতিল করে দেওয়া হয় তবে তাকে বলে সুপারসেশন সেটা করা হয়—একমাত্র গুরুত্বপূর্ণ ব্যাপারে তাদের বিরুদ্ধে যদি অভিযোগ থাকে এবং এই গুরুত্বপূর্ণ ব্যাপারগুলির মধ্যে অন্যতম হচ্ছে অর্থনৈতিক লেনদেন সম্পর্কে বিধিবহির্ভূত কাজ হয়, এটাকে গুরুত্বপূর্ণ বলে ধরা হয়, আরও কিছু কিছু ব্যাপার আছে, এটাই একমাত্র কারণ নয়, আপনি যদি বিশেষ বিদ্যালয় সম্পর্কে প্রশ্ন করেন তো তাহলে উত্তর দেবার সুবিধা হয়।

### কাউন্সিল হাউস স্ট্রিটের শিক্ষা দপ্তরের অফিসে আগুন লাগা

*৩৬৭। (অনুমোদিত প্রশ্ন নং *৭৩৩) **শ্রী সরল দেব ঃ** শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিকও গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ৫নং কাউন্সিল হাউস স্ট্রিটে অবস্থিত শিক্ষা দপ্তরের অফিসে আগুন লাগার পশ্চাতে কোনও চক্রান্তের অভিযোগ পাওয়া গিয়েছে ; এবং

(খ) পাওয়া গিয়া থাকিলে, ঐ অভিযোগের ব্যাপারে সরকার কি ব্যবস্থা অবলম্বন করিয়াছেন?

**শ্রী পার্থ দে ঃ**

(ক) চক্রান্তের কোনও অভিযোগ এখনও পর্যন্ত পাওয়া যায় নাই।

(খ) এই প্রশ্ন ওঠে না।

**শ্রী সন্তোষকুমার দাস ঃ** এই অগ্নিকান্ডের ফলে এই অফিস থেকে যে সমস্ত গ্রান্ট, স্টাইপেন্ড এবং পেনশন গত বছর স্যাংশন করা হয়েছিল, সেগুলি তাড়াতাড়ি রিলিজ করার জন্য কোনও ব্যবস্থা নেওয়া হয়েছে কি?

**শ্রী পার্থ দে ঃ** দপ্তর সরিয়ে নেওয়া হয়েছে, তারা সেখানে বসেছে এবং পেনশনের ব্যাপারে সংবাদপত্রে বিজ্ঞপ্তি দিয়েছে, কারও পেনশন নতুন করে রিকনস্ট্রাক্ট করতে হয়, সেটা করা হচ্ছে, গ্রান্টের ব্যাপারে, মাইনে ইত্যাদির ব্যাপারে রেকারিং গ্রান্ট রিলিজ করা হচ্ছে ক্যাপিটাল নেচার অব গ্রান্ট, মূলধনী যে সমস্ত অনুদান সেগুলি যাতে দেওয়া হয়, তারও ,ব্যবস্থা করা হচ্ছে।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** এত বড় একটা কান্ড ঘটে গেলে, বাড়িটা পুড়ে শেষ হয়ে গেছে, এই ব্যাপারে কি কোনও তদন্ত করেছেন, কেন এটা হল?

**শ্রী পার্থ দে ঃ** তদন্ত করেন স্বরাষ্ট্র দপ্তর, তারা তা করছেন।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** এই মূলধনী গ্রান্টের ব্যাপারে যে সমস্ত পেপার চেয়ে পাঠানো হয়, বিভিন্ন বিদ্যালয় থেকে সেই পেপারগুলি রেডি করে ক্যাপিটাল গ্রান্টের জন্য অফিসে গেলে তাদের বলা হয় পুড়ে গেছে, এতে করে তাদের প্রচন্ড হয়রানি হচ্ছে। এটা কি তাদের বলে দেবেন যেসব স্কুল নির্বাচিত হল তাদের যেন পাঠিয়ে দেওয়া হয়?

[1-10 — 1-20 p.m.]

**শ্রী পার্থ দে ঃ** এটা যদিও এই প্রশ্নের সঙ্গে আসে না তবুও মাননীয় সদস্যদের অবগতির জন্য জানাতে পারি যে মূলধনী অনুদান সংক্রান্ত কাগজপত্র যে দপ্তরে থাকতো সেই তলায় আগুন লাগে নি কাজেই এ প্রশ্ন ওঠে না। এখন কথা হচ্ছে, বিভিন্ন বিদ্যালয়ের কাছ থেকে কতকগুলি কাগজপত্র চেয়ে পাঠানো হয়েছিল এটা সত্য, অনেকগুলি স্কুল থেকে পাওয়াও গিয়েছে এবং তাদের মূলধনী অনুদান দেওয়া হয়েছে। যাদের কাগজপত্র পাওয়া যায়নি বলে আমার দপ্তরে খবর আছে তাদেরকে আলাদাভাবে—সেইসব বিদ্যালয়কে পত্র দেওয়া হয়েছে এই বলে যে আপনাদের এই কাগজপত্র পাওয়া যায়নি, আপনাদের কাগজপত্র দিন। এখন সেই কাগজপত্র নিয়ে এসে কেউ যদি ফিরে গিয়ে থাকেন তাহলে সেটা একটা অভিযোগ। সেই স্কুলের নাম যদি আমাকে দেন তাহলে আমি নিশ্চয় দেখব।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** আমি একটি মাধ্যমিক স্কুলের শিক্ষক, ঐ দুটি অফিসে আমাকে বহুবার যেতে হয়েছে। আপনি আমার স্কুলের নামটি নোট করে রাখুন আমতলা উচ্চ-মাধ্যমিক বিদ্যালয়, সেই স্কুলের সমস্ত পেপারস আমরা রেডি করে পাঠিয়েছি।

**মিঃ স্পিকার ঃ** এটা কি কোনও প্রশ্ন হল?

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, কোন কোন দপ্তরে কি ধরনের কাগজপত্র নষ্ট হয়েছে?

**শ্রী পার্থ দে ঃ** এটা এই প্রশ্ন থেকে আসে না, এ সম্পর্কে আগেই সভায় বিবৃতি দেওয়া হয়েছে।

## Starred Questions

## (to which oral answers were given)

### মাধ্যমিক বিদ্যালয়ে ছাত্র শিক্ষক অনুপাত

*৬০০। (অনুমোদিত প্রশ্ন নং *৭৬৮) **শ্রী সত্যরঞ্জন মাহাতো ঃ** শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিকও গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মাধ্যমিক বিদ্যালয়গুলিতে ছাত্রসংখ্যার ভিত্তিতে শিক্ষক নিয়োগ করা হয় ;

(খ) সত্য হইলে, উক্ত অনুপাত কি ; এবং

(গ) অতিরিক্ত শিক্ষকদের স্থায়ীকরণের ব্যাপারে সরকার কি ব্যবস্থা গ্রহণের কথা চিন্তা করিতেছেন?

**শ্রী পার্থ দে ঃ**

(ক) হ্যাঁ, ছাত্র সংখ্যার ভিত্তিতে নতুন শ্রেণী খোলা হয় এবং শ্রেণীকক্ষের ভিত্তিতে শিক্ষক নিয়োগ করা হয় ;

(খ) ১ : ৩০ ; প্রয়োজন অনুপাত শিথিল করা হয় ;

(গ) কোনও শিক্ষক স্থায়ী পদে অস্থায়ীভাবে নিযুক্ত হইলে এবং ঐ পদে একাদিক্রমে ২ বৎসর দক্ষতার সহিত কাজ করিলে তাহাকে স্থায়ী করা হয়।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন, একটি সেকশনে ৩০ জন ছাত্র থাকলে একজন শিক্ষক দিতে পারেন। আমার জিজ্ঞাস্য, জেলাওয়ারি কোনও কোটার ব্যবস্থা কি যে এই জেলায় এতগুলি শিক্ষক মাধ্যমিক বিদ্যালয়ে অ্যাপয়েন্টমেন্ট দেওয়া যেতে পারে?

**শ্রী পার্থ দে ঃ** জেলাভিত্তিক কোনও কোটার ব্যবস্থা নেই, কোটা হচ্ছে, সমস্ত পশ্চিমবঙ্গব্যাপী। প্রয়োজন যে জেলায় বা যে এলাকায় যে রকমে সেই অনুযায়ী তারা চেয়ে পাঠান এবং সেই অনুযায়ী তাদের দেওয়া হয়।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, টিচার নেওয়া যাবে এবং

অ্যাপ্রুভাল কে দেন—ডি পি আই না, ডি আই?

**শ্রী পার্থ দে ঃ** ডি আই দিয়ে থাকেন, ডি আই দেবেন।

**বিদ্যাসাগর স্মৃতি পুরস্কার**

*৬০২। (অনুমোদিত প্রশ্ন নং *১১৮০) **শ্রী রজনীকান্ত দলুই ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৭৬ সালের "বিদ্যাসাগর স্মৃতি পুরস্কার" দেওয়ার জন্য পশ্চিমবঙ্গ সরকার কোনও সাহিত্যিকের নাম ঘোষণা করিয়াছিলেন ;

(খ) উক্ত পুরস্কার কাহাকে দেওয়া হইয়াছে ; এবং

(গ) উক্ত পুরস্কারের সম্মান মূল্য কত?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ**

(ক) হ্যাঁ, ১৯৭৬ সালের বিদ্যাসাগর পুরস্কার প্রদানের জন্য শিশু সাহিত্য বিভাগে প্রয়াত সাহিত্যিক সুনির্মল বসুর নাম ঘোষণা করা হইয়াছিল ;

(খ) উক্ত পুরস্কার প্রয়াত সাহিত্যিকের পত্নী শ্রীমতী নীহারিকা বসুকে দেওয়া হইয়াছে।

(গ) উক্ত পুরস্কারের সম্মান মূল্য ১০,০০০.০০ (দশ হাজার) টাকা।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** বিদ্যাসাগর স্মৃতি পুরস্কার প্রতি বছর কি দেওয়া হয়।

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** ১৯৭৬ সালের পরেতে আমরা পুরস্কার প্রদান বিধিটা নতুনভাবে রচনা করেছি। পুনরায় এ বৎসর বিদ্যাসাগর জন্মদিনে - ২৯শে সেপ্টেম্বর নাগাদ-আমরা নতুন বিধি অনুযায়ী পুরস্কার দেব।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** এই বছর কাদের পুরস্কার দেবেন ঠিক করেছেন?

**(নো রিপ্লাই)**

১৯৭৭/৭৮/৭৯ এই ৩ বছর আপনারা কিছুই করলেন না কেন?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** ১৯৭৭ সালে আমরা আসার পর দেখলাম রবীন্দ্র পুরস্কার নিয়ে নানা রকমভাবে সমালোচনা হয়েছিল, সেই জন্য রবীন্দ্র পুরস্কারের যে বিধি সেটা নতুনভাবে প্রবর্তন করেছি। সেই অনুযায়ী বিদ্যাসাগর পুরস্কারের বিধিও পরিবর্তন করেছি। সেইজন্য সময় একটু লেগেছে। এই বছর আমরা নতুন বিধি অনুযায়ী পুরস্কার দেব।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** হোয়াট ইজ দি বেসিস—কি বেসিসে দেওয়া হবে?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** এটা জানতে হলে নোটিশ চাই।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** বিদ্যাসাগরের জন্মদিনে এই পুরস্কার দেবেন বলে ঠিক করেছেন—আমার প্রশ্ন হচ্ছে, যে বিধিটা আপনারা ঠিক করেছেন সেটা কি?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** আগে যেমন ছিল ১৯৪১ রবীন্দ্রোত্তর সাহিত্যের জন্য বিদ্যাসাগর পুরস্কার দেওয়া হত। এখন করা হয়েছে ১৯৪১ সালে পরবর্তীকালে রবীন্দ্রোত্তর গদ্য সাহিত্যের জন্য একটি বিদ্যাসাগর পুরস্কার দেওয়া হবে, আর একটি গদ্য সাহিত্য ব্যতীত জুভেনাইল বিদ্যাসাগর পুরস্কার দেওয়া হবে। আগে কয়েকজনের একটি কমিটি করে দেওয়া হত, তারা ঠিক করতেন কাদের এই পুরস্কার দেওয়া হবে। এখন সেটা পরিবর্তন করে দেওয়া হয়েছে। এখন বিভিন্ন বিশ্ববিদ্যালয় থেকে বিশিষ্ট সাহিত্যিকের নাম আহ্বান করা হয় এবং তাদের কাছে জানতে চাওয়া হয় যে কোন কোন সাহিত্যিক এই বিদ্যাসাগর পুরস্কার পাবার উপযোগী, তাদের নাম সাজেস্ট করে দিন। সেই অনুযায়ী আমরা সমস্ত বইগুলি তাদের কাছে পাঠাই এবং বলি আপনারা ৫টি করে সিরিয়ালি নাম সাজেস্ট করুন, ৫ জনের পর পর নাম সুপারিশ করুন। তার মধ্যে ৫ জনের নাম বিচারকমন্ডলির কাছে দেওয়া হয় এবং তারাই চূড়ান্ত সিদ্ধান্ত গ্রহণ করেন। সেই অনুযায়ী পুরস্কার প্রদান করা হয়। রবীন্দ্র পুরস্কারের ক্ষেত্রে যে নীতি গ্রহণ করা হয়েছে, বিদ্যাসাগর পুরস্কার প্রদানের ক্ষেত্রে সেই নীতি অনুস্মরণ করা হচ্ছে। বিভিন্ন বিশ্ববিদ্যালয়ের বিশিষ্ট সাহিত্যিকদের নিয়ে একটি কমিটি করে দেওয়া হয়েছে এবং তাদের কাছে পুস্তকের নাম আহ্বান করা হয় এবং পর পর নামগুলি তারা ঠিক করে ৫টি বই-এর নাম ঠিক করে দেন এবং বিচারমন্ডলিরা নাম ঠিক করে অনুমোদন করেন এবং তারাই চূড়ান্ত সিদ্ধান্ত নেন।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** ওখানে তদ্বির চলে নাকি?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** আগে তদ্বির হত।

### কান্দি মহকুমা পাঠাগার স্থাপনে প্রদত্ত অর্থের সদ্ব্যবহার

*৬০৪। (অনুমোদিত প্রশ্ন নং *৯৪১) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, কান্দিতে মহকুমা পাঠাগার স্থাপনের জন্য সরকার ১৯৬২-৬৭ সময়কালে ৩০ হাজার টাকার উপর অর্থ সাহায্য করিয়াছিলেন ;

(খ) সত্য হইলে, ঐ অর্থ কাহাকে দেওয়া হইয়াছিল ; এবং

(গ) প্রদত্ত অর্থ খরচের পর সংশ্লিষ্ট পক্ষ ইউটিলাইজেশন সার্টিফিকেট জমা দিয়েছেন?

**শ্রী পার্থ দে ঃ**

(ক) কান্দি মহকুমা পাঠাগার স্থাপনের জন্য ১৯৬২-৬৭ সময়কালে মোট ২২,৭৫০.০০ টাকা সরকারি সাহায্য হিসাবে দেওয়া হইয়াছিল।

(খ) ঐ অর্থ মুর্শিদাবাদের জেলাশাসক মহাশয়ের মাধ্যমে পাঠাগার সম্পাদক শ্রী জগদীশ

চন্দ্র সিংহ মহাশয়কে দেওয়া হইয়াছিল।

(গ) ঐ অর্থ ব্যয়ের পর সংশ্লিষ্ট কর্তৃপক্ষের নিকট হইতে ইউটিলাইজেশন সার্টিফিকে লওয়া হয়। সার্টিফিকেট দেন পি ডব্লিউ ডির সহঃ বাস্তুকার (অ্যাসিস্টেন্ট ইঞ্জিনিয়ার তার চিঠির নং ১৪৪৮ তাং ২৪-৭-৭২

[[1-20 — 1-30 p.m.]

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে টাকা দেওয়া হয়েছে, সেই টাকায় কি কাজ করা হয়েছে?

**শ্রী পার্থ দে ঃ** এতে পুঙ্খানুপুঙ্খ নেই। যদি নোটিশ দেন তাহলে পরে জানিয়ে দিতে পারব।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে ইউটিলাইজেশন সার্টিফিকেট দেওয়া হয়েছে। ইউটিলাইজেশন সার্টিফিকেট কি সম্পর্কে দেওয়া হয়েছে, সেই খবর আপনার কাছে আছে?

**শ্রী পার্থ দে ঃ** আমি যেটুকু পাচ্ছি তা বলে দিচ্ছি। মোট অনুদান মঞ্জুর করা হয়েছিল ৫২ হাজার টাকা। কিন্তু তাদের প্রাথমিকভাবে ২২ হাজার ৭৫০ টাকা দেওয়া হয়েছে। ইউটিলাইজেশন সার্টিফিকেট পাওয়া গেছে ২৩ হাজার ৪৬ টাকা। এই ২২ হাজার ৭৫০ টাকা অনুদান দেবার পরে আর কোনও অর্থ দেওয়া হয়নি। এখনও সেটা কেন দেওয়া হয়নি প্রশ্ন হতে পারে। তার পুঙ্খানুপুঙ্খ তথ্য এখানে নেই। পরে প্রশ্ন করলে বলে দিতে পারব।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আমি জানতে চাচ্ছি যে এটাতো দীর্ঘকালের ব্যাপারে এবং কয়েকজন বিশিষ্ট কংগ্রেস নেতা, জগদীশ সিনহার মতো বিখ্যাত, বিশিষ্ট লোক তার সঙ্গে যুক্ত ছিল। ১৯৬২-৬৭ সালে টাকা নিয়েছেন অথচ কাজ কিছু হল না, লাইব্রেরি চালু হল না। এই সম্পর্কে কি আগে তদন্ত করা হয়েছে? শিক্ষা দপ্তর থেকে তদন্ত করা হবে কি এবং এর একটা বিহিত ব্যবস্থা করা হবে কি সেটা জানাবেন?

**শ্রী পার্থ দে ঃ** এটা অনুসন্ধান করে দেখতে পারি।

**শ্রী পান্নালাল মাঝি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে এটা কিভাবে ইউটিলাইজেশন করা হচ্ছে?

**শ্রী পার্থ দে ঃ** ইউটিলাইজেশন সার্টিফিকেটের মানে হচ্ছে যে পরিকল্পনা অনুযায়ী টাকাটা হয়েছিল সেই পরিকল্পনা অনুযায়ী সেটা ব্যয় হয়েছে কিনা সেটা সার্টিফাই করা। এখানে দেখা যাচ্ছে সহবাস্তুকার অর্থাৎ অ্যাসিস্ট্যান্ট ইঞ্জিনিয়ার সার্টিফাই করেছেন। এটা উত্তর নয়, তবে এ থেকে বোঝা যাচ্ছে যে এটা কনস্ট্রাকশন সংক্রান্ত ব্যাপার। তবে আপনি এবং উনি যে কথা বলেছেন, খবর নিয়ে দেখা যেতে পারে যে মূল জিনিসটা কি।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি কি মনে করেন যে এই টাকা

দানিন্তন মন্ত্রী এবং তদানিন্তন শিক্ষা দপ্তরের মধ্যে ভাগ বাঁটোয়ারা হয়ে গেছে?

**মিঃ স্পিকার ঃ** এই প্রশ্ন আসে না।

### উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয়ে শিক্ষকের শূন্য পদ

*৬০৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৯৪) **শ্রী তারকবন্ধু রায় ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয়ের কোন বিভাগে কতজন শিক্ষকের পদ শূন্য আছে ;

(খ) উক্ত পদগুলি শূন্য থাকার কারণ কি ; এবং

(গ) কতদিনে ঐ সকল শূন্য পদ পূরণ করা হবে বলে আশা করা যায়?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ**

(ক) মোট ২২টি শিক্ষকের পদ শূন্য আছে। বিভিন্ন বিভাগ অনুযায়ী শূন্য পদের হিসাব দেওয়া হল ঃ—

| | |
|---|---|
| পদার্থবিদ্যা | — ২ |
| রসায়ন | — ১ |
| অঙ্ক শাস্ত্র | — ১ |
| ভূগোল | — ২ |
| ইংরাজি | — ৩ |
| বাংলা | — ২ |
| অর্থনীতি | — ৩ |
| রাষ্ট্র বিজ্ঞান | — ১ |
| বাণিজ্য | — ৪ |
| দর্শন শাস্ত্র | — ২ |
| সমাজতত্ত্ব সামাজিক নৃতত্ত্ব | — ১ |
| | ২২ |

(খ) যথাযথ বিজ্ঞানের পর নির্বাচক মন্ডলী যথাযোগ্য প্রার্থী নির্বাচনের ব্যবস্থা করেন কিন্তু উপযুক্ত প্রার্থী না পাওয়া যাওয়ায় শূন্য পদ পূরণ করা যাইতেছে না।

(গ) পুনরায় বিজ্ঞাপন দেওয়া হয়েছিল এবং শূন্যপদ পুরণের জন্য বিভিন্ন বিভাগের জন্য নির্বাচক মন্ডলীর বৈঠক বসছে। যথা শীঘ্র সম্ভব ঐ পদগুলি পূরণ করা হবে।

**Improvement of service conditions of Madrasa Teachers**

*608. (Admitted question No. *970.) **Shri A. K. M. Hassan Uzzaman :** Will be Minister-in-chage of the Education (Primary, Secondary and Library Services) Department be pleased to state—

(a) whether any step has been taken by the present Government for improvement of service conditions of teachers of Madrasas in the State ; and

(b) if so, what ?

**Partha De :**

(a) Yes.

(b) State Govt. have set up a Pay Commission to examine the structure of emoluments and the service conditions of Govt. employees and also the employees of Non-Govt. bodies including Secondary Schools snd Madrasas and to submit its recommendation to the Govt.

The receipt of recommendations of the Pay Commission is awaited. Pending receipt of recommendation of the Pay Commission, The State Govt. have ben sanctioning additional D.A. from time to time for the employees of non-Govt. bodies including Madrasas.

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** এই পে কমিশনের রেকমেন্ডেশন পেতে কত সময় লাগবে?

**শ্রী পার্থ দে ঃ** এটা আমার বিষয় নয়।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** আপনি তাড়াতাড়ি পাওয়ার জন্য কোনও রকম ব্যবস্থা করছেন কি?

**শ্রী পার্থ দে ঃ** আপুনি যেমন এই ব্যাপারে আগ্রহী, আমিও তেমনি আগ্রহী। আমার ধারণা মন্ত্রী মন্ডলীও সেই রকম আগ্রহী।

**কলেজ সার্ভিস কমিশন**

*৬০৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৬৫।) **শ্রী সন্দীপ দাস ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের

ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গ কলেজ সার্ভিস কমিশন গঠনের কাজ কি সম্পূর্ণ হয়েছে ; এবং

(খ) হয়ে থাকলে, কবে নাগাদ উক্ত কমিশন, কলেজে অধ্যাপক নিয়োগের কাজ শুরু করতে পারবে বলে আশা করা যায়?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ**

(ক) হ্যাঁ।

(খ) বেসরকারি কলেজের শিক্ষকের শূন্য পদগুলির পূরণের জন্য পশ্চিমবঙ্গ কলেজ সার্ভিস কমিশন কাজ্ শুরু করিয়া দিয়াছেন।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** ইতিমধ্যে কোনও প্যানেল তৈরি হয়েছে কি?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** বিভিন্ন বিদ্যালয়ের জন্য বিজ্ঞাপন দিয়েছিলেন, এবং দরখাস্ত ও পেয়েছি এবং প্যানেল তৈরির কাজ শুরু হয়েছে।

**শ্রী অতীশচন্দ্র সিনহা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই কমিশন কাদের নিয়ে গঠিত হয়েছে এবং কিভাবে ফাংশন করছে?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** মিঃ স্পিকার স্যার, আমি আগেই এই প্রশ্নের উত্তর দিয়েছি। এই কমিশনের সদস্যদের নাম হচ্ছে, ডঃ আর এন ভট্টাচার্য ডঃ এস আর চক্রবর্তী, ডঃ জে কে ঘোষ, শ্রীমতী ইলা ভট্টাচার্য, ডঃ এস কে লাহিড়ী ।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** এঁরা কোন দলের লোক জানাবেন কি?

**(নো রিপ্লাই)**

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি, এই পর্যন্ত কতগুলো পদ খালি আছে?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** এই প্রশ্ন থেকে এটা আসে না।

**অবৈতনিক মাধ্যমিক শিক্ষা**

*৬১২। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৫১) **ডাঃ মোতাহার হোসেন ঃ** শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, পশ্চিমবঙ্গে মাধ্যমিক স্তর পর্যন্ত শিক্ষা সম্পূর্ণ অবৈতনিক করার পরিপ্রেক্ষিতে সংশ্লিষ্ট বিদ্যালয়গুলিকে কি কি বাবদ সরকারি অনুদাণে দেওয়া হইতেছে?

**শ্রী পার্থ দে ঃ**

সম্পূর্ণ অবৈতনিক করার পরিপ্রেক্ষিতে সমস্ত মঞ্জুরীকৃত বিদ্যালয়গুলিকে, অনুমোদিত

শিক্ষক/অশিক্ষক কর্মচারীর পুরা বেতন এবং ভাতা বাবদ সরকারি অনুদান দেওয়া হইতেছে।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** মন্ত্রী মহাশয় কি জানেন যে এখনও পর্যন্ত এই ফাইন্যান্সিয়াল ইয়ারে মাধ্যমিক স্কুলের শিক্ষক এবং অশিক্ষক কর্মচারীরা বেতন পাননি এই ২১ তারিখ হয়ে গেল?

**শ্রী পার্থ দে ঃ** এই প্রশ্ন আসে না, তবুও আমি বলে দিচ্ছি, ব্যাপারটা হচ্ছে, সাধারণ সরকারি অনুদান যেগুলোয় দেওয়া হয়, তা ১২ মাসের দেওয়া হয়। ১২ মাসের অর্থ হল মার্চ থেকে আগামী ফেব্রুয়ারি পর্যন্ত। পুরো বছর এটাকে বরাদ্দ করতে হয়। কারণ পেমেন্ট অ্যাকচুয়ালি এপ্রিল টু মার্চ। কিন্তু মাইনে আগের মাসের, যেহেতু এটা অনুদান মূলক ব্যবস্থা, সেই জন্য প্রথম মাসের মাইনেটা দিতে একটু দেরি হয়। এপ্রিল মাসের মাইনেটা পেতে হয়তো একটু দেরি হচ্ছে, কিন্তু পরের মাস থেকে আর অসুবিধা হবে না।

**শ্রী হরিপদ জানা ঃ** তাহলে কি মে মাসের মধ্যে সব মাইনেটা দিয়ে দেবেন।

**শ্রী পার্থ দে ঃ** আগেরটা রেলেভ্যান্ট প্রশ্ন ছিল না, তবুও আমি এর উত্তর দিয়ে দিলাম।

[1-30 — 1-40 p.m.]

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** শিক্ষকদের বেতন দেওয়া ছাড়াও স্কুলের আরও অনেক খরচ আছে এবং আমরা জানি তার জন্য ছাত্রদের কাছ থেকে ডেভেলপমেন্ট ফি ইত্যাদি আদায় করা হয়। বর্তমানে সরকার সে ব্যাপারে একটা ম্যাকসিমাম রেট ধার্য করে দিয়েছেন, তার বেশি কেউ আদায় করতে পারবেন না। কিন্তু সেটা কি ভিত্তিতে করা হয়েছে ; অর্থাৎ স্কুলের অন্যান্য যে সমস্ত খরচ আছে সেই খরচ ঐ যে ম্যাকসিমাম রেট ধার্য করা হয়েছে তা দিয়ে পূরণ করা সম্ভব কিনা, সেটা কি মাননীয় মন্ত্রী মহাশয় ভেবে দেখেছেন?

**শ্রী পার্থ দে ঃ** হ্যাঁ, ভেবে দেখেছি।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** কনটিনজেন্সি বাবদ মাধ্যমিক বিদ্যালয়গুলিকে কিছু কি দেওয়া হচ্ছে?

**শ্রী পার্থ দে ঃ** এটা যদিও এই প্রশ্ন থেকে ওঠে না, তবুও আমি বলছি যে, হ্যাঁ, এই বাবদ কিছু টাকা দেওয়া হবে।

**মুর্শিদাবাদে বয়স্ক শিক্ষাকেন্দ্র**

*৬১৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৭০।) **শ্রী শেখ ইমাজুদ্দিন ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলায় বর্তমানে কতগুলি বয়স্ক শিক্ষাকেন্দ্র আছে ;

(খ) বয়স্ক শিক্ষাকেন্দ্রের শিক্ষকদের (১) কি কি শিক্ষাগত যোগ্যতা থাকা প্রয়োজন

এবং (২) তাহাদের মাসিক বেতন, কত ;

(গ) বর্তমানে বৎসরে মুর্শিদাবাদ জেলায় কয়টি নতুন বয়স্ক শিক্ষাকেন্দ্র খোলার পরিকল্পনা আছে ; এবং

(ঘ) উক্ত শিক্ষা কেন্দ্রগুলিতে কি পদ্ধতিতে শিক্ষক নিয়োগ করা হবে?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ**

(ক) মুর্শিদাবাদ জেলায় বর্তমানে ১৩২টি শাখাযুক্ত বয়স্ক শিক্ষাকেন্দ্র এবং ৬০টি ফারমস্ ফাংশনাল লিটারেসি সেন্টার আছে।

(খ) (১) সাধারণত মাধ্যমিক পাশ বা এর সমতুল্য শিক্ষাগত যোগ্যতা

(২) দ্বিশাখাযুক্ত বয়স্ক শিক্ষাকেন্দ্রগুলিতে শিক্ষকদের মাসিক ভাতা ৭৫ এবং ফারমারস ফাংশনাল লিটারেসি সেন্টারে ৪০

(গ) রাজ্য ও কেন্দ্রে পরিকল্পনা অনুযায়ী মোট ৬০০টি নতুন বয়স্ক শিক্ষাকেন্দ্র প্রতিষ্ঠার প্রাথমিক ব্যবস্থাদি গ্রহণ করা হয়েছে। কিছুদিনের মধ্যেই এই কেন্দ্রগুলি চালু হয়ে যাবে।

(ঘ) উক্ত শিক্ষা কেন্দ্রগুলিতে গ্রাম ও ব্লক পর্যায়ে পঞ্চায়েত কর্তৃপক্ষ প্রাথমিকভাবে শিক্ষকদের তালিকা প্রস্তুত করবেন। ঐ তালিকা জেলা পরিষদের সভাধিপতি ও জেলা বয়স্ক শিক্ষা পর্ষদ অনুমোদন করবেন।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** শিক্ষক নিয়োগের ক্ষেত্রে পঞ্চায়েত সমিতি যে লিস্ট করে দেয় জেলাপরিষদ সেটা অ্যাপ্রুভ করে, কিন্তু এ ব্যাপারে আপনি কি কোনও দলবাজির অভিযোগ পেয়েছেন?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** না।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** আপনার কাছে যদি কনক্রিট অভিযোগ দেওয়া হয় যে সি পি এম সমর্থক ছাড়া আর কোনও ক্যান্ডিডেট কে সিলেক্ট করা হচ্ছে না, তাহলে কি আপনি সে বিষয়ে অ্যাকশন নেবেন?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** দিলে পরীক্ষা করে দেখব।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি বয়স্ক শিক্ষা-কেন্দ্র স্থাপনের এবং সেখানে শিক্ষক নিয়োগের কর্মসূচির সঙ্গে কিভাবে M.L.A.-দের যুক্ত করা হচ্ছে?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** এ সম্বন্ধে জেলা বয়স্ক শিক্ষা পর্যদ গঠন করা হয়েছে, তারা সমস্ত বিষয় দেখে আলোচনা করে আমাদের কাছে পাঠাবেন, এ বিষয়ে এম এল এ-দের আলাদা কোনও দায়িত্ব দেওয়া হচ্ছে না।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি শিক্ষক নিয়োগের ব্যাপারে বা বিদ্যালয় মঞ্জুরির ব্যাপারে পর্যদের অনুমোদন নেওয়া হচ্ছে কি?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** আমার উত্তরে মধ্যেই এটা আছে যে, প্রাথমিক ব্যবস্থা পঞ্চায়েত কর্তৃপক্ষ করবেন এবং তার পরে সেটা জেলা বয়স্ক শিক্ষা পর্যদ অনুমোদন করবেন।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** পঞ্চায়েত সমিতিগুলি বিভিন্নভাবে দুর্নীতিগ্রস্ত হয়ে পড়েছে। সুতরাং পঞ্চায়েতকে বাদ দিয়ে অন্য কোনও ব্যবস্থা করবেন কি, যাতে শিক্ষক নিয়োগের ক্ষেত্রে এবং সাইট সিলেকশনের ক্ষেত্রে দলবাজি না হয়?

(নো রিপ্লাই)

## রবীন্দ্র রচনাবলী ও শরৎ রচনাবলী

*৬১৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৬৩।) **শ্রী সুনীল মজুমদার ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রবীন্দ্র রচনাবলী ও শরৎ রচনাবলী প্রকাশনার কোনও পরিকল্পনা সরকারের আছে ;

(খ) থাকলে,—

(১) কবে নাগাদ এই রচনাবলী দুটি প্রকাশিত হবে বলে আশা করা যায় ;

(২) কত সংখ্যা প্রকাশিত করা হবে ; এবং

(৩) এই রচনাবলী দুটি সংগ্রহের সাধারণ পদ্ধতি কি হবে?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ**

(ক) রাজ্য সরকার কর্তৃক রবীন্দ্র রচনাবলী প্রকাশনার একটি পরিকল্পনা বর্তমানে শিক্ষা বিভাগের বিবেচনাধীন রয়েছেঃ শরৎ রচনাবলী প্রকাশনার কোনও পরিকল্পনা শিক্ষাবিভাগের নাই।

(খ) (১) আগামী ২৫শে বৈশাখে রবীন্দ্র রচনাবলীর প্রথম খন্ডটি প্রকাশ করার চেষ্টা করা হচ্ছে।

(২) মোট ১৬টি খন্ডে ৫০,০০০ সংখ্যা প্রকাশ করা হবে বলে আপাতত স্থির করা হয়েছে।

(৩) যে কোনও একটি রাষ্ট্রায়ত্ত্বে ব্যাঙ্কের মাধ্যমে রবীন্দ্র রচনাবলী বিলি ব্যবস্থা সম্পর্কে সিদ্ধান্ত গৃহীত হয়েছে। এ সম্পর্কে বিশদ তথ্যাদি সংবাদ পত্রে বিজ্ঞপ্তি করা হবে।

**শ্রী পতিতপাবন পাঠক ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, এই যে রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্কের মাধ্যমে বিলি করার কথা বললেন—বিধানসভার সদস্যদের সহজভাবে পাওয়ার কোনও পদ্ধতি আছে কিনা জানাবেন। আমরা এ সম্বন্ধে কিছু সুবিধা পাব কিনা জানতে চাইছি?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** এ সম্পর্কে এখনই কোনও পরিকল্পনা নাই, তবে বিষয়টি বিবেচনা করে আমরা করেছি যে মোট ১৬টি খন্ডে প্রকাশ করা হবে, দাম ৩২০ টাকা করে হয়েছে, ৩টি ইনস্টলমেন্টে টাকা দিতে হবে প্রথম ১৬০ টাকা, দ্বিতীয় এবং তৃতীয় ৮০ টাকা করে দিতে হবে।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় তার জবাবে বললেন যে শরৎ রচনাবলী প্রকাশের কোনও রকম পরিকল্পনা নাই, আমি জানতে চাইছি এটা কি সরকারি কোনও সিদ্ধান্তের ভিত্তিতে বলছেন, না পরিকল্পনা নাই শরৎ রচনাবলী প্রকাশ করবার?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** শরৎ রচনাবলী প্রকাশের আপাতত কোনও পরিকল্পনা নাই।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি জিজ্ঞাসা করছি যে এম এল এরা সহজ কিস্তিতে যাতে পায় সেটার কি কিছু ব্যবস্থা করবেন?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** এম এল এ-দের জন্য পৃথক কোনও ব্যবস্থা নাই, তবে বিষয়টি বিবেচনা করে দেখতে পারি।

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** ৩টি ইনস্টলমেন্টে ব্যাঙ্কে টাকা জমা দিতে হবে, প্রথমে ১৬০ টাকা—১৬০ টাকাটা খুব বেশি হয়ে যাচ্ছে না কি? ইনস্টলমেন্টটা কামানোর কিছু ব্যবস্থা করা যায় না?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** বিষয়টি খুবই বিবেচনা করে করা হয়েছে, সমস্ত টাকাটা একসঙ্গে দেওয়ার অসুবিধার জন্যই ৩টি ইনস্টলমেন্টের ব্যবস্থা করা হয়েছে।

### Financial assistance for construction of new buildings for Schools

*617. (Admitted question No. *1778.) **Shri Haripada Jana (Bhagabanpur) :** Will be Minister-in-charge of the Education (Primary, Secondary and Library Services) Department be pleased to state—

(a) if it is a fact that the Government has allotted financial assistance for the construction of new school buildings in 1979-80 ; and

(b) if so, what are the principles for the sanction of such assiatance ?

**Shri Partha De :**

(a) Government has allotted, during the year 1979-80, an amount

of Rs. 125.00 lakhs for construction of additional class rooms for 500 sections opened in 1978-79 in Junior High Schools and Junior High Madrasahs.

(b) Such assistance was recommended for those Institutions where permission for opening of additional sections was accorded during 78-79 for increase of enrolment.

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) ঃ** হাই স্কুল সম্বন্ধে আমার প্রশ্নটা ছিল Govt. has alloted money for construction of addition class rooms for 800 sections opened in 1978-79 জুনিয়র মাদ্রাসা, জুনিয়র হাইস্কুল সম্বন্ধে বললেন, হাইস্কুল সম্বন্ধে কি করার ব্যবস্থা আছে।

**শ্রী পার্থ দে ঃ** গত আর্থিক বছরে বিল্ডিং বাড়ি তৈরি করার জন্য যে টাকা বরাদ্দ করা হয়েছে সেটা আমরা দিয়েছি, হাইস্কুল সম্বন্ধে কিছু পরিকল্পনা আছে, সেগুলি বিবেচনা করা হচ্ছে।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি জুনিয়র হাই স্কুল, মাদ্রাসার ক্ষেত্রে কত টাকা বিল্ডিং কনস্ট্রাকশনের জন্য দিয়েছেন?

**শ্রী পার্থ দে ঃ** সেটা আমরা নিয়মিত ২৫ হাজার টাকা করে দিয়েছি, কোনও কোনও জায়গায় কনস্ট্রাকশনে কিছু বেশি খরচ হয়েছে, সেসব জায়গায় ৩০ হাজার টাকা করে দেওয়া হয়েছে প্রথম সেকশনে। যেখানে দুটি সেকশন সেখানে ঐ অনুপাতে বাড়ানো বা কমানো হয়েছে।

[1-40 — 1-50 p.m.]

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) ঃ** কি নীতির ভিত্তিতে সাহায্য দেওয়া হয়।

**শ্রী পার্থ দে ঃ** যে বিদ্যালয়গুলি গত বছরে ছাত্র ছাত্রী বাড়ার জন্য নতুন বিভাগ করেছে সেই সমস্ত বিদ্যালগুলিকে এই সমস্ত অনুদান দেওয়া হচ্ছে।

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** এই বছর হাই স্কুলগুলিকে দেবার কি কোনও পরিকল্পনা আছে?

**শ্রী পার্থ দে ঃ** হ্যাঁ বিবেচনা করা হচ্ছে।

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) ঃ** হাইস্কুলে টাকা দেবার যে পরিকল্পনা আছে তার পরিমাণ কত?

**শ্রী পার্থ দে ঃ** পরিমাণ ঠিক বলা যাবে না কোন স্কুলের কত প্রয়োজন সেই হিসাব হয়ে গেলে বাজেটে যে বরাদ্দ আছে তা দিয়ে হবে কিনা সে দিয়ে বিবেচনা করতে হবে।

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) :** ৩ বছর ধরে বহু স্কুল টাকা পায়নি সেই রকম স্কুলগুলিকে কিভাবে বিল্ডিং গ্রান্ট দেবেন তা জানাবেন কি?

**শ্রী পার্থ দে :** ৭৮-৭৯ সাল যে আর্থিক বছর সেই বছরে আমরা ৬ কোটি টাকার মতো বিভিন্ন স্কুল কে দিয়েছি, তাতে এমন অনেক স্কুল আছে যারা কোনও দিন সরকারের কোনও অনুমোদন পায় নি। তার অর্থ এই নয় যে সমস্ত স্কুলকে দেওয়া হয়েছে। মূল যেটা দেখা হচ্ছে তা হল হিসাব করে এই দেবার পর বিভিন্ন বছরে নানা রকম অনুমোদন পাবার পর অনেক স্কুল যাদের এখনই না দিলে স্কুল চলবে না সেগুলি আমরা আগে বিবেচনা করছি।

**শ্রী রজনীকান্ত দলুই :** ১৯৭৮ সালে যে সমস্ত জুনিয়র স্কুলকে অ্যাফিলিয়েশন দিয়েছেন তাদের বিলিন্ডং করবার জন্য টাকা দিয়েছেন কি?

**শ্রী পার্থ দে :** প্রয়োজন থাকলে দেওয়া হবে।

**শ্রী রজনীকান্ত দলুই :** কত টাকা করে দেবেন?

**শ্রী পার্থ দে :** প্রয়োজন অনুসারে দেওয়া হবে।

**শ্রী রজনীকান্ত দলুই :** ১ লক্ষ করে টাকা দেবার প্রস্তাব আপনারা চিন্তা করেছিলেন সেটা কি কার্যকর হয়েছে?

**শ্রী পার্থ দে :** আমরা ঠিক করেছিলাম যে যে বিদ্যালয় পুরো বাড়িটা নতুনভাবে পুনর্গঠন করা দরকার আছে সেই সব এখন হিসাব করা হচ্ছে অর্থাৎ এখন একটা ঘরে স্কুল হচ্ছে যেখানে স্কুল করা উচিত নয়। সেই সব হিসাব করে দেখা হচ্ছে।

**শ্রী সুনীতি চট্টরাজ :** আর্থিক সাহায্যের ব্যাপারে জেলাওয়ারি হিসাব আছে কিনা এবং থাকলে বর্ধমান ও বীরভূম কিভাবে দেওয়া হচ্ছে?

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) :** যারা অনুমোদন পান নি তারা কি ডি আই বা ডি পি আই বা মন্ত্রী মহাশয়ের কাছে এরজন্য দরখাস্ত করবেন?

**শ্রী পার্থ দে :** এই সম্পর্কে নিয়ম হচ্ছে প্রথমে জানাতে হবে আমার বিদ্যালয়ে প্রয়োজন আছে, সেই প্রয়োজন দেখবার জন্য আমরা একটা প্রোফরমা পাঠাব যেটা তারা ফিলাপ করে দেবেন। তারপর আমরা বলব আপনারা পেতে পারেন কিনা?

## Re-employment Benifits of Principles of Non-Government Colleges

*618. (Admitted question No. *1764.) **Shri Amiya Banerjee :** Will be Minister-in-charge of the Education (Higher) Department be pleased to state—

(a) whether the Government Circular dated 22nd November, 1979, extending the benefits of re-employment to University and Non-Government College teachers, applies to the Principals of Non-Government College ;

(b) if so, under what conditions they will be re-employed ?

**Shri Shambhu Charan Chosh :** বিষয়টি সরকারের বিবেচনাধীন আছে।

## Price of Exercise Books

*619. (Admitted question No. *2432.) **Shri Krishna Das Roy and Shri Rajani Kanta Doloi :** Will be Minister-in-charge of the Education (Primary, Secondary and Library Services) Department be pleased to state—

(a) if it is a fact that the prices of Exercise Books for students, manufactured from paper supplied by the Government at concessional rates, have increased during the tenure of the present State Government ; and

(b) if so—

(i) what are the reasons thereof, and

(ii) whether the present Government is contemplating to take any action to supply Exercise Books to the Students at more economic prices ?

**Shri Partha De :**

(a) No.

(b) (i) The question does not arise.

(ii) The question does not arise.

**শ্রী রজনীকান্ত দলুই :** ছাত্র ছাত্রীদের একসাইজ বুক দেবার ক্ষেত্রে কি ব্যবস্থা অবলম্বন করেছেন এবং তার দাম কি বাজারের দামের তুলনায় কম?

**শ্রী পার্থ দে :** ছাত্র ছাত্রীদের কনসেশানাল রেটে খাতা দেবার যে ব্যবস্থা আছে তা হল সমস্ত খাতা পশ্চিমবঙ্গ ব্যাপী বিতরণ করে ফেডারেশন অফ হোল সেল কনজিউমার সোসাইটি। প্রথমে তারা স্টাটুটারি রেশনিং এলাকায় সমস্ত রেশন শপে খাতা দেন। তাছাড়া পশ্চিমবাংলায় যে সমস্ত হোলসেল কনজিউমার সোসাইটি আছে তাদের যে খাতা দেওয়া হয় তারা সেগুলি বিভিন্ন বিদ্যালয় ও মহাবিদ্যালয় তাদের প্রয়োজন অনুযায়ী দেন। এ ছাড়া সমস্ত প্রাইমারি কো-অপারেটিভ ও খাতা দিতে পারবেন। এটাই হচ্ছে সাধারণ নিয়ম। এছাড়া

প্রত্যেক বিদ্যালয় ও মহা বিদ্যালয়গুলিকে অনুরোধ করা হয়েছে যে আপনারা আপনাদের প্রয়োজন মতো যত খাতা দরকার তা স্থানীয় হোলসেল কনজিউমার সোসাইটির কাছে চাইলে পেয়ে যাবেন। আগে যে রকম খাতা বিক্রি হত এখনও সেই রকম আছে।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** এর দাম কত?

**শ্রী পার্থ দে ঃ** বিভিন্ন ধরনের খাতার বিভিন্ন রকম দাম।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** আপনার কাছে কি এরূপ খবর আছে যে স্কুলগুলি ঠিকমতো খাতা পাচ্ছে না এবং যেখানে ৩০০ প্রয়োজন সেখানে ২৫ বা ৫০ টা খাতা পাচ্ছে।

**শ্রী পার্থ দে ঃ** এইরূপ কোনও অভিযোগ নেই, তবে পদ্ধতিটা হচ্ছে ২৫টা খাতার কোনও প্রশ্ন নেই। হোলসেল কনজিউমার কো-অপারেটিভকে বলা আছে যে প্রত্যেকটি বিদ্যালয় এককালীন ৫ হাজার খাতা পাবেন, তবে বাড়তি প্রয়োজন হলেও তারা পাবেন। এটা তারা ইনস্টলমেন্টে পাবেন। তবে কোনও বিশেষ বিদ্যালয় এই রকম কোনও অসুবিধায় পড়লে আমরা তা দূর করব।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** বি ডি ও অফিস থেকে চিঠি দেওয়া হয়েছে স্কুলের কত খাতার প্রয়োজন সেটা তারা পঞ্চায়েত সমিতিকে জানাবেন এটা কি ঠিক।

**শ্রী পার্থ দে ঃ** আমার জানা নেই।

### আচার্য ব্রজেন্দ্রনাথ শীল কলেজ (কুচবিহার) আইন ক্লাস

*৬২০। (অনুমোদিত প্রশ্ন নং *২৩৩৮।) **শ্রীমতী অপরাজিতা গোপ্পী ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমান সরকারের কি কুচবিহারে আচার্য ব্রজেন্দ্রনাথ শীল কলেজে আইন ক্লাস খোলবার কোনও পরিকল্পনা আছে ; এবং

(খ) থাকলে, কবে নাগাদ এই ক্লাস শুরু হবে বলে আশা করা যায়?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ**

(ক) পরিকল্পনা আছে।

(খ) বর্তমানে বলা সম্ভব নয়।

[1-50 — 2-00 p.m.]

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** কুচবিহারে আইনের ক্লাস কবে থেকে খোলা হবে জানাবেন কি?

**মিঃ স্পিকার ঃ** পরিকল্পনা থাকলে যখন খুশি হবে।

**ফলতায় কলেজ স্থাপন**

*৬২১। (অনুমোদিত প্রশ্ন নং *২৩৮২।) **শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ২৪-পরগনা জেলায় ফলতা এলাকায় কলেজ স্থাপনের কোনও পরিকল্পনা সরকারের আছে?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ**

বর্তমানে এই রকম কোনও প্রস্তাব সরকারের বিবেচনাধীন নেই।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** আপনার কাছে কোনও কলেজ স্থাপনের ব্যাপারে যদি প্রোপজাল দেওয়া যায় তাহলে কিভাবে সেই প্রোপোজাল রাখতে হবে, কাকে জানাতে হবে সেটা দয়া করে জানাবেন কি?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** এই ব্যাপারে আমরা একটা ব্যবস্থা গ্রহণ করেছি। বিভিন্ন জেলা শাসককে আমরা চিঠি দিয়েছি যে আপনার জেলায় কোনও অনুন্নত এলাকায় যদি কোনও মহাবিদ্যালয় স্থাপনের প্রয়োজন থাকে তাহলে কেন এবং কি অবস্থায় সেটা প্রয়োজন সেই বিষয়ে সুপারিশ করবেন। সেই হিসাবে বিভিন্ন জেলা থেকে বিভিন্ন জেলা শাসকের বহু সুপারিশ পেয়েছি, সেগুলি বিবেচনা করছি এবং সেই অনুযায়ী সিদ্ধান্ত গ্রহণ করব। মোটামুটি বর্তমান সরকারের নীতি হচ্ছে অনুন্নত এলাকায় এবং যদি কোনও মহিলা মহাবিদ্যালয় স্থাপনের প্রয়োজনীয়তা দেখা দেয় তাহলে সেটা বিশেষভাবে বিবেচনা করা হবে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি আমাদের সময়ে ফলতাতে জগদীশ বোসের যে বাড়ি আছে সেই জগদীশ বোসের বাড়ির পাশে নদীর গায়ে বিরাট জায়গা পড়ে আছে, সেখানে এগ্রিকালচারাল কলেজ করার জন্য একটা পরিকল্পনা নেওয়া হয়েছিল এবং সেখানে এগ্রিকালচারাল কলেজ স্থাপনের জন্য একটা সার্ভেও করেছিলেন। সেই এগ্রিকালচারাল কলেজের রূপ দেওয়ার জন্য কোনও পরিকল্পনা আছে কিনা?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** কৃষি মহাবিদ্যালয় আমার বিষয় নয়।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** আপনি যেটা বললেন জেলা শাসকরা আপনার কাছে বহু প্রোপোজাল পাঠিয়েছেন যেগুলি এগজামিন করে দেখছেন, এর মধ্যে কি একটা কোয়ালিফিকেশন থাকা দরকার, একটা পয়েন্ট থাকা দরকার যে সেই এলাকা ফরওয়ার্ড ব্লক, সি পি এম কিম্বা কংগ্রেস অধ্যুষিত এলাকা কি না?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** এই প্রশ্ন ওঠে না।

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুন্নত এলাকা বলতে কি বোঝাতে চেয়েছেন?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** সেটা বিভিন্ন জেলা শাসকের উপর ছেড়ে দিয়েছি। তারা যে

অঞ্চলটি বিশেষত তফসিলি অধ্যুষিত অথবা সেই জায়গায় কোনও মহাবিদ্যালয় হয়নি দীর্ঘদিন সেই জায়গা সম্বন্ধে আমাদের কাছে সুপারিশ করবেন।

**আলিপুরদুয়ার কলেজের টাকা তছরূপ**

*৬২২। (অনুমোদিত প্রশ্ন নং *২৫৩৩।) **শ্রী যোগেন্দ্রনাথ সিংহ রায় ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, জলপাইগুড়ি জেলার আলিপুরদুয়ার (গভর্নমেন্ট স্পনসর) কলেজের লক্ষাধিক টাকা তছরূপ হইয়াছে ;

(খ) সত্য হইলে, এ ব্যাপারে সরকার কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন ; এবং

(গ) কত জনের বিরুদ্ধে উক্ত তছরূপের ব্যাপারে জড়িত থাকার অভিযোগ পাওয়া গিয়াছে?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ**

(ক) হ্যাঁ, প্রাথমিক তদন্তে প্রায় লক্ষ টাকার মতো তহবিল তছরূপ ধরা পড়িয়াছে।

(খ) এবং (গ) এই বিষয়ে শিক্ষা দপ্তর হইতে একটি অনুসন্ধান কার্য চালানো হইয়াছিল এবং সেই রিপোর্ট অনুযায়ী ব্যবস্থা গ্রহণের জন্য কলেজের পরিচালক সমিতির নিকট রিপোর্ট পাঠানো হইয়াছিল। পরিচালক সমিতির অভিযোগ ক্রমে ক্যাসিয়ারের বিরুদ্ধে মামলা দায়ের করা হইয়াছে। জেলা এনফোর্সমেন্ট বিভাগও এই বিষয়ে অনুসন্ধান চালাইতেছেন।

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে তছরূপ হয়েছে, এই তছরূপের দায়ে কারা কারা অভিযুক্ত হয়েছে, তাদের নামগুলি কি জানাবেন কি?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** কলেজ ক্যাসিয়ারের বিরুদ্ধে।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** গভর্নিং বডি আজ পর্যন্ত কি ব্যবস্থা নিয়েছেন ক্যাসিয়ারের বিরুদ্ধে?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** আমি উত্তরে বলেছি যে তাদের সুপারিক্রমে ক্যাসিয়ারের বিরুদ্ধে মামলা দায়ের করা হয়েছে।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** ক্যাসিয়ার কি এখনও কার্যরত অবস্থায় আছে?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** না।

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** প্রিন্সিপালের উপর কোনও অভিযোগ আছে কিনা?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** এই রকম কোনও অভিযোগ এখনও নাই।

**মিঃ স্পিকার ঃ** প্রশ্নোত্তর শেষ হল।

## ADJOURNMENT MOTIONS

**মিঃ স্পিকার ঃ** আমি আজ সর্বশ্রী শ্রী সুনীতি চট্টরাজ ও শ্রী রজনীকান্ত দলুই মহাশয়ের কাছে দুইটি মুলতুবি প্রস্তাবের নোটিশ পেয়েছি।

প্রথম প্রস্তাবে শ্রী চট্টরাজ পুলিশের মধ্যে ট্রেড ইউনিয়নএর নামে বিশৃঙ্খলা ও রাজ্যে আইন শৃঙ্খলার অবনতি সম্পর্কে এবং দ্বিতীয় প্রস্তাবে শ্রী দলুই ২০-৪-৮০ তারিখে জঙ্গিপুর স্টেশনে ট্রেনে ডাকাতি সম্পর্কে আলোচনা করতে চেয়েছেন।

উভয় প্রস্তাবই আইন শৃঙ্খলার প্রশ্নের সঙ্গে জড়িত। প্রচলিত আইন দিয়েই এর প্রতিকার সম্ভব।

তাই আমি উভয় প্রস্তাবেই আমার অসম্মতি জ্ঞাপন করছি।

তবে সদস্যগণ ইচ্ছা করলে কেবলমাত্র সংশোধিত প্রস্তাবগুলি সভায় পাঠ করতে পারেন।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল ২০-৪-৮০ তারিখে মুর্শিদাবাদ জেলার জঙ্গিপুর স্টেশনে ৩৩২ ডাউন গয়া-হাওড়া প্যাসেঞ্জার ট্রেনে ডাকাতি। রবিবার রাত্রি ৮-২০ মিঃ ইস্টার্ন রেলওয়ের মুর্শিদাবাদ জেলার জঙ্গিপুর স্টেশনে ট্রেনে ডাকাতি হয়েছে। মালদা জেলায় দার্জিলিং মেলে ডাকাতির পর মাত্র ৩ দিনের মধ্যে ৩৩২ ডাউন গয়া-হাওড়া প্যাসেঞ্জার ডাকাতি পশ্চিমবঙ্গের আইন শৃঙ্খলা পরিস্থিতিকে আরও বিপর্যয়ের মুখে ঠেলে দিয়েছে। তিনজন প্যাসেঞ্জার ছুরিকাহত। প্যাসেঞ্জারদের হাতঘড়ি, সোনার গহনা ও অর্থ যা ছিল ছুরি পিস্তল দেখিয়ে সব ডাকাতি করে নিয়ে যায়। দেশের পুলিশ প্রশাসন ভেঙ্গে পড়েছে। পশ্চিমবঙ্গের আইন শৃঙ্খলার অবনতি পরিস্থিতি আলোচনা করা হোক।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল পুলিশের মধ্যে ট্রেড ইউনিয়ন এর নামে বিশৃঙ্খলা ও আইন শৃঙ্খলার অবনতি। আইন শৃঙ্খলার অবনতি ঘটেছে ও পুলিশ ব্যবস্থা ভেঙ্গে পড়েছে, ট্রেড ইউনিয়ন এর নামে পুলিশের মধ্যে বিশৃঙ্খলা দেখা দিয়েছে, অর্ধতন পুলিশ কর্মচারী উর্ধতন পুলিশ অফিসারদের আদেশ মেনে চলছেন না। সাজাপ্রাপ্ত আসামীদের মুক্তি দান করা হয়েছে। ফলে খুন, রাহাজানি, ডাকাতি নারীধর্ষণ, ট্রেন ডাকাতির সংখ্যা দিনের পর দিন বেড়ে যাচ্ছে। ডাকাতি রাহাজানি ভয়ে সমস্ত সাধারণ মানুষ আতঙ্ক গ্রস্ত।

## Calling Attention to matters of urgent Public Importance

**মিঃ স্পিকার ঃ** আমি নিম্নলিখিত বিষয়ের উপর দৃষ্টি আকর্ষণ নোটিশ পেয়েছি যথা—

| | | |
|---|---|---|
| ১। | দুবাজপুর থানার কিশালপুর ও গবেয়রা গ্রামে লুঠ, দাঙ্গা, রাহাজানি প্রভৃতি ঘটনার সহিত জড়িত ব্যক্তিকে গ্রেপ্তার না করা | : শ্রী সুনীতি চট্টরাজ |
| ২। | ছুটির দিনে বিদ্যুৎ সঙ্কট | : শ্রী সুনীতি চট্টরাজ |
| ৩। | ২৪-পরগনা জেলার দুর্গানগরে সোনার গহনায় ছড়াছড়ি | : শ্রী রজনীকান্ত দোলুই |
| ৪। | দ্বিতীয় হুগলি সেতুর জমি দখল নিয়ে হাওড়ার কাজী পাড়ায় পুলিশ জনতা সংঘর্ষ | : শ্রী রজনীকান্ত দোলুই |
| 5. | Clash between two groups anti-Socials in Chetla and Rash Behari Avenue | : Shri Santasri Chattopadhyay, |
| 6. | Bomb Explosion at Ultadanga and death of one Jhuma Das | : Shri Rajani Kanta Doloi |

আমি ৫ নং Clash between two groups of anti-socials in Chetla and Rash Behari Avenue Attention called by Shri Santasri Chattopadhyay বিষয়ের উপর শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় কর্তৃক আনীত নোটিশ মনোনীত করেছে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়, যদি সম্ভব হয় ঐ বিষয়ের উপর একটি বিবৃতি দিতে পারেন অথবা বিবৃতি দেবার জন্য একটি দিন নিতে পারেন।

**শ্রী ভবানী মুখোপাধ্যায় ঃ** শুক্রবার দেব।

## MENTION CASES

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলার আইন শৃঙ্খলার ঘটনা আমাদের বিধানসভার বিভিন্ন সদস্য বলেছেন আর এস পি, বলেছেন ফরোওয়ার্ড ব্লক বলেছেন এবং সি পি এম-র বন্ধুরাও অনেকেই এখানে বলেছেন, সুতরাং সকলের মুখে এক কথা যে এই রাজ্যে আইন শৃঙ্খলার অবনতি ঘটেছে। আমি আপনার মাধ্যমে রাখতে চাই গতকাল পশ্চিমবাংলায় ৬টি খুন, ১৯টি ডাকাতি, ২১টি ছিনতাই, যা আমরা সংগ্রহ করতে পেরেছি বিভিন্ন পুলিশ দপ্তর থেকে এবং সংবাদপত্রের মাধ্যমে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এর ফলেতে দেখতে পাচ্ছি যে পশ্চিমবাংলার আইন শৃঙ্খলার অবনতি ঘটেছে অত্যন্ত দ্রুত কিন্তু আজকে পশ্চিমবাংলার পুলিশ প্রশাসন যন্ত্র যে বিকল তা স্বীকার করার মতো সাহস পশ্চিমবাংলার পুলিশ মন্ত্রী মহাশয়ের নেই এর জন্য আমরা দুঃখিত। কিন্তু আজকে আমরা আপনার মাধ্যমে রাখতে চাই যে পশ্চিমবাংলায় এই অবস্থা আর কতদিন চলবে। তবুও যদি আমাদের এই অবস্থার মধ্যে থাকতে হয়, আমরা বিধানসভায় আছি, মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিধানসভার বাইরে কালকে আমি আমার এলাকায় গিয়েছিলাম সেখানে গিয়ে জানতে পারলাম এক দিনে ৭টি জায়গায় ডাকাতি হয়েছে। আমি আপনার মাধ্যমে রাখতে চাই যে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় যদি খুব ব্যাস্ত থাকেন তিনি তার দপ্তরটা বণ্টন করুন, অন্য কোনও মন্ত্রীকে দিন

তিনি ব্যর্থ হয়েছেন পশ্চিমবাংলার প্রত্যেকটি মানুষ জানে। এটা আপনার মাধ্যমে রাখতে চাই যদি শুভবুদ্ধির উদয় হয়, পশ্চিমবাংলার মানুষকে যদি বাঁচাতে হয় তাহলে এই ব্যবস্থা করুন। এই কথা আপনার মাধ্যমে রাখতে চাই।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, গত ১৫/৪/৮০ এবং ১৭/৪/৮০ এই দুদিন ধরে আমার কনস্টিটিউয়েন্সির কেশপুর থানার নাড়াজলএ একটা সাবসিডিয়ারি হেলথ সেন্টার ছিল। এই সাবসিডিয়ারি হেলথ সেন্টারকে, স্যার, সি পি এম-র লোকেরা দুদিন ধরে ঘেরাও করে রেখেছে। তাদের বক্তব্য হাসপাতালে ওষুধ নেই, হাসপাতালে ১০০-১৫০ রুগী যাচ্ছে সেখানে ওষুধ পাওয়া যাচ্ছে না সেন্ট্রাল মেডিক্যাল স্টোর্স থেকে। সেখানে ডাক্তার বাবু, কমপাউন্ডার সকলে মিলে চেষ্টা করছে বিভিন্নভাবে রোগীদের সেবা করবার জন্য। কিন্তু ওরা স্যার, গিয়ে ডাক্তারকে ধরে তাকে ১৫/৪/৮০ তারিখে ১২ ঘন্টা ঘেরাও করে রেখেছিল, ১৭/৪/৮০ তারিখে, স্যার তাদের ১৮ ঘন্টা ঘেরাও করে রাখে। পুলিশকে জানানো হয়েছে কিন্তু পুলিশ কোনও অ্যাকশন নিচ্ছেন না। বাধ্য হয়ে ডাক্তার, কমপাউন্ডার, নার্স ও স্টাফরা সেখানকার সেই সি পি এম, নেতা, উপপ্রধান যিনি আছেন যার নেতৃত্বে এই ঘেরাও চলছে, তার হাতে পায়ে ধরে কোনওমতে তারা ঘেরা মুক্ত হয়েছে। আপনার মাধ্যমে একথা জানাতে চাই স্বাস্থ্যমন্ত্রী মহাশয়কে যে পশ্চিমবঙ্গের স্বাস্থ্য বিভাগ ভেঙ্গে পড়েছে এবং যার কথা আমরা বলছিলাম ডাক্তার নেই, ওষুধ নেই, একেবারে শোচনীয় অবস্থা হাসপাতালের সেখানে রুগীরা ওষুধ পাচ্ছে না, সেখানে পথ্য পাচ্ছে না, এই জিনিস সমস্ত পশ্চিমবাংলার স্বাস্থ্য বিভাগে চলছে। আজকে হাসপাতালগুলি ধুকে ধুকে মরতে বসেছে। স্যার, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রী মহাশয়কে বলব যাতে সেখানে ঘেরাও না হয়, যাতে ডাক্তার, কমপাউন্ডার, নার্সরা ভালভাবে কাজ করতে পারে, যাতে নিয়মিত ওষুধ পায় এবং যাতে রুগীরা সাধারণ মানুষরা ঠিকমতো ওষুধ পায় এই দিকে আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আর মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে অনুরোধ করব এই ঘেরাওটা যেটা আবার শুরু হয়েছে এই ঘেরাও যাতে না হয়, যাতে আইনগত কাজ হয়, তারজন্য আপনার মাধ্যমে তার দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় স্পিকার স্যার, বলে কিছু লাভ হবে না, এরা জানেন একদিন এরা রাজবন্দীরূপে মুক্তি পাবে, তাই গভর্নমেন্টের পলিশি রাজবন্দীরূপে ডাকাতি রাহাজানি করা এবং খুনি আসামীদের মুক্তি দেওয়া এবং পশ্চিমবাংলা সরকার সেটা করেছেন। আমি যে ঘটনার কথা বলতে যাচ্ছি সেটা এরই জের হিসাবে।

স্যার, দুর্গাপুরে যেসব ক্রিমিন্যালরা রাজবন্দীরূপে মুক্তি পেয়েছে, সেই সমস্ত ডাকাতি এবং খুনের কেসের আসামীরা ১৫/৪/৮০ তারিখে দুর্গাপুর থানার অন্তর্গত পশুয়ারা গ্রামে রাত্রি ১০ থেকে ভোর ৫টা পর্যন্ত তান্ডব চালিয়ে বলেছেন জ্যোতিবাবু লাল সেলাম, রাজবন্দীরূপে মুক্তি পেয়েছি, খুন করব, আবার রাজবন্দীরূপে মুক্তি পাব। ঘটনা চলতে চলতে ১৮টি বাড়ি লুঠ হয়, পুরুষ মানুষেরা গ্রাম ছেড়ে পালিয়ে যায়। পরের দিন নীরোদবরণ দাস নামে একজনের ডেড বডি পুলিশ পুকুর থেকে উদ্ধার করে। পুরুষ মানুষরা গ্রামছাড়া, পুলিশ ইনঅ্যাকটিভ। যখন নীরোদ দাসের মৃত দেহ পাওয়া গেল সি পি এম-এর লোকদের তান্ডবলীলার

পর পুলিশ আশে পাশের গ্রাম থেকে কংগ্রেস (ই) এর নেতৃবৃন্দকে হ্যারাস করছে, হাজতে পুরছে, আর সি পি এম-এর রাজবন্দীরা প্রকাশ্য রাজপথে ঘুরে বেড়াচ্ছে। এই জিনিস পশ্চিমবাংলায় চলতে দেওয়া ঠিক নয়। এটা শুধু আমার অভিমত নয়, সমস্ত সদস্যদের অভিমত, ওরা প্রকাশ করতে পারছেন না, আমরা প্রকাশ করতে পারছি। এভাবে পশ্চিমবাংলার নিরাপত্তা যদি বিঘ্নিত হয়, আর পশ্চিমবালার মুখ্যমন্ত্রী যদি নাকে সরষে তেল দিয়ে দিবা নিদ্রা বা রাত্রির নিদ্রায় মগ্ন থাকেন তো আমরা চুপ করে বসে থাকতে পারি না। আমি তাই আপনার মাধ্যমে জানাতে চাই, পশ্চিমবঙ্গের মানুষ জন্তু স্যার, এই মন্তব্য কিছু নয়, মানুষের রক্ত দেখে আমার ইচ্ছা করছে এমন অনেক কিছু বলতে কিন্তু বলতে পারছি না হয়ত আনপার্লামেন্টারি হবে, এটা ভাষা দিয়ে পরিকল্পনা করা যায় না। আমি আপনার মাধ্যমে জানাতে চাচ্ছি যে পুলিশকে দিয়ে আইনশৃঙ্খলা, সুষ্ঠু নীতি প্রতিষ্ঠা করতে পারবেন কিনা আমি জানি না, যদি না পারেন, উনি স্যার ছেড়ে দে কেঁদে বাঁচি, উনি সব ছেড়ে দিয়ে বঙ্গোপসাগরে না কোথায় চলে যান, আমরা বাঁচি।

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** আমি স্পিকার মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় মন্ত্রী প্রশান্ত শূরের দৃষ্টি আকর্ষণ করতে চাই। মাননীয় শূর মশাই, আমি কাগজে দেখলাম বেরিয়েছে, দ্বিতীয় হুগলি সেতুর অ্যাপ্রোচ রোড কাজিপাড়ার ওখানে কিছু জমি অধিগ্রহণ করা হচ্ছে, সেখান থেকে কিছু লোককে উঠিয়ে দেওয়া হচ্ছে, সেখানকার কিছু লোক আমার কাছে এসেছিল এবং তারা বলছে—যেখান থেকে তাদের উচ্ছেদ করা হচ্ছে, তারা কাছাকাছি হাওড়া ইম্প্রুভমেন্ট ট্রাস্ট এবং অন্যান্য সরকারি যেসব সংস্থা আছে তাদের অধিকৃত জমি তার পাশেই আছে, কিন্তু তাদের সেখানে পুনর্বাসন না করে তাদের আরও দূরে জায়গায় ঠেলে দেওয়া হচ্ছে, সেজন্য তারা সরকারের কাছে দাবি করছে, তাদের সেখান থেকে উচ্ছেদ করে যদি তার পাশাপাশি জমিতে, যে জমি সরকারেরই জমি, সেখানে যেন তাদের পুনর্বাসন করা হয় এবং সঙ্গে সঙ্গে তাদের উচ্ছেদের আগে যে টাকা সরকার দেবার প্রতিশ্রুতি দিয়েছেন, দেখলাম কাগজে এবং তাদের কাছে হয়ত মৌখিকভাবে বলেছেন, সেই টাকা যাতে আগেই দিয়ে দেওয়া যায়, কেননা উচ্ছেদ হওয়ার দু বছর বাদে যদি সেই টাকা পাওয়া যায় তাদের কোনও উপকারে আসছে না। কাজেই তাদের দাবি খুব সঙ্গত বলে আমি মনে করি। আমি আপনার মাধ্যমে মাননীয় প্রশান্ত শূর মশাইয়ের কাছে আবেদন জানাই যে তাদের দুটি দাবি যদি তিনি মেনেছেন তবে আমি মনে করি সব দিক থেকেই ভাল হবে, কাজেই আমি এই কাগজটা আপনার কাছে দিচ্ছি, আপনি যদি তার দৃষ্টি আকর্ষণ করেন তো ভাল হয়।

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি বিষয়ের প্রতি আমাদের পশ্চিমবঙ্গ সরকারের দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমার কাছে সংবাদ এসেছে আমাদের হুগলি জেলার পরিষদীয় সভাধিপতি সরকারের কাছে বার্তা পাঠিয়েছেন—সমগ্র হুগলি জেলার গ্রামাঞ্চলের এবং শহরাঞ্চলে প্রচন্ড পানীয় জলের সঙ্কট দেখা দিয়েছে, এটা বোধ হয় হুগলি জেলার একক বৈশিষ্ট্য নয়, সারা পশ্চিমবাংলারই সমস্যা, এই হাউসে উল্লিখিত হয়েছে। সেজন্য বিশেষ গুরুত্ব দিয়ে দেখবার জন্য আমি আপনার মাধ্যমে আমাদের সরকারের কাছে বিনীত আবেদন জানাচ্ছি।

[2-10 — 2-20 p.m.]

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি জরুরি বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মন্ত্রী সভার দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, এই বিষয়টি নিয়ে আগেই মাননীয় সদস্য শ্রী নির্মল বসু মহাশয় উল্লেখ করেছেন যে মুর্শিদাবাদের হাজার দুয়ারির ইতিহাস বিখ্যাত তৈলচিত্রগুলি নষ্ট হতে বসেছে, আমার কাছে স্যার, সংবাদ এসেছে ঐ হাজার দুয়ারির যে অস্ত্রাগার যেটা অনুমতি না নিয়ে সাধারণ মানুষ দেখতে পায় না সেখানে দুটি মূল্যবান পাথর বসানো তরবারি পাওয়া যাচ্ছে না। সেখানে অভিযোগ উঠেছে যে প্রাক্তন সাংসদ সদস্য এবং রাজ্যের প্রাক্তন উপমন্ত্রী সৈয়দ কাজেম আলি মির্জার মেয়ের বিয়েতে ঐ দুটি তরবারি গিয়েছিল কিন্তু এখনও পর্যন্ত ফেরত আসে নি। স্যার, সেখানে মুর্শিদাবাদের বিভিন্ন সাপ্তাহিক পত্রপত্রিকায় স্বাভাবিক ভাবেই প্রশ্ন উঠেছে এবং সাধারণ মানুষও প্রশ্ন তুলেছেন যে ঐ তরবারি দুটিতে যে সমস্ত মূল্যবান পাথর বসানো আছে সেগুলি নষ্ট হয়ে যেতে পারে। স্যার, হাজার দুয়ারি দেখতে গিয়ে সাধারণ মানুষকে যেখানে অনুমতি নিয়ে অস্ত্রাগার দেখতে হয় সেখানে আমার প্রশ্ন, সেখান থেকে কি করে এই দুটি তরবারি কাজেম আলি মির্জা সাহেবের বাড়িতে চলে গেল? স্যার, ঐ দুটি তরবারির সঙ্গে ইতিহাস জড়িত আছে কারণ ঐ তরবারি দুটি সিরাজদৌল্লা ব্যবহার করতেন। আমরা মুর্শিদাবাদের লোক, বহুবার সেখানে গিয়েছি, আমরা জানি ঐতিহাসিক কারণে এগুলি দ্রষ্টব্য বিষয়। এগুলি কি করে পাচার হয়ে গেল এবং এখনও কেন ফেরত এল না সে প্রশ্ন আমি আবার রাখছি। আর ফেরত এলেও ঐ পাথরগুলি যদি সেখান থেকে হারিয়ে যায় তাহলে তার মূল্য কে দেবে? কোনও উপায়ে এই ঘটনা ঘটে গেছে তা অনুসন্ধান করার জন্য আমি সরকারের কাছে দাবি করছি। স্যার, মুর্শিদাবাদের হাজার দুয়ারি ইতিহাস প্রসিদ্ধ জায়গা শুধু দেখাশুনার অভাবে সেটা নষ্ট হয়ে যেতে বসেছে। আমাদের ইতিহাসের সঙ্গে, ঐতিহ্যের সঙ্গে যুক্ত একটি অধ্যায় সেখানে অবলুপ্ত হতে চলেছে। একটা সংরক্ষিত জায়গা থেকে অস্ত্র কি করে একটি মেয়ের বিয়েতে গেল সেটা দেখতে হবে। আমি এ বিষয়ে স্যার, আপনার মাধ্যমে সরকারের দৃষ্টি আকর্ষণ করে অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী নির্মল বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় মন্ত্রী মহাশয়রা, যারা এখানে আছেন তাদের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, যদিও বিষয়টি নানান দিক থেকে আলোচনা হয়েছে তবুও স্যার, অত্যন্ত গুরুত্বপূর্ণ বলে আবার আমি বিষয়টি উত্থাপন করছি। স্যার, বিষয়টি হচ্ছে কলকাতার টেলিফোন ব্যবস্থা সম্পর্কে। কলকাতার টেলিফোন ব্যবস্থা সম্পূর্ণ অচল হয়ে গিয়েছে। টেলিফোন বন্ধ, টেলিফোন তুললে দেখা যায় ডেড বারবার বলেও ব্যবস্থা হয় না। আগে ১৯৯ এ ডায়াল করলে সাড়া পাওয়া যেত, এখন তাও পাওয়া যায় না। ক্রশ কানেকশনের সমস্যাও আছে। তাছাড়া স্যার, ট্রাঙ্ক কল পাওয়া যায় না। আমরা বিধানসভার সদস্যরা আমাদের নির্বাচনী কেন্দ্রের সঙ্গে টেলিফোনের কোনও যোগাযোগ করতে পারি না। তাছাড়া দরকারি কাজেও টেলিফোন পাওয়া যায় না—হাসপাতাল, অ্যাম্বুলেন্স ইত্যাদি কোনও কাজে টেলিফোন ব্যবহার করা যায় না। টেলিফোন বিলাসের সামগ্রী নয়, এটা অতি প্রয়োজনী জিনিস। আমরা বারে বারে বলা সত্ত্বেও কেন্দ্রীয় সরকার এ বিষয়ে কিছুই করছেন না। সারা ভারতবর্ষের মধ্যে কলকাতার টেলিফোন ব্যবস্থাই

সবচেয়ে খারাপ। এ ব্যাপারে একটা সুরাহা হওয়ার দরকার কারণ সহ্যের একটা সীমা আছে। তাই আমি মন্ত্রিসভাকে বলব, অবিলম্বে কেন্দ্রীয় সবকারের সঙ্গে যোগাযোগ করে এই ব্যাপারে কিছু একটা ব্যবস্থা করুন।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** স্যার, আজকে তো সময় আছে, নির্মলবাবু যে প্রস্তাব তার সঙ্গে আমরাও একমত, কাজেই আমি বলব, আজকে ১৮৫-এ একটা মোশন এনে সর্বসম্মত একটা প্রস্তাব এই হাউস থেকে পাস করিয়ে কেন্দ্রীয় সরকারের কাছে যদি পাঠানো যায় তাহলে ভাল হয়।

**শ্রী রাজকুমার মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সংশ্লিষ্ট দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, বাউড়িয়া থানার সিপাই গোয়ালাপাড়া গ্রামে সি এস ডি এ এর একটি প্রকল্প আছে জলসরবরাহের। ঐ প্রকল্পটি গত দু মাস যাবত সম্পূর্ণ অকেজো হয়ে পড়ে আছে। সংশ্লিষ্ট দপ্তরে জানাবার পরও আজ পর্যন্ত কোনও ব্যবস্থা হয়নি, এরফলে ঐ অঞ্চলে পানীয় জলের ভীষণ সঙ্কট দেখা দিয়েছে। স্যার, শীঘ্র যাতে ঐ প্রকল্পটি চালু হয় এবং ওখানকার লোকরা যাতে পানীয় জল পান তার ব্যবস্থা করার জন্য সংশ্লিষ্ট দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি।

**শ্রী সন্তোষকুমার দাস ঃ** মাননীয় স্পিকার মহোদয়, এখান থেকে মাত্র ১০ মাইল দূরে আন্দুল রোডের উপর মৌড়িগ্রামে যে ইন্ডিয়ান অয়েলের ডিপো রয়েছে সেখানে প্রতিদিন গেটের সামনে ৫০ থেকে ১০০টি লরি দাঁড়িয়ে থাকে তেল নেবার জন্য। এর ফলে প্রতিদিন রাস্তা জ্যাম হয় এবং কয়েকদিন আগে ওখানে একটি অ্যাক্সিডেন্ট হয়েছে। এই নিয়ে ওখানে অনেক গন্ডগোল হয়েছে। তাই আমি পি ডবলিউ ডি মিনিস্টার, ট্রান্সপোর্ট মিনিস্টারকে অনুরোধ করছি এই বিষয়ে উভয়ে মিলে একটা সমাধান করার চেষ্টা করুন। ওখানে বিকল্প ব্যবস্থা করা যেতে পারে। এর পাশেই অনেক জায়গা রয়েছে, সেখানে তৈলবাহী ট্রাকগুলি রাখার জায়গা করে দেওয়া যেতে পারে। এই ব্যবস্থা গ্রহণ করার জন্য আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি।

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে বিচার বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আমার কনস্টিটিউয়েন্সিতে এবারে গিয়ে দেখলাম যে সমস্ত সাব-রেজিস্ট্রি অফিস রয়েছে সেই সাব-রেজিস্ট্রি অফিসে যারা দলিলপত্র রেজিস্ট্রি করেছেন ৩/৪/৫ বছর আগে যে সমস্ত দলিল রেজিস্ট্রেশন হয়েছে ইন টাইম দলিল ফেরত পাওয়া যাচ্ছে না। সেখানে বলা হচ্ছে ইন্ডেক্স তৈরি হয়নি, কাগজপত্র নেই। এই সম্বন্ধে আমি হাউসে মেনশন করেছি, আইনমন্ত্রীর সঙ্গে আলোচনা করেছি। উনি একটি সারকুলার দিয়েছিলেন। এটা হচ্ছে, গভর্নমেন্ট অব ওয়েস্ট বেঙ্গল, রেজিস্ট্রেশন ডাইরেক্টরেট, নং ২১৬৯(১৭), ডেটেড,। ২৬-৬-১৯৭৮ তাতে সমস্ত ডিস্ট্রিক্ট হেড কোয়ার্টার্সকে জানিয়ে দিয়েছিলাম, বয়ানটা আমি পড়ে দিচ্ছি। "It has come to my notice that registrant public in many Registration Offices are not getting back their document after registration in time and they are often made to pay fines for no fault of theirs. The registrar is requested to see that parties get back their documents in time.

Attention of the Registrar is invited in this connection to the instructions under Article 'O' Fee of the Table of Fees for necessary action in appropriate cases. Attention of all Registering officers subordinate to him may also be drawn to the said instructions for doing the needful.''

এই সারকুলার পাবার পরে সমস্ত সাব-রেজিস্ট্রি অফিস তাদের কাজ কর্ম ঠিক মতো করছে না, পার্টিকে হ্যারাস হতে হচ্ছে। ৪ বছর আগে দলিল রেজিস্ট্রি হয়েছে, তার ইন্ডেক্স কবে পড়েছে সেটা পর্যন্ত পার্টিকে দিচ্ছে না, কোনও রকম সাহায্য করছে না। অহেতুক পার্টির উপর, পাবলিকের উপর ফাইল চার্জ করে অসুবিধা সৃষ্টি করা হচ্ছে। এইভাবে পাবলিককে আননেসেসারি ফাইন দিতে হচ্ছে একটি দলিলের যা মূল্য তার চেয়ে ৩/৪ গুণ বেশি ফাইন দিতে হচ্ছে। বিচার মন্ত্রী মহাশয় এই বিষয়টি তাড়াতাড়ি তদন্ত করে দেখুন। আমি ভগবানপুর সাব রেজিস্ট্রি অফিসে এই সারকুলারটি দেখিয়ে ছিলাম। তারা বললেন আমাদের কাছে এই রকম কোনও সারকুলার নেই, মন্ত্রীর সঙ্গে আপনার আলোচনা হতে পারে। ডাইরেক্টরেট নিশ্চয় জানিয়ে দিয়েছেন কিন্তু এই চিঠি অনুযায়ী তারা কিছুই শুনছেন না। আমি তাই বিচার বিভাগীয় মন্ত্রীকে অনুরোধ করছি তিনি যেন বিষয়টি ভাল করে দেখেন এবং পাবলিককে হ্যারাসের হাত থেকে মুক্ত করুন।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, যদিও কিছু ফল হবে না। আমাদের মালদহ জেলা হাসপাতাল, সদর হাসপাতাল এবং স্বাস্থ্য বিভাগ নিয়ে বহু লেখালেখি হয়েছে, কিন্তু কোনও ফল হয়নি। ওখানে কয়েকজন বিশেষজ্ঞ ডাক্তার আছেন, তারা সদর হাসপাতালে থাকেন, আগেকার দিনে প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে বিশেষ কোনও গুরুত্বপূর্ণ রোগী এলে তাকে অ্যাডভাইস দিতেন, দরকার হলে ঐ স্বাস্থ্যকেন্দ্রে যেতেন। গত সপ্তাহের বুধবারে একজন সমাজসেবী রাম অবতার আগরওয়াল তার হার্ট অ্যাটাক হওয়ায় তিনি সেখানে ভর্তি হন। স্থানীয় ডাক্তাররা যথেষ্ট চেষ্টা করেন, কিন্তু সি এম ও ডি এম ও র তরফ থেকে ডাঃ এ এন মন্ডলকে পাঠানো গেল না। আমি স্বাস্থ্যমন্ত্রীকে জিজ্ঞাসা করতে চাই বিশেষজ্ঞ ডাক্তাররা কি কেবলমাত্র সদর হাসপাতালের জন্য নিযুক্ত থাকবেন, নাকি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রের জন্যও তাদের কিছু করণীয় আছে? ওখানে গ্যাস্ট্রোএন্টেরেটাইটিস রোগে ৪ জন মারা গেছে। হেল্‌থ ডিপার্টমেন্ট থেকে একজন লোককেও সেখানে যেতে দেখলাম না। প্রত্যেকদিন সেখানে অসুখ বাড়ছে, অথচ কোনও লোক যাচ্ছে না। বিধানসভা চললে এই সব কথাগুলি আমাদের এখানে খালি বলতে হবে, আর আপনার সময় নষ্ট করতে হবে, আপনার বিরক্তি উৎপাদন করতে হবে। এই অবস্থা আর কতদিন চলবে? বামফ্রন্টের মেম্বাররাও বলেছেন এবং তারাও বিরক্ত হয়েছেন। রাধিকারঞ্জন বাবু, মাননীয় মন্ত্রী মহাশয়, মালদহ ডিস্ট্রিক্ট কো-অর্ডিনেশন কমিটির চেয়ারম্যান, তিনি সেখানে যান। আমাদের সঙ্গে কথা হয়েছে যে সকলে মিলে বসবার জন্য। আমি স্বাস্থ্য মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি এবং আমাদের মাননীয় ত্রাণ মন্ত্রী মহাশয়কেও অনুরোধ করছি শীঘ্র এই সেশনের মধ্যে বসে মালদহ স্বাস্থ্য বিভাগ সম্পর্কে আলোচনা করে তাড়াতাড়ি এর একটা ব্যবস্থা করুন।

[2-20 — 2-30 p.m.]

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা বিশেষ ব্যাপারে দৃষ্টি আকর্ষণ করছি। এই মাত্র টেলিগ্রামে খবর পেলাম। একটি ছেলেকে আপনি মৃত্যুর হাত থেকে বাঁচাতে পারেন যদি লেবার দপ্তরে আপনার আবেদন পৌঁছায়। ঘটনাটা অত্যন্ত সিম্পল। ভূপেশ মজুমদার, বাই ট্রাইপারটাইট এগ্রিমেন্টের পার্টি হয়ে অ্যাসিস্ট্যান্ট লেবার কমিশনার তাকে নির্দেশ দিলে জয়েন করার জন্য। স্যার, সার্ভিসে জয়েন করতে গেল কোম্পানিতে ভুপেশ মজুমদার, কিন্তু ওখানকার লোকাল ইউনিয়ন তাকে জয়েন করতে দিচ্ছে না। ১৯৭৭ সাল থেকে এই ছেলেটি বেকার হয়ে আছে এবং অনাহারের মধ্যে দিন কাটাচ্ছে। যখন একটু আলোর নির্দেশ পেল তখন প্রশাসনিক ব্যর্থতা এবং পুলিশ ব্যবস্থা না থাকার জন্য ওখানকার ট্রেড ইউনিয়ন নেতারা চাপ দিচ্ছেন ফলে সেখানে সে জয়েন করতে পারছে না। এখন সে অনাহারের মধ্যে আছে, হয়ত আত্মহত্যাও করতে হতে পারে। তখন কিন্তু স্যার, হয় আমি আর হয় আপনি এই ১০৯/৩০৯ অ্যাটেমপ্ট টু সুইসাইড-এর ঝামেলায় পড়ে যেতে পারি। এটা লেবার মিনিস্টার ছাড়া হবে না। আমি হাউসে বলছি, আপনি দয়া করে লেবার মিনিস্টারকে অনুরোধ করুন এবং আত্মহত্যার হাত থেকে ছেলেটিকে দয়া করে বাঁচান। সে যেন ট্রাইপারটাইট এগ্রিমেন্ট অনুযায়ী জয়েন করতে পারে।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা বিশেষ ব্যাপারে দৃষ্টি আকর্ষণ করছি। ঐ কলকাতা টি ভি সেন্টার সম্পর্কে বহুদিন, বহু অভিযোগ উঠেছে। এখানকার ডাইরেক্টর সম্পর্কে বহু কথা উঠেছে। ১৩ তারিখে খবরের কাগজে দেখলাম যে দূরদর্শনের ডাইরেক্টর, ট্রান্সফার টু দিল্লি। মীরা মজুমদারের ট্রান্সফার হয়েছে, মন্ত্রী এসে এই কথা বলে গেলেন। আজকের কাগজে দেখছি যে তার ট্রান্সফার অর্ডার ক্যানসেল হয়ে গেছে।

**মিঃ স্পিকার ঃ** এই হাউসের সঙ্গে কি সম্পর্ক আছে?

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** স্যার, আমরা এখানে রেলের ব্যাপারে বলছি, এই ব্যাপারেও বলতে পারি। কাজেই আমি মাননীয় তথ্য মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি, তিনি এই বিষয়ে কিছু বলুন। একটা লোকের সম্পর্কে এত অভিযোগ থাকা সত্ত্বেও তার ট্রান্সফার অর্ডারটা ক্যানসেল করা হল কেন? এটা একটা অ্যারিস্ট্রোকৈটদের আড্ডাখানায় পরিণত হয়েছে। কাজেই এই সম্পর্কে আপনার মাধ্যমে মাননীয় তথ্য মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যাতে তিনি বলেন।

## PRESENTATION OF PETITION

**মিঃ স্পিকার ঃ** শ্রী গোপাল মন্ডল মহাশয়কে সাধারণের ব্যবহার্য স্থান ও রাস্তায় ময়লা জমা করা ও নিক্ষেপণ বন্ধের ব্যাপারে প্রয়োজনীয় আইন প্রণয়ন বা প্রচলিত আইনের সংশোধন বিষয়ে পিটিশন উপস্থাপন করতে অনুরোধ করছি।

**Shri Gopal Mondal :** Sir, I beg to present a petition regarding a

proposal for framing a new law or amending certain provisions in the existing law to prevent indiscriminate dumping or throwing of garbage and wastes in public places and thoroughfares and to compel their suitable disposal in the interest of public health under rules 156 and 163 of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly.

## MOTION UNDER RULE 185

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বলাই বন্দ্যোপাধ্যায় মহাশয় আসেননি, আমি তার পরিবর্তে মুভ করছি। আমরা তিনজন মিলে এটা দিয়েছি। কাজেই বলাইবাবুর ফরে আমি বলছি।

[2-30 — 2-40 p.m.]

যেহেতু হুগলি জেলার শেওড়াফুলি হইতে তারকেশ্বর পর্যন্ত বর্তমানে যে সিঙ্গল রেলপথটি চালু রহিয়াছে তাহা সম্প্রতি ক্রমবর্ধমান যাত্রী সাধারণের প্রয়োজনীয় সুবিধা এবং স্বাচ্ছন্দ্য বিধানে সক্ষম হইতেছে না;

যেহেতু এই লাইনের যাত্রী সাধারণকে বিপজ্জনক অবস্থায় ও অবর্ণনীয় কস্টের মধ্যে জীবনের ঝুঁকি লইয়া যাতায়াত করিতে হয়;

যেহেতু এই রেলপথের উপর হুগলি, মেদিনীপুর এবং বাঁকুড়া জেলার সমূহের লক্ষ লক্ষ যাত্রী সাধারণকে কলকাতা ও শিল্পাঞ্চলের সহিত যোগাযোগ রক্ষার জন্য নির্ভর করিতে হয়;

যেহেতু শৈবতীর্থ তারকেশ্বর একটি প্রাচীন তীর্থ স্থান হওয়ায় ভারতবর্ষের বিভিন্ন রাজ্য হইতে প্রতি বৎসর প্রায় ৫০/৬০ লক্ষ তীর্থ যাত্রীর সমাগম হয়;

সেইহেতু এই বিধানসভা রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের নিকট অনুরোধ জানাইতেছে যে এই অঞ্চলের অর্থনৈতিক গুরুত্ব এবং জন জীবনের অপরিহার্য প্রয়োজনীয়তার দৃষ্টিকোণ হইতে বিবেচনা করিয়া শেওড়াফুলি হইতে তারকেশ্বর পর্যন্ত রেলপথটিকে ডাবল লাইন রূপান্তরকরণের কাজ অবিলম্বে আরম্ভ করা হউক এবং ঐ রেলপথকে বাঁকুড়া পর্যন্ত সম্প্রসারিত করা হউক।

মাননীয় অধ্যক্ষ মহাশয় সব চেয়ে আশ্চর্যের ব্যাপার আমরাও দেখেছি যে ভারতবর্ষের বিভিন্ন রাজ্যে গত ২৫ বছর যাবত যে সমস্ত উন্নতি হয়েছে, সেই রকম উন্নতি কিন্তু আমরা পশ্চিমবঙ্গের ক্ষেত্রে দেখতে পাইনি। আমরা লক্ষ্য করেছি গত ২৫ বছর যাবত পশ্চিমবাংলার বুকে কোনও উল্লেখযোগ্য রেল পথ সম্প্রসারণ করা হয়নি। অথচ দেখেছি সমস্তিপুর, মহারাষ্ট্র এবং অন্যান্য রাজ্যের বিভিন্ন লাইন সম্প্রসারিত করা হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই রেলপথটি সাধারণ রেলপথ নয়, শেওড়াফুলি থেকে তারেকশ্বর রাস্তাটা খুব বেশি নয়, মাত্র

কয়েক কিলোমিটার রাস্তা। অথচ এর গুরুত্ব অত্যন্ত বেশি। আমরা লক্ষ্য করে দেখেছি, বাঁকুড়া, মেদিনীপুর, বিষ্ণুপুর থেকে প্রতিদিন হাজার হাজার লোক এই পথে আরামবাগে দিয়ে আসছে। আমরা লক্ষ্য করেছি আরামবাগ থেকে যে কয়েকটি বাসরুট আছে সেই বাসরুটের অবস্থা কি। বিয়ের সময় যেমন গাড়ি সাজানো হয়—হাঁস বা ময়ূর ফুল দিয়ে, তেমনি এই রুটের বাসগুলিতেও আপনি দেখতে পাবেন যে মানুষ ছাড়া কিছু দেখা যায় না। মনে হয় যেন শুধু মানুষ এগিয়ে আসছে। এই জন্য এই রুটের প্রয়োজনীয়তা অনেক বেশি। আমি আপনার মাধ্যমে কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করছি যাতে এই বিধানসভার মাধ্যমে এই প্রস্তাবটি পাঠিয়ে দেওয়া হয়। আপনি জানেন সিঙ্গল লাইনের কি দুরবস্থা হয়ে দাঁড়িয়েছে। এই এলাকায় ৬ মাস সাধারণ কাজ থাকে এবং ৬ মাস উৎসব থাকে। আমি তথ্য নিয়ে জেনেছি মাসে এক থেকে দেড় লক্ষ যাত্রী যাতায়াত করে সাধারণভাবে এবং উৎসবের সময়ে প্রতি মাসে ৪ থেকে ৬ লক্ষ লোক যাতায়াত করে। এক একটা ট্রেন এক একটা ক্রসিং-এ আটকে থাকে। কারণ সেই মান্ধাতা আমলের গোলা সিস্টেম রয়েছে, ৩০ থেকে ৪০ মিনিট পর্যন্ত একটা ট্রেনকে অপেক্ষা করতে হয় অপর ট্রেন এলে সেই গোলা নিয়ে তবে এই ট্রেন ছাড়া পায়। কাজে কাজেই এর অবসানের জন্য আমার মনে হয় ডবল লাইন করার প্রয়োজন আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আরেকটি কথা আপনি জানেন, এই লাইনে তারকেশ্বর থেকে কলকাতা আসার জন্য যে সময় লাগে তাতে অনেক বেশি সময় সকলকে নষ্ট করতে হয় আমরা হিসাব নিয়ে দেখেছি, তারকেশ্বর থেকে ক্যালকাটা মান্থলির সংখ্যা ৬ থেকে ৭।। হাজার, তারপরে যে দশটি স্টেশন আছে সেইসব স্টেশনে অন্তত ৩, ৩।। থেকে ৫ হাজার পর্যন্ত মান্থলি টিকিট আছে কাজেই এই যে ডবল লাইন করার প্রস্তাব বিধান সভায় করা হয়েছে এটা সাধারণ মানুষের সুখ স্বচ্ছন্দের কথা বিবেচনা করেই প্রস্তাব আনা হয়েছে এবং আমরা হিসাব করে ও খোঁজ নিয়ে দেখেছি যে ডবল লাইন করতে পারলে এইসব অঞ্চলের স্টেশনের মান্থলির সংখ্যা আরও ৫০ পারসেন্ট বেড়ে যাবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেইজন্য আজকে যে প্রস্তাব আনা হয়েছে আমার মনে হয় সেটা দলমত নির্বিশেষে সকলের সমর্থন করা উচিত।

আরেকটি প্রশ্ন হচ্ছে, সেটা গ্রীণ ভেজিটেবলের প্রশ্ন, ঐ সব এলাকায় গ্রামবাংলার সাধারণ মানুষ এবং সাধারণ চাষীরা যেসব গ্রীণ ভেজিটেবল উৎপন্ন করে সে সমস্ত জিনিস ট্রাফিকের জন্য আসতে পারে না, এবং আসতে না পারার জন্য তারা তাদের জিনিসের উপযুক্ত দাম পায় না। আজকে ডবল লাইন হলে হুগলি জেলা পশ্চিমবঙ্গের একটা আলু এবং কুমড়োর উৎপাদন ক্ষেত্র, সেখানকার চাষীদের সেইসব জিনিস বিক্রির জন্য রোড ট্রাফিকের ক্ষেত্রে অনেক বেশি খরচ করতে হয়। সেইজন্য আজকে যে প্রস্তাব আনা হয়েছে আমি মনে করি এই প্রস্তাব কেন্দ্রীয় সরকারের কাছে পাঠানো হোক, সরকারি এবং বিরোধী সকল সদস্যই এই প্রস্তাবকে সমর্থন করুন।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে বলাইবাবুর, কৃপাসিন্ধুবাবু যে রেজলিউশন এনেছেন তাতে আমার কোনও আপত্তি নাই, আমরা সমর্থন করছি। একটা প্রশ্ন হচ্ছে এখানে যে আমাদের বিধানসভা থেকে পরপর রেগুলার রেজলিউশন পাস হচ্ছে এক একজন করে দিচ্ছেন পাস হয়ে যাচ্ছে, এর ফলে গুরুত্বটা কমে যাচ্ছে। আমরা কি চাই

সকলে বসে আলোচনা করে কোনটা আগে করতে হবে সেটা দেখা দরকার। এর আগে মালদা থেকে বাঁকুড়া পশ্চিমদিনাজপুর জেলায়, এটা পাস করা হয়েছে যেটা অমলবাবু এনে ছিলেন—সেটার আগে প্রয়োজন না তারকেশ্বর লাইন ডবল করার প্রয়োজন আবার ওটার সঙ্গে বিষ্ণুপুর পর্যন্ত লাইন যোগ করতে হবে, সকলের কথাটাই লেখা আছে, আজকে তারকেশ্বরের ডবল লাইন করার দরকার, না ঐ লাইনের সঙ্গে বিষ্ণুপুর পর্যন্ত যোগ করার দরকার কোনটা আগে দরকার সেটা দেখাতে হবে। আমরা বিভিন্ন লোক বিভিন্ন স্বার্থে যদি এইভাবে রেজলিউশন করি এবং সেটা বিধানসভায় পাস করা হয় তাহলে আমার মনে হয় এটার গুরুত্ব কমে যাবে। মাননীয় সদস্য মহাশয়রা এটা এনেছেন এটা তারকেশ্বর ডবল লাইন করা হবে না ঐ লাইন বিষ্ণুপুর পর্যন্ত নিয়ে যাওয়া হবে ভাড়া আরামবাগ কথাটা লেখা আছে এ বিষয়ে সকল সদস্যকে ভেবে দেখতে অনুরোধ করছি। সেন্ট্রাল গভর্নমেন্ট এই রকম রেজলিউশন দেখলে এর গুরুত্ব কমে যাবে। এই রেজলিউশনের বেশির ভাগ কথা তারেকশ্বরের ডবল লাইন করা আগে হবে না বিষ্ণুপুর পর্যন্ত লাইন করা আগে হবে সেটা ভেবে করতে হবে, আমাদের আপত্তি নেই, কৃপাসিন্ধুবাবুর কথা সঙ্গে আমি একমত। আমাদের মতে তারকেশ্বর ডবল লাইন করার থেকে বিষ্ণুপুর পর্যন্ত লাইন করাটাই আগে দরকার, আমি সমর্থন করছি।

**ডাঃ গোপাল ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে প্রস্তাব এখানে এসেছে তা সমর্থন করে আপনার মাধ্যমে কয়েকটা কথা বলতে চাই। তারকেশ্বরের যাত্রীদের যে কি দুর্বিসহ অবস্থা তা আমার পূর্ববর্তী বক্তা জানেন না। আমি প্রথমেই মেনশন করছি যে, বলাই ব্যানার্জি মহাশয় যিনি এই প্রস্তাব এনেছেন তিনি আসতে পারেন নি তার একমাত্র কারণ হচ্ছে তারকেশ্বরের ট্রেন আজকে চলছে না। বেশির ভাগ সোমবারই চলে না—আর যদিও বা ট্রেন চলে মাঝপথের যাত্রীরা ট্রেনে উঠতে পারে না। এটা লক্ষ্য করলে দেখবেন দিনের পর দিন যাত্রী বেড়েই যাচ্ছে। মান্থলি টিকিট হোল্ডার তারকেশ্বর লাইনে ১৯৬৯-৭০ সালে ছিল ১ হাজার থেকে ১২ শত আজ সেই সংখ্যা হচ্ছে ৩৩ হাজার থেকে ৩৫ হাজার—অর্থাৎ যাত্রী সংখ্যা অনেক গুণ বেড়ে গেছে। আপনারা সকলেই জানেন তারকেশ্বর ফাল্গুন মাস থেকে শ্রাবণ মাসের শেষ পর্যন্ত সারা ভারতের মানুষ সেখানে জল দিতে যান। এক এক দিন তার সংখ্যা দুই থেকে তিন লাখ হয়। দুই থেকে তিন লাখ মানুষ শেওড়াফুলি থেকে বাঁকে করে জল নিয়ে তারকেশ্বরে হেঁটে যায় এবং ফেরার সময় তারা ট্রেন ব্যবহার করেন। তারকেশ্বরের লাইনের যার নিয়মিত প্যাসেঞ্জার তারা ঐ সময়ে ট্রেনে উঠতেই পারে না। আমি আজকে অপর মানুষের গাড়ি ধরে শেওড়াফুলি পর্যন্ত এসে এখানে এসেছি, বলাইবাবু সে ব্যবস্থা বোধ হয় করতে পারেন নি বলে আসতে পারেন নি। এই হচ্ছে এই লাইনের অবস্থা। এছাড়া হাওড়া—আমতা, হাওড়া—সিয়াখালা যে মার্টিন ট্রেন ছিল সেটা বন্ধ হওয়ায় ঐ লাইনের একটা বড় অংশ এই লাইন অ্যাভেল করে। তারকেশ্বর পর্যন্ত এই লাইন শেষ হয়ে গেছে, কিন্তু এর পর আরামবাগ সাবডিভিসর্নে কোনও রেললাইন নেই। সেখানকার মানুষ বাসে করে তারকেশ্বরে এসে এই ট্রেন অ্যাভেল করে। এ ছাড়া বাঁকুড়া বিষ্ণুপুর থেকে তারকেশ্বরে বাসেএসে এই ট্রেন অ্যাভেল করে। আরামবাগ সাবডিভিসন এবং চন্দননগর এলাকা আলু চাষের এলাকা। কিন্তু তারা রেলকে ব্যবহার করতে না পারার জন্য ক্ষতিগ্রস্ত হয়। এই সমস্ত

মিলিয়ে ডবল লাইন করার যে প্রস্তাব এসেছে তা সকলকে সমর্থন করার জন্য আন্তরিক ভাবে অনুরোধ করছি।

[2-40 — 2-50 p.m.]

মিনিমাম এক লক্ষ যাত্রী প্রতিদিন তারকেশ্বরে যান। এর ফলে এই লাইনের যারা নিয়মিত প্যাসেঞ্জার তাদের ৬ মাস যে কি কঠিন দুরবস্থার মধ্যে পড়তে হয় তা চিন্তা করা যায় না। এই অবস্থায় যে প্রস্তাব এসেছে তা গ্রহণ করা দরকার। এ ছাড়া আরামবাগে কোনও রেললাইনের ব্যবস্থা নেই। বাঁকুড়া বিষ্ণুপুর হুগলি জেলার পাশেই অবস্থিথ এবং এই সব এলাকায় অনুন্নত এলাকা। এখানকার সঙ্গে সরাসরি যোগাযোগের প্রয়োজন আছে। আরামবাগ হয়ে বিষ্ণুপুর বাঁকুড়া পর্যন্ত নিয়ে যাবার যে প্রস্তাব হয়েছে সেই প্রস্তাব গ্রহণ করতে আমি অনুরোধ করছি। এ ছাড়া অপ্রাসঙ্গিক হলেও এটা কথা মেনশন করছি যে, তারকেশ্বর স্টেশনে লক্ষ লক্ষ যাত্রী রোজ ওঠা নামা করে। সেখানে গেলে দেখবেন তার একটি মাত্র গেট যার মধ্য দিয়ে গাদা খানেক মানুষ ঢোকবার ও বেরবার চেষ্টা করছে। যারা ঢোকবার চেষ্টা করছে তাদের বেশির ভাগই মানুষের কাঁধে বাঁক। এই অবস্থায় বহু মানুষ আহত হয়। রেল কর্তৃপক্ষ এ দিকে কোনও নজর দিচ্ছেন না, যে ঐ ছোটগেটের মধ্যে দিয়ে যাতায়াতের কষ্ট হয়। আপনার মাধ্যমে রেল কর্তৃপক্ষের এ দিকে দৃষ্টি আকর্ষণ করছি। সেই প্যাসেঞ্জারদের একদল নামবার চেষ্টা করছে ট্রেন থেকে, আর একদল লোক বাঁক নিয়ে ট্রেনে উঠবার চেষ্টা করছে, ফলেবহু মানুষ ক্ষত বিক্ষত হয়ে পড়ছে। এই অবস্থায় এখনই একটা রেক তারকেশ্বর স্টেশনে পিক পিরিয়ডে রেল অথরিটি রাখার যদি ব্যবস্থা করেন তাহলে এই যে ব্যাপার ঘটছে প্রতিদিন সেটা বন্ধ করা যায়। এইজন্য আমি আপনার মাধ্যমে রেল অথরিটির সেই দিকে দৃষ্টি আকর্ষণ করছি। তাছাড়া তারকেশ্বর স্টেশন যদি যান তাহলে দেখতে পাবেন লক্ষ লক্ষ পূণ্যার্থী রোদে পড়ে আছে, সেডের কোনও ব্যবস্থা নেই, সেই সেডের ব্যবস্থা করা দরকার। এই তারকেশ্বর লাইন ডাবল লাইন হওয়ার জন্য যে প্রস্তাব এখানে এসেছে সেই প্রস্তাবকে সমর্থন করে, আপনাকে ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** একটা সংশোধনী এসেছে, অচিন্ত্যবাবুকে অনুরোধ করছি আপনি আপনার সংশোধনী মুভ করুন।

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় ঃ** Sir, I beg to move that in para 5, line 4, for the word "বাঁকুড়া" The words "বিষ্ণুপুর" be substituted. মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই প্রস্তাবকে সমর্থন করতে গিয়ে শেষ লাইনে বাঁকুড়া বিষ্ণুপুরের কথা এই জন্য বলেছিলাম যে বাঁকুড়া বিষ্ণুপুর পর্যন্ত ডবল লাইনের এই প্রস্তাব আজকের প্রস্তাব নয়, ইংরাজ আমলে ১৯০২ সালে এই প্রস্তাব ছিল। হাওড়া থেকে বিষ্ণুপুর পর্যন্ত রেল লাইনে লিংক করার ফলে পূর্ব ভারত থেকে দক্ষিণ ভারতের সঙ্গে একটা যোগসূত্র গড়ে উঠতে পারে। ১৯৫৩ সালে যখন বিধ্বংসী বন্যা হয় তখন রোড ট্রান্সপোর্ট দিয়ে কলকাতার সঙ্গে যোগাযোগের একমাত্র রাস্তা ছিল। আরামবাগ দিয়ে বিষ্ণুপুর এর ঐ রেল দিয়ে যদি যোগাযোগ স্থাপন করা হয় তাহলে ভারতবর্ষের পূর্বাঞ্চলে সঙ্গে দক্ষিণাঞ্চলের যোগসূত্র স্থাপিত হতে

পারে এবং তাতে ব্যবসা-বাণিজ্য, সংস্কৃতি, সমস্ত দিক দিয়ে ভারতবর্ষের সামগ্রিক উন্নতি হতে পারে। সেজন্য এটা হওয়া বাঞ্ছনীয়। বীরেনবাবু যেটা বললেন এটা বাদ দিয়ে ওটা করেছেন, এটা পশ্চিমবঙ্গের ব্যাপার নয়, ব্যাপারটা হচ্ছে দিল্লির। আমরা অনেক প্রস্তাব নিয়েছি, কি করবেন সেখানে সেটা রাজনৈতিক দৃষ্টিভঙ্গির প্রশ্ন, সেখানে তারা এটা আদৌ করবেন কিনা সেই বিষয়ে সন্দেহ আছে। কিন্তু পশ্চিমবঙ্গের মানুষ যেটা চান সামগ্রিক উন্নতির জন্য তাদের সেই মতামতটা আপনার মাধ্যমে বিধানসভায় ব্যক্ত করেছেন সেই কারণে এই প্রস্তাব এসেছে। আমি আশা করব যারা এই প্রস্তাব তুলেছেন তারা আমার সংশোধনী সহ এই প্রস্তাবটি গ্রহণ করবেন।

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** আমি অ্যাকসেপ্ট করছি।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মিঃ স্পিকার, স্যার, এই রেজলিউশন মুভ করার আগে কেন্দ্রীয় রেল মন্ত্রী ত্রিপাঠী এবং কেন্দ্রীয় এনারজি মন্ত্রী আবু বরকত আতায়ুল গনিখান চৌধুরি মহাশয়কে এই সভা থেকে ধন্যবাদ দিচ্ছি এইজন্য যে পশ্চিমবঙ্গের মানুষের স্বার্থে তারা গৌড় এক্সপ্রেস খুলেছেন। এই ধন্যবাদ জানানোর পর আমি কৃপাসিন্ধু সাহা যে রেজলিউশন এনেছেন সেটা সমর্থন করছি। খুন, ডাকাতি, রাহাজানিকে আমরা যেমন কন্ডেম করি তেমনি গঠনমূলক কাজকে আমরা সমর্থন করতে জানি। সেজন্য এই প্রস্তাবকে সমর্থন করে বলছি যে কেন্দ্রীয় মন্ত্রীর সঙ্গে যদি আমাদের কিছু করণীয় থাকে তাহলে আমরা তা করার প্রতিশ্রুতি দিচ্ছি।

**শ্রী মনোহর টিরকে ঃ** মিঃ স্পিকার, স্যার, মাননীয় সদস্য বলাই বন্দ্যোপাধ্যায়, কৃপাসিন্ধু সাহা এবং মতীশ রায় যে প্রস্তাব এনেছেন তাকে সর্বান্তকরণে সমর্থন করছি। স্যার, আমার একবার সুযোগ হয়েছিল তারকেশ্বর যাওয়ার। সেখানে দেখেছি এক একটা স্টেশনে ট্রেন থামছে তো থামছে, সেজন্য তারকেশ্বর যেতে অনেক দেরি হয়েছিল। সেজন্য ডবল লাইনের যে প্রস্তাব এসেছে সেই ডবল লাইন যদি হয় তাহলে যোগাযোগের ব্যবস্থা ভাল হবে, ওখানকার উন্নতি খুব দ্রুতগতিতে হবে। সেজন্য কেন্দ্রীয় সরকারের উপর চাপ দিয়ে যাতে তাড়াতাড়ি ডবল লাইন হয় তারজন্য দাবি জানাচ্ছি এবং এই প্রস্তাবকে সমর্থন করছি। সঙ্গে সঙ্গে আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলতে চাচ্ছি যে আমাদের উত্তরবঙ্গে এইরকম সমস্যা আছে সেখানে ট্রেন যোগাযোগ নাই, এবং ট্রেন যোগাযোগ থাকলে সিঙ্গল লাইন থাকার জন্য ওখানে মিটারগেজের মাধ্যমে কাজ করানো হচ্ছে। চা, পাট, জঙ্গলের কাঠ নানারকম কাঁচামাল ওখানে যা উৎপন্ন হয় কলকাতার বিভিন্ন অঞ্চলে পাঠানো যাচ্ছে না ট্রান্সপোর্টের অভাবে। তার জন্য আমি মন্ত্রী মহাশয়ের বিশেষ করে দৃষ্টি আকর্ষণ করতে চাই, ওখানে মিটারগেজের জায়গায় ব্রডগেজ করা অত্যন্ত জরুরি তার জন্য আমি সরকারের বিশেষভাবে দৃষ্টি আকর্ষণ করছি। আজকে যে প্রস্তাব এখানে নিয়ে আসা হয়েছে একে আমি সম্পূর্ণ সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[2-50 — 3-00 p.m.]

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** স্যার, সংশোধনীটা সামান্য এবং ওনার আপত্তি নাই রেলপথকে

বিষ্ণুপুর পর্যন্ত পাঠানোর পর ভায়া আরামবাগ পর্যন্ত করা হোক।

**শ্রী কৃপাসিন্ধু সাহা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, উনি যে সংশোধন এনেছেন আরামবাগের উপর দিয়ে এটা তো যাবেই সুতরাং এটার কোনও দরকার নেই, কারণ বিষ্ণুপুর হলেই ভায়া আরামবাগ হবে।

**মিঃ স্পিকার :** আপনার তো আপত্তি নাই ভায়া আরামবাগ হলে, সুতরাং সংশোধনীটা গৃহীত হল।

**শ্রী অনিল মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজ মাননীয় সদস্য শ্রী অচিন্তকৃষ্ণ রায় যে সংশোধনী এনেছেন এবং যেটা কৃপাসিন্ধু সাহা মহাশয় গ্রহণ করেছেন আমি সেই প্রস্তাবটা সমর্থন করে দু-একটা কথা মাত্র বলব। এটা অনেকে বলেছেন বাঁকুড়া অনুন্নত জেলা এবং ঐখানে রেললাইন বহুদিন আগে করার প্রস্তাব ছিল আজকে যেটা পুনরায় মাননীয় অচিন্তবাবু এনেছেন এত বাঁকুড়া জেলার দুর্গত মানুষকে সাহায্য করবে। সেজন্য আমি মাননীয় সদস্য কৃপাসিন্ধু সাহা মহাশয় যে সংশোধনী প্রস্তাব গ্রহণ করেছেন তার জন্য আমি তাকে আন্তরিক অভিনন্দন জানিয়ে এই প্রস্তাব সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বলাই বন্দ্যোপাধ্যায় :** মাননীয় স্পিকার মহাশয়, আজকে এই যে প্রস্তাব আমরা এই সভায় উত্থাপিত করছি, এই প্রস্তাব কতখানি গুরুত্বপূর্ণ সেটা একটা ঘটনা থেকে বোঝা যাবে। আমি এই হাউসে এই প্রস্তাব তোলবার জন্য আজকে এখানে আসার সুযোগ পেলাম না। কেননা, আজকে এত ভীড়ের চাপ যার ফলে যাত্রী সাধারণের সঙ্গে তীর্থযাত্রীদের সঙ্গে একটা প্রচন্ড বিরোধ লেগে গিয়েছিল, তীর্থযাত্রী আসবেন না সাধারণ যাত্রী আসবেন সেটা নিয়েই একটা প্রচন্ড বিরোধ যার জন্য ট্রেন দুর্ঘটনা ডিটেন্ড হয়ে গেল। সুতরাং আমি ঠিকমতো আসতে পারিনি এবং হাউসে এই প্রস্তাবটা রাখতে পারিনি, এই হচ্ছে সেখানকার অবস্থা সারা বছর ধরে এই জিনিস চলছে। স্যার, এই লাইনটা কতখানি এলাকার মানুষ নির্ভর করে ধরুন হাওড়া জেলার উদয়নারায়ণপুর, জগদবল্লভপুর, মেদিনীপুরের ঘাঁটাল, চন্দ্রোকোণা, উত্তরাংশ, বাঁকুড়া জেলার কোতলপুর, বিষ্ণুপুর তাছাড়া বর্ধমানে রায়না, জামালপুর এবং হুগলি জেলা গোঘাট, আরামবাগ, খানাকুল, হরিপাল, জঙ্গীপাড়া, তারকেশ্বর সিঙ্গুর এই ১৬টি থানার প্রায় একটি জেলার সমান মানুষ নির্ভর করে। এই সমস্ত এলাকার একমাত্র যোগাযোগের রাস্তা হচ্ছে এই তারকেশ্বর লাইন। এই এলাকা পশ্চাৎপদ এবং এই এলাকার চাষীরা তাদের ফসলের ন্যায্য দাম পাচ্ছে না যেহেতু যোগাযোগের ব্যবস্থা নেই। সিঙ্গল লাইন, খুব কম সংখ্যক ট্রেন যায় একথা জানেন এবং একটা ট্রেন যাচ্ছে আধ ঘণ্টা, ৪০ মিনিট করে ডিটেন হচ্ছে, যার ফলেতে যোগাযোগ ব্যবস্থা খুব বিপন্ন হচ্ছে এবং চাষীরা তাদের উৎপন্ন ফসলের দাম পাচ্ছে না। অপর দিকে শিল্প বিকাশের যে সম্ভাবনা এই এলাকায়—আমার পূর্বে অনেক বক্তাই বলেছেন যে এখানে শিল্প বিকাশের একটা বিরাট সম্ভাবনা রয়েছে, সেই সম্ভাবনা কাজে লাগানো যাচ্ছে না। এখানে যাত্রী সাধারণের ভীড়ের একটা তথ্য দিচ্ছি। এখানে ১৭/১৮টি রুট, ধরুন, আরামবাগ থেকে তারকেশ্বর পর্যন্ত, মানে ১২টা রুট বাইরে তারকেশ্বর থেকে, হরিপাল থেকে ৫টি ডাইরেক্ট রুট সেখানে বিভিন্ন হাওড়া জেলা, হুগলি জেলার সঙ্গে সংযোগ করছে এই তারকেশ্বরের লাইন এবং বাঁকুড়ার সঙ্গে ঐ জামসেদপুরের

সঙ্গে বিভিন্ন এলাকার, টোটাল ২৬-২৭টি রুট তারকেশ্বরের সঙ্গে লিংক করছে। অথচ ঐ এক ঘণ্টা, দেড় ঘণ্টা অন্তর একটা ট্রেন যাচ্ছে এবং কোনও সময় ৪০ মিনিট, ৫০ মিনিট, একঘণ্টাও দাঁড়িয়ে থাকছে। এই হচ্ছে অবস্থা যার ফলে প্রতি বৎসরে প্রতিটি ট্রেনে এই রকম মারামারি করে যেতে হচ্ছে এবং লাইফের একটা বিরাট ঝুঁকি নিয়ে যেতে আসতে হচ্ছে। আমি আপনাকে একটা তথ্য এই প্রসঙ্গে জানাতে চাই। ধরুন এখানে কতকগুলি রুট আছে, এখানে স্যার, তারকেশ্বর—আরামবাগ, তারকেশ্বর—বালিপুর, তারকেশ্বর—ডিকুরি, তারকেশ্বর—গোয়ালঘাট, তারকেশ্বর—মলয়পুর, তারকেশ্বর—বর্ধমান, তারকেশ্বর—দুর্গাপুর, তারকেশ্বর—চুঁচুড়া, তারকেশ্বর—মেমারি, তারকেশ্বর—মশাগ্রাম, তারকেশ্বর—পাণ্ডুয়া, তারকেশ্বর—বাঁকুড়া, এতগুলো। হরিপাল থেকে দেখুন, হরিপাল—বড়গাছিয়া, হরিপাল—লক্ষীমপুর, হরিপাল—জঙ্গীপাড়া, হরিপাল—ধনেখালি, হরিপাল—চুঁচুড়া। এছাড়া আরামবাগ থেকে যেগুলি এসে ফিডিং করছে সেগুলি হল আরামবাগ—বর্ধমান, আরামবাগ—গৌরহাটি, আরামবাগ—ঘাঁটাল, আরামবাগ— জয়রামবাটি, আরামবাগ—রোড চন্দ্রকোণা, আরামবাগ—কোতলপুর, আরামবাগ—বিষ্ণুপর, আরামবাগ—বাঁকুড়া, এই ২৬-২৭টি রুটের সংযোগ করছে তারকেশ্বর। তাহলে কি বিরাট পরিমাণ লোক সংখ্যা, কি বিরাট পরিমাণ যাত্রী হয় এটা দেখলেই অনুমান করতে পারবেন। মান্থলি টিকিটের সংখ্যা, স্যার, দেখুন, তারকেশ্বর স্টেশন মান্থলি টিকিটের সংখ্যা এই মার্চ মাসে ২৪২৪, মান্থলি টিকিটের সংখ্যা হরিপাল স্টেশনে হচ্ছে ১৬৫০, মান্থলি টিকিটের সংখ্যা মনিরামপুর স্টেশনে হচ্ছে ১৫০৭, কামারকুন্ডু স্টেশনে হচ্ছে ২১০০। মান্থলি টিকিটের সংখ্যা সিঙ্গুড়ে ১৮৯২। এই মান্থলি টিকিটের সংখ্যা কেবল ওদিক থেকে আসবার সমস্ত স্টেশনের নয় আরও বহু স্টেশন বাকি রয়েছে সেখানে আরও বহু সংখ্যক মান্থলি রয়েছে।

[3-00 — 3-10 p.m.]

এবং এই দিক থেকে অর্থাৎ হাওড়া থেকে বা শহরাঞ্চল থেকে ব্যাঙ্ক বা এল আই সি আরও বহু কনসার্ন রয়েছে সেই সমস্ত জায়গায় শহরাঞ্চল থেকে লোকজন মান্থলি টিকিটে কাজ করবার জন্য যাতায়াত করে। অর্থাৎ সর্বসাকুল্যে মান্থলির সংখ্যাই প্রায় ১৫ হাজার ডেলি টিকিটের সংখ্যা দেখুন এবং ডেলি যাত্রীরা টিকিট কাটে না এই রকম সংখ্যা প্রচুর আছে, বিশেষ করে মেলার সময়ে বহু লোক টিকিট কাটতে পারে না। আমি কয়েকটি তারিক দিচ্ছি তারকেশ্বর ১৫/৮/৭৭ তারিখে ৩৫ হাজার ৭২ খানা টিকিট বিক্রি হয়েছে, তার পরের বৎসর ৬/৮/৭৮ তারিখে ৩৬ হাজার ১০ খানা ঐ একদিনে তারপরে ২৪/৭/৭৮ তারিখে ৩৩ হাজার ৮৯১টি টিকিট বিক্রি হয়েছে তারকেশ্বর স্টেশন থেকে এবং ৬/৮এ ৩৬ হাজার ১০ একদিনে। তারপর ৭/৪/৮০ তারিখে ২৪ হাজার ৭ শত ১৩টি টিকিট বিক্রি হয়েছে এবং এই সংখ্যা বাড়এছ ক্রমাগত এই একটা স্টেশন। এর পর দেখুন, স্যার, হরিপালে ১২/৪/৮০ তারিখে ৩৩৬২, এই রকম সংখ্যা রেগুলার টিকিট কেটে যাচ্ছে। এই রকম প্রত্যেকটি স্টেশন থেকে কি বিপুল পরিমাণে লোকজন যাচ্ছে এই থেকে বোঝা যাচ্ছে। এছাড়া স্যার, প্রতি বৎসর ঐ চৈত্র মাস থেকে শ্রাবণ মাস পর্যন্ত সারা ভারতবর্ষের, বিহার, উত্তরপ্রদেশ, গুজরাট থেকে আরম্ভ করে সারা ভারতবর্ষের বিভিন্ন প্রদেশের লক্ষ লক্ষ যাত্রী এই লাইন ব্যবহার করে বোম বোম করে যাচ্ছে, বিশেষ করে ঐ একটা সিনেমায় বোম বোম

করায় সেই সংখ্যা আরও বেড়ে গিয়েছে। যার ফলে ঐ এলাকার লোকদের স্বাভাবিকভাবে আসা যাওয়া করা, শহরাঞ্চলের সঙ্গে যোগাযোগ করা অসম্ভব হয়ে পড়েছে। এই অবস্থা চলছে, অরাজকতা দেখা দিচ্ছে এবং আইন শৃঙ্খলার বিঘ্ন প্রতিদিন ঘটছে, এই জন্য এই লাইন ডবল লাইন যদি না করা হয়, ব্যাপক অঞ্চলের উন্নতি ব্যহত হবে। কৃষকসমাজের লোকেরা ফড়িয়াদের হাতে ক্ষতিগ্রস্ত হচ্ছে। সঙ্গে সঙ্গে তীর্থযাত্রী সারা ভারতবর্ষের বিভিন্ন স্থান থেকে এখানে আসছে, তাদের সঙ্গে স্থানীয় লোকেদের বিরোধ লেগেই থাকবে, আইন শৃঙ্খলার প্রশ্ন লেগেই থাকবে। এই যে প্রস্তাব উত্থাপিত হয়েছে, এটা একটা গুরুত্বপূর্ণ প্রস্তাব। স্যার, সারা ভারতবর্ষের লোকের এই তারকেশ্বরের প্রতি আকর্ষণ আছে, এদিক থেকেও এর গুরুত্ব কোনও অংশে কম করে দেখা উচিত নয়। সুনীতিবাবু বরকত সাহেবের কথা বলেছেন, ট্রেনের কথা বলতে গিয়ে বলেছেন ভাল হয়েছে। ভাল কি মন্দ সেটা পরের কথা, যাই হোক এই যে গুরুত্বপূর্ণ প্রস্তাব এখানে এসেছে আমি আশা করি মাননীয় সমস্ত সদস্যরা এই প্রস্তাবকে গ্রহণ করে কেন্দ্রীয় সরকারের কাছে এটা কার্যকর করার জন্য সোচ্চার হবেন, এই বলে প্রস্তাবের প্রতি সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ভবানী মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী বলাই মুখোপাধ্যায় শ্রী কৃপাসিন্ধু সাহা এবং শ্রী মহীতোষ রায় শেওড়াফুলি থেকে তারকেশ্বর পর্যন্ত বর্তমানে যে সিঙ্গল রেলপথটি চালু আছে, সেটিকে ডবল লাইন করার জন্য এবং সেই লাইনকে তারকেশ্বর থেকে বিষ্ণুপুর পর্যন্ত সম্প্রসারণের জন্য যে প্রস্তাব এনেছেন আমি সরকারের পক্ষ থেকে সেই প্রস্তাবের প্রতি পূর্ণ সমর্থন জানাচ্ছি। এই লাইনকে কেন ডবল লাইনে পরিণত করার প্রয়োজন হয়েছে, সেটা মাননীয় সদস্যগণ বিস্তৃতভাবে ব্যাখ্যা করেছেন, সুতরাং সে বিষয়ে নতুন কিছু বলার নেই। এটা আপনি জানেন যে হুগলি জেলা কলকাতা শহরের খুবই কাছে এবং এই লাইনের আশে পাশে যে অঞ্চল সাম্প্রতিককালে বৃহত্তর কলকাতারই সম্প্রসারণের একটা অংশ হিসাবে দাঁড়িয়ে যাচ্ছে। কারণ বহু লোকে আজকাল কলকাতা ছেড়ে এখানে স্থান নিয়ে এই সব এলাকায় গৃহ স্থাপন করছে। দ্বিতীয়ত এই এলাকাটা কৃষি হিসাবে প্রসিদ্ধ সেদিক থেকে নানা রকম বাগান আছে, সেইসব এলাকায় আলু এবং অন্যান্য ভেজিটেবল প্রচুর উৎপন্ন হয় এবং সেসবের মার্কেটিং করার জন্য এই সব আলু এবং অন্যান্য উৎপন্ন জিনিসপত্র কলকাতায় নিয়ে আসার জন্য একটা বড় চাহিদা রয়েছে, প্রয়োজন আছে। এবং সব চেয়ে বড় আকর্ষণ তারকেশ্বর মন্দির যেটা স্বাভাবিক অবস্থার সৃষ্টি করেছে। বীরেনবাবু বোধ হয় এদিকে সম্প্রতি যাননি, এই এলাকায় এখন বিশেষ করে যখন তীর্থযাত্রীরা যেতে আরম্ভ করে সেখানে এমন অবস্থার সৃষ্টি হয় যে সেখানে প্রবেশ করা দুর্গম এবং দুঃসাধ্য হয়ে পড়ে। (শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ বছরে আমি সেখানে তিন বার যাই) তাহলে তো ভালই। এখন যে অবস্থা দাঁড়িয়েছে, তীর্থযাত্রীরা যখন সেখানে পদব্রজে যায় সেখানে বাস চলাচল দুঃসাধ্য এবং কি অবস্থার সেখানে সৃষ্টি হয়, সেটা সকলেই জানেন। ফলে এটা নিয়ে একটা নতুন ঘটনা ঘটতে আরম্ভ করেছে, তীর্থযাত্রীরা যখন যাচ্ছে, স্থানীয় লোকেরা গাড়িতে উঠতে পারে না, তারা যখন স্টেশনে যায় তখন এমন ভীড় হয় গাড়িতে যে, ঢোকার জন্য বিন্দুমাত্র স্থান থাকে না। এবং মাঝে মাঝে মারপিঠ, গোলমাল এই সমস্ত সমস্যার সৃষ্টি হয়েছে। এর আগে ১৯৭৭/৭৯ সালে রেল কর্তৃপক্ষের কয়েকবার নিয়ে গিয়ে বাস্তব চেহারাটা

দেখানোর ব্যবস্থা হয়েছিল কিন্তু তারা বলেন, তারা কি করবেন। যদিও সেখানে বৈদ্যুতিকরণ করা হয়েছে কিন্তু তবুও সেখানে একটি লাইন থাকায় এবং পুরানো সিস্টেম থাকায় বৈদ্যুতিকরণটা বিশেষ কাজে লাগছে না। সেখানে বৈদ্যুতিকরণের সার্থকতা যদি পেতে হয় তাহলে তারজন্য ডবল লাইন করা দরকার। সেখানে দ্রুতগতিসম্পন্ন ট্রেন বেশি সংখ্যায় না গেলে ওখানকার মানুষের সমস্যার সমাধান হবে না। তার কারণ এর আগে স্যার, মাননীয় সদস্যরা দেখিয়েছেন কতখানি পেছনের এলাকার লোকদের এই লাইন ব্যবহার করতে হয়। আমি আর বেশি বক্তৃতা করতে চাই না, পরিশেষে এককথাই বলব যে এই সভার সমস্ত দলও মতের সদস্যরা মিলিতভাবে যে প্রস্তাবের ব্যাপারে সম্মত হয়েছেন সেই প্রস্তাব সম্পর্কে ভারত সরকার যাতে দ্রুত ব্যবস্থা গ্রহণ করেন বা এই প্রস্তাব কার্যকর করেন তারজন্য সরকারপক্ষ থেকে বক্তব্য রাখা হবে। প্রসঙ্গত বীরেনবাবু যে কথা বলেছেন সে সম্পর্কে বলি, এটা ঠিক বর্তমান কেন্দ্রীয় সরকার পশ্চিমবঙ্গে জনসাধারণের বক্তব্য কিভাবে গ্রহণ করবেন জানি না। এর আগে দেখতাম যখন জনতা সরকার ছিল আমাদের প্রশাসনের গোড়ার দিকে তখন রেল কর্তৃপক্ষের কাছে কোনও প্রশ্ন উত্থাপন করলে যত দ্রুত তারা সহানুভূতির মনোভাব নিয়ে কার্যক্ষেত্রে যেতেন, দেখতেন সাম্প্রতিকালে তাদের মনোভাবের কিছু পরিবর্তন হয়েছে বলে আমাদের মনে হচ্ছে, কারণ সাড়া পাওয়া যাচ্ছে না। সেখানে সমস্যার কথা বললেও আমরা দেখছি তারা নীবর হয়ে যাচ্ছেন। সেইজন্য বলছি, আমাদের এই বক্তব্যের পরিনাম কি হবে আমরা জানি না তথাপি বলব, আমরা আশা করি পশ্চিমবঙ্গের সকল দলও মতের জনসাধারণ যে বক্তব্য জোরালো ভাবে তুলে ধরেছেন কেন্দ্রীয় সরকার সেটা গুরুত্ব দিয়ে বিবেচনা করে কার্যকর ব্যবস্থা করবেন। আমাদের পশ্চিমবঙ্গ নানা সমস্যায় আক্রান্ত কাজেই নিশ্চয় আমাদের এ বিষয়ে দাবি করার অধিকার আছে। এই কথা বলে এই প্রস্তাবের প্রতি সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Achinta Krishna Ray that in para 5, line 4, for the word "বাঁকুড়া" the word "বিষ্ণুপুর" be substituted, was then put and agreed to.

The motion of Shri Birendra Kumar Moitra that in para 5, line 4, for the word "বাঁকুড়া" the word "আরামবাগ হইয়া বিষ্ণুপুর" be substituted, was then put and agreed to.

The motion of Shri Kripasindhu Saha that—

"যেহেতু হুগলি জেলার শেওড়াফুলি হইতে তারকেশ্বর পর্যন্ত বর্তমানে যে সিঙ্গল লাইন রেলপথটি চালু রহিয়াছে তারা সম্প্রতি ক্রমবর্ধমান যাত্রীসাধারণের প্রয়োজনীয় সুবিধা এবং স্বাচ্ছন্দ্য বিধানে সক্ষম হইতেছে না ;

যেহেতু এই লাইনের যাত্রী সাধারণকে বিপজ্জনক অবস্থায় ও অবর্ণনীয় কষ্টের মধ্যে জীবনের ঝুঁকি লইয়া যাতায়াত করিতে হয় ;

যেহেতু এই রেলপথের উপর হুগলি, মেদিনীপুর এবং বাঁকুড়া জেলাসমূহের লক্ষ লক্ষ

যাত্রীসাধারণকে কলকাতা ও শিল্পাঞ্চলের সহিত যোগাযোগ রক্ষার জন্য নির্ভর করিতে হয় ;

যেহেতু শৈবতীর্থ তারকেশ্বর একটি প্রাচীন তীর্থস্থান হওয়ায় ভারতবর্ষের বিভিন্ন রাজ্য হইতে প্রতি বৎসর প্রায় ৫০/৬০ লক্ষ তীর্থযাত্রীর সমাগম হয় ;

সেইহেতু এই বিধানসভা রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের নিকট অনুরোধ জানাইতেছে যে, এই অঞ্চলের অর্থনৈতিক গুরুত্ব এবং জনজীবনের অপরিহার্য প্রয়োজনীয়তার দৃষ্টিকোণ হইতে বিবেচনা করিয়া শেওড়াফুলি হইতে তারকেশ্বর পর্যন্ত রেলপথটি ডবল লাইন রূপান্তরকরণের কাজ অবিলম্বে আরম্ভ করা হউক এবং ঐ রেলপথকে আরামবাগ হইয়া বিষ্ণুপুর পর্যন্ত সম্প্রসারিত করা হউক।"

as amended, was then put and agreed to.

[3-10 — 3-20 p.m.]

**Shri Amalendra Roy :** Sir, I beg to move that—

যেহেতু পশ্চিমবঙ্গের সামগ্রিক উন্নয়নের স্বার্থে শিল্পের উন্নয়নের সাথে সাথে শিল্পের ও বিদ্যুৎ উৎপাদনের কাঁচামাল যোগানের জন্য এবং পশ্চিমবঙ্গের শিল্পজাত দ্রব্যের সুষ্ঠু সরবরাহের জন্য যানবাহন ব্যবস্থা গুরুত্ব অপরিসীম ;

যেহেতু পশ্চিমবঙ্গ ভারতের ৪০ শতাংশ পাট উৎপাদন করে এবং তার এক-তৃতীয়াংশ নদীয়া-মুর্শিদাবাদ অঞ্চলে পাওয়া যায় যার থেকে অর্জিত মুনাফার পরিমাণ প্রায় দশ কোটি টাকা এবং এই পাট শিল্প প্রভৃত বৈদেশিক মুদ্রা অর্জন করে ;

যেহেতু মুর্শিদাবাদ জেলা আখ উৎপাদনের ক্ষেত্রেও যথেষ্ট উন্নত এবং পলাশীর সুগার মিল (রামনগর) এবং রাজ্য সরকার কর্তৃক অধিগ্রহণের জন্য সম্প্রতি মনোনীত বেলডাঙ্গা সুগারমিল দুইটির মিলিত উৎপাদন বিশেষভাবে উল্লেখযোগ্য হওয়ার সম্ভাবনা ;

যেহেতু এইচ এম টি কর্তৃপক্ষ একটি বৃহদায়তন কৃষি-সহায়ক শিল্প কারখানা গড়ে তোলার উদ্যোগ গ্রহণ করেছেন এবং ন্যাশনাল টেক্সটাইল কর্পোরেশনের অধীনে বি টি মিল ও মণীন্দ্র কটন মিলকে কেন্দ্র করে উল্লেখযোগ্য শিল্প কেন্দ্র গড়ে উঠেছে ;

যেহেতু লালগোলার অনতিদূরে সুবিখ্যাত ফরাক্কা ব্যারেজ এবং একটি সুপার থার্মাল পাওয়ার প্রোজেক্ট গড়ে তোলার কাজ শুরু হয়েছে ;

যেহেতু ঐতিহাসিক গুরুত্বপূর্ণ মুর্শিদাবাদ দেশ-বিদেশের পর্যটকদের আকর্ষণস্থল করে তোলার জন্য প্রয়োজনীয় ইনফ্রাস্ট্রাকচার একান্ত প্রয়োজন ; এবং

যেহেতু এই অঞ্চলের যানবাহন ব্যবস্থা একান্ত অপ্রতুল এবং হাজার হাজার যাত্রীসাধারণ প্রাত্যহিক জীবনযন্ত্রণা ভোগ করছেন ; এবং

যেহেতু বাঁকুড়া-বর্ধমান-বীরভূম-নদীয়া ও মুর্শিদাবাদ জিলার মধ্যে যোগসূত্র রচনা ও

যোগাযোগ ব্যবস্থা সহজ ও উন্নততর করা, ধানবাদ ও রানীগঞ্জ হইতে কয়লা সরবরাহ, সিন্ধী, দুর্গাপুর থেকে সার, দুর্গাপুর-বার্ণপুর থেকে লোহা ও ইস্পাত বিস্তীর্ণ অঞ্চলে সরবরাহ, অন্তত কুড়িটি থানার ৫০ লক্ষ মানুষের অশেষ ক্লেশ লাঘবের জন্য পূর্ব রেলের মেন লাইন ও সাহেবগঞ্জ লুপলাইনের মধ্যে সংযোগ রক্ষাকারী বিকল্প ব্যবস্থা একান্ত প্রয়োজন ;

সেইহেতু কৃষ্ণনগর থেকে লালগোলা পর্যন্ত রেলপথটিকে বৈদ্যুতিকরণ ও উহাকে ডবল লাইনে রূপান্তরকরণের কাজ অনতিবিলম্বে আরম্ভ করার জন্য অন্তবর্তী সময়ে এই রেলপথে ডিজেল চালিত ইঞ্জিনের ব্যবস্থা করার জন্য এবং অন্ডাল-সিউড়ি-সাঁইথিয়া রেলপথটিকে সাঁইথিয়া হইতে মুর্শিদাবাদ জেলার কান্দি-বহরমপুর-জলঙ্গী হয়ে নদীয়া জেলার করিমপুর পর্যন্ত সম্প্রসারণের জন্য এই সভা কেন্দ্রীয় সরকারের নিকট সুপারিশ করছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার প্রস্তাবের উপসংহারে মোদ্দা দুটি কথা লেখা হয়েছে—একটি হচ্ছে মধ্য পশ্চিমবঙ্গে রেল সংযোগ ব্যবস্থা, তারপর দক্ষিশ যোগাযোগ ব্যবস্থা যদিও কিছুটা আছে, কিন্তু পূর্ব পশ্চিমে কোনও যোগাযোগ ব্যবস্থা নেই। বীরভূম, মুর্শিদাবাদ, নদীয়া ইত্যাদি জেলার মধ্য দিয়ে প্রায় ২৫/৩০টি থানার যোগাযোগ ব্যবস্থার উন্নতি করার জন্য ইস্টার্ন রেলওয়ে যেটুকু যোগাযোগ ব্যবস্থা আছে, যেটা বর্তমানে অন্ডাল থেকে বীরভূম জেলার সাঁইথিয়া পর্যন্ত সিউড়ি হয়ে বিস্তৃত আছে। সেই যোগাযোগ ব্যবস্থা সাঁইথিয়া থেকে ময়ূরেশ্বর থানা হয়ে খড়গ্রাম, কাঁদি হয়ে বহরমপুর এবং তারপর গঙ্গা পেরিয়ে রানীনগড়, ডোমকল, জলঙ্গী হয়ে নদীয়া জেলার করিমপুর পর্যন্ত যদি বিস্তৃত হয় তাহলে একটা বিস্তীর্ণ অঞ্চল পূর্ব পশ্চিমের যোগাযোগের ব্যবস্থার যে প্রয়োজন আছে সেটা মিটতে পারে। এই রকম একটা পরিকল্পনা যুদ্ধের সময় পূর্ববর্তী সরকার নিয়েছিলেন এবং আজিমগঞ্জ জংশন থেকে টেম্পোরারি ব্রিজ তৈরি করে ভাগীরথীর উপর ভেড়ামারা পর্যন্ত বর্তমানে বাংলাদেশ, রেল যোগাযোগ ব্যবস্থা সম্প্রসারণ করেছিলেন। আজকে এই যোগাযোগ ব্যবস্থার উন্নতি হওয়া প্রয়োজন অনেকগুলি কারণে। দেশ রক্ষার প্রয়োজন তো আছেই। কারণ ১০০/১৫০ মাইল তো সীমান্ত এলাকা রয়েছে। পশ্চিমবাংলার মধ্যে মুর্শিদাবাদ, নদীয়া জেলা আছে। কাজেই সীমান্ত রক্ষার তাগিদে উন্নততর ব্যবস্থা, দ্রুততর ব্যবস্থার জন্য এই রকম ধরনের রেল যোগাযোগ ব্যবস্থার প্রয়োজন রয়েছে। কিন্তু শুধু দেশ রক্ষা করার প্রয়োজনে এটা করা দরকার তা নয়, শিল্প এবং কৃষি উন্নয়নের প্রয়োজনে এটা হওয়া অত্যন্ত জরুরি হয়ে পড়েছে। কাজেই আমরা প্রস্তাব করেছি অন্ডাল থেকে সিউড়ি হয়ে সাঁইথিয়া পর্যন্ত যে রেল লাইন আছে তাকে আরও সম্প্রসারিত করা হোক কাঁদি, বহরমপুর, জলঙ্গী হয়ে করিমপুর পর্যন্ত। মাননীয় অধ্যক্ষ মহাশয় এই ভাবে যদি রেলপথ সম্প্রসারিত করা হয় তাহলে পূর্ব রেলের ৩টি বড় বড় যোগাযোগ ব্যবস্থার সঙ্গে সংযোগ সাধিত হবে এবং মেন লাইনের সঙ্গে যোগাযোগ ব্যবস্থা রক্ষা হচ্ছে। পূর্ব পশ্চিমে সাহেবগঞ্জ লুপ লাইন যেটাকে বলা হয়, সেই লাইনের সঙ্গে যোগাযোগ হচ্ছে। এটা অবশ্য এখন আছে। বি এ কে লুপ বলে পূর্ব রেলের আর একটি প্রধান শাখা আছে, সেই শাখার সঙ্গে যোগাযোগ হয়ে যাচ্ছে। তারপর ভাগীরথীর ওপারে শিয়ালদহ লালগোলা সেকশান আছে, সেই সেকশানের সঙ্গেও যোগাযোগ সাধিত হচ্ছে। কাজেই এই রেলপথ নির্মিত হওয়ার দিকে সরকারের ইতিপূর্বে নজর ছিল এবং বর্তমানে সরকারের নজর আবার যাতে সেদিকে পড়ে সেই জন্য আমরা এই বিধানসভায় প্রস্তাব

উত্থাপন করেছি। বাঁকুড়া, বর্ধমান, বীরভূম, মুর্শিদাবাদ এবং নদীয়া জেলার লক্ষ লক্ষ মানুষের এতে উপকার হবে। বর্তমানে এই লাইনের মধ্যে একটা বড় এলাকা হচ্ছে মুর্শিদাবাদ জেলার কাঁদি মহকুমা—এই কাঁদি মহকুমা হচ্ছে অনেক বড় মহকুমা। আরামবাগ মহকুমার কথা যেমন এখানে বলা দরকার, সেখানে কোনও রেল লাইন নেই, তেমনি মুর্শিদাবাদ জেলার কাঁদি মহকুমায়ও কোনও রেল লাইন নেই। যে স্বল্প কয়েকটি মহকুমায় রেল লাইন নেই তার মধ্যে এই মুর্শিদাবাদ জেলার কাঁদি মহকুমা পড়ে।

অবশ্য সামান্য এক চিলতে জমি কাঁদি মহকুমার বি এ কে লুপ লাইন ছুঁয়ে গেছে। সেটাতে কাঁদি মহকুমার লক্ষ লক্ষ জনসাধারণ সেইভাবে উপকৃত হয়নি। কাজেই আজকে পূর্ব-পশ্চিমে এই যোগাযোগ ব্যবস্থা সাধিত হওয়া দরকার। এটা সর্বজন স্বীকৃত নীতি যে, যে কোনও উন্নত দেশে পাশাপাশি জলপথ, স্থল পথ এবং আকাশ পথে পরিবহন ব্যবস্থাকে বিকল্প পরিকল্পনা গ্রহণ করা হয়ে থাকে এবং সে পরিকল্পনাগুলি কার্যে রূপায়িত করা হয়ে থাকে। যদি এমন কোনও একটা ব্যবস্থার উপর নির্ভর করতে হয় তাহলে দেখা যায় যে কখনও কখনও সেই নির্ভরশীলতা বিপদের কারণ হয়ে ওঠে এবং সেই জন্য সব রকম পরিবহনের ব্যবস্থা নেট ওয়ার্ক অব কমিউনিকেশন লাইন—সেটা আকাশ পথেই হোক, স্থল পথে হোক, আর জল পথেই হোক, তার ব্যবস্থা করা হয়। স্থল পথে শুধু সড়ক পরিবহনের উপর নির্ভর করলেই উন্নতি সামগ্রিক ভাবে হতে পারে না। স্থল পথে সড়ক পরিবহনের পাশাপাশি রেল পরিবহন ব্যবস্থাও উন্নতি হওয়া দরকার। যদি তা হয় তাহলে সার্বিক ভাবে কমিউনিকেশন লাইন এমনভাবে সারা দেশে ছড়িয়ে দেওয়া যেতে পারে যাতে সমস্ত এলাকার উন্নয়ন সমভাবে হতে পারে। আজকে এই এলাকার প্রতি দৃষ্টি দেওয়ার প্রয়োজন আছে। সে জন্য আমি প্রস্তাবাকারে সরকারের কাছে রাখতে চাই যে এই লাইনটিকে সম্প্রসারিত করা হোক এই দাবির ভিত্তিতে। এর সঙ্গে সঙ্গে আমি বর্তমান শিয়ালদহ-লালগোলা যে সেকশন অছে, পূর্ব রেলের সেই সেকশনে যে অব্যবস্থা চলছে, সেই অব্যবস্থার প্রতি দৃষ্টি আকর্ষণ করছি এবং তার উপযোগিতা কতখানি সেটাও বলছি। আজকে কৃষ্ণনগর পর্যন্ত ই এম ইউ কোচ চলছে বলে এই সমস্ত এলাকার জনসাধারণ নদীয়া জেলার কিছুটা অংশের জনসাধারণ দ্রুততর, উন্নততর যোগাযোগ ব্যবস্থার সুযোগ পেয়েছে। কিন্তু কৃষ্ণনগর আগে, কৃষ্ণনগর ছাড়িয়ে তারপর নদীয়া এবং মুর্শিদাবাদ জেলার যে অঞ্চলের ভিতর দিয়ে এই শিয়ালদহ-লালগোলা সেকশনের গাড়িগুলি চলে বা লাইন যাচ্ছে এখনও সেখানে ঘোর অন্ধকার। এই যে গাড়ির কথা শুনলাম এখনও ২ শত কিলোমিটার যেতে ১২ ঘণ্টা, ১৪ ঘণ্টা লাগতে পারে এবং আদৌ যাবে কিনা সে বিষয়ে সন্দেহ আছে। একটিও দ্রুততর গাড়ি কৃষ্ণনগর হলে ওপারে যাওয়ার নেই। লালগোলা ফার্স্ট প্যাসেঞ্জার যে গাড়িটা আছে, সেটা কখনও সময়ে চলে না। যেটা ৯।। টার সময়ে পৌঁছানোর কথা, সেটা ঠিক সময় মতো পৌঁছায় না। আমার অভিজ্ঞতা আছে, কালকে রাত্রি দুটোর সময়ে বহরমপুরে পৌঁছায়নি এবং এই জিনিস হামেশাই হচ্ছে। সে জন্য আমি বলছি যে বৈদ্যুতিকরণ করার প্রয়োজন আছে। এছাড়াও এই সমস্ত এলাকার প্রতি মেট্রোপলিটন সিটির যে সুবারবন যে সুযোগ সুবিধা পায়, সেগুলিকে প্রসারিত করা দরকার লালগোলা পর্যন্ত এবং ঐদিকে ফরাক্কা পর্যন্ত। এটা একটা উন্নয়নশীল দেশের পক্ষে এমন কিছু সাংঘাতিক দাবি নয়। বীরেনবাবু বললেন যে এত দাবি কি করে

মেটাবেন কেন্দ্রীয় সরকার? মেটাবার নিশ্চয়ই উপায় আছে। যদিও আমাদের পশ্চিমবাংলায় এই ৩০ বছরে খুব বেশি রেল লাইন স্থাপিত হয়নি। কিন্তু অন্যান্য জায়গায় হিসাব আমার কাছে আছে, আমরা দেখছি যে বহু এলাকায় বহু রেল লাইন সম্প্রসারিত হয়েছে।

[3-20 — 3-30 p.m.]

বহু দ্রুতগামী ট্রেন সেখানে ইন্ট্রোডিউসড করা হয়েছে। আমরা দেখছি বিহারে যখনই কেউ রেলমন্ত্রী হয়েছেন সঙ্গে সঙ্গে তার জেলার সঙ্গে, তার বাড়ির সঙ্গে দ্রুতগামী ট্রেনের মাধ্যমে দিল্লির যোগাযোগ হয়ে গেছে। আমি এই ব্যাপারে দৃষ্টান্ত বাড়াতে চাই না। সুনীতিবাবু এখানে গনিখান সাহেবকে ধন্যবাদ দিলেন, কমলাপতি ত্রিপাঠিকে ধন্যবাদ দিলেন। কেন দিলেন? না, গৌড় এক্সপ্রেস চালু হয়েছে। কাল থেকে গৌড় এক্সপ্রেস চালু হয়েছে, খুব ভাল কথা। কিন্তু আমি এই বিষয়ে সবিনয়ে নিবেদন করছি গনিখান চৌধুরি সাহেবের কাছে এবং কমলাপতি ত্রিপাঠি সাহেবের কাছে যে মালদহের যোগযোগ ব্যবস্থা যে কি শোচনীয় অবস্থায় রয়েছে সেটা আমরা খুব ভাল করেই জানি। কিন্তু এটাও ভুলে গেলে চলবে না যে, তারা হচ্ছেন কেন্দ্রীয় মন্ত্রী, তাদের মধ্যে সম-দর্শন থাকা চাই, শুধু শুধু মালদহ জেলায় গৌড় এক্সপ্রেস চালু করলেই যে সারা দেশের সমস্যাটা মিটে গেল এবং অভাবটা মিটে গেল এবং তার জন্য মন্ত্রীকে ধন্যবাদ দিতে হবে, এটা সঙ্কীর্ণ দৃষ্টিভঙ্গির পরিচয়। পশ্চিমবাংলায় যে সঙ্কট আছে সেই সঙ্কট নিরশনের জন্য যদি তারা সম দৃষ্টি নিয়ে চেষ্টা করেন তাহলে সত্যসত্যই একদিন হয়ত তারা ধন্যবাদের পাত্র হতে পারেন। আমাদের এই বরকত সাহেবের কি গতি হয় সেটা দেখে তারপর আমরা সেই কাজটা করতে পারব। আগাম ধন্যবাদ নিশ্চয় দিতে পারব না, এটা অন্তত পক্ষে আমার নিজের মনে হয়। তবে এটা বুঝতে পারছি গৌড়ের বাদশাদের ধক্‌টা বেশি এই যুগে। মুর্শিদাবাদের বাদশারা পিছিয়ে পড়েছেন। মুর্শিদাবাদের বাদশারা অবশ্য তখন বাদশা ছিলেন না, তখন জনতা দল কেন্দ্রে সরকার তৈরি করেছেন এবং জনতা দলের প্রফেসার দন্ডবতে তিনি লালগোলা এক্সপ্রেস নাম দিয়ে ২/২।। বছর আগে একটি এক্সপ্রেস ট্রেন চালু করেছিলেন। সেই এক্সপ্রেস ট্রেনটি দুদিন বাদে উঠে গেল। আজকে সেই লালগোলা ফার্স্ট প্যাসেঞ্জার যেটা প্যাসেঞ্জারেরও অধম সেটাই আমাদের একমাত্র ভরসা। সেই জন্য আজকে আমরা এখানে ক্ষোভ প্রকাশ করতে আসিনি। ক্ষোভ প্রকাশ করে কি করব। আমরা শুধু এইটুকু বলতে চাই যে মিনিমাম ফেসিলিটি আমরা কেন্দ্রীয় রেল দপ্তরের কাছ থেকে চাই। সাত্তার সাহেব এখানে উপস্থিত আছেন, তিনি জানেন কি চরম অব্যবস্থা আজকে চলছে। এই রেজলিউশন নেবার সময় আমি সাত্তার সাহেবকে বিশেষভাবে অনুরোধ করব গৌড়ের বাদশার ধক্ কিন্তু বেড়ে যাচ্ছে। মুর্শিদাবাদের বাদশা যারা আছেন তারা যেন পিছিয়ে যাবেন না, এই প্রস্তাবটা যেন কার্যকর হয় তার জন্য যথাযথ ব্যবস্থা গ্রহণ করুন। শিয়ালদহ লালগোলা লাইন আজকে যে অবস্থায় এসেছে, উনি শিয়ালদহ থেকে লালগোলা কঘণ্টায় যান সেটা একটু হিসাব করে দেখুন, তাহলেই বুঝবেন যে এই প্রস্তাবের প্রয়োজনীয়তা কতটা। এই বলে প্রস্তাবকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আব্দুস সাত্তার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের অমলবাবু দিগর যে প্রস্তাব এনেছেন সেই প্রস্তাবকে আমি সর্বান্তকরণে সমর্থন করছি। স্যার, আমরা ট্রেনে যাতায়াত করি,

এবং প্রায়ই এক ট্রেনে যাতায়াত করার জন্য অমলবাবুর সঙ্গে প্রায়ই দেখা হয়। সেই ট্রেনের যা অবস্থা—এখন কথা হচ্ছে যে কে দায়ী? এখন তারা হয়ত বলবেন যেহেতু কংগ্রেস আছে কংগ্রেস দায়ী, কিন্তু কিছুদিন আগে যখন জনতা ছিল, জনতা দায়ী, কিন্তু প্রশ্নটা হচ্ছে তা নয়, যে সরকারই থাকুন না কেন এখানকার বিশেষ করে শিয়ালদা—লালগোলা কিম্বা হাওড়া থেকে যেটা খাগড়াঘাট স্টেশন হয়ে ফরাক্কা যায় সেই সব ট্রেনগুলি সবচেয়ে অবহেলিত। স্যার, কিছুদিন আগে জনতা সরকার আসার আগে আমরা দেখেছিলাম যে ফার্স্ট ক্লাস কমপার্টমেন্টে একজন অ্যাটেনডেন্ট থাকতেন, কিন্তু জনতা সরকার আসার পরে অদ্যাবধি এখন হয়নি, সেই অ্যাটেনডেন্ট উঠিয়ে দেওয়া হয়েছে। ফলে আজকে ফার্স্ট ক্লাস এবং সেকেন্ড ক্লাসের মধ্যে কোনও পার্থক্য নেই, ট্রেনে যে কোনও ব্যক্তি বিনা টিকিটে কিম্বা সেকেন্ড ক্লাসের টিকিট নিয়ে ফার্স্ট ক্লাসে যাচ্ছে কোনও রকম দ্বিধা বা বাধা নেই। এই অ্যাডমিনিস্ট্রেশনের দুটো দিক আছে, যারা টিকিট চেক করেন তারা আছেন এবং আর পি এফ রেলওয়ে প্রোটেকশন ফোর্স যেটা আছে তারাও ঘোরেন। দেখা যাচ্ছে এতে অসুবিধার সৃষ্টি হচ্ছে মানুষের। যারা বোনাফায়েড প্যাসেঞ্জার তারা ফার্স্ট ক্লাসে যেতে পারেন না, সেখানে অনেক লোক ঢুকে এমন একটা অসুবিধার সৃষ্টি করে যে যাদের টিকিট আছে তাদের দাঁড়িয়ে যেতে হয় এবং অন্য লোক বসে যায়, এইরকম একটা অবস্থা সর্বত্র চলছে। বিশেষ করে লালগোলা লাইনে যে গাড়িগুলো আছে সেগুলো প্রায় ভিক্টোরিয়ার আমলে গাড়ি। এখন এই গাড়িগুলি সব সময় তালি দিয়ে রাখা হচ্ছে, কখন দেখা যায় এগুলি ভিতরে ঢুকলে যে গাড়ির সত্যিকারের প্রোটেকশন বলে কিছুই নেই, গাড়ির ভিতরে যে যে ক্র্যাচার থাকে বন্ধ করে ক্র্যাচার লাগিয়ে দিলে বাইরে থেকে ধাক্কা দিলে খুলে যায়, আরও দেখা যায় যে ব্যাকরেস্ট যেগুলো থাকে স্ক্রু দিয়ে আঁটা সেগুলো এবং গদি যা থাকে সবই চুরি করে নেয়।

[3-30 — 3-40 p.m.]

রেলে যে পুলিশ থাকেন তারা পশ্চিমবঙ্গই পুলিশ। তারা সেখানে আছে কিন্তু তা সত্ত্বেও চুরি হচ্ছে, দৈনন্দিনই চুরি হচ্ছে। রেলের সম্পত্তি রক্ষার জন্য যে পুলিশ আছেন আজ পর্যন্ত দেখা যাচ্ছে যে তারা সে সম্পত্তি রক্ষা করতে পারছেন না। তা ছাড়া চুরি, ডাকাতি তো আছেই, প্রতিদিন খবরের কাগজ খুললে দেখা যাবে একটা না একটা ডাকাতি হচ্ছে। এখন শিয়ালদহ—লালগোলা কিম্বা অমলবাবু যেটা বলেছেন কৃষ্ণনগর দিয়ে যেটা করিমপুর হয়ে ডোমকল হয়ে জলঙ্গী ডোমকল রানীনগর দিয়ে সাঁইথিয়া রাস্তা যেটা বলেছেন আমি জানিনা এই রেজলিউশন কতটা এফেকটিভ হবে কি হবে না। এ ধরনের রেজলিউশন অনেক সময় আমরা নিই, অমলবাবু হয়ত বলবেন যে দেখ আমি কতটা কি করেছি রেজলিউশনটা নিয়ে গিয়ে বলবেন দেখ তোমাদের জন্য কতটা কি করেছি কিন্তু আসলে এর ফলাফল কি হবে জানি না। একটা মন বোঝানো এ কাজ করেন। জয়ন্তবাবুর নাম রয়েছে উনিও হয়ত বলবেন দেখ আর এস পি রেজলিউশন এনেছে। আর এস পি-রা কি কাজ করেছে দেখ। ফরওয়ার্ডব্লক থেকেও রেজলিউশন আনার কথা বলবেন কিন্তু নাম কে ওয়াস্তে রেজলিউশন এনে কি হবে, কতটা পার্সু করানো যায় সেটাই দেখতে হবে। রেজলিউশনগুলো বা এনেছেন তাকে আমি সমর্থন করছি, দরকার আছে, যে লাইনগুলো আছে সে লাইনগুলো নেগলেকটেড

লাইন। দ্বিতীয়তঃ বিভিন্ন এলাকার সঙ্গে সংযোগ রক্ষা করার জন্য যেটা অমলবাবু বলেছেন সেটার প্রয়োজনীয়তা আছে। কিন্তু আমরা এরকম অনেক রেজলিউশন নিয়ে আসি অনেক সময় দেখা যায় মুখ্যমন্ত্রীর কাছে আমরা অনেক কিছু গ্রিভান্স যখন জানাই কিন্তু সেটা তার কাছে পৌঁছায় না। অনেক সময় তার সেক্রেটারির কাছে থেকে একটা অ্যাকনলেজমেন্ট সই করে আনা হয় যেটা দেখে লোকে মনে করে মুখ্যমন্ত্রীর কাছে আমাদের চিঠি পৌঁছেছে। আমরা ঠিক সেইরকম রেজলিউশন আনছি। আমার মনে হয় একটা সর্বদলীয় কমিটি করে রেল মন্ত্রীর সঙ্গে দেখা করা, সেখানে যে বোর্ড আছেন জেনারেল ম্যানেজার আছেন তার সঙ্গে দেখা করে এটাকে কিভাবে পার্সু করা যায় সে বিষয় লক্ষ্য করা। কংক্রিট কিছু একটা না করতে পারলে কেবল রেজলিউশন করে ছেড়ে দিলাম, আপনার নামটা বইয়ে উঠে গেল এতে সমস্যার কিছু সুরাহা হবে না। সমস্ত কিছু আদায় করতে হলে সেটা নিয়ে পার্সু করার দরকার আছে। যে সমস্ত লাইন আছে সেগুলিকে ঠিকমতোন রক্ষা করা হচ্ছে না। লালগোলায় যেটা এক্সপ্রেস ট্রেন হয়েছিল জনতা সরকারের সময় সেটা মাত্র দু মাস চলেছিল। কিন্তু জনসাধারণ বলব এমন কি আমাদের ফরোওয়ার্ড ব্লকের শ্রীমতী ছায়া ঘোষ রেল লাইনের উপর দাঁড়িয়ে হিরো হয়ে গেলেন, যে সমস্ত স্টেশনে থামাতে হবে। আমাদের মধ্যে যারা দায়িত্বশীল মেম্বার আছেন তারা যদি লাইনের উপর দাঁড়িয়ে গাড়ি থামান তাহলে কি অবস্থা হয়। এই ট্রেনটি এখান থেকে বহরমপুর যেতে সাড়ে তিন-চার ঘণ্টা সময় লাগছিল। কিন্তু দেখা গেল আন্দোলনের ফলে সেটা বন্ধ হয়ে গেল। আন্দোলন করবার অধিকার সকলেরই আছে, এগুলি তো সব গণতান্ত্রিক আন্দোলন—সেইজন্য এর ফলে সদিচ্ছা থাকলেও অনেক জিনিস কার্যকর করা যায় না। আমি এই প্রস্তাব সমর্থন করে বলছি যে একে কার্যকর করতে গেলে তারজন্য যে ব্যবস্থা করা দরকার তাতে আমি নিশ্চয়ই সহযোগিতা দেব। অমলবাবু বললেন মালদার বাদশারা ব্যবস্থা করে নিয়েছেন। আমি তাকে বলি যে আমরা জানতাম ত্রিদিব চৌধুরি মহাশয় মুর্শিদাবাদ বাদশা। ১৯৫২ সাল থেকে আছেন—একজন ইনফ্লুয়েসিয়াল মেম্বার এবং রেসপেক্ট কমান্ড করেন। তিনি লালগোলা লাইনের উন্নতির জন্য কি চেষ্টা করেছেন? আমার মনে হয় আজ পর্যন্ত কিছুই করেন নি। আমরা সংবাদপত্রে মাধ্যমে কোনও দিনই দেখি নি যে, এই লাইনের জন্য তিনি কিছু বলেছেন। কেন্দ্রে আমাদের মুর্শিদাবাদ থেকে যারা এম পি আছেন—তারা যে দলেরই হোক না কেন তারা লোকসভায় এর জন্য সোচ্চার হতে পারেন এবং তা হলেই আমাদের এখানকার চেও অনেক বেশি ফল হবে। আর যদি শুধু রাজনীতি করবার জন্য রেজলিউশন এনে থাকেন তাহলে আলাদা কথা। অমলবাবু যেটা অনুভব করেছেন আমি ও সেটা ফিল করছি যে সমস্ত বিস্তৃর্ণ এলাকা যেমন—করিমপুর যেখানে চুরি ডাকাতি প্রায়ই হচ্ছে সেখানে রেল লাইন করা দরকার, এবং বাংলাদেশের সঙ্গে যে সমস্ত বর্ডার এলাকা দেশ রক্ষার জন্য সেগুলি করা দরকার। আমরা একমত হয়ে যে রেজলিউশন নিতে চলেছি সেটা যাতে কার্যকর করতে পারা যায় তার চেষ্টা করা দরকার এবং রেজলিউশন যেমন্ন রেজলিউশনই না থেকে যায়। এই কথা বলে অমলবাবু—জয়ন্তবাবু—এবং ভেজাল আতাউর রহমন যে প্রস্তাব এনেছেন তাকে সমর্থন করছি এবং এই কাজ যাতে এক সঙ্গে আমরা করতে পারি সেই চেষ্টা করার জন্য অনুরোধ করছি।

**श्री रामजान आलि** : मिस्टर स्पिकार सर, १८५ के अन्दर जो मोशन लाया

गया है, मैं उसका समर्थन करता हूँ। सियालदह-लालगोला लाइन जो है अभी-अभी हमसे पहले सत्तार साहव ने वताया कि उसका मेन्टेनेन्स ठीक से नही हो रहा है। इस लाइन में जो गाड़ी चलती है, उसकी दुर अवस्था से तरह-तरह की कठिनाइयां पेसेन्जरों को होती हैं। और रेलके प्रापर्टि को भी चोरी हेती है। इन सारी वातों की महेनजर रखते हुए, ऐसा मालुम होता है कि मे जो पशिचम वंगाल की कम्युनिकेशन की समस्या हुई है और जो रेलके लाइन की आवशयक्ता है और सिर्फ यही नही वाल्के और वहुत सारी जगह में है। वहुत से ऐसे इलाके भी है खासकरके नार्थ वंगाल में वालुरघाट की तरफ आग मैं तवज्ञह दिलाना चाहुँ तो मैं यह वोलुंगा कि वालुरघाट एक ऐसी जगह है जहाँ रेल लाइन नही है। इसके लिए भी वार-वार दावी किया गया कि माल्दा से रेल लाइन की व्यवस्था कर दिया जाए। मै पुरीतौर पर इसका समर्थन करते हुए कहुँगा कि इस सिलसिलेमें मैं भी इस वात की समर्थन करता हूँ। इसकी परसु करते हुए, जोभी पद्धति आपनाने की चरुरत है, उसके लिए हमलोगो को किसी किस्म का द्विथान रुख का सवलोगोको मिल-जुलकर सेन्टर गवर्नमेन्ट से लेजिशलेशन के वाढ़ आप्रोच करना चाहिए। और यह सफल हे, इसके लिए हमलोगो को प्राणपन से चेप्टा करनी चाहिए। इस सिलसिले में अगर दिल्ली जाने की जरुरत हो तो कमेटीके माध्यमसे जाके वँहा रेल मन्त्रालय को आप्रोच करना चाहिए। में इन वातोको इसलिए रखना चाहता हुँ ताकि इसमें सफलता प्राप्त है। यहाँ के जन-जीवन को जो कष्ट है—लोगों को जो तकलीफ है, इससे वहुत वड़ी सुविधायें प्राप्त होगी। सच्ची लगन के साथ हमलोग इस कामको आगे वढ़ा सकेंगे, मुझे इसकी पुरी उम्मीद है।

इन सारे जों के साथ मैं इसका समर्थन करते हुए, आपना वक्तव्य शेष करता हूं।

धन्यवाद।

[3-40 — 3-50 p.m.]

**শ্রী আতাহার রহমান ঃ** মিঃ স্পিকার স্যার, যে প্রস্তাব আনা হয়েছে আমি মনে করি সে প্রস্তাব অত্যন্ত গুরুত্বপূর্ণ। মুর্শিদাবাদ, নদীয়া এবং বীরভূম জেলাগুলি অত্যন্ত পিছিয়ে পড়া জেলা এর মধ্য দিয়ে মাত্র একটি রেল লাইন আছে। মুর্শিদাবাদ ও নদীয়ার মধ্য দিয়ে নদীর দু' পাশ দিয়ে দুটি রেল লাইন গেছে। এই সমস্ত এলাকা কৃষির সঙ্গে যুক্ত কিন্তু এখানে যানবাহনের তেমন কোনও সুব্যবস্থা নেই। শুধু রেল লাইন নয় বাসের যে যোগাযোগ থাকা দরকার সেই সমস্ত যোগাযোগের প্রচন্ড অভাব আছে। মুর্শিদাবাদ জেলার অধিকাংশ মানুষ কৃষির সঙ্গে যুক্ত থাকে এবং মুর্শিদাবাদ জেলার বেশ একটা অংশের মানুষ ভারতবর্ষকে

সারপ্লাস পাট দেয় যে পাট থেকে প্রচুর বিদেশি মুদ্রা আসে এবং যে টাকায় দিল্লির মসনদ চলে। কিন্তু মুর্শিদাবাদ, নদীয়া, বীরভূম জেলার মানুষ বার বার কেন্দ্রীয় সরকারের কাছে আবেদন-নিবেদন করা সত্ত্বেও আজ পর্যন্ত সেখানে সুষ্ঠুভাবে যান-বাহনের কোনও ব্যবস্থা করা হয়নি। আমরা যারা ট্রেনে করে কলকাতায় আসি আমরা দেখি কলকাতার আশে-পাশে যে সমস্ত জেলাগুলি আছে সেখানে কৃষকরা যে সমস্ত শস্য উৎপাদন করে, সাক-সবজি উৎপাদন করে এতে প্রচুর পয়সা আছে। আমাদের দেশে এত চমৎকার জমিতে এইসব শাক-সবজি তৈরি করার সুযোগ থাকা সত্ত্বেও যান-বাহনের অভাবে বাজার না পাওয়ার ফলে সেইসমস্ত জিনিস কৃষকরা উৎপাদন করতে পারে না, তারজন্য তারা তাদের অর্থনৈতিক সঙ্কটের সুরাহা করতে পারে না। মুর্শিদাবাদ জেলায় অনেক দিন থেকে একটা বন্ধ চিনির কল আছে, আমরা শুনেছি পশ্চিমবঙ্গ সরকার সেই চিনির কল অধিগ্রহণ করেছেন। সেই কলের নিজস্ব অনেক জমি-জায়গা আছে এবং সেই মিলকে সামনে রেখে কৃষকরা ব্যাপক আখের চাষাবাদ করে। পাশে পলাশি আছে, সেখানে কৃষকরা ব্যাপকভাবে আখের চাষাবাদ করে। কিন্তু বর্তমনে যান-বাহনের সুযোগ-সুবিধা না থাকায় এবং ব্রিজ না থাকার ফলে নদীয়া জেলায় যে আখের দাম এক কুইন্টলে ১০ টাকা, মুর্শিদাবাদে তার দাম হবে ৮টাকা। কাজেই কেন্দ্রীয় সরকার যদি ট্রেন লাইনের ব্যবস্থা করেন তাহলে আমাদের মুর্শিদাবাদ, নদীয়া এবং বীরভূম জেলা সব দিকে থেকে উপকৃত হবে। তাছাড়া মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা নদীয়া, মুর্শিদাবাদ জেলার মাননীয় সদস্যরা রোজ যেটা ভুগছি সেটা হচ্ছে শিয়ালদহ থেকে লালগোলা যে রেল লাইন আছে সেটা মান্ধাতা আমলে রেল লাইন, তার কোনও সংস্কারের ব্যবস্থা হয়নি। আমরা বার বার আবেদন-নিবেদন করেছি, সাধারণ মানুষ করেছেন, কিন্তু কি দেখতে পাচ্ছি সেই ট্রেনগুলি শিয়ালদহ থেকে ছাড়ার পর চলছে তো চলছে, সেখানে যে ইঞ্জিনগুলি ব্যবহার করা হয় সেই ইঞ্জিনি ব্রিটিশ আমলে, না তার আগের, না তার পরের কেউ বলতে পারবেন না। সেই ইঞ্জিন গাড়ি টানতে পারে না। ভারতবর্ষের যত বাজে মাল লালগোলায় নিয়ে আসে যেগুলি একেবারে চলতে পারে না, সেজন্য দীর্ঘ সময় লাগে লালগোলায় যেতে। এটা একটামাত্র লাইন, যদি লাইনে কোনও গোলমাল হয় তাহলে ঘণ্টার পর ঘণ্টা দাঁড়িয়ে থাকতে হয়। সেজন্য প্রস্তাবে দাবি করা হয়েছে দুটো লাইন তৈরি করা হোক এবং লালগোলা থেকে সঠিকভাবে যাতায়াতের জন্য এক্সপ্রেস ট্রেনের ব্যবস্থা করা হোক এবং আমাদের রেজলিউশনে আছে বীরভূম, মুর্শিদাবাদ, আমাদের বর্ডার অঞ্চল দিয়ে যদি সেই ট্রেন লাইন করা যায় তাহলে আমরা মনে করি মুর্শিদাবাদ, নদীয়া এবং বীরভূমের কৃষক এবং যাত্রী সাধারণের অনেক উপকার হবে, সেখানকার মানুষের যোগাযোগের ব্যবস্থা সঠিকভাবে গড়ে উঠবে, এই কথা বলে এই প্রস্তাবকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে যে প্রস্তাব এখানে এসেছে আমি সেই প্রস্তাব সমর্থন করি। কিন্তু আমার বক্তব্য হচ্ছে এর আগে যেটা অমলেন্দ্রবাবু বলেছিলেন আমি সেটা আপত্তি করছি না কিন্তু আমার বাস্তব অভিজ্ঞতা থেকে বলতে পারি যে মালদহ পশ্চিমদিনাজপুরে যেখানে একদম রেল নাই এবং এটা জেলার হেডকোয়ার্টার, আজকে ১৫ বছর ধরে বহু তদ্বির করে ডেপুটেশন দিয়ে কোনও কাজ হচ্ছে না। কাজেই কোনটা হলে কোনটা আগে হতে পারে সেটা যিনি প্রস্তাব এনেছেন তার চিন্তা করা উচিত

ছিল। আজকে সব থেকে জিয়াগঞ্জ থেকে আজিমগঞ্জ যে নিকটতম জায়গা সেইখানে যদি সংযোগের কাজটা আগে করা হয় ৫/৬ মাইল রাস্তা একটা ব্রিজ এইটুকু যদি রেলকে বোঝানো সম্ভব হত তাহলেই সব থেকে ভাল কাজ হত। আজকে গৌড় এক্সপ্রেস মালদহ থেকে ছাড়ছে, সেই গৌড় এক্সপ্রেস যদি ঐ লাইন দিয়ে আসত তাহলে অটোমেটিক্যালি রেললাইনের উন্নতি হত এবং বহু লোক উপকৃত হত। সঙ্গে সঙ্গে ঐ লাইনে অনেক বেশি গাড়ি বেড়ে যাবে এবং সময় সংক্ষেপ হবে এবং সব লোকের উপকার হবে। প্রস্তাবটি যেটা এসেছে সাত্তার সাহেব যেটা বলছেন সেটা যদি শুধু প্রস্তাব আনার উদ্দেশ্যেই আনা হয়ে থাকে তাহলে আলাদা কথা। কিন্তু প্রস্তাবটি যদি কার্যকর করতে হয় তাহলে পার্ট, পার্ট ভাগ করে করে করতে হবে। তা না হলে কোনওদিনই ঐ লাইন হবে না। সেজন্য আমি বলছিলাম যে সর্ব প্রথম জিয়াগঞ্জ, আজিমগঞ্জ লাইনের সংযোগ সাধন করা হোক। আজকে অমলবাবু মালদহের গৌড় এক্সপ্রেসের কথা বললেন কিন্তু আমি বলতে চাই মালদহ এবং পশ্চিম দিনাজপুরের এটা বহুদিনের দাবি ছিল, কারণ সারা উত্তরবঙ্গে যে ৩টি মাত্র ট্রেন দার্জিলিং মেল, কামরূপ মেল এবং জনতা এক্সপ্রেস এই ৩টের উপর কিছু চাপ কমবে, কাজেই তাদের গোসা হওয়ার কোনও কারণ নেই, সুনীতিবাবু বরকত সাহেবকে ধন্যবাদ জানিয়েছেন আমরাও তাকে সেইজন্য ধন্যবাদ জানাচ্ছি। আমরা চেয়েছিলাম যে দিনের বেলায় হোক কিন্তু সেটা রাত্রের ট্রেন হয়ে গেল। যাইহোক, এখন সবচেয়ে বড় প্রশ্ন হচ্ছে যে কোনটা করা আগে উচিত, অমলবাবু যদি একটু বিবেচনা করেন কারণ জিয়াগঞ্জ এবং আজিমগঞ্জের সংযোগ সাধনের কথা বহুদিন আগেই থেকে লোকে চাচ্ছে এবং ওটা যদি হয়ে যায় তাহলে গৌড় এক্সপ্রেস তখন আর এদিক দিয়ে ঘুরে আসবে না এবং যাত্রীর সংখ্যাও বাড়বে এবং সকলেই উপকৃত হবে এই কথাগুলি বিবেচনা করে যদি কিছু করা যায় সেটা তিনি ভেবে দেখবেন আমার বক্তব্য হচ্ছে যে আমরা একমত মুর্শিদাবাদের যথেষ্ট ইমপর্ট্যান্স আছে, ফরাক্কা হবার পর ইমপর্ট্যান্স আরও বেড়েছে এবং তার জন্যই আজকে ফরাক্কার এপাড় ওপাড়ের সঙ্গে সংযোগ সাধন হওয়া দরকার। যদিও আমি আজকে অ্যামেন্ডমেন্ট দিইনি তবুও তিনি এটা ঢোকাতে পারেন কিনা একটু চিন্তা করতে বলছি জিয়াগঞ্জ আজিমগঞ্জের সংযোগ সাধনটা একটু আগে করা হোক। এই কাজটা যদি করতে পারেন তাহলে ওর পলিটিক্যাল অ্যাকটিভিটিজ থাকার মধ্যেই এই রেজিউলিশনটা সেন্ট্রাল গভর্নমেন্ট থেকে আনতে পারেন বলে আমি আশা করি, কারণ আজকে লালগোলা লাইন সব থেকে বিপদগ্রস্ত লাইন এখানে কোনও সিকিউরিটি নাই। এই লাইনকে উন্নত করতে গেলে অনেকগুলো ট্রেন ডাইর্ভাট করা যায় যদি শুধু আজিমগঞ্জ ও জিয়াগঞ্জের সঙ্গে যোগ করে দিলে বহু গাড়ি আসতে পারবে, এটা রেল নিজের স্বার্থেই করা উচিত। সুতরাং আমি যে অ্যামেন্ডমেন্টের কথা বলছি উনি যদি সেটা নিজেই নিয়ে এসে সংশোধন করে নেন তাহলে ভাল হয়। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় স্পিকার মহোদয়, আমরা সম্মিলিতভাবে যে প্রস্তাব উত্থাপন করেছি সেই প্রসঙ্গে সাত্তার সাহেব প্রস্তাব সমর্থন করতে উঠে প্রথমেই যেভাবে উদোর পিন্ডি বুদোর ঘাড়ে চাপালেন সেই সম্পর্কে কথা বলা দরকার। এ সম্পর্কে কোনও সন্দেহ নেই আমাদের শ্রদ্ধেয় নেতা ত্রিদিব চৌধুরি, তিনি ১৯৫২ সাল থেকে প্রতিনিধিত্ব

করছেন। কারণ সেই এলাকার মানুষ পশ্চিমবাংলার মানুষ, ভারতবর্ষের মানুষ, ত্রিদিব চৌধুরির সংগ্রামী জীবন ও নেতৃত্ব সম্পর্কে শ্রদ্ধানীত তার ফলে ওদের সাত্তার সাহেবের নানা রকমের প্রচার সত্ত্বেও তিনি বার বার নির্বাচিত হচ্ছেন বিপুল ভোটাধিক্যে। কিন্তু আমার বক্তব্য হচ্ছে এই যে ত্রিদিববাবু বরাবর বিরোধী পক্ষেই ছিলেন এবং আরও দুজন লোকসভার সদস্য নির্বাচিত হতেন মুর্শিদাবাদ থেকে তারা কংগ্রেসের সদস্য, বার বার নির্বাচিত হয়েছেন, কেন্দ্রে কংগ্রেস সরকার ছিল, রাজ্যে কংগ্রেস সরকার ছিল অথচ তাদের তরফ থেকে কোনও প্রচেষ্টা কোনওদিন নেওয়া হয়নি। শুধু আমি ওর জানার জন্য বলে রাখি যে ত্রিদিববাবু বিরোধী পক্ষের সদস্য হিসাবে ঐ প্রথম প্রস্তাবের একটা অংশে যেখানে বলা হয়েছে, ডবল লাইন ও ইলেক্ট্রিফিকেশনের কথা কৃষ্ণনগর থেকে লালগোলা পর্যন্ত এই প্রসঙ্গে তার প্রচেষ্টা ছিল। স্বভাবতই কার্যকর হয়নি, কার্যকর না হওয়ার মূল কারণ যেটা সেকথা আমরা জানি সকলেই যে ডাক্তার বিধানচন্দ্র রায়ের আমল থেকে আজ অবধি পশ্চিমবঙ্গ সম্পর্কে কেন্দ্রীয় শাসন ক্ষমতায় যারাই থাকুন না কেন তাদের যে বিমাতৃসুলভ মনোভাব থেকে গিয়েছে তারই ফলশ্রুতি হচ্ছে এই যে পশ্চিমবঙ্গে—স্বাধীনতার ৩২ বৎসর অতিক্রান্ত হলেও যে পরিমাণ রেলপথ স্থাপনের প্রয়োজনীয়তা ছিল, শিল্প বিকাশ যে পশ্চিমবঙ্গে ঘটে এসেছে তার স্বার্থে এবং তার সরবরাহকারী সংযোগ হিসাবে, কাঁচামাল সরবরাহের জন্য যে রেলপথ সম্প্রসারণের প্রয়োজনীতা ছিল তা হতে পারেনি। তার কারণ রাজ্য সম্পর্কে কেন্দ্রে যারা ভারতের ভাগ্য বিধাতা তাদের যে বিমাতৃসুলভ মনোভাব, পশ্চিমবঙ্গ সম্পর্কে তাদের যে অনীহা, তারই ফলশ্রুতি ঘটেছে। তাই সাত্তার সাহেব আজকে প্রয়োজনীয়তা স্বীকার করছেন, করে সমস্ত দায়িত্ব চাপিয়ে দিচ্ছেন ত্রিদিববাবু কেন করলেননা। ত্রিদিববাবু তো ক্ষমতায় ছিলেন না। তবে বহু নজির আছে ত্রিদিববাবু লড়াই করেছেন ঐ রাস্তার জন্যে। আমি সেই প্রসঙ্গে আর পুনরুল্লেখ করতে চাইনা। তার সঙ্গে সঙ্গে মাননীয় স্পিকার মহোদয়, আমরা যে প্রস্তাব এখানে উত্থাপন করেছি তাতে যেকথা আজকে বীরেনবাবু বললেন যে অমল বাবুদের জীবিত অবস্থায় কেন কার্যকর হবে না—একথা তিনি বললেন, কিন্তু কার্যকর কেন হতে পারবে না কৃষ্ণনগর থেকে লালগোলা পর্যন্ত যে অজুহাতে নাকচ করা হয়, বার বার বলা হয়, বলা হয়েছে অতীতে, কেন্দ্রে যখন যারা রেলমন্ত্রী ছিলেন যে আনইকোনমিক, এই কারণে ঐ রেলপথ সম্প্রসারিত হবে না, ঐ রেলপথ বৈদ্যুতিকরণ সম্ভব হবে না, ডবল লাইন সম্ভব হবে না। কিন্তু আমরা সমস্ত পরিসংখ্যান এখানে রাখার চেষ্টা করেছি যে মুর্শিদাবাদ এবং নদীয়া সঙ্গে সঙ্গে তার সংলগ্ন যে বিপুল অঞ্চল অর্থনৈতিক দিক থেকে অত্যন্ত গুরুত্বপূর্ণ ভূমিকা গ্রহণ করে থাকে, আজকে শুধু ফরাক্কায় সুপার থারমাল পাওয়ার প্রোজেক্ট হয়েছে বলেই নয়, ওখানে চিনি শিল্প গড়ে উঠেছে বলেই নয়, আমাদের শ্রদ্ধেয় কানাই ভট্টাচার্য মহাশয় গতদিন এখানে বলেছেন বিবৃতি দিয়ে যে মুর্শিদাবাদ হচ্ছে পশ্চিমবাংলার মধ্যে চিনি কল গড়ে উঠার ক্ষেত্রে আখের উৎপাদনের ক্ষেত্রে যে পারিপার্শ্বিক সুবিধা থেকে গিয়েছে তার পটভূমিতে তিনি বলেছিলেন যে মুর্শিদাবাদ জেলাতে বিশেষ করে চিনি শিল্প সম্প্রসারণ ঘটা, গড়ে উঠার বাস্তব অনুকূল পরিবেশ থেকে গিয়েছে এবং সেই দিক থেকেও এবং শুধু আজকে নয়, আজকে কাঁদি অঞ্চলে ঐ বীরভূম বর্ধমানের সঙ্গে পশ্চিমবাংলায় খাদ্য শস্য সরবরাহ করার দিক থেকে, আজকে নানা দিক থেকে যদি আমরা বিচারবিবেচনা করি, পাট প্রসঙ্গে যা থেকে আমরা বলেছি যে ১০ কোটি বৈদেশিক মুদ্রা অর্জন করে পাট থেকে, এবং

সেই পাটের বড় অংশ মুর্শিদাবাদে উৎপন্ন হচ্ছে, কাজেই মুর্শিদাবাদের মানুষ নদীয়ার বিস্তীর্ণ অঞ্চলের মানুষ বিস্তীর্ণ অঞ্চলের চাষী কৃষক, বীরভূমের কৃষক যারা তাদের মাথার ঘাম পায়ে ফেলে ভারতবর্ষে বৈদেশিক মুদ্রা অর্জনে সাহায্য করবে, অথচ তাদের যোগাযোগ ব্যবস্থা সঙ্কুচিত থাকবে এটা কখনও মেনে নেওয়া যেতে পারে না এবং সেইজন্য আমরা বলেছি ঐ আনইকনমিক, এই যুক্তি দেওয়া হয়, যুক্তির নামে যে কুযুক্তি, তার আমরা বিরোধিতা করি। আমরা তথ্যের মাধ্যমে এটা প্রমাণ করেছি যে ঐ অঞ্চলে বৈদ্যুতিকরণ এবং ডবল লাইন সম্প্রসারিত হতে পারে। ঐ সম্পর্কে যে অব্যবস্থা আছে সেই প্রসঙ্গে বলতে চাইনা, কারণ এই সব আমাদের দীর্ঘ অভিজ্ঞতার কথা, শুধু বিধানসভার সদস্যই নয় যারা ঐ রেলপথে যাতায়াত করে তাদের অভিজ্ঞতা আছে যে ঐ ট্রেন—যে কথা আমার বন্ধু আতাউর রহমান বললেন, কখন ছাড়বে এবং কখন পৌঁছাবে সে সম্পর্কে নিশ্চয়তা নেই। কিন্তু আজকে সেই নিশ্চয়তা দিতে হবে ব্যাপক অংশের মানুষের যে চাহিদা এবং সমগ্র পশ্চিমবাংলার আর্থিক উন্নয়নের স্বার্থে শিল্পের উন্নয়নের স্বার্থ যে দাবি করা হয়েছে—প্রথমত বৈদ্যুতিকরণ এবং দ্বিতীয়ত ডবল লাইন করতে হবে, সেই দাবি আমি উচ্চারণ করছি। সঙ্গে সঙ্গে সাঁইথিয়া হতে করিমপুর পর্যন্ত লাইনকে সম্প্রসারণ করার জন্য যে তথ্য তা অমলেন্দ্রবাবু বিস্তৃতভাবে বলেছেন, আমি তা আর বলতে চাইনা। সঙ্গে সঙ্গে আমি একটা কথা সাত্তার সাহেব যা বলেছেন, তার সঙ্গে একমত হয়ে এটা জানাতে চাই। আমরা এটা দেখছি বিভিন্ন রাজ্য থেকে দাবি আদায়ের জন্য যখন দিল্লির কাছে দরবার করতে হয়, তখন কর্ণাটক থেকে আরম্ভ করে মহারাষ্ট্র পর্যন্ত সকলেই—প্রদেশের সরকারি এবং বিরোধী পক্ষ এবং দিল্লিতে সেই রাজ্যের যে অফিসারবৃন্দ আছেন, সকলেই এক হয়ে লড়াই করে সেই দাবি মেটানোর জন্য। সাত্তার সাহেব যেকথা বলেছেন সর্বদলীয় কমিটির কথা, পশ্চিমবঙ্গ থেকেও সেই লবিং করার ক্ষেত্রে দলমত নির্বিশেষে আমাদের ঐক্যবদ্ধ হওয়ার প্রয়োজন আছে। এখানকার যিনি কেন্দ্রে মন্ত্রী আছেন সেই গনিখান চৌধুরি, তিনি বারে বারে বলছেন পশ্চিমবঙ্গের স্বার্থে পশ্চিমবঙ্গ সরকারের সঙ্গে হাতে হাত মিলিয়ে লড়াই করবেন সমবেতভাবে প্রচেষ্টা করে, এই যে প্রস্তাব উত্থাপিত হয়েছে, এটা সমর্থন করে তার কাজে এবং কথায় কতটা সামঞ্জস্য আছে, দেখানো দরকার। এই কথা বলে আমি যে প্রস্তাব উত্থাপন করেছি সেটাকে সকলের সমর্থনের জন্য আবেদন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[4-00 — 4-12 p.m.]

**শ্রী মহম্মদ আব্দুল বারি** ঃ মাননীয় স্পিকার মহোদয়, আজকে অমলেন্দ্র রায় যে প্রস্তাব এনেছেন, তাকে সমর্থন করার খুব বেশি প্রশ্ন নাই। এটা কার্যকর করার জন্য এই সভায় আমাদের একটা কর্মসূচীও গ্রহণ করতে হবে, কিভাবে এটাকে কার্যকর করা যায়। এটাকে সমর্থন করতে গিয়ে তার যে কারণ তা মাননীয় সদস্যরা সবাই বলেছেন। আমি এ সম্বন্ধে আরও বেশি কিছু বলতে চাই না। একটা কথা শুধু বলব। আজকের দিনে দেখা যাচ্ছে কলকাতা শহর জনবহুল শহরে পরিণত হয়েছে, সমস্ত কিছু বাজারও এখানে। ফলে মফস্বলের শহরগুলি কিভাবে মার খাচ্ছে যানবাহনের ব্যবস্থা না থাকার জন্য তারই একটা ঘটনা বলছি। মুর্শিদাবাদ জেলা এমন একটা জেলা যেখানে ২০টি থানার মধ্যে ১২টি থানায় চেয়ে বেশি সবজি চাষ হওয়ার যোগ্যতা আছে, কিন্তু তারা সবজি চাষ করতে পারে না, কেন আপনি

জানেন। বেলডাঙায় সবজি চাষ হয়, সেখানে ভাল কপি হয় কিন্তু সেই কপি কলকাতায় তারা পৌঁছাতে পারেনা, যান বাহনের এমনই অবস্থা। সেই কপি মানুষে এখানে খেতে পায় না, অনেক সময়ে গরুকে খাইয়ে শেষ করতে হয়। অথচ আজকের যে প্রস্তাব বাঁকুড়া থেকে বীরভূম এবং বর্ধমান মুর্শিদাবাদের একটা যোগাযোগ ব্যবস্থা যদি হয়, তবে শুধু যাতায়াতেরই সুবিধা তা নয়, তরিতরকারি যা বর্ধমানের লোক বীরভূমের লোক খেতে পায় না, সেটা খেতে পাবে। পুরানো দিনে আমরা এমন অবস্থা দেখেছি যে মুর্শিদাবাদের একটা এলাকা আছে—বাগড়ি এলাকা, সেখানকার তরিতরকারি বদলে চাল নিয়ে আসত গাড়ি করে দু তিন দিনের পথ বেয়ে, আজকেও কি সেই অবস্থায়ই থাকবে? আজকে কৃষির উন্নতি হোক যতই উৎসাহ দিননা কেন, মুর্শিদাবাদের ৯ লক্ষ একরেই যেখানে ভাল গম চাষ হতে পারে সেখানে মাত্র ৩ লক্ষ একরে গম চাষ হয়। কিন্তু গমে মার খেয়েছে, গম সেভাবে চাষ করতে পারছে না। এর বিকল্প হিসাবে যদি তারা তরিতরকারি চাষ করতে পারে এবং এটাকে যদি অর্থকরী ফসল হিসাবে তারা গ্রহণ করে তাহলে তারজন্য নিশ্চয় বাজার চাই এবং সেজন্য কলকাতার সঙ্গে যোগাযোগ করা চাই। তাছাড়া কলকাতার এই জনবহুল অবস্থা থেকে সরিয়ে নিয়ে গিয়ে বাজার যদি অন্য জেলায় প্রতিষ্ঠিত করতে চাই তাহলেও এর প্রয়োজন রয়েছে। কাজেই রেলপথে যোগাযোগের ব্যবস্থা করতে পারলে গ্রামের গরিব কৃষকরা মাথায় করে মাল নিয়ে রেল স্টেশনে এসে রেলে করে মাল বাজার নিয়ে গিয়ে বিক্রি করতে পারবেন। এছাড়া অন্য দিকও আছে—মুর্শিদাবাদ জেলা পর্যটনের একটি ভাল কেন্দ্র হতে পারে। অনেকে বলেছেন, এটা আনইনমিক। অর্থনীতিটা তো যানবাহনের উপরই নির্ভর করে, সেই যানবাহনের যদি সুষ্ঠ ব্যবস্থা করা যায় তাহলে নিশ্চয় সেখানে উন্নতি হতে পারে। ওখানে যে চিনি শিল্প আছে আমি সে প্রসঙ্গে বলতে পারি মুর্শিদাবাদ জেলাতে এমন জমি আছে যে উর্বর জমিতে আখ চাষের যথেষ্ট সুযোগসুবিধা রয়েছে। কাজেই সেখানে চিনি শিল্প আরও সুন্দরভাবে গড়ে উঠতে পারে। তারপর স্যার, আর একটি কথা বলি, অমলবাবু একটা প্রস্তাব নিয়ে এলেন তাতেও দেখছি ওরা রাজনীতি করলেন। এতদিন এটা হল না, তারজন্য দোষ কার—ত্রিদিব চৌধুরির। কেন যে রাজনীতির কথা বলছেন সেটা আমি বুঝতে পারছি না। সাত্তার সাহেবদের বড় দুঃখ লাগছে যে উনি বলেছেন, গৌড়ের রাজা, গৌড়ের বাদশারা গৌড়ের সঙ্গে কলকাতার যোগাযোগ করলেন। মুর্শিদাবাদ জেলা বাদশাদের জেলা—ডোমকল, বেলডাঙ্গা, কান্দি প্রভৃতি যেখানেই যান বা যে গঞ্জেই যান দেখবেন বাদশা, রাজা, মহারাজাদের চিহ্নগুলি এখনও রয়ে গিয়েছে। গত ৩০ বছর ধরে এই মুর্শিদাবাদ জেলাতে তো বাদশারাই রাজনীতি করেছেন—রাজার ছেলে করেছেন,না হয় বাদশার ছেলে করেছেন, না হয় নবাবের ছেলে করেছেন। ঐ গ্রামের কৃষকদের দৈন্য দূর করতে হলে যোগাযোগ ব্যবস্থা যে সুষ্ঠু করা দরকার সে কথা কি এই বিধানসভায় কোনওদিন তারা প্রস্তাবাকারে এনেছেন? না তা আনেন নি, তা তারা আনতে পারেন না। তার কারণ ঐ গ্রামের যদু, মধু, তারা একটু ভাল থাকবে এটা ওরা সহ্য করতে পারবেন না। ওরা বলেছেন, এটা কি করে কার্যকর করা হবে, এটা অবাস্তব। আমি অমল বাবুকে বলব, এই প্রস্তাব এখান থেকেই শেষ হবে না। মুর্শিদাবাদ জেলায় গিয়ে আমরা জনমত সৃষ্টি করব, অন্দোলন সৃষ্টি করব, মানুষকে বোঝাব তোমার আমার রক্ত দিয়ে যখন আমাদের দেশের সম্পদ সৃষ্টি হচ্ছে তখন এটা নিশ্চয় করতে হবে। ১০ কোটি টাকা পাট থেকে যে জেলা দিতে পারে সেখানে এই রেললাইন হবে না কেন? পরিশেষে স্যার, আর একটি কথা

বলি। সাত্তার সাহেব যাবার সময় বলে গেলেন আতাহার সাহেবকে একটি কথা—ভেজাল। রুচিসম্পন্ন মানুষ এরা। আমাদের যে সমাজ ব্যবস্থা চলছে তাতে একদিকে বড়লোকদের শোষণ অন্যদিকে গরিব মানুষরা, এই দুই-এর সংঘাতের মধ্যে সমাজ চলছে, তারমধ্যে থেকে আবার কিছু তৈরি হয় যেমন দেখেন না চিনিকলে চিনি তৈরি হয় আবার সঙ্গে সঙ্গে চিটেগুড়ও তৈরি হয়। রাজাই চলতো, যদি আর কেউ রাজা হতে না চাইতেন তাহলে অন্য কথা ছিল, মুর্শিদাবাদে বাদশারাই চলতো, আর যদি কেউ বাদশা হতে চাইতেন না তাহলেও চলতো কিন্তু তা তো হয়না, অনেকেই রাজা হতে চেয়েছে তাই মনে হয়েছে চিনিকল যেমন বাইপ্রোডাক্ট হয় সাত্তার সাহেবের মতোন কিছু বাইপ্রোডাক্ট তারাও রাজা হতে চাইছেন এবং তাই তারা এই সমস্ত অরুচিকর কথাবার্তা বলছেন। একজন এইরকম শিক্ষিত মানুষ, ভদ্র মানুষ ভদ্র ভাবে কথা বলবেন এটাই আমরা আশা করেছিলাম। পরিশেষে এই প্রস্তাবকে আবার সমর্থন করে এবং এই প্রস্তাব কার্যকর করতে জনমত সৃষ্টি করার জন্য মুর্শিদাবাদের সমস্ত মানুষকে নিয়ে আন্দোলন করার যে কাজ সেইকাজ করবেন বলে আমি শ্রদ্ধেয় কমরেড অমলবাবুকে অনুরোধ করে আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার জবাব দেবার দরকার আছে, সেই জন্য অল্প একটু বলতে চাইছি। বিরোধী দল আমার এই প্রস্তাবকে সমর্থন করেছেন বলে আমি তাদের ধন্যবাদ দিচ্ছি। তবে সমর্থন করতে গিয়ে সাত্তার সাহেব যে কথাটি বললেন সেটার একটু জবাব দেওয়ার দরকার আছে। তিনি কি করলেন? উদোর পিন্ডি বুদোর ঘাড়ে চাপাচ্ছেন কেন সাত্তার সাহেব সেটা আমি ঠিক বুঝতে পারছি না। উনি গৌড় এক্সপ্রেসের কথা বললেন। ওদের এখানকার রাজত্ব গেছে তো কি হয়েছে, দিল্লিতে তো ওরা রয়েছেন। আমি তো শুধু সেইটুকুই স্মরণ করিয়ে দিয়েছি। উনি ত্রিদিববাবুর কথা টানলেন। এটা কি এখনকার প্রসঙ্গ? একটি প্রসঙ্গ থেকে আর একটি প্রসঙ্গে গিয়ে উনি ত্রিদিবরাবুর কথা তুলছেন। ত্রিদিববাবু আবার কবে রাজত্ব চালালেন? ত্রিদিববাবু যবে থেকে ওখানে আছেন, উনি ওদের কাছে অ্যাপিল রেখেছেন। ওরা তো দিল্লিতে এখন আছেন। যাই হোক উনি যা বললেন আমি সেই প্রসঙ্গের মধ্যে আর যেতে চাচ্ছি না। লোকসভার সদস্য হিসাবে ত্রিদিববাবু কি ভূমিকা পালন করেছেন না করেছেন সেই অলোচনায় আমি যেতে চাচ্ছি না। সে সম্পর্কে বলার যথেষ্ট যুক্তি আছে, এখন সে আলোচনার সময় নয়, আমি তার মধ্যে যাচ্ছিনা। ওরা দায়িত্ব শিফট করে দিতে পারেন না, উদোর পিন্ডি বুদোর ঘাড়ে করে দেওয়া যায় না। বরাবর ওরাই দায়িত্বে আছেন, মাঝখানে ক'মাস জনতার শাসন গেছে। কাজেই যা কিছু ব্যবস্থা করার কথা ওদেরই ছিল। উনি অন্যের দায়িত্বের কথা বললেন কিন্তু ওরা কেন করলেন না? উকিলের যুক্তি তো এটা হতে পারে না। দ্বিতীয় কথা হচ্ছে বীরেনবাবু সমর্থন করতে গিয়ে ছোট্ট একটি সংশোধনী নিয়ে এসেছেন। যদি ওটা নেওয়া যেত তাহলে ভাল হত। আজিমগঞ্জ-এর সঙ্গে জিয়াগঞ্জ-এর যোগাযোগ রক্ষার ব্যবস্থা করলে আমরা যেভাবে প্রস্তাব নিয়েছি সেই প্রস্তাবের স্পিরিট মোটামুটিভাবে নষ্ট হয়ে যাবে। তাই এই রকম ধরনের কোনও সংশোধনী গ্রহণ করা যায় না। উনি ফরম্যালি সংশোধনী আনেন নি, সংশোধনী আমাদের সামনে নেই। আর উনি যে আশঙ্কা প্রকাশ করছেন সেই আশাঙ্কার কোনও কারণ নেই। এখন এই কাজ কি হবে না, করবেন কি করবেন না, ৭ মণ তেল দিয়ে হবে কি, রাধা নাচবে নাকি—এই

সব তো ভবিষ্যতকালের কথা। আমরা যেটা করতে চাচ্ছি তার পিছনে যুক্তি আছে কিনা সেটাই হল বড় কথা। করার মালিক আমরা নই, সেটা ভাল করেই জানি। কিন্তু করার জন্য যেটুকু চেষ্টা করা দরকার সেই চেষ্টা আজ পর্যন্ত হয়নি। আমরা সেই চেষ্টা শুরু করেছি। যারা করার মালিক তারা তো দিল্লিতে বসে রয়েছেন। করবেন কি করবেন না সেটা আগে থেকে অনুমান করে লাভ কি আছে? ওরা এটা করবেন না, কাজেই আপনারা এই সব প্রস্তাব নেবেন না, এটা যুক্তিবাদী মনের পরিচয় নয়। এটা ডিফিটিং মেন্টালিটির পরিচয়। আমরা সেই ভাবে প্রস্তাব আনি নি। আমরা যে প্রস্তাব নিয়েছি—আব্দুল বারি সাহেব যেটা বললেন এই প্রস্তাব নিয়েই আমরা ক্ষান্ত থাকব না, জনমত সৃষ্টি করার চেষ্টা করব। যেভাবেই হোক আমরা দিল্লিকে বোঝবার চেষ্টা করব যে এই প্রস্তাব রূপায়িত করার জন্য যথাযথ ব্যবস্থা তাদের নিতে হবে। এইটুকু উত্তর বলে দেওয়ার প্রয়োজন মনে করে আমি উঠে দাঁড়িয়েছি। আর একজন মাননীয় সদস্য বললেন গৌড় এক্সপ্রেস চালু হয়েছে। খুব ধন্যবাদের কাজ হল। কিন্তু কি হল জানেন—গৌড় এক্সপ্রেস মালদার মানুষের জন্য—বীরেনবাবু বললেন চাইলাম দিনের ট্রেন, হয়ে গেল রাতের ট্রেন। এই রকম আরও অনেক কিছু হয়েছে। এখন সেটা যদি হয় তাহলে ভয়ঙ্কর কথা। ধন্যবাদ উত্তরবঙ্গের লোক দেবেন কিনা সেটা এখন ক্রমশ প্রকাশ্য—কারণ আমরা সকলেই জানি কতকগুলি সামার এক্সপ্রেস, সামার স্পেশাল উত্তরবঙ্গের সঙ্গে কলকাতার যোগাযোগ রক্ষা করত। আমাদের মাননীয় সদস্য বললেন, যদি সেটা হয় তাহলে বড় সাংঘাতিক কথা। সমস্ত সামার স্পেশ্যালগুলো বন্ধ হয়ে যাবে। যদি সেইগুলো বন্ধ হয়ে যায় এবং এটা চালু থাকলে তাহলে পুরো উত্তরবঙ্গের সঙ্গে যোগাযোগ ব্যবস্থা সাংঘাতিক ভাবে বিপর্যস্ত হবে। কাজেই আজকে নিশ্চয়ই ধন্যবাদ দেব, কারণ মালদহ অত্যন্ত অনুন্নত জেলা, কলকাতার সঙ্গে যোগাযোগ অত্যন্ত কম, এটা কেউ অস্বীকার করবেন না, তবে আমি আগে যেটা বলেছি, আবার সেটা বলছি যে, সমদৃষ্টি চাই। মালদহের আমি এম পি বলে আগে মালদহে হবে, একে কিন্তু অন্য জিনিস বলে, আমি সেটা বলতে চাই না। কাজেই জিনিসটা করার সময় চ্যারিটি বিগিন্স অ্যাট হোম উনি যেটা বলেছে, সেটা আবার অন্য দিকে চলে গিয়েছিল। যাই হোক না কেন, আমরা সামগ্রিকভাবে সমস্ত জিনিসটা বিচার করে ভাল জিনিসকে বলব ভাল হয়েছে। আমি শুধু এই টুকু কর জোড়ে নিবেদন করতে চাইছি, কারণ আমাদের হাতে ক্ষমতা নেই, ওদের হাতে ক্ষমতা আছে, সাত্তার সাহেবকে অনুরোধ করছি, উনি একটু চেষ্টা করুন না, বীরভূম, মুর্শিদাবাদ, নদীয়ার জন্য কিছু করতে পারেন কি না, আপনাদের হাতে ক্ষমতা আছে। সুতরাং আবার কর জোড়ে সকলের কাছে অনুরোধ করছি, সকলে মিলে চেষ্টা করে দেখা যাক, এই প্রস্তাবকে কার্যকর করা যায় কি না এই স্পিরিট নিয়ে আশা করি সকলেই আমার প্রস্তাবকে সমর্থন করবেন।

The motion of Shri Amalendra Roy that—

"যেহেতু পশ্চিমবঙ্গের সামগ্রিক উন্নয়নের স্বার্থে শিল্পের উন্নয়নের সাথে সাথে শিল্পের ও বিদ্যুৎ উৎপাদনের কাঁচামাল যোগানের জন্যএবং পশ্চিমবঙ্গের শিল্পজাত দ্রব্যের সুষ্ঠু সরবরাহের জন্য যানবাহন ব্যবস্থার গুরুত্ব অপরিসীম ;

যেহেতু পশ্চিমবঙ্গ ভারতের ৪০ শতাংশ পাট উৎপাদন করে এবং তার এক-তৃতীয়াংশ নদীয়া-মুর্শিদাবাদ অঞ্চলে পাওয়া যায় যার থেকে অর্জিত মুনাফার পরিমাণ প্রায় দশ কোটি

টাকা এবং এই পাট শিল্প প্রভৃত বৈদেশিক মুদ্রা অর্জন করে ;

যেহেতু মুর্শিদাবাদ জেলা আখ উৎপাদনের ক্ষেত্রেও যথেষ্ট উন্নত এবং পলাশীর সুগার মিল (রামনগর) এবং রাজ্য সরকার কর্তৃক অধিগ্রহণের জন্য সম্প্রতি মনোনীত বেলডাঙ্গা সুগারমিল দুইটির মিলিত উৎপাদন বিশেষভাবে উল্লেখযোগ্য হওয়ার সম্ভাবনা ;

যেহেতু এইচ এম টি কর্তৃপক্ষ একটি বৃহদায়তন কৃষি-সহায়ক শিল্প কারখানা গড়ে তোলার উদ্যোগ গ্রহণ করেছেন এবং ন্যাশনাল টেক্সটাইল কর্পোরেশনের অধীনে বি টি মিল ও মণীন্দ্র কটন মিলকে কেন্দ্র করে উল্লেখযোগ্য শিল্প কেন্দ্র গড়ে উঠেছে ;

যেহেতু লালগোলার অনতিদূরে সুবিখ্যাত ফরাক্কা ব্যারেজ এবং একটি সুপার থার্মাল পাওয়ার প্রোজেক্ট গড়ে তোলার কাজ শুরু হয়েছে ;

যেহেতু ঐতিহাসিক গুরুত্বপূর্ণ মুর্শিদাবাদ দেশ-বিদেশের পর্যটকদের আকর্ষণস্থল করে তোলার জন্য প্রয়োজনীয় ইনফ্রাস্ট্রাকচার একান্ত প্রয়োজন ; এবং

যেহেতু এই অঞ্চলের যানবাহন ব্যবস্থা একান্ত অপ্রতুল এবং হাজার হাজার যাত্রীসাধারণ প্রাত্যহিক জীবনযন্ত্রণা ভোগ করছেন ; এবং

যেহেতু বাঁকুড়া-বর্ধমান-বীরভূম-নদীয়া ও মুর্শিদাবাদ জিলার মধ্যে যোগসূত্র রচনা ও যোগাযোগ ব্যবস্থা সহজ ও উন্নততর করা, ধানবাদ ও রানীগঞ্জ হইতে কয়লা সরবরাহ, সিন্ধী, দুর্গাপুর থেকে সার, দুর্গাপুর-বার্ণপুর থেকে লোহা ও ইস্পাত বিস্তীর্ণ অঞ্চলে সরবরাহ, অন্তত কুড়িটি থানার ৫০ লক্ষ মানুষের অশেষ ক্লেশ লাঘবের জন্য পূর্ব রেলের মেন লাইন ও সাহেবগঞ্জ লুপলাইনের মধ্যে সংযোগ রক্ষাকারী বিকল্প ব্যবস্থা একান্ত প্রয়োজন ;

সেইহেতু কৃষ্ণনগর থেকে লালগোলা পর্যন্ত রেলপথটিকে বৈদ্যুতিকরণ ও উহাকে ডবল লাইনে রূপান্তরকরণের কাজ অনতিবিলম্বে আরম্ভ করার জন্য অন্তবর্তী সময়ে এই রেলপথে ডিজেল চালিত ইঞ্জিনের ব্যবস্থা করার জন্য এবং অন্ডাল-সিউড়ি-সাঁইথিয়া রেলপথটিকে সাঁইথিয়া হইতে মুর্শিদাবাদ জেলার কান্দি-বহরমপুর-জলঙ্গী হয়ে নদীয়া জেলার করিমপুর পর্যন্ত সম্প্রসারণের জন্য এই সভা কেন্দ্রীয় সরকারের নিকট সুপারিশ করছে।

The motion was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 4-12 p.m. till 1 p.m. on Tuesday the 22nd April, 1980, at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Tuesday, the 22nd April, 1980 at 1.00 pm.

**PRESENT**

Mr. Speaker (Shri Syed Abul Mansur Habibullah) in the Chair, 12 Ministers, and 147 Members.

[1-00 — 1-10 p.m.]

## Held Over Starred Questions (to which oral answers were given)

**পশ্চিমবঙ্গে শূন্য পঞ্চায়েত সদস্যপদের সংখ্যা**

*২৪৩। (অনুমোদিত প্রশ্ন নং *৮৮৯।) **শ্রী সন্তোষকুমার দাস ঃ** পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে পশ্চিমবঙ্গে কতগুলি পঞ্চায়েত সদস্যপদ খালি আছে ;

(খ) উক্ত পদগুলি শূন্য হওয়ার কারণ কি ;

(গ) উক্ত পদগুলি পূরণের জন্য পুনর্নির্বাচনের কোনও ব্যবস্থা নেওয়া হচ্ছে কিনা?

(ঘ) '(গ)' প্রশ্নের উত্তর হ্যাঁ হলে, কবে নাগাদ উক্ত নির্বাচন অনুষ্ঠিত হবে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ**

(ক) এবং (খ)

বর্তমানে পশ্চিমবঙ্গে পঞ্চায়েত-এর বিভিন্ন স্তরে মোট ৩০৫টি সদস্য পদ শূন্য আছে। উক্ত পদগুলি শূন্য হওয়ার কারণ সংশ্লিষ্ট সদস্যের মৃত্যু, পদত্যাগ, অপসারণ অথবা আদালতের আদেশ।

(গ) হ্যাঁ।

(ঘ) উপনির্বাচনের তারিখ এখনও স্থির হয়নি। তবে যত শীঘ্র সম্ভব উক্ত নির্বাচন অনুষ্ঠিত হবে।

**শ্রী সন্তোষকুমার দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে এই সদস্যপদ ৩০৫টি খালি রয়েছে, এর মধ্যে কোনও জেলায় সব চেয়ে বেশি এবং কোনও জেলায় সব চেয়ে কম আছে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** শূন্য পদের সংখ্যা মালদহে বেশি, বর্ধমানে বেশি, মুর্শিদাবাদে বেশি, নদীয়াতে ২১ জন, হাওড়ায় কম, বাঁকুড়াতে বেশি, মেদিনীপুরে সব চেয়ে বেশি এবং

২৪ পরগনায় ৪৮ জনেরও বেশি দেখা যাচ্ছে।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি দয়া করে জানাবেন যে এই শূন্য পদের মধ্যে কতগুলিকে অপসারণ করা হয়েছে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** ১৩টি।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে এই অপসারণের কারণ কি?

**শ্রী দেব্রবত বন্দ্যোপাধ্যায় ঃ** বিভিন্ন রকম অভিযোগের ভিত্তিতে অপসারণ করা হয়েছে।

**শ্রী কমলাক্ষ্মী বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, পঞ্চায়েত নির্বাচন হয়ে গেছে। এখন উপনির্বাচন হতে যাচ্ছে, ভোটার লিস্ট তৈরি হচ্ছে। এটা কতদিনের মধ্যে শেষ হবে সেটা জানাবেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** ২ মাসের মধ্যে নির্বাচন করতে পারব বলে আশা করছি।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন এই যে ১৩ জনকে অপসারিত করেছেন, এরা কোন দলের পঞ্চায়েতে ছিলেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** এই বিষয়ে নোটিশ দেবেন, বলে দেব।

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি বলবেন ঐ যাদের অপসারণ করা হয়েছে তাদের মধ্যে প্রধান এবং পঞ্চায়েত সমিতির সভাপতি কতজন আছেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** নোটিশ পেলে বলতে পারি, তবে আমার যতদূর জানা আছে ৭ জন প্রধান।

**শ্রী বলাইলাল দাস মহাপাত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি যে ঐ যে ১৩ জনকে অপসারণ করা হয়েছিল তাদের বিরুদ্ধে আদালতে কেস ফাইল করা হয়েছিল কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** অন্যান্য ক্ষেত্রে আদালতে অনেক কেস আছে এ ক্ষেত্রে নাই।

### মুর্শিদাবাদ জেলার রঘুনাথগঞ্জ ২নং ব্লক পঞ্চায়েত সমিতির অনুষ্ঠিত সভা

***৪৫১।** (অনুমোদিত প্রশ্ন নং *১৩০৭।) **শ্রী হাবিবুর রহমান ঃ** পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, মুর্শিদাবাদ জেলার রঘুনাথগঞ্জ ২নং ব্লক পঞ্চায়েত সমিতি গঠিত হওয়ার পর থেকে অদ্যাবধি (২৯এ ফেব্রুয়ারি, ১৯৮০ পর্যন্ত) উক্ত পঞ্চায়েত সমিতির মোট কতগুলি সভা অনুষ্ঠিত হয়েছে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** মোট চারটি সভা অনুষ্ঠিত হয়েছে।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** পঞ্চায়েত সমিতি বছরে কতগুলি করে সভা করবে এই রকম কোনও নিয়ম আছে কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** সংশোধিত আইন অনুসারে ৩ মাস অন্তর করতে পারে।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** তাহলে ৪টি সভা হয়েছে ১৯৮০ সালের ফেব্রুয়ারি পর্যন্ত, বাকি যে সভাগুলি করলেন না এর বিরুদ্ধে কি ব্যবস্থা নেওয়া হচ্ছে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** ৪টি হয়েছে ১৯শে জানুয়ারি, ১৯৭৯, ১৬ই ফেব্রুয়ারি ১৯৭৯, ১৪ই জুলাই ১৯৭৯, বাকি ৫ মাস হয়নি। প্রধানদের বিরুদ্ধে গুরুতর অভিযোগ আছে। স্টেপ নেওয়া হচ্ছে।

## Starred Questions
## (to which oral answers were given)

### তদন্ত কমিশন

***৬২৩।** (অনুমোদিত প্রশ্ন নং *৪৭৪।) **শ্রী কিরণময় নন্দ ঃ** বিচার বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭২-৭৭ সময়কালে তদানীন্তন মন্ত্রী ও বিধানসভার সদস্যদের দুর্নীতির তদন্তের জন্য রাজ্য সরকার কর্তৃক কতগুলি কমিশন গঠন করা হইয়াছিল ;

(খ) ঐ কমিশনগুলির নাম কি ;

(গ) ঐ কমিশনগুলির কাজ বর্তমানে কি অবস্থায় আছে ; এবং

(ঘ) কোন কোন মন্ত্রী ও বিধানসভা সদস্যদের সম্পর্কে উক্ত কমিশন তদন্ত করিয়াছেন?

**শ্রী হাসিম আবদুল হালিম ঃ**

(ক) একটি।

(খ) বাসু তদন্ত কমিশন।

(গ) প্রকাশ্য শুনানি চলিতেছে।

(ঘ) পশ্চিমবঙ্গের প্রাক্তন মন্ত্রী এবং বর্তমানে কেন্দ্রীয় মন্ত্রী শ্রী এ. বি. এ. গনিখান চৌধুরি এবং প্রাক্তন রাষ্ট্রমন্ত্রী শ্রী গোবিন্দ নস্কর সম্বন্ধে শুনানি শুরু হইয়াছিল, কিন্তু হাইকোর্টের আদেশে উভয়ক্ষেত্রেই শুনানি স্থগিত আছে। কোনও প্রাক্তন বিধানসভা সদস্যের সম্বন্ধে শুনানি এখনও শুরু হয় নাই।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** এই তদন্ত কমিশন বন্ধ করার জন্য কেন্দ্রীয় সরকারের কাছ থেকে কোনও চাপ এসেছে কিনা?

**শ্রী হাসিম আবদুল হালিম ঃ** না, এখন কোনও রকম চাপ আসেনি।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** হাইকোর্টের ইঞ্জাংশনের জন্য অজয় বসু কমিশন বন্ধ হয়ে গেছে, ইঞ্জাংশন কেন হল?

**শ্রী হাসিম আবদুল হালিম ঃ** গনিখান চৌধুরি এবং গোবিন্দ নস্কর এদের ক্ষেত্রে হাইকোর্ট বলছেন যে তদন্ত করবেন না, বাদবাকি রুল অনুযায়ী তদন্ত চলছে।

**শ্রী সরল দেব ঃ** এই তদন্ত শেষ হতে কতদিন সময় লাগবে?

**শ্রী হাসিম আবদুল হালিম ঃ** বিচার বিভাগীয় তদন্ত, জজ সাহেবের উপর নির্ভর করে। যা এ পর্যন্ত আছে আমরা অ্যাসেম্বলিতে প্লেস করেছি।

**শ্রী সরল দেব ঃ** নির্দিষ্ট সময় কি বাড়িয়ে দেওয়া হয়?

**শ্রী হাসিম আবদুল হালিম ঃ** ৬ মাস করে সময় বাড়ে। সময় বাড়াতে দরখাস্ত করলে আমরা বাড়িয়ে দিই।

**শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় ঃ** এ. বি. এ. গণি খান চৌধুরি এবং গোবিন্দ নস্করের বিরুদ্ধে কি কি অভিযোগ ছিল যা হাইকোর্টে ইঞ্জাংশন হয়েছে?

**শ্রী হাসিম আবদুল হালিম ঃ** নানা রকমের অভিযোগ ছিল।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** বিধানসভার সদস্যদের কতজনের বিরুদ্ধে অভিযোগ আছে?

**শ্রী হাসিম আবদুল হালিম ঃ** তাদের জন্য একটা কোয়েশ্চেন করতে হবে, প্রশ্ন করলে উত্তর দেব।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** কোন কোন মন্ত্রী এবং বিধানসভার সদস্য কতজনের বিরুদ্ধে অভিযোগ আছে?

**শ্রী হাসিম আবদুল হালিম ঃ** বিধানসভার সদস্যদের বিরুদ্ধে কমিশন তদন্ত করেছেন, উত্তর এসেছে। গনিখান চৌধুরি এবং গোবিন্দ নস্কর কমিশনের সামনে হাজির হয়েছিলেন তারপর হাইকোর্টে মামলা হয়। Enquiry against Ex-M.L.As. would be started shortly. কমিশন থেকে পুরো সাহায্য পায় না।

[1-10 — 1-20 p.m.]

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** প্রশ্নটা ছিল কোন কোন মন্ত্রী ও বিধানসভার সদস্য সম্বন্ধে। আপনি সেখানে সদস্যদের নাম বললেন না কেন?

**শ্রী হাসিম আবদুল হালিম ঃ** কমিশন সেই ভাবে আমার কাছে উত্তর দেননি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** আইন মাফিক কেন্দ্রীয় সরকার থেকে চাপ সৃষ্টি করার কোনও ব্যবস্থা আছে কি?

**শ্রী হাসিম আবদুল হালিম ঃ** আইন করলেই হবে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** আপনার কাছে কি কোনও কাগজ আছে যা থেকে আপনি বলছেন গোবিন্দ নস্কর বা বরকত সাহেবের বিরুদ্ধে দুর্নীতির অভিযোগ আছে?

**শ্রী হাসিম আবদুল হালিম ঃ** কমিশন অফ এনকোয়ারি গঠন করা হয়েছিল দুর্নীতির বিরুদ্ধে অভিযোগের জন্য স্বাভাবিক ভাবে কমিশন সেইভাবে এনকোয়ারি করছে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** আমার পয়েন্ট ক্লিয়ার হল না।

**মিঃ স্পিকার ঃ** আপনি দুটো প্রশ্ন করেছেন আর নয়।

**শ্রী হাসিম আবদুল হালিম ঃ** আমি রেকর্ড থেকে পড়ে দিচ্ছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** আমার প্রশ্ন ক্লিয়ার করতে দিলেন না কিন্তু মন্ত্রীকে আপনি করতে দিচ্ছেন আমি দুঃখের সঙ্গে প্রটেস্ট করছি।

**শ্রী হাসিম আবদুল হালিম ঃ** কমিশন আমাকে যে চিঠি লিখেছেন আমি সেটা পড়ে দিচ্ছি, In respect of Q. 'ga' public hearing of Basu Commission of Inquiry is going from day to day. Public hearing started on and from 3rd August, 1979. The complaints were investigated by the Police Cell attached to the Commission and there-after for only those cases which were of public importance and the Commission was satisfied that there is a prima facie case, affidavits are filed and public hearings in respect of each complaint are held separately.

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** আপনি পাবলিক ইন্টারেস্ট ও অন্যান্য কথা বললেন কিন্তু কোরাপশনের কথা তো নেই।

**শ্রী হাসিম আবদুল হালিম ঃ** আপনার যদি বুঝতে অসুবিধা হয় তাহলে আমি সাহায্য করতে পারব না। দুর্নীতির অভিযোগেই কমিশন সেট আপ করা হয়েছিল। কমিশন বলছে যে সব কেসে প্রাইমাফেসি কেস আছে সে সব কেস তদন্ত করা হবে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** আপনার টার্মস অফ রেফারেশন আমি সমস্ত জানি।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** স্পেসিফিক চার্জ কি কি ছিল সেটা আমাদের বলুন।

**শ্রী হাসিম আবদুল হালিম ঃ** দুর্নীতি সম্পর্কে তদন্ত করার জন্যই কমিশন বসানো হয়েছিল কিন্তু হাইকোর্টে ব্যাপারটা বিচারাধীন আছে বলে তার মধ্যে যেতে চাই না।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** যারা দুর্নীতি করেছে তাদের সম্পর্কে তো বিচার হবে?

**শ্রী হাসিম আবদুল হালিম ঃ** হ্যাঁ।

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় ঃ** যে কয়েকটি ইন্টারিম রিপোর্ট পেয়েছেন তার ভিত্তিতে অ্যাকশন নেবার কথা কি চিন্তা করছেন?

**শ্রী হাসিম আবদুল হালিম ঃ** গভঃ থেকে বিবেচনা করছেন এবং কয়েকটি ক্ষেত্রে তাড়াতাড়ি সিদ্ধান্ত নেব।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** বরকত সাহেব বা গোবিন্দ নস্করের বিরুদ্ধে কোনও বিষয় তদন্ত করার এক্তিয়ার অজয় বসু কমিশনের নেই এই রকম কথা কি হাইকোর্ট বলেছেন?

**শ্রী হাসিম আবদুল হালিম ঃ** সে রায় আমার কাছে আসেনি এলে বলব।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** এই কমিশনের সরকার পক্ষের ল-ইয়ার কে কে এবং এ পর্যন্ত কত টাকা দেওয়া হয়েছে?

**শ্রী হাসিম আবদুল হালিম ঃ** প্রশ্ন করলে উত্তর দেব।

**চিনির বাজার দর**

*৬২৪। (অনুমোদিত প্রশ্ন নং *৭৯৫। **শ্রী অমলেন্দ্র রায় ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ১৯৭৯ সালের ডিসেম্বর মাসে ঠিক লোকসভার সাধারণ নির্বাচনের পূর্বে এবং ১৯৮০ সালের জানুয়ারি ও ফেব্রুয়ারি মাসে লোকসভার নির্বাচনের পরে পশ্চিমবঙ্গে চিনির বাজার দর কিরূপ ছিল?

**শ্রী সুধীন কুমার ঃ**

**পশ্চিমবঙ্গে চিনির গড় মূল্য ছিল ঃ—**

**১৯৭৯**

| | | |
|---|---|---|
| ডিসেম্বর (শেষভাগে) | — | ৪'৩৪ প্রতি কেজি |
| জানুয়ারি, ১৯৮০ | — | ৪.৫৯ ” |
| ফেব্রুয়ারি ১৯৮০ | — | ৫.৬৯ ” |

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** গত লোকসভা নির্বাচনের আগে শ্রীমতী গান্ধী ঘোষণা করেছিলেন যে ক্ষমতা হাতে পেলে সমস্ত কিছুর দাম কমিয়ে দেব—এই দাম এখন পড়তির দিকে না বাড়তির দিকে?

**শ্রী সুধীন কুমার ঃ** বাড়তির মুখে।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** এই দাম দিলেন এটা কলকাতার না গ্রামাঞ্চলের?

**শ্রী সুধীন কুমার ঃ** গড় হিসাব ধরে দেওয়া হয়েছে।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** বর্তমানে চিনির দাম কত?

**শ্রী সুধীন কুমার ঃ** নোটিশ দিলে বলতে পারব।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** পঃ বাংলার এই যে দাম এটা সারা ভারতের তুলনায় বাড়তি

না কমতি?

**শ্রী সুধীন কুমার** ঃ পঃ বাংলার বাইরে দাম বেশি।

**শ্রী রজনীকান্ত দলুই** ঃ বর্তমানে চিনির দাম কত?

**শ্রী সুধীন কুমার** ঃ নোটিশ চাই।

**শ্রী সরল দেব** ঃ চিনির দাম এই ভাবে যে বাড়ছে এটা কি ইন্দিরা গান্ধী স্থায়ী সরকারের স্থায়ী দাম বৃদ্ধি?

**শ্রী সুধীন কুমার** ঃ আগামী পরশু দিন কেন্দ্রীয় স্তরে একটা আলোচনা করার জন্য কেন্দ্রীয় মন্ত্রী আমাদের ডেকেছেন। সেখানে খোলা বাজারে চিনির উর্ধ্বগতি রোধ করা যায় কিনা সেটা আলোচনা হবে?

## Government notification regarding re-delimitation of the wards of Kharagpur Municipality

***625**. (Admitted question No. *1095.) **Shri Dawa Narbu La and Shri Ramani Kanta Doloi :** Will the Minister-in-charge of the Local Government and Urban Development Department be pleased to state what action has been taken by the Government in the matter of publication of the final notifications regarding re-delimitation of the wards of Kharagpur Municipality?

**Shri Prasanta Kumar Sur :** Government notification redelimiting the wards of the Kharagpur Municipality was issued on the 16th January, 1980 and the same was likely to be published in the Calcutta Gazette, Extra-ordinary dated the 18th January, 1980.

[1-20 — 1-30 p.m.]

**শ্রী রজনীকান্ত দলুই** ঃ মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি রি-ডেলিমিটেশনের পরিপ্রেক্ষিতে খড়গপুর মিউনিসিপ্যালিটিতে কতগুলি ওয়ার্ড বেড়েছে?

**শ্রী প্রশান্তকুমার শূর** ঃ আমি বলতে পারব না।

**শ্রী রজনীকান্ত দলুই** ঃ ওখানে কবে নাগাদ নির্বাচন হবে মন্ত্রী মহাশয় বলতে পারবেন কি?

**শ্রী প্রশান্তকুমার শূর** ঃ আশা করছি নভেম্বর মাসে।

## জলপাইগুড়ি জেলায় এম. আর ডিলার নিযুক্তি

***৬২৬**। (অনুমোদিত প্রশ্ন নং *৮৫৫।) **শ্রী মনোহর তিরকি** ঃ খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৮ ও ১৯৭৯ সালে জলপাইগুড়ি জেলায় এম. আর. ডিলার নিযুক্ত করা হইয়াছে কি ;

(খ) হইয়া থাকিলে, কোন ব্লকে কতজন ডিলার নিযুক্ত হইয়াছে ; এবং

(গ) উক্ত এম. আর. ডিলারদের মধ্যে উপজাতি সম্প্রদায়ের লোকের সংখ্যা কত?

**শ্রী সুধীন কুমার ঃ**

(ক) হয়েছে।

| (খ) ব্লকের নাম | | নিযুক্ত ডিলারের |
|---|---|---|
| কোতয়ালি | — | ১১ জন |
| মালবাজার | — | ২ .. |
| ময়নাগুড়ি | — | ৫ .. |
| রাজগঞ্জ | — | ৫ .. |
| নাগরাকাটা | — | ২ .. |
| মেটেলি | — | ১ .. |
| ধূপগুড়ি রানারহাট | — | ৫ .. |
| আলিপুরদুয়ার টাউন জংশন | | ৫ .. |
| আলিপুরদুয়ার ব্লক-১ | — | ১ .. |
| আলিপুরদুয়ার ব্লক-২ | — | ১ .. |
| কুমারগ্রাম | — | ৩ .. |
| কালচিনি | — | ৪ .. |
| ফালাকাটা | — | ১ .. |
| বীরপাড়া-মাদারিহাট | — | ১ .. |

(গ) ১ জন।

**শ্রী তারকবন্ধু রায় ঃ** জলপাইগুড়ি জেলায় অনেকগুলি ডিলারের ভেকেন্সি আছে, সেই ডিলার নিযুক্ত করার জন্য কোনও ব্যবস্থা গ্রহণ করেছেন কিনা?

**শ্রী সুধীন কুমার ঃ** যখন খালি হয় তখন ভেকেন্সি ডিক্লেয়ার করে দরখাস্ত আহ্বান করা হয়। যদি জানতে পারি কোন কোনগুলি বিশিষ্ট আপনি বলছেন তখন জবাব দিতে পারব পুঙ্খানুপুঙ্খরূপে।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** ৩৯ জন ডিলার নিযুক্ত হয়েছে, তার মধ্যে একজন ট্রাইব্যাল সম্প্রদায়ের লোককে ডিলারশিপ দেওয়া হয়েছে। এই যে ডিসক্রিমিনেশন এর কারণ কি?

**শ্রী সুধীন কুমার ঃ** যারা দরখাস্ত করেছেন তাদের মধ্য থেকে ওখানকার পঞ্চায়েতের রেকমেন্ডেশন নিয়ে এস. ডি. ও নিজে বিচার করে অ্যাপয়েন্ট করেন। এর কারণ নিশ্চয়ই যে যারা দরখাস্ত করেছিলেন তাদের মধ্যে একজন পাওয়া গিয়েছিল যোগ্যতা মানের যিনি গ্রহণ করতে পারেন-দায়িত্ব।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** গভর্নমেন্টের যে আইন আছে ট্রাইব্যাল এবং শিডিউল্ড কাস্টদের রিজারভেশনের ক্ষেত্রে সেই রিজারভেশন এখানে পালিত হচ্ছে না, এই সম্বন্ধে আপনি কি ব্যবস্থা নেবেন?

**শ্রী সুধীন কুমার ঃ** এখানে রিজারভেশন থাকলে এম আর ডিলারশিপ খালি থাকবে। এটাই সেখানে নিয়ম আছে যদি যোগ্যতা সমান হয় তাহলে এরা অগ্রাধিকার পাবে।

**শ্রী বলাইলাল দাস মহাপাত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি বলবেন এম আর ডিলার নিযুক্তির ব্যাপারে কোন কোন নিয়ম পালন করতে হয়?

(নো রিপ্লাই)

## Municipal taxation for bustees

*627. (Admitted question No. *1262) **Shri Lutful Haque** and **Shri Rajani Kanta Doloi :** Will the Minister-in-charge of Local Government and Urban Development Department be pleased to refer to the Budget statement made on the floor of the House by the Minister-in-charge of the Finance Department on 25th February, 1978 and to state what action has so far been taken to reduce the rates of municipal taxation for bustees in the Calcutta Corporation areas?

**শ্রী প্রশান্তকুমার শুর ঃ**

আপনারা জানেন যে এবারে সিলেক্ট কমিটি থেকে একটা বিল আসছে ক্যালকাটা কর্পোরেশান বিল, ১৯৭৯, সেটা আলোচনার সময় ভাল করে বলতে পারবেন, তা সত্ত্বেও জানিয়ে দিই আগে যেখানে শতকরা ১৮ পারসেন্ট ট্যাক্স ছিল সেটা কমিয়ে ১১ পারসেন্ট করা হয়েছে। ১১ পার্সেন্ট থেকে ১৫ পার্সেন্ট পর্যন্ত এই ট্যাক্স থাকবে।

## দুর্গাপুর সিমেন্ট কারখানায় সিমেন্ট উৎপাদনের পরিমাণ

*৬২৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৩১২) **শ্রী দেবনারায়ণ চক্রবর্তী ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের দুর্গাপুর সিমেন্ট কারখানায় ১৯৭৯-৮০ সালে (২৯এ ফেব্রুয়ারি, ১৯৮০ পর্যন্ত) মোট কত সিমেন্ট উৎপাদন হইয়াছে, এ বিষয়ে পশ্চিমবঙ্গ সরকারের কোনও তথ্য আছে কি ;

(খ) থাকিলে, তাহা কত ;

(গ) ঐ উৎপাদিত সিমেন্টের মধ্যে পশ্চিমবঙ্গ সরকার ঐ সময়ের মধ্যে কত সিমেন্ট উক্ত কারখানা হইতে প্রাপ্ত হইয়াছেন ;

(ঘ) পশ্চিমবঙ্গ সরকারকে দুর্গাপুর ছাড়া আর কোথা হইতে সিমেন্ট আনিতে হয় ; এবং

(ঙ) ইহার ফলে পশ্চিমবঙ্গ সরকারের বৎসরে অতিরিক্ত ব্যয়ের পরিমাণ কত?

**শ্রী সুধীন কুমার ঃ**

(ক) ও (খ) দুর্গাপুর কারখানা কর্তৃপক্ষ এ ব্যাপারে রাজ্য সরকারকে কোনও তথ্য সরবরাহ্ করেন না।

(গ) ১৯৭৯ সালের ১লা জানুয়ারি হইতে ১৯৮০ সালের ২১শে ফেব্রুয়ারি পর্যন্ত এই কারখানা হইতে ৩,৩৪,২৩৫ মেঃ টন সিমেন্ট এই রাজ্যের বিভিন্ন প্রকারের সিমেন্ট ব্যবহারকারীগণ পাইয়াছেন।

(ঘ) দুর্গাপুর ছাড়া নিম্নলিখিত কারখানাগুলি হইতে পশ্চিমবঙ্গের সিমেন্ট আনিতে হয়—

| | |
|---|---|
| ১। বরগড়<br>২। রাজগাঙ্গপুর | উড়িষ্যা |
| ৩। চাইবাসা<br>৪। রোটাস<br>৫। সিন্ধ্রি | বিহার |
| ৬। জামুল<br>৭। মান্ধার<br>৮। তিলদা<br>৯। কারুর | মধ্যপ্রদেশ |
| ১০। সঙ্করাইড্রাগ<br>১১। তালাই উত্তু<br>১২। মধুঝাড়াই | তামিলনাড়ু |
| ১৩। কিস্তানা<br>১৪। বিজয়ওয়াড়া | অন্ধ্রপ্রদেশ |

(ঘ) ভারতের সর্বত্র রেলযোগে সরবরাহকৃত সিমেন্টের মূল্য এক হওয়ার ফলে ইহার জন্য অতিরিক্ত কোনও ব্যয় হয় না।

## Underground telephone cables

***629**. (Admitted question No. *1330.) **Shri Rajani Kanta Doloi :**

Will the Minister-in-charge of the Public Works (Metropolitan Development) Department be pleased to state what action is being taken by the CMDA authorities to prevent damage to underground Telephone Cables while digging for construction works ?

**Shri Prasanta Kumar Sur :**

There is an underground services call with representatives of CMDA, Calcutta Corporation, Calcutta Telephones, M.T.P., Calcutta Electric Supply corporation etc. They meet periodically for discharge of their respective functions in Co-ordination and adjustment with other organizations.

Underground maps of these organisations are exchanged among themselves to enable each organisation to locate the underground utility services of other organisations. With this arrangement, it has been possible to execute any work without damage of other systems.

To prevent accidental damage, the Calcutta Telephones have been requested to adopt duct system of cabling as a measure of safeguard against cable damage during construction works.

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** মন্ত্রী মহাশয় কি জানেন, সি. এম. ডি. এ.-র এই খোড়াখুড়ির জন্য টেলিফোনের আন্ডারগ্রাউন্ড কেবেলের ক্ষেত্রে অনেক ডিফিকাল্টি অ্যারাইস করেছে এবং তার ফলে প্রায় নাইনটি নাইন পারসেন্ট টেলিফোন আউট অব অর্ডার?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** এখানে ওখানে খোড়াখুড়ির জন্য কিছু ক্ষতি হতে পারে কিন্তু টেলিফোন ইন জেনারেল ডেটোরিয়েট করেছে ফর আদার রিজনস।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** এই ডাক্ট সিস্টেম অব টেলিফোনের জন্য টেলিফোনের জেনারেল ম্যানেজারকে অনুরোধ করেছেন কি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** তারা বলছেন কেন্দ্রীয় সরকার তাদের যথেষ্ট পরিমাণে টাকা দিচ্ছে না যাতে তারা ব্যাপক হারে কাজ করতে পারেন। অল্প অল্প টাকা দিচ্ছে বলে তাদের কাজে অসুবিধা হচ্ছে।

### পশ্চিমবঙ্গে সরিষা আমদানি

*৬৩০। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৬৭।) **শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে বৎসরে কি পরিমাণে সরিষা আমদানি করা হয় ; এবং

(খ) উক্ত সরিষা এই রাজ্যের ছোট ও মাঝারি তেল কলগুলিতে নিয়মিত সরবরাহ

করা হয় কি?

**শ্রী সুধীন কুমার ঃ**

(ক) বৎসরে প্রায় ২ লক্ষ টন সরিষা পশ্চিমবঙ্গে আমদানি হয় ;

(খ) সরিষার সমস্ত আমদানিই বেসরকারিভাবে হয়। সরকারি কোনও সরবরাহ ব্যবস্থা এদের সম্পর্কে নাই।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** এই যে দু লক্ষ টন আমদানি করা হয় এটা কোথা থেকে আনা হয় জানাবেন কি?

**শ্রী সুধীন কুমার ঃ** যেখানে উৎপন্ন হয় সেখান থেকেই আনা হয়। বেসরকারিভাবে যারা উৎপাদন করে তাদের কাছে থেকেই আসে।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** জিনিসটা আসছে অথচ কোথা থেকে আসছে সেটা বলতে পারছেন না।

**শ্রী সুধীন কুমার ঃ** নোটিশ চাই।

**গরিব মানুষেদের আইনগত সাহায্য প্রকল্পে অর্থ ব্যয়ের পরিমাণ**

***৬৩২।** (অনুমোদিত প্রশ্ন নং *১৪৯৬।) **শ্রী প্রবোধচন্দ্র সিন্‌হা ঃ** বিচার বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকারি ব্যয়ে দেশের গরিব মানুষদের আইনের সাহায্য প্রকল্প অনুসারে ১৯৭৯-৮০ সালের ৩১এ জানুয়ারি পর্যন্ত মোট কয়টি ক্ষেত্রে কতজনকে এ ধরনের সাহায্য দেওয়া হয়েছে ; এবং

(খ) এই বাবদে সরকারের মোট কত ব্যয় হয়েছে?

**শ্রী হাসিম আবদুল হালিম ঃ**

(ক) মোট ৫৪৬টি ক্ষেত্রে ১,১৫২ জনকে এইরূপ সাহায্য দেওয়া হয়েছিল।

(খ) ৫৮,৫৯০ টাকা।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** এই যে বললেন এ পর্যন্ত ৫৮ হাজার ৫৯০ টাকা ব্যয় হয়েছে তাতে কতজন লোক উপকৃত হয়েছে জানাবেন কি?

**শ্রী হাসিম আবদুল হালিম ঃ** ১ হাজার ১৫২ জন। তবে টাকার অঙ্ক এই যা বললাম এটাই শেষ নয় কারণ মামলাগুলি আরও অনেকদিন ধরে চলবে এবং তারজন্য আরও ব্যয় হবে। এ পর্যন্ত যে বিল সাবমিট করা হয়েছে সেটা আমি বললাম। কোর্ট ফি, টাইটেল ফি প্রভৃতি নানা রকম খরচ আছে, কাজেই শেষ পর্যন্ত কত টাকা ব্যয় হবে সেটা আমি এখনই বলতে পারছি না।

[1-30 — 1-40 p.m.]

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় যে বললেন গরিব মানুষ যাদের আইনের সাহায্য আপনারা দিচ্ছেন, কি নীতির ভিত্তি করে তারা সাহায্য পাচ্ছেন?

**শ্রী হাসিম আবদুল হালিম ঃ** আমাদের একটা লিগাল এড কমিটি আছে সেটা বিগত সরকারের আমল থেকে চলে আসছে, এই লিগাল এড কমিটিতে যা ব্যবস্থা আছে তা উপযুক্ত নয়, আমরা নতুন লিগাল এড সিস্টেম আরম্ভ করছি। তাতে অনেক বেশি টাকা খরচ করার কথা হয়েছে, এটা নিয়ে ১৯৭৮ সালে দিল্লিতে একটা লিগাল এড সেমিনার হয় সুপ্রিম কোর্টের চিফ জাস্টিস ছিলেন ভগবতী প্রসাদ, জাস্টিস কৃষ্ণ আয়ার ছিলেন, তাদের সবার সঙ্গে আলোচনা করে একটি নতুন স্কীম আমরা তৈরি করছি, এই স্কীম খুব সম্ভবত আমরা এই বছরে চালু করতে পারব। বর্তমান যে ব্যবস্থা আছে বিগত সরকার যা রেখে গেছেন জেলা ভিত্তিক একটা লিগাল এড কমিটি আছে, একজন মেম্বার সেক্রেটারি আছেন তার বেতন আছে। আমি খুব দুঃখের সঙ্গে বলতে চাই এই লিগাল এডে যা খরচা হচ্ছিল তাতে গরিব লোককে যে টাকা দেওয়া হোত তার থেকে অনেক বেশি প্রশাসনিক খরচা হত। আমরা যদি এক লাখ টাকা দিতাম তাহলে দু লাখ টাকা খরচা হোত এই এক লাখ টাকা দেওয়ার জন্য, সুতরাং এই ব্যবস্থা আমরা উপযুক্ত বলে মনে করি না এর পরিবর্তন করছি—এটা একটা কোর্ট সংক্রান্ত ব্যাপার, হাইকোর্টের সঙ্গে বসে, সুপ্রিম কোর্টের সঙ্গে বসে আলোচনা করার ব্যাপার আছে। জাস্টিস আয়ার, জাস্টিস ভগবতীর একটা রিপোর্ট আছে। সেই সমস্ত আলোচনা করে একটা নতুন স্কীম ব্লক ভিত্তিক আমরা করবার চেষ্টা করছি।

**শ্রী বলাইলাল দাস মহাপাত্র ঃ** এই যে গরিবকে সাহায্য দেওয়া হয়, কোন গরিবকে দেওয়া হয়, গরিবের সংজ্ঞা কি? বলবেন।

**শ্রী হাসিম আবদুল হালিম ঃ** লিগাল এড কমিটি আছে, তার একজন মেম্বার সেক্রেটারি আছে, একজন উকিল আছে, তার একটা বেতন আছে এবং আরও কয়েকজন স্টাফ আছে তারা কমিটিতে বসে ঠিক করেন যে কাকে দেওয়া হবে না হবে। সেখানে একটা নিয়ম দেওয়া আছে কত জমি থাকা দরকার, কি রকম রোজগার ইত্যাদি একটা নিয়ম আছে।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে এই বছরের জন্য কত টাকা বরাদ্দ ছিল এবং এই খাতে?

**শ্রী হাসিম আবদুল হালিম ঃ** আমি আগেই বলেছি যে এই খাতে ৬ লাখ টাকা ছিল, তার মধ্যে প্রায় ৩/৪ লাখ টাকা খরচ হয় আমি আগেই বলেছি প্রশাসনিক খরচা অনেক বেশি হত, যত টাকা দেওয়া হয় তা দেবার জন্য যে খরচা করা হয় সেটা অনেক বেশি সেজন্য আমি বলেছি এটা উপযুক্ত ব্যবস্থা নয়।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** আপনি কি জানেন এই যে ১,১৫২ জন যাদের লিগাল এড দিয়ে আপনারা সাহায্য করেছেন তাদের প্রতিটি মানুষই সি. পি. এমের সমর্থক?

**শ্রী হাসিম আবদুল হালিম ঃ** আমি এইটুকু জানাতে পারি বর্তমানে যে লিগাল এড

কমিটি আছে সেই কমিটি বিগত সরকার করে রেখে গেছেন, এর মধ্যে আমাদের কোন সমর্থক নেই তবে ইন্দিরা কংগ্রেসের অনেক সমর্থক আছেন এটা আপনাকে জানিয়ে দিত পারি।

**"প্যাটেল নগর মিনারেল ইন্ডাস্ট্রিজ প্রাইভেট লিমিটেড" সংস্থাকে জমি লিজ হিসাবে প্রদান**

*৬৩৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৮৪।) **শ্রী সুনীল মজুমদার এবং শ্রী ধীরেন সে**ন **:** পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বীরভূম জেলার মহম্মদবাজার এল. ই. এস. ব্লকের অন্তর্গত প্যাটেল নগরে অবস্থিত "প্যাটেল নগর মিনারেল ইন্ডাস্ট্রিজ প্রাইভেট লিমিটেড" নামীয় সংস্থাকে জমি লিজ দেওয়া হইয়াছে ;

(খ) সত্য হইলে, কোন সালে কত পরিমাণ জমি কি পদ্ধতিতে লিজ দেওয়া হইয়াছে

(গ) সরকার কি অবগত আছেন যে, উক্ত সংস্থা লিজ বহির্ভূত জমি ভোগ দখল করিতেছিল ; এবং

(ঘ) অবগত থাকিলে, সরকার এ ব্যাপারে কি ব্যবস্থা অবলম্বন করেছেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :**

(ক) হ্যাঁ।

(খ) ইং ১৯৫৬ সালে ৯৯ বৎসরের দীর্ঘমেয়াদি লিজ হিসাবে ৭.১৪ একর জমি এই শর্তে দেওয়া হইয়াছে যে জমির মূল্যে সমপরিমাণ টাকা সেলামি হিসাবে দিতে হইবে এবং বাৎসরিক ১ টাকা খাজনা হিসাবে দিতে হইবে। সেলামির টাকার শতকরা ২০ ভাগ লিজ চুক্তি সম্পাদনের পূর্বে দিতে হইবে এবং বাকি ৮০ ভাগ বার্ষিক ৫ টাকা হারে সুদ সহ সমভাবে ৫টি বার্ষিক কিস্তিতে দিতে হইবে

(গ) হ্যাঁ।

(ঘ) কোম্পানির বে-আইনিভাবে দখলিকৃত জমির ভিতরে ৩.৪৪ একর জমির পূর্ণমূল্য এবং দখলের দিন হইতে উক্ত মূল্যের উপর সুদ সমেত সমস্ত টাকা আদায় করা হইয়াছে এখন উক্ত জমির জন্যও ৯৯ বৎসরের দীর্ঘমেয়াদি লিজ চুক্তির কথা বিবেচনা করা হইতেছে। বে-আইনিভাবে দখলিকৃত বাকি জমির বিষয়ে কি ব্যবস্থা গ্রহণ করা যায় সরকার তাহা বিবেচনা করিয়া দেখিতেছেন।

**শ্রী ধীরেন সেন :** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি এই প্যাটেল নগর মিনারেল ইন্ডাস্ট্রিজের ম্যানেজিং ডিরেক্টারের নাম কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** তার নাম হচ্ছে নিতাই ঘোষ, ইনি কংগ্রেসের নেতা।

**সংশোধিত রেশন এলাকায় ব্যক্তিগত রেশন কার্ড বন্টন**

***৬৩৪।** (অনুমোদিত প্রশ্ন নং *১৯৩৬।) **শ্রী গনেশচন্দ্র মন্ডল ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সংশোধিত রেশন এলাকায় ব্যক্তিগত রেশন কার্ড যে চালু হচ্ছে সেগুলি কাদের মাধ্যমে বন্টন করা হচ্ছে ; এবং

(খ) যাদের আদৌ রেশন কার্ড নেই বা হয়নি তাদের রেশন কার্ড দেবার জন্য কি ব্যবস্থা আছে?

**শ্রী সুধীন কুমার ঃ**

(ক) পারিবারিক রেশন কার্ডের পরিবর্তে ব্যক্তিগত রেশন কার্ড মহকুমা নিয়ামক মুখ্য পরিদর্শক পরিদর্শক অবর পরিদর্শকের মাধ্যমে বন্টন করা হচ্ছে।

(খ) যাদের আদৌ কোনও রেশন কার্ড নেই তারা যদি গ্রাম পঞ্চায়েত প্রধান (গ্রামীণ এলাকায়)। মিউনিসিপ্যাল কমিশনারের (মিউনিসিপ্যাল এলাকায়) সুপারিশ সহ দরখাস্ত করেন তবে তাদেরকে ৪ সপ্তাহের জন্য সাময়িক রেশন কার্ড দেওয়ার ব্যবস্থা আছে। যদি কোনও এলাকায় নির্বাচিত গ্রাম-পঞ্চায়েত বা মিউনিসিপ্যাল কমিশনার না থাকেন তবে এম. এল. এ., এম. পি.-র সুপারিশক্রমে সাময়িক রেশন কার্ড দেওয়ার নির্দেশ আছে। তদন্তের পর সাময়িক কার্ড স্থায়ী করা হয়। যতদিন তদন্ত না হয় ততদিন সাময়িক কার্ডের মেয়াদ বাড়িয়ে দেওয়া হয়।

**শ্রী সরল দেব ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানেন কি যে এই যে আপনি বিভিন্ন ক্ষেত্রের কথা বলেছেন রেশন কার্ড দেওয়ার জন্য, কন্ট্রোলার অফিসে এগুলি ফালাউটেড হচ্ছে এবং সাধারণ মানুষ হয়রানি হচ্ছে, এটা বন্ধ করার জন্য কি বন্দোবস্ত করেছেন? বিধানসভার বহু সদস্য একই কথা তুলছেন।

**শ্রী সুধীন কুমার ঃ** কোনও রকম অভিযোগ আসা মাত্র নির্দেশ আছে এনকোয়ারি করার বা যা কিছু দরকার তা করার, কেবল এখানে অভিযোগটা আসা দরকার।

**শ্রী পতিতপাবন পাঠক ঃ** আপনি যে বললেন যে একজন মিউনিসিপ্যাল কমিশনার সই করে দিলেই হবে এ সম্বন্ধে আমার প্রশ্ন, আমি আপনার কাছ থেকে নির্দেশ নিয়ে দুটি অঞ্চলে রেশন অফিসে গিয়েছিলাম, তারা প্রকাশ্যে বলেছে—এই জিনিস মানতে পারি না, এই অভিযোগ লিখিতভাবে জানিয়ে দেওয়া হয়েছে, পুনরায় সংশ্লিষ্ট অফিসারকে দয়া করে জানিয়ে দেবেন কি যে মিউনিসিপ্যাল কমিশনার সই করলেই দেওয়া হবে?

**শ্রী সুধীন কুমার ঃ** পুনরায় জানাতে কোনও বাধা নাই, কবে দেওয়া হবে, দ্বিতীয়ত কেউ যদি না মানে, এই মর্মে নির্দিষ্ট অভিযোগ করবেন, ব্যবস্থা নেওয়া হবে।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** এই রেশন কার্ড দেওয়ার জন্য এক একটি থানার উপর একজন করে কর্মচারী আছে, সেজন্য সমস্ত তদন্ত করে, তার পক্ষে রেশন কার্ড দিতে দুই এক বছর

দেরী হতে পারে, এই দেরী যাতে না হয়, তার জন্য পঞ্চায়েতের প্রধানের হাতে এটা দেওয়ার ক্ষমতা দেওয়া হবে কিনা যাতে এই দেরি না হয়?

**শ্রী সুধীন কুমার ঃ** বিবেচনা করা যেতে পারে, এটা দেবার ক্ষমতা দেওয়া হয়েছে সরকারি কর্মচারীকে, পঞ্চায়েত প্রধান সরকারি কর্মচারী নয়, অতএব সেটা করিনি। আগে কি ছিল সেটা দেখতে হবে।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** মাননীয় সদস্য পতিতপাবনবাবু বললেন তিনি স্পেসিফিক কেস দিয়ে কমপ্লেন করেছেন, এ সমস্ত অফিসাররা মানছেন না, আজকে এই ঘটনা থেকে কি প্রশাসনিক ব্যর্থতা প্রমাণিত হচ্ছে না?

**শ্রী সুধীন কুমার ঃ** নির্দিষ্ট অভিযোগ যদি থাকে দেবেন, মুখের কথায়তো ব্যর্থতা প্রমাণিত হয় না।

**পঞ্চায়েত প্রতিষ্ঠানগুলিতে রানিং অডিট-এর ব্যবস্থা**

*৬৩৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৯২২।) **শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পঞ্চায়েত সমিতি বা গ্রাম পঞ্চায়েতগুলির হিসাব নিকাশ সঙ্গে সঙ্গে পরীক্ষার জন্য রানিং অডিটের ব্যবস্থা করার পরিকল্পনা সরকারের আছে কিনা ; এবং

(খ) থাকিলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনা কার্যকর হইতে পারে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ**

(ক) হ্যাঁ। পঞ্চায়েত প্রতিষ্ঠানগুলির হিসাব নিকাশের রানিং অডিট করার জন্য সরকার একটি স্বতন্ত্র পঞ্চায়েত অ্যাকাউন্টস ও অডিট সংগঠন (Panchayat Accounts and Audit Oganisation) সৃষ্টি করেছেন।

(খ) উক্ত অ্যাকাউন্টস ও অডিট সংগঠনের মাধ্যমে পঞ্চায়েত প্রতিষ্ঠানগুলির হিসাব নিকাশের রানিং অডিটের কাজ যত শীঘ্র সম্ভব চালু করার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হচ্ছে।

[1-40 — 1-50 p.m.]

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** এই পঞ্চায়েতগুলির তো ১।। বছর কাজ হয়ে গেল, এর মধ্যে রানিং অডিট ছাড়া আর অন্য কোনও রকম অডিটের বন্দোবস্ত আছে কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** আপনি যে অডিটের কথা বললেন এটা ঠিক ইন্ট্যারনাল অডিট, রানিং অডিট—স্টাটুটারি অডিটের ব্যবস্থা আছে যেটা ইউ. ও. পি. করে থাকেন।

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) ঃ** রানিং অডিটের যে অর্গানাইজেশন সৃষ্টি করেছেন এই অর্গানাইজেশন কি ব্লক ওয়াইজ, না, ডিস্ট্রিক্ট ওয়াইজ, না স্টেট ওয়াইজ এবং কারাই বা

সেই অর্গানাইজেশনে আছেন জানাবেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** এটা তিনটি স্তরে রয়েছে। গ্রাম পঞ্চায়েতগুলিতে যারা অডিট করবেন সেটা ব্লক স্তরে হচ্ছে, এই পদের সংখ্যা হচ্ছে ৩৪০টি, সাব-ডিভিসনাল লেভেলে ৫৭টি, জেলাপরিষদ স্তরে ১৬টি এবং ডিভিশনাল স্তরে ৩টি।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** যাদের রানিং অডিট করার দায়িত্ব দেওয়া হয়েছে সেখানে আপনার কাছে কি কোনও কমপ্লেন এসেছে যে তারা পঞ্চায়েত সমিতির অফিসে গিয়ে রাত্রি বেলাতে হ্যাজাক জ্বেলে ১০/১২ জন লোক নিয়ে বসে যতসব দুষ্কর্ম করছে—ডান হাতে, বাঁ হাতে টিপ দিচ্ছে, যে সব জায়গায় মিলছে না সেখানে এই ভাবে মিলিয়ে দিচ্ছে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় সদস্য মহাশয় মনে হয় গুলিয়ে ফেলেছেন। আপনি যে অডিটের কথা বলছেন সেটা মনে হচ্ছে স্ট্যাটুটারি অডিট। আপনি বিয়ে না হতেই ছেলের কথা বলছেন। এখনও পর্যন্ত ইন্টারনাল অডিটের অর্গানাইজেশন গড়ে ওঠেনি। দু মাসের ভেতরে এই অর্গানাইজেশন গড়ে উঠছে।

**মুর্শিদাবাদ জেলার রঘুনাথগঞ্জ ২ নং ব্লক উন্নয়ন আধিকারিকের সরকারি অফিস গৃহ**

***৬৩৭।** (অনুমোদিত প্রশ্ন নং *২২৮৯।) **শ্রী হাবিবুর রহমান ঃ** পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার রঘুনাথগঞ্জ ২ নং ব্লক উন্নয়ন আধিকারিক মহাশয়ের সরকারি অফিস গৃহ আছে কি না ; এবং

(খ) না থাকিলে, সরকারি অফিস গৃহ নির্মাণের কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ**

(ক) নাই।

(খ) হ্যাঁ।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, যে অফিসগৃহ নির্মাণের পরিকল্পনা আছে সেটা কবে নাগাদ নির্মাণ করতে পারবেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** আমরা মুর্শিদাবাদ জেলাতে ৬ লক্ষ টাকা দিয়ে তিনটি পঞ্চায়েত সমিতির ভবন তৈরি করতে চলেছি। জেলা পরিষদ থেকে একটি কমিটিও করা হয়েছে, জেলা পরিষদের সভাপতি তার চেয়ারম্যান। তারা সাইট সিলেকশন করে দেবেন। আশা করছি এ বছরের মধ্যে তিনটি অফিস হয়ে যেতে চলেছে।

**পশ্চিমবঙ্গে কয়লা ডিলারের সংখ্যা**

***৬৩৮।** (অনুমোদিত প্রশ্ন নং *২৩৮৮।) **শ্রী গোপাল মন্ডল ঃ** খাদ্য ও সরবরাহ

বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে মোট কয়লা, ডিলারের সংখ্যা কত ; এবং

(খ) পঞ্চায়েতের মাধ্যমে কয়লা সরবরাহ করবার কথা সরকার ভাবছেন কি?

**শ্রী সুধীন কুমার ঃ**

(ক) পশ্চিমবঙ্গে মোট কয়লা ডিলারের সংখ্যা বর্তমানে ১২,৬০০ ;

(খ) কয়লার ডিলার লাইসেন্স নিয়ে পঞ্চায়েতগণ কয়লা ক্রয় ও বিক্রয় করতে পারেন।

**হাওড়া জেলার সাঁকরাইল থানার সারেঙ্গা গ্রামে সি. এম. ডি. এ. কর্তৃক পানীয় জল সরবরাহের জন্য নলকূপ খনন**

***৬৩৯।** (অনুমোদিত প্রশ্ন নং *২৪৪৫।) **শ্রী রাজকুমার মন্ডল ঃ** পূর্ত (মহানগর উন্নয়ন) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হাওড়া জেলার অন্তর্গত সাঁকরাইল থানার সারেঙ্গা গ্রামে সি. এম. ডি. এ. কর্তৃক পানীয় জল সরবরাহের জন্য নলকূপ (টিউবওয়েল) খনন করার কোনও পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে কি ; এবং

(খ) থাকিলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনা বাস্তবায়িত হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ**

(ক) চলতি আর্থিক বৎসরে হাওড়া জেলার সাঁকরাইল থানার সারেঙ্গা গ্রামে পানীয় জল সরবরাহের জন্য একটি আট (৮") ইঞ্চি ব্যাস বিশিষ্ট নলকূপ (টিউবওয়েল) খনন করার প্রস্তাব আছে।

(খ) উক্ত এলাকাটি নিচু এলাকা হওয়ায়, জল সরবরাহ প্রকল্পটির জন্য উপযুক্ত জমির খোঁজ করা হচ্ছে ইতিমধ্যে এক খন্ড জমির সন্ধান পাওয়া গেছে। নির্দিষ্ট জমি পাওয়া গেলেই প্রকল্পের কাজ শুরু হবে।

**শ্রী রাজকুমার মন্ডল ঃ** ওখানে প্রায় ৮/১০ বছর আগে একটি নলকূপ খনন করা হয়েছিল। মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন সেটা কবে চালু হবে?

**শ্রী প্রশান্ত শূর ঃ** নোটিশ চাই।

**কয়লার চোরা চালান**

***৬৪০।** (অনুমোদিত প্রশ্ন নং *২৪৮৫।) **শ্রী হারাণ হাজরা ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ট্রাক যোগে হাজার হাজার টন কাঁচা কয়লা দক্ষিণ পূর্ব রেলওয়ের বাউড়িয়া,

সাঁকরাইল এবং আন্দুল স্টেশনে এনে পরে ছোট ছোট বস্তায় ভরে ওয়াগানে করে পশ্চিমবঙ্গের বাইরে চালান দেওয়া সম্পর্কে কোনও সংবাদ সরকারের কাছে আছে কি ; এবং

(খ) থাকলে, সরকার এইরূপ চোরাচালান বন্ধ করার জন্য কোনও ব্যবস্থা গ্রহণ করার কথা চিন্তা করেছেন কি?

**শ্রী সুধীন কুমার ঃ**

(ক) এবং (খ) রাজ্য সরকার কেবলমাত্র গৃহস্থের ব্যবহার্য পোড়া কয়লা বিষয়ে দেখাশুনা করে। কাঁচা কয়লা খাদ্য ও সরবরাহ বিভাগের আওতায় পড়ে না। বিষয়টি বাণিজ্য ও শিল্প দপ্তরের আওতায় পড়ে।

### শিলিগুড়ি শহরের ডাবগ্রাম মৌজায় পৌরসভা গঠন

***৬৪১।** (অনুমোদিত প্রশ্ন নং *২৫২৯।) **শ্রী ধীরেন্দ্রনাথ রায় ঃ** স্থানীয় প্রশাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) শিলিগুড়ি শহরের সংলগ্ন ডাবগ্রাম মৌজায় একটি পৌরসভা গঠন করার পরিকল্পনা সরকারের আছে কি ; এবং

(খ) থাকিলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনা বাস্তবায়িত হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ**

(ক) হ্যাঁ,

(খ) জলপাইগুড়ি জেলার ডেপুটি কমিশনারের নিকট হইতে এ বিষয়ে রিপোর্ট পাওয়ার পর বিষয়টি বিবেচনা করা হইবে। সঠিক কবে এই পরিকল্পনা বাস্তবায়িত হইবে তাহা এখনই বলা সম্ভব নহে।

### আলিপুরদুয়ার মহকুমার খাদ্য ও সরবরাহ বিভাগের কন্ট্রোলারের বিরুদ্ধে দুর্নীতির অভিযোগ

***৬৪২।** (অনুমোদিত প্রশ্ন নং *২৫০৫।) **শ্রী যোগেন্দ্রনাথ সিংহরায় ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) জলপাইগুড়ি জেলার আলিপুরদুয়ার মহকুমার খাদ্য ও সরবরাহ বিভাগের কন্ট্রোলার-এর বিরুদ্ধে কোনও দুর্নীতির অভিযোগ সরকারের নিকট আসিয়াছে কিনা ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে উক্ত কন্ট্রোলার-এর বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে?

**শ্রী সুধীন কুমার ঃ**

(ক) হ্যাঁ, আসিয়াছে।

(খ) অভিযোগগুলি বর্তমানে তদন্তাধীন রহিয়াছে। তদন্তের রিপোর্টের উপর যথোচিত ব্যবস্থা লওয়া হইবে।

**শ্রী মনোহর তিরকি ঃ** আপনি বললেন অভিযোগগুলি বর্তমানে তদন্তাধীন রয়েছে। কি কি বিষয়ের উপর দুর্নীতির অভিযোগ এসেছে, জানাবেন?

**শ্রী সুধীন কুমার ঃ** তদন্ত শেষ না হওয়া পর্যন্ত সেগুলি বলা উচিত হবে না।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** এই তদন্ত কতদিনে শেষ হবে?

**শ্রী সুধীন কুমার ঃ** এটা নির্দিষ্ট করে বলতে পারব না। নানা রকম সাক্ষী প্রমাণ দেখাতে হয়। যারা তদন্ত করছেন তাদের কাছ থেকে খোঁজ নিয়ে বলতে পারি যে কতদিনে শেষ হবে।

**পঞ্চায়েত সমিতির করণিক ও পিয়নদের রাজ্য সরকারি কর্মচারিদের মতো সুযোগ-সুবিধা দান**

***৬৪৩।** (অনুমোদিত প্রশ্ন নং *২৫৪৬।) **শ্রী রামনারায়ণ গোস্বামী ঃ** পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ব্লক স্তরে পঞ্চায়েত সমিতির করণিক ও পিয়নরা রাজ্য সরকারি কর্মচারিদের সমহারে বেতন, ভাতা ও অন্যান্য সুযোগ-সুবিধা পাইতেছেন কি ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর "না" হইলে উক্ত সুযোগ-সুবিধা দিবার কোনও প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ**

(ক) না।

(খ) পঞ্চায়েত সংস্থাগুলির সকল শ্রেণীর কর্মচারিদের বেতন কাঠমোর পুনর্বিন্যাস ও অন্যান্য সুযোগ সুবিধা দানের বিষয়গুলি বর্তমানে রাজ্য সরকার কর্তৃক নিযুক্ত বেতন কমিশনের বিবেচনাধীন আছে।

**শ্রী রামনারায়ণ গোস্বামী ঃ** কবে নাগাদ কার্যকর করবেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** পঞ্চায়েত সমিতির কর্মচারী বিশেষ করে করণিকরা সরকারি কর্মচারিদের থেকে ৪২ টাকা এবং পিওনরা ৩৬.৮৫ কম বেতন পান। বেতন কমিশনের মেম্বার সেক্রেটারির কাছে বিশেষ করে চিকিৎসা ভাতা, বাড়ি ভাড়া ভাতা ইত্যাদি প্রশ্নে যা যা কম পান তার জন্য সুপারিশ চেয়েছিলাম। তিনি একটি সুপারিশ করেছেন, সেটা অর্থ বিভাগের সক্রিয় বিবেচাধীন আছে। আমি আশা করছি ১/১।। মাসের মধ্যে এই ব্যবস্থা করতে পারব।

## Starred Questions
## (to which answers were laid on the Table)

### শিয়ালদহ ও তৎসন্নিহিত অঞ্চলের ফুটপাথগুলি হকারমুক্ত করার ব্যবস্থা

***৬৩৬।** (অনুমোদিত প্রশ্ন নং *১৯৮৩।) **শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** পূর্ত (মহানগর উন্নয়ন) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, শিয়ালদহ রেল স্টেশন ও তৎসন্নিহিত অঞ্চলের ফুটপাথগুলি হকারমুক্ত করার জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করিতেছেন?

**পূর্ত (মহানগর উন্নয়ন) বিভাগের মন্ত্রী ঃ**

শিয়ালদা অঞ্চলে উড়াল সেতু নির্মাণের প্রয়োজনে প্রায় ৮০০ হকারকে ফুটপাথ এবং শিয়ালদা স্টেশন অঞ্চল হইতে সরাইয়া রাজাবাজার ট্রাম ডিপোর কাছে, নীলরতন সরকার মেডিক্যাল কলেজের সামনে সি. আই. টি. মৌলালী রোড এবং বেলেঘোটা রোডে বিকল্প স্টল দিয়া পুনর্বাসিত করা হইয়াছে।

বর্তমানে শিয়ালদা স্টেশন এলাকা হকার মুক্ত। পশ্চিম দিকের ফুটপাথে যে সব হকার বসেন তাহাদের রাস্তার জংশন হইতে অন্তত ৫০ ফুট সরাইবার ব্যবস্থা করা হইয়াছে।

শিয়ালদা অঞ্চলে বিরাট কোর্ট-কাম কমার্শিয়াল কমপ্লেক্স তৈরি হইতেছে। তাহা ছাড়া উড়ালপুলের নিচেও হকার স্টলের ব্যবস্থা থাকিবে। ভবিষ্যতে বৈঠকখানা ও কোলে বাজার সংস্কার করিয়া সেখানে বেচা-কেনার সুবন্দোবস্ত করার কথাও সরকারের বিবেচনাধীন আছে।

কিছু দিনের মধ্যেই শিয়ালদা সন্নিহিত বিপিনবিহারী গাঙ্গুলি স্ট্রিটকে হকার এবং অন্যান্য অবরোধ মুক্ত করিবার ব্যবস্থা নেওয়া হইতেছে।

## Unstarred Questions
## (to which answers were laid on the Table)

### এন্ট্রি ট্যাক্স-এর চেকপোস্ট

**১৮৬।** (অনুমোদিত প্রশ্ন নং ৩৬০।) **শ্রী অনিল মুখার্জি ঃ** অর্থ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবাংলায় কোন কোন জেলায় মোট কয়টি এন্ট্রি ট্যাক্স-এর চেকপোস্ট আছে; এবং

(খ) হাওড়ায় এন্ট্রি ট্যাক্সের যে চেকপোস্ট আছে সেখানে—

(১) ১৯৭৩ সালের নভেম্বর মাসে,

(২) ১৯৭৫ সালে,

(৩) ১৯৭৭-৭৮ সালে, ও

(৪) ১৯৭৮-৭৯ সালে

কতগুলি ওয়াগন এসেছিল ও কত এন্ট্রি ট্যাক্স আদায় হয়েছিল?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) কলকাতা—৪২টি, হাওড়া—৩৩টি, হুগলি—২৯টি, ২৪-পরগনা—৫৬টি এবং নদিয়া—২টি নিয়ে মোট ১৬২টি এন্ট্রি ট্যাক্স-এর চেকপোস্ট আছে।

(খ)

| মোট ওয়াগন | ট্যাক্সযোগ্য ওয়াগন | ট্যাক্স আদায়ের পরিমাণ |
|---|---|---|
| (১) ৫,৯৮৮টি .. .. .. | ৩,৫৫২টি | ৫,৫৮,৮৬৩ |
| (২) ৬৩,৩০৭টি .. .. .. | ৩৭,১৯২টি | ৯৭,৪২,৭২১ |
| (৩) ৬৮,৬৬৮টি .. .. .. | ৪০,৫১৮টি | ১,৩৪,৬৮,২৮৭ |
| (৪) ৬১,৩৫৭টি .. .. .. | ৩৫,৫৭০টি | ১,৭৫,৯১,৭০৭ |

## নামখানায় নদীর উপর সেতু

**১৮৭।** (অনুমোদিত প্রশ্ন নং ৫৩২।) **শ্রী নানুরাম রায় ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) নামখানা নদীর উপর কোনও সেতু নির্মাণের পরিকল্পনা সরকারের আছে কি ; এবং

(খ) থাকিলে, সেই কাজ কবে নাগাদ শুরু হইবে বলিয়া আশা করা যায়?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ও (খ) কাকদ্বীপ-নামখানা রাস্তায় হাতানিয়া-দোয়ানিয়া খালের উপর সেতু নির্মাণের পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে এবং রাস্তা ও সেতু নির্মাণের কার্যক্রমে উহার অন্তর্ভুক্তি ও রূপায়ণ প্রয়োজনীয় অর্থপ্রাপ্তির উপর নির্ভর করিতেছে।

## কোচবিহার জেলায় কুটির শিল্প স্থাপন

**১৮৮।** (অনুমোদিত প্রশ্ন নং ৬৩৬।) **শ্রী বিমলকান্তি বসু ঃ** ক্ষুদ্র ও কুটির শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমান সরকারের আমলে কোচবিহার জেলায় ক্ষুদ্র ও কুটির শিল্প স্থাপন করার কোনওরূপ প্রকল্প গ্রহণ করা হইয়াছে কি ; এবং

(খ) যদি গ্রহণ করা হইয়া থাকে—

(১) কি কি শিল্প স্থাপন করা হইয়াছে,

(২) প্রকল্পগুলির জন্য বরাদ্দ টাকার পরিমাণ কত,

(৩) উক্ত জেলায় কোন মহকুমায় কয়টি,

(৪) কি ধরনের শিল্প স্থাপন করা হইয়াছে, ও

(৫) উক্ত শিল্প স্থাপন করার জন্য সরকার কি নীতি অনুসরণ করেন?

**ক্ষুদ্র ও কুটির শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) সরকার বেসরকারি ক্ষেত্রে কুটির ও ক্ষুদ্র শিল্প স্থাপনের উৎসাহিত করার জন্য অন্যান্য সকল জেলার মতো কোচবিহার জেলাতেও বিভিন্ন প্রকল্প গ্রহণ করিয়াছেন। প্রান্তিক অর্থঋণ প্রকল্প এবং বি. এস. এ. আই. অ্যাক্ট অনুযায়ী স্বল্প সুদে ঋণদানের প্রকল্প দুইটি এর মধ্যে বিশেষ উল্লেখযোগ্য।

(খ) (১) এই জেলায় বিভিন্ন মহকুমায় পাটি তৈরি শিল্প, মিষ্টান্ন, জুয়েলারি ডাসি, ছাপাখানা, মোটরগাড়ির কলকব্জা সারানো, ক্যারাম বোর্ড, বেকারি, বিড়ি তৈয়ারি, করাত নির্মাণ, অ্যাটাসি সুটকেশ তৈয়ারি, বৈদ্যুতিক সরঞ্জাম তৈয়ারি, মাছধরা জাল, ডিটারজেন্ট পাউডার তৈয়ারি, সরিষার তৈল মিল, পোশাক তৈয়ারি, কাঠের আসবাবপত্র তৈয়ারি, সাইকেল সারাই, গম ভাঙ্গা কল, চানাচুর তৈয়ারি, প্লাইউড ভিনিয়ারিং শিল্প, ঠোঙা তৈয়ারি, ব্লক ছাপা, দরজি শিল্প, ঘানি শিল্প, গুঁড়ো মসলা, চামড়ার সল্টিং ও কারিং, নাটবল্টু, ডিজেল পাম্পসেট সারাই, ফটো বাঁধাই, অফিসে ব্যবহার্য খাম তৈয়ারি, কালি তৈয়ারি, পুস্তক বাঁধাই, হেসিয়ান ব্যাগ তৈয়ারি, কাষ্ঠনির্মিত বৈদ্যুতিক সরঞ্জাম, সুপারি, বেত ও বাঁশ প্রসেসিং শিল্প ইত্যাদি শিল্প স্থাপিত হইয়াছে।

(২) কোচবিহার জেলার জন্য কোনও বিশেষ বরাদ্দ করা হয়নি, তবে সমস্ত মহকুমাগুলিতে প্রান্তিক অর্থঋণ প্রকল্প এবং বি. এস. এ. আই. অ্যাক্ট অনুযায়ী মোট মঞ্জুরীকৃত ঋণদানের পরিমাণ মোট ৩,৬৯,৫৯০ টাকা।

(৩) প্রান্তিক অর্থঋণ প্রকল্প অনুযায়ী বর্তমান সরকারের আমলে এই জেলার কোচবিহার, দিনহাটা, মেখলিগঞ্জ, মাথাভাঙ্গা, তুফানগঞ্জ মহকুমায় স্থাপিত ও ঋণপ্রাপ্ত ক্ষুদ্রশিল্প সংস্থার মোট সংখ্যা যথাক্রমে ১৯টি, ১৪টি, ৩টি ৮টি ও ৪টি এবং বেঙ্গল স্টেট এড টু ইন্ডাস্ট্রিজ অ্যাক্ট অনুযায়ী সাহায্যপ্রাপ্ত কুটির ও ক্ষুদ্র শিল্প সংস্থার সংখ্যা মেখলিগঞ্জ, কোচবিহার, দিনহাটা, মাথাভাঙ্গা, তুফানগঞ্জ মহকুমার যথাক্রমে ২৭টি, ৫২টি, ৭টি, ৫টি ও ৯টি।

(৪) (ক) কোচবিহার মহকুমায় বৈদ্যুতিক সরঞ্জাম সারাই, বিড়ি তৈয়ারি, অ্যাটাসি কেস তৈয়ারি, পাটি শিল্প, মাছধরা জাল, পোশাক তৈয়ারি মোটর যন্ত্রাংশ সারাই, ডিটারজেন্ট পাউডার, ছাপাখানা, ব্যাগ তৈয়ারি, হেসিয়ান ব্যাগ তৈয়ারি, দরজি শিল্প, কাঠের আসবাবপত্র তৈয়ারি, পাটের দড়ি তৈয়ারি, বই বাঁধাই প্রভৃতি শিল্প স্থাপিত হইয়াছে।

মেখলিগঞ্জ মহকুমায় সাইকেল সারাই, রুটি তৈয়ারি, পোশাক তৈয়ারি, গুঁড়ো মশলা, দাঁতের মাজন, রেডিও যন্ত্রাংশ সারাই, চামড়ার সল্টিং ও কারিং, কাগজের ব্যাগ, নাটবল্টু,

গমভাঙ্গা কল, ডিজেল পাম্পসেট সারাই ও ফটো বাঁধাই প্রভৃতি শিল্প স্থাপিত হইয়াছে। দিনহাটা মহকুমায় সরিষার তৈল মিল, পাউরুটির কারখানা, গম পেষাই, কাঠের আসবাবপত্র তৈয়ারি এবং চানাচুর তৈয়ারি প্রভৃতি শিল্প স্থাপিত হইয়াছে। মাথাভাঙ্গা মহকুমায় অন্যান্য শিল্প সহ পাউরুটি তৈয়ারি পোশাক তৈয়ারি, গমভাঙ্গা এবং প্লাইউড ভিনিয়ারিং শিল্প স্থাপিত হইয়াছে। তুফানগঞ্জ মহকুমায় অন্যান্য শিল্প সহ করাত নির্মাণ মিল, চানাচুর তৈয়ারি শিল্প স্থাপিত হইয়াছে।

(৫) প্রধানত স্থানীয়ভাবে কাঁচামালের যোগান, উৎপাদিত শিল্পদ্রব্যের বিপণনের সম্ভাবনা এবং দক্ষ কারিগরির যোগান সম্ভব হইলে ঐ সকল শিল্প স্থাপনের ক্ষেত্রে সরকার প্রকল্প অনুমোদন করিয়া থাকেন।

### বর্ধমান জেলায় কলেজগুলিতে অধ্যক্ষের শূন্যপদ

**১৮৯।** (অনুমোদিত প্রশ্ন নং ৬৬৩।) **শ্রী সুনীল বসুরায় ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্ধমান জেলার কোন কোন কলেজে অধ্যক্ষের পদ বর্তমানে খালি আছে ;

(খ) উক্ত পদগুলি কতদিন যাবৎ খালি অবস্থায় আছে ; এবং

(গ) উক্ত শূন্যপদগুলি পূরণ করার জন্য সরকার কর্তৃক কোনও ব্যবস্থা গৃহীত হইয়াছে?

**শিক্ষ (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) (১) বিধানচন্দ্র কলেজ, আসানসোল, (২) মহারাজা উদয়চাঁদ উইমেন্স কলেজ, বর্ধমান (৩) ত্রিবেণী দেবী ভালোটিয়া কলেজ, রানীগঞ্জ, (৪) দেশবন্ধু মহাবিদ্যালয়, চিত্তরঞ্জন, (৫) গুসকরা মহাবিদ্যালয়ে—এই কয়টি কলেজে অধ্যক্ষের পদ বর্তমানে খালি আছে।

(খ) (১) বিধানচন্দ্র কলেজে—মে, ১৯৭৬ সাল হইতে, (২) মহারাজা উদয়চাঁদ উইমেন্স কলেজে—ডিসেম্বর, ১৯৭৯ সাল হইতে, (৩) ত্রিবেণী দেবী ভালোটিয়া কলেজে—এপ্রিল, ১৯৭২ সাল হইতে, (৪) দেশবন্ধু মহাবিদ্যালয়ে—এপ্রিল, ১৯৮০ সাল হইতে, (৫) গুসকরা মহাবিদ্যালয়ে—নভেম্বর, ১৯৭৯ সাল হইতে অধ্যক্ষের পদগুলি খালি আছে।

(গ) পশ্চিমবঙ্গ কলেজে সার্ভিস কমিশন গঠিত হইবার পর এই কমিশনই এখন বেসরকারি কলেজে অধ্যক্ষ নিয়োগের জন্য প্যানেল তৈয়ারি করিবেন।

### কালীপুর হইতে উদয়রাজপুর পর্যন্ত রাস্তা

**১৯০।** (অনুমোদিত প্রশ্ন নং ৭১৬।) **শ্রী নানুরাম রায় ঃ** (ক) গত ১২ই ফেব্রুয়ারি, ১৯৭৯ তারিখের প্রশ্ন, নং *৯১ (অনুমোদিত প্রশ্ন নং *২৬৩) এর উল্লেখে পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কালীপুর হইতে উদয়রাজপুর পর্যন্ত রাস্তাটি বর্তমান বছরে পাকা করার কোনও পরিকল্পনা আছে কি ; এবং

(খ) থাকিলে—

(১) কবে নাগাদ উক্ত কার্য আরম্ভ হইবে, ও

(২) কবে নাগাদ কার্য শেষ হইবে বলিয়া আশা করা যায়?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) ও (খ) কালীপুর-উদয়রাজপুর রাস্তার দিঘরা হইতে বালিবাজার পর্যন্ত ২১/২ কিলোমিটার দৈর্ঘ পাকা করার সিদ্ধান্ত সরকার গ্রহণ করিয়াছেন এবং নির্মাণকার্যও আরম্ভ হইয়াছে। শেষ হওয়া প্রয়োজনীয় অর্থপ্রাপ্তির উপর নির্ভর করিতেছে।

**শিক্ষকদের জন্য বাড়িভাড়া ও মেডিক্যাল ভাতা**

**১৯১।** (অনুমোদিত প্রশ্ন নং ৭৪২।) **শ্রী সরল দেব :** শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, মাধ্যমিক শিক্ষক ও শিক্ষিকাদের ঘরভাড়া ও মেডিক্যাল ভাতা দেওয়ার কোনও পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি?

**শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** এটি বেতন কমিশনের বিবেচ্য বিষয়।

**ধান কুটাই শিল্প**

**১৯২।** (অনুমোদিত প্রশ্ন নং ৯৪৫।) **শ্রী অমলেন্দ্র রায় :** ক্ষুদ্র ও কুটির শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কুটির শিল্প হিসাবে ধানভানাই শিল্পকে মুর্শিদাবাদ জেলার বরোয়াঁ ব্লকের কোন গ্রামে কি ধরনের সাহায্য গত আড়াই বছরে দেওয়া হইয়াছে ; এবং

(খ) উল্লিখিত ব্যবস্থায় কতজন উপকৃত হইয়াছেন?

**ক্ষুদ্র ও কুটির শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) গত আড়াই বছরে মুর্শিদাবাদ জেলার বরোয়াঁ ব্লকের সুন্দরপুর, হাতিশালা, বারটিয়া, রাইগ্রাম, ভরতপুর ও জানওয়ারি গ্রামের ১০০ জন শিল্পীকে বন্যায় ক্ষতিগ্রস্ত ধানকুটাই শিল্পের অনুদান হিসাবে মোট ২৫,০০০ টাকা (পঁচিশ হাজার টাকা) দেওয়া হইয়াছে।

(খ) উহাতে ১০০ জন শিল্পী ও তাহাদের পরিবারবর্গ উপকৃত হইয়াছেন।

**Production of dolomite and rock phosphate**

**193.** (Admitted question No. 963.) **Shri A. K. M. Hassan Uzzaman :** Will the Minister-in-charge of the Commerce and Industries Department be pleased to state—

(a) what action has been taken by the West Bengal Mineral Development and Trading Corporation Ltd. to increase production of dolomite and rock phosphate in this State ; and

(b) what was the increase ın production of these stone materials during (i) 1975-76 to 1977-78, (ii) 1978-80 (up to February, 1980)?

**Minister-in-charge of the Commerce and Industries Department :** (a) (i) Formation of a Joint Company in collaboration with the Steel Authority of India Limited to start commercial production of dolomite with an estimated production of 2 lakh tonnes per annum by the first phase of mining in the Hatipota area, is at the final stage. In the meantime, development of infrastructure including housing, roads, electricity, development of mines by making proper benches and chutes are in progress. The mine is now partly ready for giving some production. The Corporation is also producing some superior grade materials for supply to some steel plans for experimental purposes. When the joint Company is formed the work will be geared up.

(a) (ii) The Corporation has taken all possible steps to develop the rock phophate mine in Beldih, Purulia, and surrounding areas. Prospecting operation by the Geological Survey of India, the State Mining Directorate and the Corporation is continuing for the last five years. The work is expected to continue for a few years more. Land Acquisition proceedings are in progress for further acquisition of 24 acres of land. After acquisition of more land and further prospecting operation, the production is likely to increase.

The Corporation is simultaneously searching for new deposits in the surrounding areas namely, Kutney, Chirugora, etc.

(b) (i) The production figures are given below :

Re : Dolomite (Extraction during development) :

| | | Tonnes | Increase in tonnes |
|---|---|---|---|
| 1975-76 | .. | 528 | 528 |
| 1976-77 | .. | 6,035 | 5,507 |
| 1977-78 | .. | 6,031 | —4 |

Re : Rock Phosphate :

| | | | |
|---|---|---|---|
| 1975-76 | .. | 7,035 | 7,035 |
| 1976-77 | .. | 20,258 | 13,223 |
| 1977-78 | .. | 28,489 | 8,231 |

(b) (ii) Re : Dolomite

| | | | |
|---|---|---|---|
| 1978-79 | .. | 3,395 | —2,636 |
| 1979-80 (February) | .. | 3,000 | .. |

*N. B.* : The Corporation did not go in for regular production themselves all these years due to lack of infrastructure and absence of substantial assured market. The main object was to develop a regular mine with SAIL and whatever little production was given was for meeting trading commitments.

Re : Rock phosphate :

| | | | | | |
|---|---|---|---|---|---|
| 1978-79 | .. | .. | .. | 24,509 | —3,980 |
| 1979-80 (February) | .. | .. | | 12,662 | .. |

*N. B.* : The fall in production during 1978-79 was mainly due to increase in mine depth with consequential heavy over-burden and water problems and due to pinching out of the operative ore body. Further prospecting is expected to improve mining possibilities in future.

**১৯৭৯ সালের ৩১এ জানুয়ারি তারিখে কলকাতা রাষ্ট্রীয় পরিবহন কর্পোরেশনের অধীনে বাস সংখ্যা**

১৯৪। (অনুমোদিত প্রশ্ন নং ১১৩৮।) **শ্রী দেবপ্রসাদ সরকার** : স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৯ সালের ৩১এ জানুয়ারি কলকাতা রাষ্ট্রীয় পরিবহন কর্পোরেশনের অধীনে মোট কতগুলি বাস ছিল ; এবং

(খ) ঐ তারিখে উল্লিখিত কর্পোরেশনের কতগুলি বাস রাস্তায় নামিয়াছিল?

**স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী** : (ক) ১,১০৮টি।

(খ) ৭৫৮টি।

**Number of new ambulance vans**

**195**. (Admitted question No. 1163.) **Shri Rajani Kanta Doloi :** Will the Minister-in-charge of the Health and Family Welfare Department be pleased to state the number of new ambulance vans purchased for hospitals or health centres in each district during 1979-80 (up to 15th February, 1980) ?

**Minister-in-charge of the Health and Family Welfare Department :** Purchase of only one ambulance van bearing the No. WBY 3753 was made during the period for Gabberia General Hospital in the

district of Howrah.

**বীরভূম জেলার প্রেস অ্যাডভাইসরি কমিটি**

**১৯৬।** (অনুমোদিত প্রশ্ন নং ১২২৭।) **শ্রী শশাঙ্কশেখর মন্ডল ঃ** তথ্য ও সংস্কৃতি বিষয়ক বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বীরভূম জেলার প্রেস অ্যাডভাইসরি কমিটির শেষ বৈঠক কবে বসিয়াছে ; এবং

(খ) ঐ বৈঠক নিয়মিত বা সুনির্দিষ্টকালের ব্যবধানে আহ্বানের কোনও নিয়ম আছে কিনা?

**তথ্য ও সংস্কৃতি বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) বীরভূম জেলায় কোনও প্রেস অ্যাডভাইসরি কমিটি নাই। তবে একটি প্রেস অ্যাডভার্টাইজিং অ্যাডভাইসরি কমিটি আছে।

(খ) প্রশ্ন ওঠে না।

**Air breathing Fish Farms**

**197.** (Admitted question No. 1301.) **Shri Lutful Haque and Shri Rajani Kanta Doloi :** Will the Minister-in-charge of the Fisheries Department be pleased to state—

(a) the progress up to 15th February 1980, in the scheme for development of air breathing fish farms, prawn culture under the Applied Nutrition Programme ;

(b) the names of the Blocks where fish farms on composite fish culture have been established ; and

(c) the quantum of fish produced under the programme up to 15th February, 1980.

**Minister-in-charge of the Fisheries Department :** (a) There has been no progress on air breathing fish farms and prawn culture under the Applied Nutrition Programme.

(b) A statement showing names of Blocks where demonstration centres on composite fish culture under Extention Wing Scheme were set up during 1975-76 and 1976-77 as well as names of Blocks for which funds were sanctioned for the purpose of setting up such centres during 1977-78, 1978-79 and 1979-80 is placed below.

(c) Particulars of production since 1975-76 are as below :

| | 1975-76 | 1976-77 | 1977-78 | 1978-79 | 1979-80 |
|---|---|---|---|---|---|
| (i) Number of demonstration cen- | 98 | 195 | 264 | | |

tres set up.

| | | | | | |
|---|---|---|---|---|---|
| (ii) Number of demonstration centres where harvesting of fish undertaken. | 98 | 195 | 175 | .. | .. |
| (iii) Fish produced (in tonnes) | 215.578 | 371.729 | 202.659 | .. | .. |

(Complete details for the years 1977-78 onwards are not readily available.)

*Statement referred to in reply to item (b) of question No. 197 (Admitted question No. 1307)*

| Name of Block | | | 1975-76 | 1976-77 | 1977-78 | 1978-79 | 1979-80 |
|---|---|---|---|---|---|---|---|
| | | | Number of Demonstration centres set up | | Number of Demonstration centres for which funds sanctioned | | |
| | | | (1) | (2) | (3) | (4) | (5) |
| Cooch Behar-I | .. | .. | 1 | 1 | 2 | 3 | 2 |
| Cooch Behar-II | .. | .. | .. | 1 | 2 | 2 | 2 |
| Dinhata-I .. | .. | .. | 1 | 1 | 3 | 3 | 2 |
| Dinhata-II .. | .. | .. | 1 | .. | 1 | 3 | 2 |
| Tufangunj .. | .. | .. | .. | .. | .. | 1 | 1 |
| Mekhligunj .. | .. | .. | .. | .. | .. | 1 | 1 |
| Cooch Behar—District Total : | | .. | 3 | 3 | 8 | 13 | 10 |
| Siliguri-Naxalbari | .. | .. | .. | 1 | 1 | 1 | 2 |
| Kharbari-Phanshideoa | .. | .. | 1 | 1 | 2 | 2 | 1 |
| Darjeeling—District Total | | .. | 1 | 2 | 3 | 3 | 3 |
| Jalpaiguri .. | .. | .. | 1 | 1 | 1 | 1 | |
| Alipurduar-I | .. | .. | 1 | 1 | 2 | 1 | |
| Rajgunj .. | .. | .. | .. | .. | .. | 1 | |
| Moynaguri .. | .. | .. | .. | .. | 1 | 1 | |
| Mal .. | .. | .. | .. | .. | 1 | 1 | |
| Dhupguri .. | .. | .. | .. | .. | .. | 1 | |
| Jalpaiguri—District Total | | .. | 2 | 2 | 5 | 6 | |

| Name of Block | | | 1975-76 | 1976-77 | 1977-78 | 1978-79 | 1979-80 |
|---|---|---|---|---|---|---|---|
| Balurghat .. | .. | .. | 1 | 1 | 2 | 6 | 2 |
| Tapan .. | .. | .. | 1 | 1 | .. | 5 | 2 |
| Gangarampur | .. | .. | 1 | 1 | 2 | 5 | 2 |
| Kumargunj .. | .. | .. | 1 | 1 | 2 | 3 | 2 |
| Itahar .. | .. | .. | .. | 2 | 2 | 5 | 2 |

[22nd April, 1980]

| Name of Block | 1975-76 | 1976-77 | 1977-78 | 1978-79 | 1979-80 |
|---|---|---|---|---|---|
| Banshihari .. .. .. | .. | 2 | 2 | 3 | 2 |
| Kaliagunj .. .. .. | .. | 2 | 2 | 3 | 2 |
| Raiguni .. .. .. | .. | 2 | 2 | 5 | 2 |
| Hili .. .. .. | .. | .. | 2 | 3 | 2 |
| Hemtabad .. .. .. | .. | .. | 2 | .. | .. |
| West Dinajpur—District Total | 4 | 12 | 18 | 38 | 18 |
| Englishbazar.. .. .. | 1 | 1 | 2 | 4 | 4 |
| Harishchandrapur-I .. .. | 1 | 1 | 1 | 3 | 3 |
| Old Malda .. .. .. | 1 | 1 | 2 | 4 | 4 |
| Rotua-I .. .. .. | 1 | .. | 1 | 2 | .. |
| Kaliachak-I .. .. .. | 1 | 1 | .. | 2 | 1 |
| Chanchal-I .. .. .. | 1 | 1 | 2 | 4 | 3 |
| Chanchal-II .. .. .. | 1 | 1 | 1 | 3 | 2 |
| Gazole .. .. .. | 1 | 1 | 3 | 6 | 5 |
| Habibpur .. .. .. | 1 | 1 | 1 | 2 | 5 |
| Harishchandrapur-II .. .. | 1 | 1 | 1 | 2 | 2 |
| Bamangola .. .. .. | .. | 1 | 1 | 1 | 3 |
| Kaliachak-II .. .. .. | .. | .. | .. | 2 | 1 |
| Malda—District Total .. .. | 10 | 10 | 15 | 35 | 33 |
| Kandi .. .. .. | 1 | 2 | 3 | 6 | 10 |
| Barwan .. .. .. | 1 | 1 | 3 | 3 | 10 |
| Khargram .. .. .. | 1 | 1 | 2 | 5 | 10 |
| Bharatpur-I .. .. .. | 1 | 1 | 3 | 4 | 10 |
| Bharatpur-II .. .. .. | 1 | 1 | 3 | 3 | 10 |
| Lalgola .. .. .. | .. | 2 | 2 | 3 | 10 |
| Beldanga-I .. .. .. | .. | 2 | 1 | 3 | 10 |
| Nabagram .. .. .. | .. | 2 | 1 | 3 | 10 |
| Sagordighi .. .. .. | .. | 2 | 3 | 4 | 10 |
| Berhampore .. .. .. | .. | .. | 1 | 4 | 4 |
| Murshidabad-Jiagunj .. .. | .. | .. | 1 | 1 | 5 |
| Raghunathgunj-I .. .. | .. | .. | 1 | 3 | 3 |
| Hariharpara .. .. .. | .. | .. | .. | 3 | 4 |
| Naoda .. .. .. | .. | .. | .. | 3 | 2 |
| Beldanga-II .. .. .. | .. | .. | .. | .. | 2 |
| Jalangi .. .. .. | .. | .. | .. | .. | 1 |
| Domkal .. .. .. | .. | .. | .. | .. | 2 |
| Suti-II .. .. .. | .. | .. | .. | .. | 2 |
| Raghunathgunj-II .. .. | .. | .. | .. | .. | 2 |

| Name of Block | 1975-76 | 1976-77 | 1977-78 | 1978-79 | 1979-80 |
|---|---|---|---|---|---|
| Suti-I | .. | .. | .. | .. | 2 |
| Bhagwangola-I | .. | .. | .. | .. | 2 |
| Bhagwangola-II | .. | .. | .. | .. | 2 |
| Samsergunj | .. | .. | .. | .. | 2 |
| Farakka | .. | .. | .. | .. | 1 |
| Ramnagar-I | .. | .. | .. | .. | 2 |
| Ramnagar-II | .. | .. | .. | .. | 2 |
| Murshidabad : Total | 5 | 14 | 24 | 48 | 130 |
| Krishnagunj | 1 | .. | .. | .. | 12 |
| Tehatta-I | 1 | 1 | 1 | 3 | 12 |
| Krishnanagar-I | 1 | 1 | 2 | 3 | 12 |
| Nakashipara | 1 | 1 | 2 | 4 | 10 |
| Nabadwip | 1 | 1 | 1 | 1 | 12 |
| Karimpur | 1 | 2 | 3 | 4 | 15 |
| Chapra | 1 | 1 | 1 | 3 | 12 |
| Ranaghat-I | 1 | 1 | 2 | 4 | 12 |
| Ranaghat-II | 1 | 1 | 1 | 4 | 10 |
| Chakdah | .. | 1 | 2 | 6 | 8 |
| Santipur | 1 | .. | 1 | 3 | 10 |
| Haringhata | 1 | 1 | 3 | 4 | 10 |
| Kaligunj | .. | 1 | 2 | 4 | 12 |
| Hanshkhali | .. | 1 | .. | 3 | 8 |
| Krishnanagar-II | .. | 1 | 1 | 3 | 5 |
| Tehatta-II | .. | 1 | 3 | 1 | 12 |
| Nadia—District : Total | 11 | 15 | 25 | 50 | 180 |
| Canning-I | .. | 2 | 1 | 3 | 4 |
| Basanti | 1 | .. | .. | .. | 3 |
| Bhangore-I | 1 | 1 | 1 | 3 | 3 |
| Joynagar-I | 1 | 1 | 3 | 6 | 6 |
| Baruipur | 1 | 1 | 1 | 5 | 3 |
| Sonarpur | 1 | 1 | 1 | 5 | 3 |
| Jadavpur-Behala | 1 | 1 | 3 | 5 | .. |
| Budge Budge-I | 1 | 1 | 3 | 6 | 6 |
| Bishnupur-II | .. | 1 | 2 | 3 | 6 |
| Maheshtola-Metiabruz | .. | 1 | 1 | 4 | 10 |
| Joynagar-II | .. | 1 | 2 | 4 | 7 |
| Canning-II | .. | 1 | 1 | 5 | 6 |
| Bishnupur-II | .. | .. | 2 | 6 | 5 |
| Diamond Harbour-I | .. | .. | 1 | 5 | 3 |

| Name of Block | 1975-76 | 1976-77 | 1977-78 | 1978-79 | 1979-80 |
|---|---|---|---|---|---|
| Bhangore-II .. .. .. | .. | .. | 1 | 7 | 5 |
| Budge Budge-II .. .. | .. | .. | 1 | 2 | 5 |
| Diamond Harbour-II .. .. | .. | .. | .. | .. | 3 |
| Magrahat-I .. .. .. | .. | .. | .. | .. | 1 |
| Namkhana .. .. .. | .. | .. | .. | .. | .. |
| 24-Parganas (South) : Total .. | 7 | 12 | 24 | 69 | 80 |
| Rajarhat .. .. .. | 1 | 1 | 1 | 6 | 7 |
| Habra-I .. .. .. | 1 | 1 | 1 | 4 | 4 |
| Habra-II .. .. .. | 1 | 1 | 1 | 4 | 7 |
| Gaighata .. .. .. | 1 | 1 | 1 | 4 | 4 |
| Deyganga .. .. .. | 1 | 1 | 1 | 3 | 7 |
| Bongaon .. .. .. | 1 | 1 | 1 | 6 | 7 |
| Barasat-I .. .. .. | 1 | 1 | 1 | 5 | 7 |
| Amdanga .. .. .. | 1 | 1 | 3 | 5 | 7 |
| Bagdah .. .. .. | 1 | 1 | 1 | 3 | 4 |
| Barasat-II .. .. .. | .. | .. | 1 | 5 | 3 |
| Baduria .. .. .. | .. | .. | 2 | 4 | 7 |
| Swarupnagar .. .. | .. | .. | 1 | 5 | 8 |
| 24-Parganas (North) : Total .. | 9 | 9 | 15 | 54 | 72 |
| Domjur .. .. .. | 1 | 1 | 1 | 3 | 2 |
| Amta-I .. .. .. | .. | 2 | .. | 4 | 1 |
| Shyampur-I .. .. .. | .. | 1 | 1 | 4 | 1 |
| Uluberia .. .. .. | .. | .. | 1 | 4 | 1 |
| Bangnan-I .. .. .. | .. | .. | 1 | .. | .. |
| Amta-II .. .. .. | .. | .. | 1 | .. | .. |
| Udaynarayanpur .. .. | .. | .. | 1 | .. | .. |
| Howrah—District : Total .. | 1 | 4 | 6 | 15 | 5 |
| Chinsurah-Mogra .. .. | 1 | 1 | 1 | 6 | 3 |
| Singure .. .. .. | 1 | .. | .. | .. | 3 |
| Khanakul-II .. .. .. | 1 | .. | 1 | 5 | 3 |
| Tarakeshwar.. .. .. | 1 | 1 | 2 | 5 | 3 |
| Dhaniakhali .. .. .. | 1 | .. | 1 | 4 | 3 |
| Haripal .. .. .. | .. | 1 | 2 | 4 | 3 |
| Khanakul-I .. .. .. | .. | 2 | 2 | 4 | 3 |
| Arambagh .. .. .. | .. | 1 | .. | .. | 4 |
| Pandua .. .. .. | .. | 1 | 1 | 4 | 3 |
| Jangipara .. .. .. | .. | 1 | .. | .. | 3 |
| Chanditola-I .. .. .. | .. | 1 | 1 | .. | 3 |

| Name of Block | 1975-76 | 1976-77 | 1977-78 | 1978-79 | 1979-80 |
|---|---|---|---|---|---|
| Balagarah | .. | .. | 1 | 3 | 3 |
| Pursurah | .. | .. | 1 | 2 | 2 |
| Goghat | .. | .. | 1 | 3 | 3 |
| Srirampore-Uttarpara | .. | .. | .. | .. | 3 |
| Chanditola-II | .. | .. | .. | .. | 3 |
| Polba | .. | .. | .. | .. | 2 |
| Hooghly—District : Total | 5 | 9 | 14 | 40 | 50 |
| Kalna-I | 1 | 1 | 1 | 5 | 7 |
| Katwa-I | 1 | 1 | 2 | 5 | 7 |
| Manteshwar | 1 | .. | 2 | 5 | 7 |
| Purbasthali-I | 1 | 1 | 1 | 4 | 7 |
| Memari-II | 1 | 1 | 2 | 5 | 7 |
| Galsi-I | 1 | 1 | 2 | 5 | 7 |
| Galsi-II | 1 | 1 | 2 | 2 | 7 |
| Aushgram-I | 1 | 1 | 2 | 4 | 7 |
| Raina-I | 1 | 1 | 2 | 6 | 7 |
| Khetugram-I | 1 | .. | 1 | 5 | 7 |
| Jamalpur | 1 | 1 | 2 | 4 | 10 |
| Burdwan | 1 | 1 | .. | 4 | 3 |
| Memari-I | .. | 1 | 2 | 4 | 3 |
| Raina-II | .. | 1 | 2 | 6 | 3 |
| Aushgram-II | .. | 1 | 1 | 6 | 7 |
| Katwa-II | .. | 1 | 2 | 4 | 3 |
| Bhatar | .. | 1 | 2 | 5 | 15 |
| Kalna-II | .. | .. | 1 | 4 | 3 |
| Mangalkote | .. | .. | 1 | .. | .. |
| Purbasthali-II | .. | .. | .. | 3 | 3 |
| Khandoghosh | .. | .. | .. | 3 | .. |
| Burdwan—District : Total | 12 | 15 | 30 | 89 | 120 |
| Bolepur-Sriniketan | 1 | 2 | 4 | 10 | 20 |
| Murarui-I | 1 | 1 | 2 | 10 | 15 |
| Dubrajpur | 1 | 2 | 3 | 8 | 16 |
| Nanoor | 1 | 1 | 4 | 10 | 20 |
| Sainthia | 1 | 1 | 1 | 13 | 20 |
| Suri-I | .. | 1 | 4 | 9 | 18 |
| Ilambazar | .. | 1 | 3 | 7 | 10 |
| Nalhati-I | .. | 1 | 3 | 5 | 10 |
| Labhpur | .. | 1 | 3 | 7 | 14 |
| Suri-II | .. | 1 | 3 | 9 | 18 |

| Name of Block | 1975-76 | 1976-77 | 1977-78 | 1978-79 | 1979-80 |
|---|---|---|---|---|---|
| Mohammad Bazar .. .. | .. | 1 | 3 | 7 | 14 |
| Rampurhat-I .. .. .. | .. | 1 | 1 | 10 | 20 |
| Mayureshwar-I .. .. | .. | 1 | 1 | 7 | 14 |
| Mayureshwar-II .. .. | .. | .. | 1 | 6 | 12 |
| Rampurhat-II .. .. | .. | .. | 1 | 10 | 20 |
| Murarui-II .. .. .. | .. | .. | 2 | 10 | 15 |
| Nalhati-II .. .. .. | .. | .. | 1 | 5 | 10 |
| Rajnagar .. .. .. | .. | .. | .. | 11 | 22 |
| Khairashole .. .. .. | .. | .. | .. | 11 | 22 |
| Birbhum—District : Total .. | 5 | 15 | 40 | 165 | 310 |
| Shimlapal .. .. .. | 1 | 1 | .. | 3 | 3 |
| Onda .. .. .. | 1 | 1 | 1 | 3 | 3 |
| Sonamukhi .. .. .. | 1 | 1 | 1 | 4 | 3 |
| Kotalpur .. .. .. | 1 | 2 | 2 | 3 | 3 |
| Patashpur .. .. .. | .. | .. | 2 | .. | .. |
| Indus .. .. .. | .. | 2 | 1 | 4 | 3 |
| Chatna .. .. .. | .. | .. | 1 | 2 | 3 |
| Vishnupur .. .. .. | .. | 2 | 1 | 4 | 4 |
| Joypur .. .. .. | .. | 1 | 1 | 3 | 3 |
| Barjara .. .. .. | .. | 2 | 2 | 3 | 3 |
| Taldangra .. .. .. | .. | 2 | 1 | 2 | 3 |
| Bankura-I .. .. .. | .. | 1 | .. | 3 | 3 |
| Bankura-II .. .. .. | .. | 1 | .. | 2 | 3 |
| Patrashayer .. .. .. | .. | 2 | .. | 4 | 3 |
| Bankura—District : Total .. | 4 | 18 | 13 | 40 | 40 |
| Purulia-I .. .. .. | .. | 1 | 2 | 1 | 1 |
| Purulia-II .. .. .. | .. | 1 | 2 | 1 | 1 |
| Jhaldaha-I .. .. .. | 1 | 1 | .. | 1 | 1 |
| Balarampore .. .. .. | .. | 1 | .. | .. | 1 |
| Raghunathpur-I .. .. | 1 | 1 | .. | 3 | .. |
| Joypur .. .. .. | .. | .. | .. | 1 | .. |
| Barbazar .. .. .. | 1 | 1 | .. | 1 | .. |
| Manbazar-I .. .. .. | 1 | 1 | 2 | 2 | .. |
| Purulia—District : Total .. | 4 | 7 | 6 | 10 | 4 |
| Sabong .. .. .. | 1 | 5 | .. | 3 | 5 |
| Kharagpur-I .. .. .. | 1 | .. | .. | .. | .. |
| Narayangarh.. .. .. | 1 | 2 | 1 | 6 | 5 |
| Keshiari .. .. .. | .. | 2 | 1 | .. | 5 |

অ্যাক্সিডেন্ট হতে পারেনি, ডাকাতরা বোমা এবং ঢিল ছুঁড়ে বাসের উপর এবং পাথর দিয়ে রাস্তা বন্ধ করে দেওয়া হয়। এই কয়েকদিন হল রেলে ডাকাতি হওয়ার জন্য রেলে কড়াকড়ি চলবে, তখন এই ডাকাতদের ঝোঁক পড়বে বাসগুলির উপর এবং যে কোনও মুহূর্তে বাসে ডাকাতি হয়ে যাবে। আমি মাননীয় মন্ত্রীকে বলব রাত্রিতে এই বাসগুলির নিরপত্তা কিভাবে ব্যবস্থা করবেন, তার জন্য তিনি ভাববেন এবং ব্যবস্থা করবেন।

**শ্রী আতাহার রহমান ঃ** স্যার অন এ পয়েন্ট অব পার্সোনাল এক্সপ্ল্যানেশন, মাননীয় কংগ্রেস (আই) সদস্য বললেন আমি নাকি খুনি কেসের আসামী...

**শ্রী হবিবুর রহমান ঃ** স্যার, আমি নাম করেছি, কিনা, আমি আতাহর রহমানের নাম করেছি কিনা, তিনি পার্সোনাল এক্সপ্ল্যানেশন দিতে পারেন কিনা?

**শ্রী আতাহার রহমান ঃ** হ্যাঁ, আপনি করেছেন, সকলেই শুনেছে, আমি খুনি কেসের আসামী একথা বলেছেন, আমি খুনি কেসের আসামী নই, আমাকে কোর্ট সসম্মানে ছেড়ে দিয়েছে। স্যার, ওরা কোর্টে ষড়যন্ত্র করে বা পুলিশের সঙ্গে ষড়যন্ত্র করে আমাকে জেলে পুরার চেষ্টা করেছিলেন, হাজতে পুরেছিলেন, মাননীয় বিচারক আমাকে নির্দোষ বলে ছেড়ে দিয়েছেন, অসত্য কথা বলে হাউসকে বিভ্রান্ত করছেন, আমি বিধানসভার প্রসিডিংস থেকে ঐ কথাগুলি বাদ দেবার জন্য আপনার কাছে আবেদন করছি।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** আইন মন্ত্রী মামলায় ইনফ্লুয়েন্স করে ওকে খালাস করেছেন।

**শ্রী হাসিম আবদুল হালিম ঃ** স্যার, মাননীয় সদস্য রজনী দলুই মহাশয়, এই মাত্র বললেন যে আমি ইনফ্লুয়েন্স করে উনাকে একুইটাল করেছি, খালাস করেছি, এটা স্যার, ব্রিচ অব প্রিভিলেজ হবে, কারণ আমি জানি আমাদের দেশে বিচার ব্যবস্থা আছে এবং মন্ত্রীর বিচার ব্যবস্থার মধ্যে কোনও সম্পর্ক থাকে না, জাজ কিম্বা ম্যাজিস্ট্রেটের ব্যাপারে মন্ত্রী কোনও কথা বলতে পারেন না, কিভাবে কোনও মামলার বিচার হবে তাতে মন্ত্রীর কোনও সম্পর্ক নাই, কোনও অধিকার নাই এবং এই মামলা সম্পর্কে আমার কোনও সম্পর্ক ছিল না, আমি প্রথমবার আজকে জানলাম যে আতাহর সাহেব মামলায় মুক্তি পেয়েছেন এবং একথা আমি জানলাম। যদি কোনও সদস্য কোনও মন্ত্রীর ব্যাপারে এই রকম কথা বলেন তাহলে আপনার উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা দরকার।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** আমরা জানি কিভাবে ইনফ্লুয়েন্স করা হয়।

**শ্রী হাসিম আবদুল হালিম ঃ** স্যার, আমি আবার বলতে চাই মাননীয় সদস্য যে কথা হাউসে বলছেন, একথা বাইরে বললে এটাতে কন্টেম্ট অব কোর্ট হয়। হাকিমের উপরে ইনফ্লুয়েন্স আনলে এটা কন্টেম্ট অব কোর্ট হতে পারে। মাননীয় সদস্যের সাহস নাই বাইরে একথা বলার, হাউসের প্রটেকশন নিয়ে তিনি কন্টেম্ট অব কোর্ট করছেন। আমাদের এখানে একটা রুল আছে, এই রুলেও করা যায় না। আমি অনুরোধ করব মাননীয় সদস্য যেকথা বললেন সেটা এক্সপাঞ্জ করতে প্রসিডিংস থেকে এবং আমাদের রুল অনুযায়ী এটা বলা যায় না হাউসে।

**মিঃ স্পিকার ঃ** আমি এখানে আপনাদের একটা জিনিস জানাচ্ছি। আমাদের তথ্য এবং সংস্কৃতি দপ্তরের মন্ত্রী শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য আপনাদের কাছে নেমন্তন্ন পাঠিয়েছেন—আগামী ২৪/৪/৮০ তারিখে বৃহস্পতিবার সন্ধ্যা সাড়ে ছয়টায় কলকাতা তথ্য কেন্দ্রে পশ্চিমবঙ্গ সরকারের প্রযোজিত শ্রী উৎপল দত্ত কর্তৃক পরিচালিত "ঝড়" ছবিটির প্রদর্শনীর আয়োজন করা হয়েছে, এই প্রদর্শনীতে আপনাদের সাদর আমন্ত্রণ জানানো হয়েছে।

## LEGISLATION

## The Great Eastern Hotel (Acquisition of Undertaking) Bill, 1980

**Shri Parimal Mitra :** Sir, I beg to introduce the Great Eastern Hotel (Acquisition of Undertaking) Bill, 1980.

(Secretary then read the title of the Bill)

**Shri Parimal Mitra :** Sir, I beg to move that the Great Eastern Hotel (Acquisition of Undertaking) Bill, 1980, be taken into consideration. মিঃ স্পিকার স্যার, গ্রেট ইস্টার্ন হোটেল এর ম্যানেজমেন্ট ১৯৭৫ সালের জুলাই মাসে টেক ওভার করা হয় ফর এ পিরিয়ড অব থ্রি ইয়ারস, তার কারণ হচ্ছে গ্রেট ইস্টার্ন হোটেল একটি রেপুটেড হোটেল, একটি ওল্ডেস্ট হোটেল, তার নাম ছিল সারা দেশে বিদেশে, এখানে ডোমেস্টিক ট্যুরিস্ট এবং ফরেন ট্যুরিস্টরা এসে থাকতেন এবং আমাদের দেশের ট্যুরিজমের ডেভেল্পমেন্টের জন্য এই হোটেল সেই আমলে যাদের হাতে ছিল, এখনও আছে। তারপরে দেখা গেল এই হোটেল ম্যানেজারিয়েল ডেফিশিয়েন্সির জন্য এবং বিভিন্ন কারণে এই হোটেলের দুরবস্থা হল, যেখানে এক হাজার লোক চাকুরি করত, তাদেরও সেই চাকুরি থেকে ছাঁটাই করার উপক্রম হল এবং হোটেল বন্ধ হওয়ার উপক্রম হল, সেজন্য সেই আমলে নাইন্থ জুলাই, ১৯৭৫ সালে, গ্রেট ইস্টার্ন হোটেলের ম্যানেজমেন্ট টেক ওভার করা হল ফর থ্রি ইয়ারস এবং তারপরে গ্রেট ইস্টার্ন হোটেলের যে লায়েবিলিটি ছিল, তা ২৬ লক্ষ ৯৭ হাজার টাকা দিয়ে শোধ করা হল।

[2-40 — 2-50 p.m.]

এবং এই হোটেলের কিছু ইম্প্রুভমেন্ট করা হল। তিন বছরের যে টাইম সেটা এক্সপায়ার করলে আরও দু বছর করা হল এবং এইভাবে ৫ বছর হোটেলের টেকিং ওভার অব দি ম্যানেজমেন্ট তা নেওয়া হল। গভর্নমেন্টের কমিটমেন্ট আছে এবং হোটেলে বিভিন্ন কারণে খরচ হয়েছে সেই হোল লাইবিলিটিস ২৬ লক্ষ টাকা দেওয়া হয়েছে। ট্যুরিজিমের জন্য এই গ্রেট ইস্টার্ন হোটেলের আরও উন্নত ধরনের পরিচালনার জন্য আমি প্রস্তাব করছি এই হোটেল টেক ওভার করব। আপনারা সকলেই জানেন এই গ্রেট ইস্টার্ন হোটেলের সঙ্গে কত স্মৃতি জড়িত আছে। এই হোটেলের উন্নতির জন্য, ট্যুরিজিমের ডেভেলপমেন্ট করার জন্য এই গ্রেট ইস্টার্ন হোটেলের কমপ্লিট টেক ওভারের জন্য আমি এই বিল এনেছি। এ বছর এই হোটেলের লাভ হয়েছে ৮ লক্ষ টাকা। এই বিল আমি মাননীয় সদস্যদের সামনে রাখলাম, আশা করি মাননীয় সদস্যগণ সর্বান্তঃকরণে এটা সমর্থন করবেন। মাননীয় বন্ধু বীরেনবাবু যে

অ্যামেন্ডমেন্টগুলি নিয়ে এসেছেন সে সম্পর্কে বলি, সেগুলি সবই এর মধ্যে আছে। উনি ম্যানেজিং ডিরেক্টারের পোস্ট করতে বলেছেন, এটা একটা কোম্পানি না হলে হয় না, এটা হোটেল অথরিটি হচ্ছে। আর যে সমস্ত কথা বলেছেন সেগুলি আমি জবাবি ভাষণের সময় বলব। তবে সাধারণভাবে অন্যান্য অ্যামেন্ডমেন্টস যেগুলি দিয়েছেন সেগুলির আমি বিরোধিতা করছি।

**শ্রী সুনির্মল পাইক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় আজকে যে "দি গ্রেট ইস্টার্ন হোটেল (অ্যাকুইজিশন অব আন্ডারটেকিং) বিল, ১৯৮০" এনেছেন আমি সেই বিল সমর্থন করছি এবং সমর্থন করে এর মেরিটস অ্যান্ড ডিমেরিটস সম্পর্কে প্রয়োজনীয় কিছু বক্তব্য রাখছি। স্যার, এই গ্রেট ইস্টার্ন হোটেল অত্যন্ত পুরাতন হোটেল। বৃটিশ আমল থেকেই তার অ্যাডমিনিস্ট্রেটিভ যে ব্যবস্থা সেটা চলে আসছিল। কিছুদিন পূর্বে স্টেট গভর্নমেন্ট সেটাকে টেক ওভার করে নেন, অধিগ্রহণ করেন। আমরা মনে করেছিলাম সেখানে বৃটিশ আমলের যে একটা ট্রাডিশন তার নিশ্চয় মৃত্যু ঘটবে—মনের এবং মানসিকতার মৃত্যু ঘটবে। কিন্তু আমরা দেখতে পাচ্ছি, মানসিকতার মৃত্যু হয়ত ঘটেছে।

কিন্তু সেই শরীর এখনও বর্তমান রয়েছে। অর্থাৎ সেই যে একটা ভাবধারা, আবহাওয়া চলে আসছিল ক্যাবারে নাচ ইত্যাদি সেটাকে অশ্লীল বলে আমি মনে করছি। বামফ্রন্ট সরকার অপসংস্কৃতির বিরুদ্ধে বারে বারে সোচ্চার হয়ে উঠছেন, কিন্তু সেই অপসংস্কৃতিকে বজায় রাখার একটা বিশেষ প্রচেষ্টা এই ক্যাবারে নাচের ভিতর দিয়ে চলেছে এবং সেটা এই গ্রেট ইস্টার্ন হোটেলে বেশি করে দেখা যাচ্ছে। আমি এটার সংশোধন চাচ্ছি এবং ক্যাবারে নাচের পরিবর্তে ভারতীয় সংস্কৃতির ধারক বাহক 'কথাকলি, ভারতনাট্যম' ইত্যাদি প্রচলন করলে ভাল হত এবং এর মাধ্যমে ভারতীয় সংস্কৃতির প্রসার হত বলে আমি মনে করি। মাননীয় মন্ত্রী মহাশয়কে বলছি এই বিলের মধ্যে তার একটা স্কোপ নেই বা তিনি সেটা আনেন নি। কিছুদিন আগে অনলুকার পত্রিকায় একটি খবর বেরিয়েছিল। কিছু কিছু কল গার্লকে রাত্রে পিছনের দরজা দিয়ে ঢোকানো হত এবং বিভিন্ন ডেলিগেটস যারা বাইরে থেকে এসে ওখানে থাকতেন তাদের ঘরে ধাক্কা ইত্যাদি দিত। ফলে কিছু কিছু ডেলিগেটস বিরক্ত হয়ে গ্রেট ইস্টার্ন হোটেল ছেড়ে চলে যান, এই রকম ধরনের অভিযোগ আছে। শ্লীলতাহানি বা এই রকম একটা অস্বাস্থ্যকর নগ্ন পরিবেশের অভিযোগ সম্পর্কে কোনও সংশোধনী প্রস্তাব থাকলে আমরা খুব আনন্দিত হতাম, কিন্তু সেটা এখানে নেই। এই গ্রেট ইস্টার্ন হোটেলে থাকা খাওয়া ইত্যাদির যে ব্যবস্থাপনা রয়েছে তাতে সাধারণ নিম্ন মধ্যবিত্ত বা মধ্যবিত্ত পরিবারের লোক, যারা নানান কাজ কর্মে এখানে আসেন, তারা কিন্তু থাকতে পারেন না। কারণ এয়ার-কন্ডিশন রুম চার্জ পার ডে হচ্ছে ১৫০ টাকা, আর নন-এয়ার-কন্ডিশন চার্জ হচ্ছে ১১৫ টাকা। আগে ৪৮ টাকা করে ছিল বলে আমার মনে হয়। এখন সেটা বেড়ে এই টাকা হয়েছে। কাজেই এখানে সাধারণ নিম্ন মধ্যবিত্ত বা মধ্যবিত্তদের থাকার কোনও রকম ব্যবস্থা নেই এবং তাদের কোনও রকম সুযোগ সুবিধা হবে না। বিদেশিদের কাছ থেকে এটা যদি নেওয়া হয় তাহলে আমার মনে হয় অসুবিধা হবে। ভারতবর্ষ বা পশ্চিমবঙ্গের বিভিন্ন জায়গা থেকে যারা আসবে, তারাও এখানে থাকতে পারবে না, তাদের থাকার কোনও ব্যবস্থা করা যাবে না। সেই জন্য আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব নিম্ন আয়ের লোকের থাকার ব্যবস্থা

করলে ভাল হয় এবং তাদের থাকার জন্য তিনি কিছু রুম তৈরি করতে পারেন কিনা ভেবে দেখবেন। কেন না এখানে দেখা যাচ্ছে ৮ লক্ষ টাকা ইনকাম হয়েছে। তিনি যদি বিলের মধ্যে এই রুম বাড়ানোর একটা ব্যবস্থা করতেন তাহলে আমরা আনন্দিত হতাম। এই ধরনের কোনও বক্তব্য বিলের ভিতর নেই। আর একটি জিনিস তিনি অ্যাডমিনিস্ট্রেটিভ লাইনের কথা বলেছেন। এখানে ১ হাজার কর্মী কাজ করছেন। কাজেই এই বিষয়ে অ্যাডমিনিস্ট্রেটিভ লাইনের কিছু পরিবর্তন বা পরিবর্ধন থাকা উচিত ছিল। এর রেগুলেশন ইত্যাদি সমস্ত কিছু বিষয় থাকা দরকার। কিন্তু সেই রকম ধরনের রেগুলেশন প্রণয়ন করবার কোনও রকম প্রচেষ্টা বিলের মধ্যে নেই। ক্লজ ১৬-এর একটি জায়গায় আছে—terms and conditions of the employees are to be altered by the hotel authority. How it will altered. কিন্তু কি করে এটা অলটার্ড হবে, কি করে পরিবর্তন হবে সেই বিষয়ে কোনও সুস্পষ্ট আভাস এই বিলে নেই। আইনগত দিক থেকে এটার পরিবর্তন, পরিবর্ধন দরকার। আইনগত ভাবে সুষ্ঠু ব্যবস্থা কিভাবে নিলে ম্যানেজমেন্ট কিভাবে কি হবে সেটা এখনও ঠিক করা যায়নি। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[2-50 — 3-00 p.m.]

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মিঃ স্পিকার স্যার, আমাদের মাননীয় মন্ত্রী মহাশয় দি গ্রেট ইস্টার্ন হোটেল (অ্যাকুইজিশন অব আন্ডারটেকিং) বিল ১৯৮০ যা এনেছেন এই পরিপ্রেক্ষিতে আমাদের বিরোধী দলের সদস্যরা যে সমস্ত অ্যামেন্ডমেন্ট এনেছেন আমি সেগুলি গ্রহণ করার জন্য মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি। অধিগ্রহণের বিপক্ষে বলার কিছু নাই। কিন্তু বিরোধী পক্ষ অ্যামেন্ডমেন্টগুলি এনেছেন বলে সেগুলি রিজেক্ট করতে হবে এই মনোভাব না নিয়ে মন্ত্রী মহাশয় একটু যদি ভাল চিন্তা নিয়ে দেখেন তাহলে দেখবেন যে এই অ্যামেন্ডমেন্টগুলি এর সঙ্গে যোগ দিলে এটা আরও ফলপ্রসূ হবে। মন্ত্রী মহাশয়রা বলে থাকেন কংগ্রেস ৩০ বছরে কিছুই করেনি। আমি মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করছি তিনি উত্তর দেবার সময় বলবেন। আমাদের কেন্দ্রীয় সংস্থার কাছ থেকে কিছু টাকা নিয়ে এই গ্রেট ইস্টার্ন হোটেলকে একটা কমপ্লিট রেনোভেশন করতে গিয়েছিলাম শেষের দিকে। এবং তার একটা ব্লুপ্রিন্ট তৈরিও আমরা করেছিলাম। জানি না মন্ত্রী মহাশয়ের সময়ের অভাবে সেগুলি ধুলো চাপা পড়ে গেছে কিনা what is the reason ? আজকে অন্তত যে সমস্ত অথিতিরা এখানে আসেন এই গ্রেট ইস্টার্ন হোটেলে যে সমস্ত ট্যুরিস্টরা আসতেন তারা সব এখানে যাওয়া বন্ধ করে দিয়েছে। কারণ কি? কারণ এখন যতসব ব্ল্যাক মার্কেটিয়ার পাজামার পকেটে টাকা নিয়ে ছাবলামি করে তারা এখন সব খোদ্দের। ভেতরের কাস্টমার, বাইরের ট্যুরিস্ট যাদের থেকে অর্থ আসবে তারা আর এখানে আসে না। এটা তো একটা ব্যবস্থা, এটা কারও বৈঠকখানা নয়, আর আলিমুদ্দিন স্ট্রিট নয়, এখান থেকে ইনকাম করতে হবে। শুধু কেউ ক্যাবারে ড্যান্স দেখে ভিমরি খেয়ে গেল তাতে তো কোনও অর্থনৈতিক লাভ হবে না। আমরা জানি যে সমস্ত ট্যুরিস্ট ৮/১০ দিন এমন কি মাস পর্যন্ত থাকত তারা আর কেউ এখানে আসে না আপনি রেজিস্ট্রি খাতা খুলে গিয়ে দেখে আসুন। কারণ সেখানে কিছুই নেই জল পাওয়া যাচ্ছে না, হিটারটা নষ্ট হয়ে গেছে এয়ার কন্ডিশন খারাপ এয়ার কুলার নষ্ট এই হচ্ছে অবস্থা। উনি এই যে বিল এনেছেন তাকে আমি সমর্থন করছি। কিন্তু এই বিষয়ে একটি কথা

বলি যে আপনারা যাদের উপর দায়িত্ব দেবেন তারা যে আপনাদের অপদার্থ অকর্মণ্য না হয় সেদিকে আপনি একটু দেখবেন এবং বিরোধী পক্ষের অ্যামেন্ডমেন্টগুলিসহ আমি এই বিলকে সমর্থন করছি।

**শ্রী অরবিন্দ ঘোষাল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় পর্যটন বিভাগের মন্ত্রী মহাশয় যে বিল এনেছেন, এই বিলের মধ্যে এমন কিছু নেই। বহুদিন পূর্বের একটা পুরানো হোটেল নষ্ট হয়ে যাচ্ছিল এবং প্রায় ১ হাজার কর্মীর চাকুরি নষ্ট হতে যাচ্ছিল। রুগ্ন শিল্প হিসাবে সরকার এটা গ্রহণ করার জন্য—এই কয় বছর সরকারি পরিচালনায় দেখা যায় যে হোটেলটিতে লাভ হচ্ছে এবং আজকে হোটেলটি এ জন্য অধিগ্রহণ করা হচ্ছে। কিন্তু একটা জিনিস লক্ষ্য রাখতে হবে যে কিছুদিন ধরে একটা অভিযোগ পাওয়া যাচ্ছে এবং আমি নিজেও কতকগুলি হোটেলে গিয়ে দেখেছি যে সার্ভিস অত্যন্ত খারাপ হচ্ছে। এই সার্ভিসটাকে ঠিক করাতে হবে। এছাড়াও আর একটা জিনিস হচ্ছে, এখানে ফাটা কাপ ইত্যাদি কাস্টমারদের দেওয়া হয় যেগুলি বড় হোটেলের স্ট্যান্ডার্ডে অত্যন্ত নিচে নেমে যাচ্ছে। সেগুলির দিকে লক্ষ্য রাখা দরকার। বাইরে থেকে যে সমস্ত ফরেনাররা এখানে আসেন, তারা গ্রান্ডে উঠেন, পার্কে ওঠেন। তারা কিন্তু এই অভিযোগ করেন যে গ্রেট ইস্টার্ন হোটেলের সার্ভিস যদি ভাল করা যায়, জিনিস পত্রের যদি আরও উন্নত করা যায় তাহলে বাইরের লোকেদের এটা আকর্ষণ করতে পারবে। সে জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ রাখব যে এর যেন আরও ভালভাবে উন্নতি করা হয়। আর একটা অনুরোধ রাখব সেটা হচ্ছে, কেন্দ্রীয় সরকার অশোকা হোটেলের মালিক। তারা বাৎসরিক লোকসভার সদস্যদের নিমন্ত্রণ করে খাওয়ান। আমাদের এম. এল. এ.-দের যদি সেই রকম বার্ষিক একটা নিমন্ত্রণ করে খাওয়ান তাহলে খুবই আনন্দিত হব। এই কথা বলে বিলটিকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মনোহর টিরকে :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় যে বিল এনেছেন, দি গ্রেট ইস্টার্ন হোটেল (অ্যাকুইজিশন অব আন্ডারটেকিংস) বিল, ১৯৮০, এটাকে আমি সমর্থন করছি। এই হোটেল বিজনেল সরকার হাতে নিচ্ছেন, এটা ভাল জিনিস। আমি সে জন্য মাননীয় মন্ত্রী মহাশয়কে ধন্যবাদ জানাচ্ছি। আমরা জানি যে সরকারের অধীনে যে সংস্থাগুলি চলছে সেখানে মোটামুটি ভালভাবে চলছে। কিন্তু ২/১টি গোষ্ঠী মালিকানায় যে হোটেলগুলি চলছে সেখানে নানা রকম ব্লাকমার্কেটিং এবং অরুচিপূর্ণ কাজ হচ্ছে যার ফলে হোটেলগুলির অনেক দুর্নাম হচ্ছে। গ্রেট ইস্টার্ন হোটেল সম্পর্কে মাননীয় সদস্য বললেন যে সেখানে সার্ভিস ঠিকমতো হচ্ছে না, নানা রকম অসুবিধা হচ্ছে, নানা রকম ধান্দাবাজির ফলে সেখানে ভদ্রলোকেরা থাকতে পারছে না। এই ধরনের নানা রকম অভিযোগ আসছে। কাজেই এই সব ব্যাপারে সরকার যখন হাতে নিয়েছেন তখন এগুলির দিকে নজর দিয়ে যাতে ভালভাবে সার্ভিস হয় তার ব্যবস্থা করার জন্য অনুরোধ করছি। বাইরে থেকে যে সমস্ত ট্যুরিস্টরা এখানে আসবেন এবং এখানে থাকবেন। কাজেই তাদের থাকার উপযোগী ব্যবস্থা করা দরকার। এই বিষয়ে নজর দেবার জন্য সরকারকে অনুরোধ করব। আর একটা জিনিস সেটা হচ্ছে, ট্যুরিস্টদের আকর্ষণ করার জন্য আমাদের ডুয়ার্স, শিলিগুড়ি, হলং, মিরিখ ইত্যাদি জায়গায় নুতন নুতন হোটেল খোলার ব্যবস্থা করার জন্য মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

## Clauses 1 and 2

. The question that clauses 1 and 2 do stand part of the Bill, was then put and agreed to.

## Clause 3

[3-00 — 3-10 p.m.]

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের পর্যটন মন্ত্রী অত্যন্ত ভাল মানুষ। উনি এই যে বিলটা এনেছেন, তা দেখে মনে হচ্ছে উনি খুব ভাল কাজই করেছেন, আমরা তাকে সমর্থন করছি। কিন্তু এর মধ্যে একটু গন্ধ পাচ্ছি অন্য রকম। সেই জন্য একটু ভয় হচ্ছে। এই হোটেলটা উনারা অ্যাকুইজিশন করেছেন, খুব ভাল কথা, দাম দিতে চাইছেন না, জলের দামে নিচ্ছেন, তাতেও আমাদের আপত্তি নেই, সেটা নিতে পারেন। কিন্তু মন্ত্রী মহাশয়ের এই সম্বন্ধে একটা বিবৃতি দেখলাম খবরের কাগজে, তারপর এই বিলটা দেখে সন্দেহ হচ্ছে, ভাল মানুষ মন্ত্রীর হাতে কলকে রেখে অন্য কেউ কলকে খেয়ে যাচ্ছেন কি না। আমরা খবরের কাগজে খবর দেখলাম যে তাজ হোটেল গ্রুপ এর লোক এসে এটা দখল করার চেষ্টা করছেন। এই হোটেলটাকে ওকে দিয়ে টেক আপ করিয়ে তারপর এটা অন্য লোকের হাতে যাবে কিনা সে সম্বন্ধে সন্দেহ আছে। আমি একটা কথা বলতে চাই, এই হোটেলের ইতিহাস কলকাতার ইতিহাসের সঙ্গে জড়িত। ১৩৮ বছরের পুরানো এই হোটেল, তার সুনাম দুর্নাম দুই থাকতে পারে, কিন্তু এর একটা ঐতিহ্য আছে। এই হোটেলে ২১৭টি কক্ষ আছে, এই হোটেলে চেগুয়েভারা এককালে মধ্যাহ্ন ভোজন করেছিলেন, The Guavara, Albart Camal, Mrs. Roosevelt, Rock Feller, Helen Kellar, Andre Guide, Mr. Satre, Swami Vivekananda. আগা খাঁ এবং অনেক বিশিষ্ট ব্যক্তি এই হোটেলে একদিন ছিলেন। কাজেই এর ইতিহাস খুব বড়। ১৮৪৪ সালে এই হোটেলটি হয়েছিল, মিঃ ডেভিড উইলসন এটা করেছিলেন। তখন এর নাম ছিল দি অকল্যান্ড হোটেল অ্যান্ড দি হল অব নেশনস তারপর সেই হোটেল আবার বিক্রি হয়ে যায় Great Eastern Hotel and General wine and general Purveying Company. ১৮৬২ সালে গঠিত হয় এবং তারপর থেকে এই হোটেল ১৯৭০ সাল পর্যন্ত চলেছিল। তারপর পাইন এবং ওদের সঙ্গে ঝগড়া হয় এবং গভর্নমেন্ট সেটা ইন্টারফিয়ার করেন, সেন্ট্রাল গভর্নমেন্টের অনুমতি নিয়ে এটা নেওয়া হয়। আমার কথা হচ্ছে, এর বেকারি এক কালে বিখ্যাত ছিল, কুইন এলিজাবেথ যখন কলকাতায় এসেছিলেন তখন ওখানকার বেকারির কেক দুর্গাপুরে খেয়ে খুব প্রশংসা করেছিলেন। এর এককালে নিজেদের শ্লটার হাউস ছিল, নিজেরা সমস্ত কিছু করতেন। আমার মনে হচ্ছে অধিগ্রহণ করে আই. টি. ডি. সি. হোক বা তাজ গ্রুপ অব হোটেল এর মালিক হোক, তাদের হাতে দিয়ে দেবার চেষ্টা হয়ত করবেন। কারণ এই যুক্ত ফ্রন্ট সরকারের আমলে আর একটি হোটেলের সৃষ্টি হয়েছে আমরা দেখেছি, এবং কিছু কিছু আই. এ. এস. অফিসার আছেন, যারা অন্য প্রতিষ্ঠানের হাতে দিয়ে দিতে চাইছেন। এটা একটা বাঙ্গালি প্রতিষ্ঠান, বাঙালি পরিবার এর সঙ্গে যুক্ত ছিল। এটা সরকার নিয়েছেন। কেন নিয়েছেন? ভাল করে চালাবেন বলে। আমি যতদূর শুনেছি, ৮ লক্ষ টাকা প্রফিট হয়েছে। বর্তমানে যে অ্যাডমিনিস্ট্রেটার আছেন ঐ হোটেলে, তিনি একজন উপযুক্ত লোক বলে আমরা জানি। কারণ

তিনি রাজ্যপালের কাছে ছিলেন, আমরা তাকে দেখেছি এবং আমরা তাকে জেলাতেও দেখেছি এবং তিনি ভাল কাজও করছেন, পরিশ্রম করছেন, সন্ধ্যা বেলায় তাকে পাওয়া যায়, সবসময় তাকে পাওয়া যায়। এই হোটেলটা কেন দিয়ে দেবার কথা ভাবছেন?

দিয়ে দেওয়ার উদ্দেশ্য যদি থাকে তাহলে আমরা এর বিরোধিতা করব। আমি একটা জিনিস দেখছি, আমার যে অ্যামেন্ডমেন্ট তাতে দুটো কথা বলছি, এই জিনিস আপনি নেবেন, জলের দামে—বিনা দামে নেবেন, অন্য লোককে হ্যান্ড ওভার করবেন, আমি ক্লজ ৩-তে বলেছি—The ownership and over all management of the Hotel shall be retained by the State Government so long as this Act remains in force. এটা ওয়েস্টবেঙ্গল গভর্নমেন্টকে রাখতে হবে, করতে হবে, কেন করতে পারবেন না? বাঙালিরা কি কিছুই বোঝে না, আমাদের হোটেল চালাবার মতো কি কোনও ক্ষমতাই নেই? আপনি চিরকাল থাকবেন না, ধরে নিন আপনি চলে যাবেন, অন্য কেউ এলে সে যাতে চালাতে পারে সেই ব্যবস্থা, সেই প্রভিসনটা রাখুন। দ্বিতীয় কথা আমি আরেকটা বলেছি। আপনি আইন করেছেন কি? না, ১,৫০০ টাকার অফিসার রাখতে গেলে সরকারের পার্মিশন নিতে হবে। পার্মিশনের ব্যাপার থাকছে অথচ হোটেলওয়ালাকে ক্ষমতা দিচ্ছেন কি? The Hotel authority shall be a body corporate having perpetual succession and a common seal, shall have power to acquire, hold and dispose of property, both moveable and immovable. সব বিক্রি করে দিলেন, গভর্নমেন্টের কোনও দরকার নেই। এখানে ইমমোভেবল প্রপার্টি, যদি বিক্রি করতে হয় তাহলে আপনাকে জিজ্ঞাসা করতে আসবে না, তাই আমি যুক্ত করতে চাইছি Provided that no immovable propety shall be disposed without prior approval of the State Government. এটাই আপনার রক্ষা কবচ হয়ে থাকছে। বিরোধীদের প্রস্তাব তো আপনারা নেন না। চিফ হুইপ মহাশয় তো বিরোধীদলের কথা শুনলে অপমান বোধ করেন। এটা আমি দিচ্ছি এবং আপনার পক্ষে এটা ভাল হবে বলেই মনে করি। আরেকটা কথা বলছি ম্যানেজিং ডাইরেক্টার সম্পর্কে, এখানে চেয়ারম্যান, ভাইস চেয়ারম্যান, ফাইভ আদার মেম্বারস—এখানে ডাইরেক্টার চেয়ারম্যান কেন হবে না? কে দেখাশুনা করবে? চেয়ারম্যান, ভাইস চেয়ারম্যান সব সময় তো থাকবেন না। Managing Director shall exercise such powers. সেখানে বসানো দরকার। ম্যানেজিং ডাইরেক্টর করলে ন্যাচারালি মেম্বারদের নামগুলো রাখতে হবে। সেটা হচ্ছে Minister-in-charge of Department of Tourism shall be the chairman of the Hotel authority. আপনার এতে অপমান বোধ করবার কোনও কারণ নেই। যে কমিটি হয়েছে, সব কমিটি মিনিস্টার, চেয়ারম্যান যদি থাকেন তাকে কতটা কাজে লাগবে তিনি থাকলে দেখাশুনার সুবিধার জন্য এটা করতে বলছি। তৃতীয় কথা চেয়ারম্যান হলে আপনি বলছেন চেয়ারম্যানের ইমপার্সিয়ালের কথা সেটাও হতে হবে, নিজের দলের লোক সব সময় নিলে হবে না। আপনি যে বলছেন one shall be chosen from among persons associated with any of the banks, etc. etc. আমি বলছি bank which would finance the Hotel. অন্য হোটেল যারা চালান তারা হয়ত আপনার হোটেল দেখে অনেক কথাই বলবেন, কত টাকা অ্যাডভান্স করেছেন জানতে চাইবে—তাদের স্বার্থ তারা দেখবে। কাজেই one shall be chosen from among persons actively engaged in

business as hoteliers. কাজেই অন্য লোকে এর লুফহোলসের কথা বলবে, অন্য হোটেলের বিজনেসম্যানরা যাতে আপনার হোটেল ফেল করে তার চেষ্টা করবে। অন্য হোটেলিয়ার্সরা ফরেনারদের কাছে এই কথাই বলবে যে ঐ হোটেলে কেন যাবেন, সমস্ত লুফোলসের কথা বলবে। আপনাকে দেখতে হবে যাকে রাখবেন সে ভাল কাজ করবে না খারাপ কাজ করবে, সেটা দেখতে এবং ভাবতে হবে। তাই আমি কতকগুলো কথা ওমিট করতে বলছি। One shall be chosen from among persons connected with the trourism industry as travel agents or otherwise.

[3-10 — 3-20 p.m.]

তৃতীয় কথা হচ্ছে ওয়ান স্যার, একটা লোক থাকলে সে লোক ধরে নিয়ে আসবে, কিন্তু এখন কি সে? এখন কি সে আপনাদের সাহায্য করবে? ট্রাভেল এজেন্ট এসে বলল আমাকে সস্তায় জায়গা করে দেবেন, কিন্তু পরে যখন ঢুকবেন তখন ম্যানেজারকে নমস্কার করে বলবেন আমার লোক থাকবে তারজন্য ১২টা পর্যন্ত থাকলে যে টাকা দিতে হয় ৫টা পর্যন্ত থাকলেও বলবে যে আমার লোক কোনও চার্জ করবেন না। এই ভাবে বাইন্ডিং এর মধ্যে রাখবেন না। সেইজন্য এটা ওমিট করতে বলছি। ম্যানেজিং ডিরেক্টারের সেখানে বলেছি—Managing Director shall exercise such Powers and discharge such duties as may be delegated to him by the Hotel Authority to discharge the day to day administration of the Hotel. He shall devote his whole time for the Hotel and shall remain responsible to Hotel Authorities. ম্যানেজিং ডিরেক্টার যদি না করেন তাহলে তার স্ট্যাটাস হবে না, সে হোটেল চালাতে পারবে না এবং কে চালাবে সেটা চিন্তা করতে হবে। ম্যানেজিং ডায়রেক্টার যদি গ্রহণ করেন তাহলে মেম্বার যেটা আছে তাকেই ডাইরেক্ট করতে হবে। আমার প্রস্তাবগুলি আশা করি আপনি অ্যাকসেপ্ট করবেন।

**শ্রী পরিমল মিত্র ঃ** স্যার, প্রথমেই আমি বীরেনবাবুর জবাব দিচ্ছি। এই আশঙ্কা অমূলক যে, যে হোটেল সরকার অধিগ্রহণ করেছে তার গ্রুপকে তা দিয়ে দেওয়া হবে। সরকার যখন অধিগ্রহণ করেছে তখন তা সে নিজেই চালাবে এবং কাউকে দেবার কথা সেখানে আসছে না। খবর একটা বের হয়েছে কিন্তু কোথা থেকে যে খবরটা পেয়েছেন তা জানি না। তবে এটা ঠিক যে আই. জি. সি. ও ... গ্রুপকে আমরা এখানে হোটেল করতে বলেছি কারণ তাদের চেন অফ হোটেল আছে। এদের বিভিন্ন ট্রাভেলিং এজেন্ট আছে তারজন্য যদি ট্যুরিস্ট ট্রাফিক------ডোমেস্টিক ট্রাফিক বেশির ভাগই বাইরের—যদি ওয়েস্ট বেঙ্গলে আনতে হয় তাহলে চেন হোটেল দরকার। অতএব এটা গভঃ আন্ডারটেকিংই থাকবে। দ্বিতীয় কথা হচ্ছে হোটেলে নানা রকমের অসুবিধা আছে। হোটেল কমপ্লেক্স রিনোভেশন করা দরকার। এরজন্য যে টাকা দরকার তারজন্য দুটা কনসালটেন্সি দেওয়া হয়েছে। এদের মধ্যে একজন বলেছে ৮ কোটি টাকা লাগবে কারণ হোটেলটি আগে ডেমলিশ করে তারপর স্ট্রাকচার করতে হবে। আর একজন বলেছেন পাট বাই পাট করতে হবে যার জন্য ১২ কোটি টাকা দরকার। সুনীতিবাবু যদি কম পয়সায় করতে পারেন তাহলে তার সঙ্গে আলোচনা কবব। কেন্দ্রীয় সরকারের বোধ. টাকা আছে জানি না। তাদের কাছ থেকে ট্যুরিস্ট কমপ্লেক্স

এরজন্য আমরা কোনও টাকা পাইনি। রিনোভেশন যদি করতে হয় তাহলে ন্যাশনালাইজ না করলে হবে না। কারণ তা না হলে কমপ্লিট ফাইনান্স পাওয়া যাবে না। ব্যাঙ্ক বলছে তোমাদের স্ট্যাটাস কি জানি না। ব্যাঙ্কের কাছ থেকে টাকা যদি জোগাড় করতে হয় তাহলে সরকারের সম্পত্তি হওয়া দরকার। ৩য় তো দামের কথা উঠেছে। ৫ বছর যে হোটেল বন্ধ ছিল তাকে চালানো হচ্ছে এবং সঙ্গে সঙ্গে হোটেলের অ্যাসেটও বাড়ানো হচ্ছে। যে সমস্ত ক্রেডিটার আছে তাদের টাকা কোর্টে জমা দেওয়া হচ্ছে। বীরেনবাবুর একটা ক্লজ নিয়ে তার সঙ্গে আলোচনা করেছি তিনি যদি এটা দেখেন তাহলে দেখবেন—In clause 8, in the marginal note, after the words "to borrow", the words "and to dispose of immovable property" be inserted...clause 8, after sub-clause (1) add this...The hotel authority shall not, without the prior approval of the state Government, dispose of any immovable property belonging to that Authority." এই ভাবে আমি এটা দিয়েছি। অন্যান্যগুলি গ্রহণ করা মুশকিল। ম্যানেজিং ডায়রেক্টর যিনি আছেন তার মতো বুদ্ধিমান লোক নেই। (**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র—ডে টু ডে অ্যাফেয়ার্স কে দেখবে?**) ভাইস চেয়ারম্যান বা ম্যানেজিং কমিটি যাকে ঠিক করবেন তিনিই দেখবেন। (**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র**—আপনাকে চেয়ারম্যান করবার জন্য যে অ্যামেন্ডমেন্ট দিয়েছিলাম সেটা গ্রহণ করলে ভাল হয়) চেয়ারম্যান কে হবেন সেটা স্টেট গভঃ ঠিক করবেন। আপনি এটা বিদ্রূপ করে বলছেন কিনা জানি না। এই বলে আমি শেষ করছি।

[3-20 — 4-00 p.m.](including adjournment)

**ক্লজ—৩**

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র** ঃ মিনিস্টারের বক্তব্যের পর আমি আমার অ্যামেন্ডমেন্ট আর উত্থাপন করছি না।

**মিঃ স্পিকার** ঃ বীরেনবাবুর সংশোধনী উইথড্র হওয়াতে আমি ক্লজ-৩ পুট করছি।

The question that clause 3 do stand part of the Bill was then put and agreed to.

**Clause 4**

The question that clause 4 do stand part of the Bill was then put and agreed to.

**Clause 5**

**Shri Birendra Kumar Maitra** : I am not pressing my amendment.

The question that clause 5 do stand part of the Bill was then put and agreed to.

### Clause 6

**Shri Birendra Kumar Maitra :** I am not pressing my amendment.

**Mr. Speaker :** The amendments are not moved.

The question that clause 6 do stand part of the Bill was then put and agreed to.

### Clause 7

The question that clause 7 do stand part of the Bill was then put and agreed to.

### Clause 8

**Shri Parimal Maitra :** Sir, I beg to move (i) that in clause 8, in the marginal note, after the words "to borrow", the words "and to dispose of immovable property" be inserted ;

(ii) clause 8 be renumbered as sub-clause (I) of that clause and after sub-clause (I) as so re-numbered, the following sub-clause be inserted :

"(2) The Hotel Authority shall not, without the prior approval of the State Government, dispose of any immovable property belonging to that Authority."

The motion was then put and agreed to.

The question that clause 8, as amended do stand part of the Bill was then put and agreed to.

### Clauses 9 to 20

The question that clauses 9 to 20 do stand part of the Bill was then put and agreed to.

### Preamble

The question that Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Parimal Maitra :** Sir, I beg to move that the Great Eastern Hotel (Acquisition of Undertaking) Bill, 1980, as settled in the Assembly, be passed.

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিলটি যেভাবে পাস হল তাতে

আমার বক্তব্য বিশেষ কিছু নেই। মন্ত্রী মহাশয় বললেন ৮/১০ কোটি টাকা খরচ হবে। মন্ত্রী মহাশয় কোনওদিন ওই হোটেলের মধ্যে ঢুকেছেন কিনা আমি জানি না। আমি শুনেছি ওখানে এক একটা স্যুটের জন্য নাকি ৩৫০ টাকা দিতে হয়। আমার বক্তব্য হচ্ছে এই হোটেলের মাধ্যমে যাতে ইনকাম বাড়ে সেদিকে লক্ষ্য রাখবেন। তবে একটা দুঃখজনক ঘটনাবলি, শুনলাম ওখান থেকে রাত্রিবেলায় ৫ হাজার টাকার ডিজেল নিয়ে ১০ হাজার টাকা নাকি পেয়েছে এবং এই ব্যাপারে অফিসার গিয়েছিলেন, থানায়ও নাকি কেস হয়েছে। এগুলি বন্ধ যাতে হয় এবং ওখানকার ইনকাম বাড়ে সেদিকে আশাকরি মন্ত্রী মহাশয় দৃষ্টি দেবেন। তাছাড়া ওই হোটেলের একটা অ্যারিসট্রোক্রেসি আছে কাজেই নূতন নূতন ঘর না করে পুরানো ঘরগুলি যাতে রক্ষা করতে পারেন সেদিকে দৃষ্টি দেবেন। একথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী পরিমল মিত্র ঃ** ৮/১০ কোটি টাকা খরচ করবার কথা আমি বলিনি। আমাদের এত টাকা নেই, কাজেই ওটা খরচ করা যাবে না। কমপ্লিট রিনোভেশনের কথা সুনীতি চট্টরাজ মহাশয় বলেছেন। আমার বক্তব্য হচ্ছে প্ল্যান অনুযায়ী যতটা করা সম্ভব সেটা আমরা করব।

The motion of Shri Parimal Mitra that the Great Eastern Hotel (Acquisition of Undertaking) Bill, 1980, as settled in the Assembly, be passed, was then put and agreed to.

**The Bengal Municipal (Second Amendment) Bill, 1979, as reported by the Select Committee.**

**Shri Prasanta Kumar Sur :** Sir, I beg to move that the Bengal Municipal (Second Amendment) Bill, 1979, as reported by the Select Committee, be taken into consideration.

(At this stage the House was adjourned till 4 p.m.)

(After adjournment)

**শ্রী প্রশান্ত শূর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যখন এই বিল উত্থাপন করি তখন আমাদের সরকারের কতকগুলি নীতির কথা বলেছিলাম। প্রথম যেটা বলেছিলাম সেটা হল এই ধরনের পৌর সংস্থায় সাধারণ নাগরিকরা সেখানে অংশগ্রহণ করে নির্বাচনে তাদের প্রতিনিধিদের যে ক্ষমতা সেই ক্ষমতা বিশেষ কোনও কারণ না তাহলে রাজ্য সরকার তাদের সরিয়ে দিয়ে আমলাদের বসিয়ে দেওয়ার যে নীতি সেই নীতির দূরীভূত করা। সেই জন্য এই ধারাটা উঠিয়ে দিয়েছি। আমি এই বিলের মধ্যে চেষ্টা করেছি পৌর সংস্থাগুলির অধিকার আরও কি করে বেশি করে দেওয়া যায় এবং যেখানে আগে পৌর প্রধানদের অর্থ ব্যয় করার একটা সীমা ছিল, কেবলমাত্র ১০ হাজার টাকা তারা ব্যয় করতে পারতেন। যাতে উন্নয়নমূলক কাজে নাগরিকদের স্বার্থে যে কাজ সেই কাজগুলি যাতে তারা করতে পারেন। তারপর এও আমি বলেছিলাম এই নূতন বিলে যেহেতু পৌর সংস্থাগুলির প্রশাসন ব্যবস্থা খুবই দুর্বল এবং আর্থিক অবস্থা খুবই খারাপ এই জন্য আমরা প্রতিটি পৌরসভার মধ্যে

কিছু কিছু অফিসারদের যেমন এক্সিকিউটিভ অফিসার, হেলথ অফিসার এবং ইঞ্জিনিয়ার তাদের সমস্ত খরচ সরকারি তহবিল থেকে বহন করা হবে কিন্তু সেই অফিসারবৃন্দ পৌর কর্তৃপক্ষের তত্ত্বাবধানে থাকবেন এবং তাদের বিরুদ্ধে যদি কোনও অভিযোগ হয় তাহলে সেই অভিযোগ শুনে রাজ্য সরকার ব্যবস্থা গ্রহণ করবেন। এই পর্যন্ত ছিল এর প্রয়োজন ছিল এই কারণে যে বিভিন্ন পৌরসভায় আমরা দেখলাম মাত্র একজন হেড ক্লার্ক যার কোনও অভিজ্ঞতা নাই, যোগ্যতা নাই, তারাই বেশির ভাগ পৌরসভা চালান। সেজন্য আমরা দেখলাম আমরা আসার পরে লক্ষ লক্ষ টাকা পৌরসভাকে যা দিয়েছি সেগুলির যাতে সদ্ব্যবহার হয় এবং সেই টাকা যে কাজের জন্য দেওয়া হয়েছে, সেই কাজে ব্যয় হয়, উন্নয়নমূলক কাজগুলি যাতে হয়, টাকাগুলি অন্য খাতে ব্যয়িত না হয়ে পড়ে, এসবের জন্য আমরা পৌর শাসন ব্যবস্থাকে আরও শক্তিশালী করার কথা বলেছি। আমি সংক্ষেপে সিলেক্ট কমিটির দুই একটি কথা বলব। যে রিপোর্ট আমাদের সামনে দেওয়া হয়েছে, এই যে অফিসার আমরা দিচ্ছি, সেখানে আমাদের লক্ষ্য হচ্ছে—কোনও একটা মিউনিসিপ্যালিটিতে আমরা অফিসার দেব, আলোচনার সময়ে দেখা গেল, অনেক ছোট ছোট মিউনিসিপ্যালিটিতে, তার মধ্যে একটা মিউনিসিপ্যালিটিতে এই ধরনের বড় অফিসার দরকার হবে না, সেজন্য ৪/৫টি মিউনিসিপ্যালিটি নিয়ে একটা গ্রুপ করব, করে তার জন্য একটা অফিসার দেব এবং সেই অফিসার এই গ্রুপ অফ মিউনিসিপ্যালিটিজে অফিসার হিসাবে কাজ করবে। আমরা সেখানে যদি দেখি কোনও মিউনিসিপ্যালিটিতে মেজরিটি অফ দি এমপ্লয়িজ অভিযোগ আনছে, তাহলে তাদের সুপারিশ শুনে প্রয়োজন হলে তাদের সরিয়ে টরিয়ে দেব, এই ধরনের ব্যবস্থা আমরা করেছি। আপনারা জানেন এখানে ইলেকশনের কিছু পদ্ধতি আছে, এগুলি আমরা পরিবর্তন করেছি, আগে আমরা দেখেছি এক একটি মিউনিসিপ্যালিটিতে নির্বাচনের পরে, বর্তমানে আইনটা যেভাবে আছে, এই আইন স্থায়ীভাবে ৫/১০/১৫ বছর পর্যন্ত থাকতে পারত, আমরা সেই গলদগুলি দূর করার চেষ্টা করেছি। আবার কখনও কখনও দেখা যায় কোনও নির্বাচন কোর্ট বাতিল করে দেয়, আমরা সেখানে বলেছি, এক বছরের মধ্যে বাতিল হওয়ার পর, সেই নির্বাচন সেখানে শেষ করতে হবে, এই ধরনের ব্যবস্থা আমরা করেছি। আগে মিউনিসিপ্যালিটি ফান্ড ব্যয় করার ব্যাপারে সীমাবদ্ধতা ছিল, এই সীমাবদ্ধতা থাকা দরকার। কিন্তু আমি একটা জিনিস দেখছি পৌর শ্রমিকদের ব্যাপারে তাদের বাড়ি ঘর তৈরি ব্যাপারে কোনও টাকা আগে ব্যয় করা হত না। আমরা বলেছি—পৌর কর্মচারিদের থাকার জন্য, হরিজনদের থাকার জন্য পৌর অর্থ, কর্মচারীদের বাড়ি ঘর তৈরি করার জন্য ব্যয় করা যাবে। আমরা আরও বলেছি—যেমন ধরুন কোনও একটা পৌরসভার অঞ্চলে একটা লাইব্রেরি, পাঠাগার প্রয়োজন, বা পৌরসভার অর্থ থেকে পাবলিক কনভেনিয়েন্সের জন্য প্রয়োজন বোধে খরচ করতে পারবেন। যেমন ধরুন পায়খানা, প্রস্রাবখানা এইসব যে সমস্ত জনসাধারণ ব্যবহার করে সেগুলি করার ব্যবস্থা থাকছে। এইভাবে পৌর তহবিল থেকে সাধারণ শ্রমিক কর্মচারিদের স্বার্থে একদিকে যেমন ব্যয় করা যাবে তেমনি নাগরিকদের স্বার্থেও পৌর অর্থ ব্যয় করা যাবে যেগুলি আগে করা যেত না। জার্নাল মেগাজিন নিউজপেপার—আমরা বলেছি নাগরিকদের স্বার্থে পৌরসভা প্রয়োজনমতো এইসব কাগজপত্র কিনতে পারবে। পৌর আইনে আগে ছিল বিভিন্ন হেডে তাদের ধরা হত।

[4-10 — 4-20 p.m.]

হোল্ডিং ট্যাক্স, কনজারভেন্সি ট্যাক্স, ওয়াটার ট্যাক্স এই ধরনের এই বিলে এনেছি। আপনারা দেখেছেন যে সেখানে স্ল্যাব সিস্টেম আমরা করেছি। কারণ পৌর আইন যেভাবে ছিল তাতে পৌরসভাগুলির আয় খুবই কম ছিল, এটা খানিকটা বাড়ানো দরকার। সেখানে আমরা করেছিলাম ৩৫ পারসেন্ট পর্যন্ত উপরের দিকে। কিন্তু আমাদের যখন সিলেক্ট কমিটিতে আলোচনা হল তখন তারা এটা বললেন যে ২৫ হাজার টাকা—অর্থাৎ কোনও পৌরসভা অঞ্চলে যদি বড় বড় বাড়ি থাকে, হয়ত সেই বাড়ির মূল্যায়ণ এক লক্ষ টাকা হল, তাহলে সেখানে আরও বেশি ট্যাক্স ধার্য হওয়া দরকার। সেখানে আমরা ম্যাক্সিমাম যে হারে করেছিলাম সেখান থেকে আমরা ২৫ হাজার টাকার উপর যে বাড়ির মূল্যায়ণ তার ৪০ পারসেন্ট আমরা করেছি। আমরা বলেছি, মিউনিসিপ্যালিটিগুলি ইচ্ছা করলে বাস, ট্যাক্সি এরা যে জায়গা ব্যবহার করে মিউনিসিপ্যালিটি যদি তাদের সেখানে খানিকটা উন্নয়ন করে দেয়—স্ট্যান্ড করে দেয়, টার্মিনাস করে দেয়—তাহলে তাদের কাছ থেকে তারা ট্যাক্স আদায় করতে পারবেন। সেখানে রেটটা খুবই কম, সেটা মিউনিসিপ্যালিটি করবে। তারপর আগে ছিল কোনও সম্পত্তির হস্তান্তর হলে সেই হস্তান্তরের ব্যাপারে—যেখানে উত্তরাধিকার সূত্রে হস্তান্তর হচ্ছে সেখানেও মিউটেশন ফি অনেক বেশি লাগত। আমরা সেখানে সেই মিউটেশন ফি উত্তরাধিকার সূত্রে যেখানে পাচ্ছে সেখানে কমিয়ে দিয়েছি। আর একটা ব্যাপার এরমধ্যে দেখবেন আছে যে আগে ছিল সময়মতো যদি ট্যাক্স জমা দেয় তাহলে থ্রি ওয়ান এইটথ পারসেন্ট রিবেট পেত। আমরা মনে করি যারা সময়মতো ট্যাক্স জমা দেবে তাদের রিবেট বাড়া উচিত, আমরা সেখানে ফাইভ পারসেন্ট করে দিয়েছি। তারপর এই বিলের মধ্যে আমরা সুপারিশ করেছি, প্রথম বিল আনার সময় যে মিউনিসিপ্যালিটিগুলির আয়ুষ্কাল থাকবে ৫ বছর। কিন্তু আমরা দেখলাম সিলেক্ট কমিটিতে আলোচনার সময় যে অনেকেই বললেন যে আয়ুষ্কাল বেশি থাকা ঠিক নয়, যে ৪ বছর আগে সেই ৪ বছরই থাকুক। সেই দিক দিয়ে আমরা আয়ুষ্কাল ৪ বছর রাখার কথাই এখানে সুপারিশ করেছি। সামগ্রিকভাবে যে বিলটা এখানে এসেছে এটা সিলেক্ট কমিটিতে আলোচনা হয়েছে। তা সত্ত্বেও আমাকে কিছু কিছু সদস্য ইতিমধ্যেই বলেছেন যে সিলেক্ট কমিটিতে যে ভাবে হয়েছিল হয়ত বা একটু আধটু ক্রটি এখানে সেখানে আছে। আমি সেই প্রসঙ্গে বলেছি, যদি আমাকে সেটা ধরিয়ে দিতে পারেন তাহলে আমি নিজেই সেগুলি শুধরে নেব। সিলেক্ট কমিটিতে মোটামুটি আমি বলতে পারি আমরা সবাই ঐক্যবদ্ধভাবে সমস্ত বিষয় আলোচনা করে এটা রেখেছি। পৌরসভাগুলিকে শক্তিশালী করা, তাদের অর্থনৈতিক অবস্থাকে আরও একটু ভাল করা এবং পৌর প্রশাসন যাতে নাগরিকদের স্বার্থে ব্যবহৃত হয় সেইভাবে পৌরসংস্থাগুলিকে আমরা কার্যকর করার উদ্দেশ্য নিয়ে আপনাদের সামনে সিলেক্ট কমিটির যে রিপোর্ট সেই রিপোর্টের ভিত্তিতে এই বিল এনেছি।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** মাননীয় সভাপাল মহাশয়, এই মাত্র মাননীয় পৌরমন্ত্রী মহাশয় দি বেঙ্গল মিউনিসিপ্যাল অ্যামেন্ডমেন্ট বিলটি আনলেন। এই সম্পর্কে প্রথমেই একটি কথা বলে নিই। মূল আইন তৈরি হয়েছিল ১৯৩২ সালে বৃটিশ আমলে এবং পরাধীন দেশে পরাধীন মানুষের উপযোগী করে বৃটিশ আমলে এই আইন তৈরি হয়েছিল। তারপর স্বাধীনতা এল, কংগ্রেস সরকার এখানে রাজত্ব করলেন। কিন্তু বিগত ৩০ বছরের মধ্যে কংগ্রেস

সরকার স্বাধীন দেশের উপযোগী করে এইটার নতুন আইন করতে পারলেন না। মাঝে মাঝে পিস মিল অ্যামেন্ডমেন্ট কিছু কিছু হয়েছে, কিন্তু নতুন করে ঢেলে সাজিয়ে একটা আইন তারা তৈরি করতে পারলেন না। এই সরকার আসার পরে ওরা বলেছিলেন নতুন করে মিউনিসিপ্যালিটি তৈরি করতে হবে, নির্বাচন করতে হবে। সেই জন্য তারা নতুন করে সময় নিয়েছিলেন, তাড়াহুড়ো করেছিলেন এবং লোকের মনে অনেক প্রত্যাশা জাগিয়ে তুলেছিলেন এবং প্রত্যাশার পরে প্রচারও অনেক হল। কিন্তু এতদিন পরে আগে যেমন সেই পিস মিল অ্যামেন্ডমেন্ট হত সেই রকম অ্যামেন্ডমেন্ট আনা হয়েছে। মনে হচ্ছে এই দীর্ঘ প্রত্যাশা ও প্রচারের পরে পর্বতের একটা মূষিক প্রসব হয়েছে। অনেক আশা ও প্রত্যাশার পরে শেষ পর্যন্ত আমরা কি পেলাম? ১৯৭২ থেকে ১৯৭৬ সাল, এই ৬ বছরে ছিল স্ট্যান্টের যুগ। সিদ্ধার্থবাবু স্টান্ট দেখিয়ে সমস্ত অকংগ্রেসি মিউনিসিপ্যালিটিগুলি বাতিল করে দিয়েছিলেন, বাস্তুঘুঘুর বাসা হয়ে আছে, নতুন করে নির্বাচন হবে, নতুন করে আইন হবে। কিন্তু ঐ ৬ বছরের মধ্যেও তিনি আর সময় পেলেন না। এখানে উল্লেখযোগ্য যে মিউনিসিপ্যালিটিগুলি কংগ্রেসের করায়ত্ব ছিল সেগুলি রয়ে গেল, সেগুলিকে বাতিল করলেন না এবং তাদের অবাধে দুর্নীতি করবার সুযোগ করে দিলেন। এর অনেক প্রমাণ আছে। এই মন্ত্রিসভা গঠন হবার পরে আমরা দেখলাম রাতারাতি সমস্ত পঞ্চায়েতগুলিকে নিষ্ক্রিয় করে দেওয়া হল, ক্ষমতাহীন করে দেওয়া হল। বলা হল এইগুলি সব বাস্তুঘুঘুর বাসা, অনেকদিন ধরে ভেস্টেড ইন্টারেস্ট গ্রো করেছে, এইগুলিকে ক্ষমতা দেওয়া চলবে না। কিন্তু অবাক কান্ড, যেটা আমাদের পঞ্চায়েত মন্ত্রী দেবব্রতবাবু করলেন, লোকাল সেলফ গভর্নমেন্টের মন্ত্রী প্রশান্তবাবু উল্টো জিনিস করলেন। বাস্তুঘুঘুর বাসা বলে সিদ্ধার্থ রায়ের সরকার যাদের একেবারে কবর দিয়ে দিয়েছিলেন, উনি একেবারে কবর থেকে তুলে এনে জীবন্ত করে দিলেন। প্রশান্তবাবুর এটা একটা মস্ত বড় ক্রেডিট। এটা করার কি দরকার ছিল? যেখানে বাস্তুঘুঘু আছে, কংগ্রেসের নাম নিয়ে, নামাবলি গায়ে দিয়ে দুর্নীতি করছে সেগুলিকে বাতিল করে দেওয়া উচিত ছিল। তাড়াতাড়ি নির্বাচন করে নূতন মিউনিসিপ্যালিটি গঠন করা উচিত ছিল। তার ধারে কাছে না গিয়ে তিনি আবার সবগুলিকে জীবিত করে তুললেন।

১০/১৫/২০ বছর হয়ে গেল অনেক মিউনিসিপ্যালিটির কমিশনার মারা গেছেন, অনেকে নিষ্ক্রিয় হয়ে গেছেন, অনেকে আনপপুলার হয়ে গেছেন, তাদের কাছ থেকে দেশবাসী কিছুই পেতে পারে না, অধিকাংশ ক্ষেত্রেই দুর্নীতি বাসা বেঁধেছে, ভেস্টেড ইন্টারেস্ট বাসা বেঁধেছে, বাস্তুঘুঘু বাসা বেঁধেছে, তার প্রমাণ অনেক আছে, সেই সব মিউনিসিপ্যালিটিগুলিকে মন্ত্রী মহাশয় অনেক টাকা দিয়েছেন সত্য কথা। এই সরকার আসার পরে মিউনিসিপ্যালিটিগুলিকে অনেক টাকা দেওয়া হয়েছে। হ্যান্ড বুক অব মিউনিসিপ্যালিটিজ তাতে দেখা গেছে মিউনিসিপ্যালিটিগুলি লক্ষ লক্ষ টাকা পেয়েছে। আমাদের কিছু কিছু অভিজ্ঞতা আছে, আমরাও মিউনিসিপ্যালিটিগুলি চালাই। আমরা যে মহকুমা থেকে এসেছি সেখানে সবে ধন নীলমনি-র মতো একটি মাত্র মিউনিসিপ্যালিটি রয়েছে, কাঁথি মিউনিসিপ্যালিটি—এই মিউনিসিপ্যালিটি সিদ্ধার্থবাবু বাতিল করেননি।

[4-20 — 4-30 p.m.]

তার কারণ আমরা জানি সেখানে ক্রমাগত বছরের পর বছর ধরে দুর্নীতি চলেছে।

একটা সুপার মার্কেট করতে গিয়ে সেখানে দুর্নীতির আর শেষ নেই। সেখানে প্রত্যেকটি নূতন নূতন দোকানদারদের বসানো হয়েছে তাদের কাছ থেকে ৫/৭ হাজার টাকা বেনামিতে সেলামি নিয়ে পকেটস্ত করা হয়েছে। এইভাবে নানারকম ভাবে কমিশনাররা দুর্নীতিগ্রস্ত হয়ে পড়েছে। এবং তাদের এই কাজগুলি নিরবিচ্ছিন্নভাবে চালিয়ে নিয়ে যাবার জন্য সেখানে একটা গুন্ডাবাহিনী তৈরি করা হয়েছে। এই সরকার আসার পর ফ্লাড রিলিফ কম্পোসড স্কীম এই সবের জন্য কয়েক লক্ষ টাকা দিয়েছেন। এরা সেগুলি অপচয় করতে ব্যস্ত। তাহলে সেখানকার রাস্তাঘাট হবে কি করে ওখানকার মানুষদের সুখসুবিধা তারা দেখবে কি করে। এই রকম অনেক মিউনিসিপ্যালিটি আছে যারা নানারকম ভাবে দুর্নীতি চালিয়ে যাচ্ছে। অনেক প্রত্যাশা ছিল। একটা মিউনিসিপ্যালিটি গড়া হয় কিসের জন্য? যাতে সেই এলাকার সর্বাঙ্গীন উন্নতি হয় তার জন্য সেখানকার রাস্তাঘাট পরিচ্ছন্ন থাকে সেখানকার অ্যাডমিনিস্ট্রেশন পরিচ্ছন্ন থাকে তার জন্য সেখানকার মানুষরা যাতে সুখের নিঃশ্বাস ফেলতে পারে তা দেখার জন্য। কিন্তু দেখলাম আশ্চর্য এই যে নূতন বিল এনেছেন এই যে অ্যামেন্ডমেন্ট এনেছেন তাতে কি আছে যারা মিউনিসিপ্যালিটি করেন তারা নিশ্চয় বুঝতে পারছেন। পড়ে দেখবেন কিছুই নাই। তিনি বললেন সিলেক্ট কমিটির অভিমত গ্রহণ করে যেটা চার বছর করা হয়েছিল এটা ৫ বছর করা হয়েছে। কোনও রকম নির্বাচন যাতে না হয় তার জন্য এক্সটেনশন চালাতে পারেন দু বছর দু বছর করে। বলেছিলেন অনেক কিছু হবে। আমরা দেখেছি মিউনিসিপ্যালিটির নির্বাচনের ব্যাপারে যত রকম অসুবিধা দেখা দেয়। কোনও কিছু নাই এখন লোকসভা নির্বাচন হবে অতএব মিউনিসিপ্যালিটির নির্বাচন হবে না, বিধানসভার নির্বাচন স্থগিত থাক সীমান্ত আক্রান্ত হয়েছে খরা হচ্ছে বন্যা হচ্ছে স্থগিত থাক। নির্বাচন অসুবিধা হতে পারে সেখানে নূতন কমিটি করে চালাবার ক্ষমতা নাই। এই জন্য ১২ নম্বর ক্লজ আছে ৫ বছরের জায়গায় চার বছর করলেন—আবার ঐ ১২ নং ক্লজে ২ বছর ২ বছর করে বাড়াতে পারবেন। আবার চার নম্বর ক্লজে নূতন যে মিউনিসিপ্যালিটি গঠিত হবে সেক্ষেত্রে রাজ্য সরকার নূতন কমিটি গঠন করবেন এবং তার মেয়াদ দু বছর দু বছর করে বাড়াতে পারবেন। আমি এখানে একটি কথা রাখতে চাই মন্ত্রী মহাশয়ের কাছে যে বিধানসভার নির্বাচন আপাতত বন্ধ থাক অসুবিধা আছে এই বলে কেন্দ্রীয় সরকার এম. এল. এ. নমিনেট করে দেবে তাহলে কেমন হয়? নূতন মিউনিসিপ্যালিটি হচ্ছে—তাহলে সেখানে নির্বাচনের ব্যবস্থা করে নির্বাচিত প্রতিনিধিদের নিয়ে সেখানে মিউনিসিপ্যালিটি গঠন করা যেতে পারে। সেখানে একটা নূতন কমিটি রাজ্য সরকারের করে দেবার ক্ষমতার কি দরকার আছে? নানা অসুবিধা হয় মিউনিসিপ্যালিটি নির্বাচন করার। এবং আমরা দেখেছি তিন বছর নির্বাচন হয়নি। তিন বছরে এটা করা যায় না? একটি মিউনিসিপ্যালিটি ছোটখাট এরিয়া সেখানে একটা স্বয়ংসম্পূর্ণ ব্যবস্থা থাক এবং ঠিক চার বছর অন্তর নির্বাচন করতে হবে। সেখানে স্থানীয় এস. ডি. ও.-কে রিটার্নিং অফিসার করে যেমন স্কুলে স্কুলে ম্যানেজিং কমিটি করা হয় সেই রকম করা যায় না। নির্বাচন পরিচালনার একটা কমিটি থাক এস. ডি. ও. থাক এবং চার বছর অন্তর অন্তর নির্বাচন হোক। তা না করে গোটা পশ্চিমবাংলায় এক সঙ্গে নির্বাচন করতে হবে সেখানে প্রচার হবে অভিযান চালানো হবে সব পার্টি এসে আকাশ বাতাস কাঁপিয়ে না দিলে কি হয় না? এবং আরও হালকা ভাবে এই জিনিস ভেঙ্গে দিয়ে প্রত্যেকটি মিউনিসিপ্যালিটিকে যদি সেই ক্ষমতা দেওয়া হয় এবং তারা যদি ধীরে ধীরে তাদের সময়মতো, সুযোগ মতো ৪ বছর পরে ভোটের ব্যবস্থা

করে নেন এস. ডি. ও.-কে রিটার্নিং অফিসার করে—যে এস. ডি. ও. যে কোনও নির্বাচনে রিটার্নিং অফিসার হয়ে যান—সেই রকম যদি একটা স্বয়ংসম্পূর্ণ ব্যবস্থা থাকে তাহলে এই ঝামেলা সরকারকে পোয়াতে হবে না। এই রকম যদি লোকের ধারণা থাকে যে নির্দ্দিষ্ট সময়ের পরে ভোট হবেই তাহলে এত মামলা মোকদ্দমা হবে না। এই বিধানসভার নির্বাচনের পরে কোনও মামলা-মোকদ্দমা হবে না—রাজ্য সরকার ক্ষমতা চাচ্ছেন, যদি কোর্ট সেট অ্যাসাইড করে দেয়, মামলা-মোকদ্দমা হয়, কাজ করতে না পারে, এই রকম ইঞ্জাংশন হয় তাহলে সেই ক্ষেত্রে রাজ্য সরকার ক্ষমতা নিতে পারবে, এই রকম কমিটি সাময়িকভাবে করতে পারবে। কিন্তু যদি এই রকম নিশ্চয়তা থাকে যে ৪ বছর অন্তর ভোট হবেই এবং তাতে যদি দরকার হয় নুতন করে আইন করতে হবে। সেজন্য বলছি যে নুতন করে একটা আইন করুন এবং এটা রক্ষা কবচ হিসাবে থাক। যে কেউ মামলা করল আর ইঞ্জাংশন হয়ে গেল, এটা যেন না হয় সেজন্য একটা নুতন আইন করুন এবং সঙ্গে সঙ্গে এটাও রক্ষা কবচ হিসাবে থাক তাহলে এই আশঙ্কা করার কোনও কারণ ছিল না। মাননীয় সভাপাল মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় এখানে একটু দরাজহস্তে যেমন আমাদের পঞ্চায়েত মন্ত্রী প্রত্যেক প্রধানের জন্য, উপ-প্রধানের জন্য পঞ্চায়েত সমিতির সভাপতি এবং সহ-সভাপতির একটা মাসোহারার ব্যবস্থা করেছেন। এখানে কি ব্যবস্থা করা হয়েছে? একটা ক্লজে সেই রকম সেখানকার যিনি চেয়ারম্যান, ভাইস-চেয়ারম্যান হবেন তার জন্যও একটা মাসিক অ্যালাউয়েন্সের ব্যবস্থা করেছেন। শুধু তাই নয়, চেয়ারম্যানের জন্য আলাদা একটা মাসোহারার ব্যবস্থা করেছেন এবং যত কশিনার যাবেন, তারা যখন মিটিংয়ে যোগ দিতে যাবেন, সেই মিটিংয়ে যোগ দেবার জন্য তাকেও একটা অ্যালাউয়েন্স দেবার ব্যবস্থা করেছেন। এটা ভাল কথা। কিন্তু তার একটা সীমা তো থাকবে? এই সম্পর্কে কিন্তু অস্পষ্ট রয়ে গেছে। তিনি যে আইন করেছেন সেটা অস্পষ্ট রয়েছে। সেখানে কতটা নিতে পারবে সে সম্পর্কে বলা হয়েছে যে ফিনান্সিয়াল পজিশনের দিকে লক্ষ্য করে এটা নেবেন। উদ্দেশ্য সাধু। তাকে বলে দেওয়া হল কিন্তু কতটা সে নিতে পারবে তার কোনও স্থিরতা নেই। এর ফলে দেখা যাবে যে এদের অ্যালাউয়েন্স দিতে দিতে মিউনিসিপ্যালিটির যে অর্থ ভান্ডার সেটা অনেকটাই শেষ হয়ে যাবে। তারপরে ডেভেলপমেন্টের জন্য টাকা আর পাওয়া যাবে না এবং ডেভেলপমেন্টের কোনও কাজের জন্য তখন রাজ্য সরকারকে জ্বালাতন করবে যে কিছু টাকা দিন, কিছু টাকা দিন, কিছু টাকা দিন, এ ছাড়া আর কিছু কাজ হবে না। সেজন্য আমি অ্যামেন্ডমেন্ট এনেছিলাম যে একটা নির্দ্দিষ্ট পরিমাণ থাকা উচিত এবং সেই নির্দ্দিষ্ট পরিমাণ যে অ্যানুয়াল ট্যাক্সেশন হবে তার ওয়ান পারসেন্ট করে দিন। মোট অ্যানুয়াল ট্যাক্সেশনের ওয়ান পারসেন্ট ব্যয় করা যেতে পারে, তার বেশি ব্যয় করা যাবে না। অবশ্য তাদের সৎ উদ্দেশ্য থাকতে পারে, তারা হয়ত করবেন না। কিন্তু আমার মনে হয় এটাতে যদি অ্যালাউয়েন্সের ব্যবস্থা না থাকত তাহলে আরও ভাল হত। অতীতে আমরা দেখেছি যে যারা দেশপ্রেমিক, যারা কিছু সময় দিতে চান, সময় দিতে পারেন; অন্যান্য কাজ করেও এক ঘন্টা, ১।। ঘন্টা সময় দেবেন, তাদের জন্য এটা দেবার দরকার ছিল বলে আমি মনে করি না। আর যদি ছিল বলে মনে করে থাকেন তাহলে তার একটা লিমিট থাকা দরকার। এই রকম আনলিমিটেড ভাবে খরচ করতে দেওয়া হলে তারা তো অনেক টাকা খরচ করে ফেলবেন এবং এর যে ধন ভান্ডার সেটা শেষ করে দিতে পারবেন। সে জন্য আমি বলছি মাননীয় মন্ত্রী মহাশয় যদি এটা দেখেন তাহলে ভাল হয়।

তারপরে এই যে নির্বাচিত কমিশনারকে—অধিকাংশ কমিশনার যদি চান যে তাকে বাতিল করে দেওয়া হোক তাহলে তাকে বাতিল করে দিতে পারবেন। এটা কি রকম ব্যবস্থা হল? এর চেয়ে যে রিকল-এর ব্যবস্থা ছিল সেই রিকল করলেই ভাল হত। এখন যে কাজ করছে, সে ভাল করছে, কি মন্দ করছে সেই বিচারটা সম্পর্কে কি আছে? সেটা এমনও হতে পারে বা হবেই—মিউনিসিপ্যালিটিতে দলের ভিত্তিতে ভোট হবে এবং সেখানে সংখ্যাগরিষ্ঠ দল থাকবে এবং সংখ্যালঘিষ্ঠ দলও থাকবে। সংখ্যাগরিষ্ঠ দলের কোনও সদস্যর উপর আক্রোশ বশত সংখ্যালঘিষ্ঠ দল হয় তার বিরুদ্ধে নানা রকম অভিযোগ আনলেন এবং সেই অভিযোগের ভিত্তিতে তারা সুপারিশ করলেন। আর রাজ্য সরকার তাকে বাতিল করে দিলেন, এমনও হতে পারে।

[4-30 — 4-40 p.m.]

এখানে কমিশনার তার নিজের ক্ষমতা হারাবেন, এইভাবে অগণতান্ত্রিক উপায়ে এটা চলতে পারে না। এটা অগণতান্ত্রিক, এই রকম চলা উচিত নয়। আমার মনে হয় যদি কোনও সদস্য এই রকম ভাবে কোনও খারাপ কাজ করেছেন বলে অভিযোগ আসে তাদের যে নির্বাচনমন্ডলী আছে তাদের কাছে তাকে ফেলে দিয়ে সেখানে রিকলের ব্যবস্থা করা উচিত। নূতন ভোট সেখানে হোক, আবার যদি দেখা যায় যে লোকে তার প্রতি সহানুভূতি সম্পন্ন, তাকে সমর্থন করছেন তাহলে নিশ্চয় তিনি থাকবেন, সমর্থন না পেলে যেতে বাধ্য থাকবেন। গণতান্ত্রিক ভাবধারাকে নস্যাৎ করে দিয়ে সরকারের মর্জির উপর চলবে এটা হওয়া উচিত নয়। রাজ্য সরকারের এতে খবরদারী এবং শুধু তাই নয় একজিকিউটিভ অফিসার নিয়োগ করা হলে একজিকিউটিভ অফিসার নিজের খুশিমতো কাজ করবেন, সেখানে অনেক ক্ষেত্রে তিনি যে আমলাতান্ত্রিক উপায়ে প্রভাব বিস্তার করবেন এ বিষয়ের সন্দেহ নাই। সরকারি কর্মচারী যেসব সেখানে থাকবেন তারাও নিয়ন্ত্রণ করার চেষ্টা করবেন। রাজ্য সরকার আইন বলে মিউনিসিপ্যালিটির উপর খবরদারী করতে পারবেন, সুতরাং একে সেলফ গভর্নমেন্ট—সেলফ গভর্নমেন্ট হতে হবে। গণতান্ত্রিক ধারায় হতে হবে। বৃটিশ আমলের ডোমিনিয়ন স্ট্যাটাস, বিদেশি ক্ষমতার অধীনে সেখানে বিদেশিদের খবরদারীর সাহায্য করার দায়িত্ব হয়ে দাঁড়াবে। এখানে রাজ্য সরকারের ক্ষমতার দ্বারা নিয়ন্ত্রিত হয়ে মিউনিসিপ্যালিটি চলতে থাকবে এইরকম অবস্থার সৃষ্টি না হয়। সেজন্য আমাদের মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ এটা একটু চিন্তা করে দেখুন, এই আইন সম্পূর্ণরূপে বাদ দিন, নূতন একটা আইন আনবার চিন্তা করুন। বিদেশের মিউনিসিপ্যালিটিগুলি কি রকম কাজকর্ম করছে সেই ক্ষমতার পরিপ্রেক্ষিতে বিশেষ করে রিসোর্সের ব্যবস্থা করে নূতন করে মিউনিসিপ্যালিটিগুলির ক্ষমতা কার্যকর করতে বলুন। নূতন নির্বাচন যাতে ২/৩ মাসের মধ্যে হয় এবং সে নির্বাচন যাতে প্রহসন না হয় সেদিকে লক্ষ্য রেখে মিউনিসিপ্যালিটির নির্বাচন করুন, নতুন আইন করে মিউনিসিপ্যালিটিকে সেলফ গভর্নমেন্টে পরিণত করুন। এই বলে আমার বক্তব্য শেষ করছি এবং এই সঙ্গে আমার যে অ্যামেন্ডমেন্টগুলি মুভ করা হয়েছে সেগুলিকে সমর্থন করছি।

**শ্রী রবীন মুখার্জি ঃ** মাননীয় চেয়ারম্যান মহাশয়, আমাদের মন্ত্রী মহাশয় যে বিলটি এনেছেন সেই সম্পর্কে উনি বলেছেন যে সিলেক্ট কমিটিতে দীর্ঘ সময় ধরে আলোচনা হয়েছে এবং দেশের মানুষও বলা যায় যে প্রতীক্ষা করে ছিল। ১৯৩২ সালের একটা আইন,

পরাধীন আমলের আইন, সেই আইন নিয়ে মোটামুটি মিউনিসিপ্যালিটিগুলি আজও চলছিল, ১৯৬৭-৬৮ সালে একবার শোধরাবার প্রচেষ্টা হয়েছিল, তারপর থেকে বলা যায় মিউনিসিপ্যালিটিগুলি পরিপূর্ণভাবে সরকারের নিয়ন্ত্রণাধীন ছিল। আজ যে বিলটি উপস্থাপিত হয়েছে সেটি নিশ্চয় একটা যুগান্তকারী তা আমি বলছি না, তবে একটা ব্রেক থ্রু করা হচ্ছে। যে জায়গায় দাঁড়িয়েছিল—মিউনিসিপ্যাল অ্যাডিমিনিস্ট্রেশনের সঙ্গে যুক্ত আছেন, তারা জানেন সেখান থেকে ভেঙ্গে বার হয়ে আসার একটা প্রচেষ্টা বিশেষ করে ফাইনান্সিয়াল সাইড ইকুইপ করা কিনা, সাহায্য করা যায় কিনা এই দৃষ্টিভঙ্গি রেখে অনেকগুলি ক্ষেত্রে পরিবর্তনের চেষ্টা করা হয়েছে। এই কথা বলা খুব সহজ যে একেবারে সামগ্রিক ভিত্তিতে কমপ্রিহেনসিভ একটা বিল আপনারা নিয়ে আসুন। কিন্তু কেউ তো বলছেন না যে কোনও মৌলিক পরিবর্তনগুলোর কথা সাধারণভাবে বলা যায় কিন্তু সেটাও আমরা যখন সিলেক্ট কমিটিতে বসেছিলাম তখন এই মৌলিক পরিবর্তনের কথাগুলোও সেই কমিটিতে উত্থাপিত হয়নি। মোটামুটিভাবে বলা যায় যে সিলেক্ট কমিটিতে আমরা ঐক্যমত হয়েছি। তবে নিশ্চয়ই ডিসেন্টিং নোট দিতে হয়, যারা বিরোধী দলে আছেন এবং বিরোধী দলের একজনের যে বক্তৃতা শুনলাম তাতে একটা মৌলিক কারণে ডিসেন্সিং নোট দিয়েছেন বলে তো মনে হল না। দেবপ্রসাদ সরকার মহাশয়, তিনি যে নোট দিয়েছেন, তার মোট কথা হচ্ছে, রাইট টু রিকল থাকা উচিত। যে কমিশনার কাজ করছেন না, বা অন্য কোও কারণে তার সম্পর্কে অভিযোগ আছে, তাকে তুলে নিয়ে আসা হোক, এই অধিকার থাকা উচিত। নীতিগতভাবে আমরা চিরকাল ধরে এই কথা বলছি। কিন্তু ভারতবর্ষের মধ্যে যে পরিস্থিতি বিদ্যমান, যারা এই কথা বলছেন, তারা কি পার্লামেন্টের দিকে দৃষ্টি রেখে এই কথা বলছেন? পার্লামেন্টের জিনিসটা আনা গেছে আজ পর্যন্ত? কি স্টেট অ্যাসেম্বলির ক্ষেত্রেও এই জিনিস আছে? ভারতবর্ষের কনস্টিটিউশনের মধ্যে এই পরিকল্পনা কি কোনও জায়গায় আছে অকস্মাত বলে দিলাম, একটা বিপ্লবী ভঙ্গি নিয়ে যে রাইট টু রিকল, অথচ তার কোনও রকম বাস্তব পরিস্থিতি নেই কোনও জায়গায়—আমরাও নীতিগতভাবে বলতে পারি, আমরাও চাই, কিন্তু তার বাস্তব পটভূমি কি আছে? সেই জন্য যদি ডিসেন্টিং নোট দেওয়ার থাকে বলার কিছু নেই। একটু আগে আর একজন বলেছেন—দেবপ্রসাদ সরকার মহাশয়ও বলেছেন যে monthly allowance of the chairman, vice-chairman বা মিটিং অ্যাটেন্ডেন্সের অ্যালাউয়েন্স, ট্রান্সপোর্টের ভাড়া টাড়া ইত্যাদি এই সব যেন বিলে বিধিবদ্ধ করা হয়। আমাদের দীর্ঘকালের অভিজ্ঞতা, মিউনিসিপ্যালিটিগুলোতে যদি আগেকার মতো জমিদারদের দ্বারা পরিচালিত হত, অথবা জুট মিলের মালিকদের দ্বারা পরিচালিত হত, তাহলে দৃষ্টিভঙ্গি এই রকম হত বর্তমানে সেই জিনিস চিন্তা করা যায় না। আজকে মনে রাখবেন, বাস্তবে অনেক পরিবর্তন হয়েছে। সাধারণ মানুষ আজকে মিউনিসিপ্যালিটির দায়িত্ব ভার গ্রহণ করছে। এর আগে একটা আইন পাস হয়েছে, ১৮ বছরের যুবক ছেলেরা তারা ভোট দিতে পারবেন। শুধু তাই নয়, তারা ইলেকটেড হতেও পারবেন। সুতরাং দেশের মধ্যে মিউনিসিপ্যালিটির অ্যাডমিনিস্ট্রেশনের মধ্যে সাধারণ মানুষের দখলের ব্যবস্থা অনেক বেশি পরিমাণে বৃদ্ধি পেয়েছে। আজকালকার মিউনিসিপ্যালিটি, আগেকার মিউনিসিপ্যালিটি নয়, যারা যুক্ত আছেন, তারা জানেন একটা অসম্ভব ব্যাপার, যার জন্য মিউনিসিপ্যালিটির মধ্যে বহু পরিমাণে দুর্নীতি থাকে। চেয়ারম্যান যিনি আছেন, তার কাছে হয়ত সি. এম. ডি. এ.-এর একজন অফিসার এলেন এক কাপ

চা খাওয়াবার মতো বিধি ব্যবস্থা মিউনিসিপ্যালিটি আইনে নেই। চেয়ারম্যান যিনি হবেন বা ভাইস চেয়ারম্যান যিনি হবেন, আজকের দিনে মিউনিসিপ্যালিটি পরিচালনা করতে গেলে মোটামুটি তার অ্যাডমিনিস্ট্রেটিভ সেট আপ এবং সেদিকে দৃষ্টি রেখে জনগণের যদি কোনও উপকার করতে হয় তাহলে প্রায় মিউনিসিপ্যালিটির চেয়ারম্যান এবং ভাইস চেয়ারম্যানকে অন্তত পক্ষে একজনকে, দুজন হলে ভাল হয়, তাদের এটাই প্রধান জব হবে, এটাই তাদের প্রধান কাজ হবে। এই কাজে তাদের সময় দিতে হবে। বাড়িতে কিছু ফাইল নিয়ে গেলাম এবং সই করে দিলাম এই নীতিতে আজকাল মিউনিসিপ্যালিটি চলে না। রেগুলার মিউনিসিপ্যালিটিতে বসতে হবে, অ্যাডমিনিস্ট্রেশন চালাতে হবে। এই রকম একটা পার্ট টাইম, সপ্তাহে দুদিন গিয়ে হাজির হলাম এবং কতকগুলো ফাইল ছিল সই করে দিয়ে এলাম এই ভিত্তিতে মিউনিসিপ্যালিটির অ্যাডমিনিস্ট্রেশন কিছু পরিমাণে পরিবর্তন করা যাবে না। কাজেই আমি মনে করি যে যিনি চেয়ারম্যান হবেন, তিনি যাতে হোল টাইম চেয়ারম্যান হতে পারেন, যিনি ভাইস চেয়ারম্যান হবেন তিনি যাতে ফুল টাইম ভাইস চেয়ারম্যান থাকতে পারেন এই বিধি ব্যবস্থা থাকা উচিত। যেহেতু আপনার আমার ঘরের ছেলেরা আজকে চেয়ারম্যান হবার জায়গায় এসে দাঁড়িয়েছে এবং হচ্ছে, সেখানে তাদের জন্য কিছু যদি রোজগারের ব্যবস্থা না থাকে, অ্যালাউন্সের ব্যবস্থা যদি না থাকে তাহলে আগেরকার জমিদারি কায়দায় বা আমি যেটা বললাম জুট মিলের মালিকরা যে ভাবে চালাতেন, সেই দৃষ্টিতে চললে চলবে না।

[4-40 — 4-50 p.m.]

তাকে অন্য জায়গায় রোজগারের ধান্ধায় যেতে হবে। মিউনিসিপ্যাল অ্যাডমিনিস্ট্রেশনকে ভাল করবার জন্য এই পরিবর্তনকে স্বীকার করতে হবে। মিউনিসিপ্যালিটিতে কত জন ৫, ৬ শত টাকা মাহিনা পায়? কত মাহিনা হবে—না ১ পারসেন্ট। আমাদের মতো সাউথ সুবারবান মিউনিসিপ্যালিটে—১ পারসেন্ট মানে ৪০ হাজার টাকা। আমরা এটা চিন্তা করতে পারি না। কিছু যদি একটা অ্যালাউন্স না রাখা যায় তাহলে তারা চাকুরির জন্য ঘুরবেন আর মিউনিসিপ্যালিটির দায়িত্ব ভার গ্রহণ করবেন এটা হয় না। কাজেই তাদের এই প্রস্তাব সঙ্গত নয়। আর একটা কথা হচ্ছে। চেয়ারম্যান বা ভাইস চেয়ারম্যান তাদের বাড়ির ছেলে বা আত্মীয়-স্বজনের যোগ্যতা থাকে তাহলেও তারা মিউনিসিপ্যালিটিতে চাকুরি করতে পারবেন না। এম. এল. এ. বা এম. পি. বা মিউনিসিপ্যাল কমিশনারদের ছেলেরা যদি যোগ্যতার ভিত্তিতে বা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মধ্যে দিয়ে চাকরি পান তাহলে তাদের দেওয়া হবে না এই যুক্তি ঠিক নয়। আমরা সিলেক্ট কমিটির অধিকাংশ সদস্যই এটা সমর্থন করি না। প্রদ্যোৎ মাহান্তি মহাশয় যে কিভাবে এক সঙ্গে এই নোট দিলেন তা আমি বুঝতে পারছি না। তারা যে বক্তব্য রেখেছেন সেটা টিপিক্যালি অ্যাকাডেমিক্যাল। তারা বলেছেন devolution of power and authority through democratic decentralisation. ডিভোলিউশন অফ পাওয়ার কোথায় আছে? সমস্ত দেশের কাঠামো চিন্তা করতে হবে। স্টেটের হাতে যে ক্ষমতা ছিল, যে সাবজেক্টগুলি ছিল সেগুলিকে আস্তে আস্তে কংকারেন্টের মধ্যে নিয়ে গিয়ে কেন্দ্রের হাতে সব চলে যাচ্ছে। সারা ভারতবর্ষে এই যে গতি কংগ্রেস সদস্যরা সে দিক থেকে একটাও কথা বলছেন না। সুতরাং কংগ্রেসের সঙ্গে কিভাবে জনতা যে হাত মেলালেন তা বুঝতে পারছি না। তারা বলছেন devolution of power and authority through

democratic decentralisation. কিন্তু আড়াই বছরে আপনারা কতটুকু কি করেছেন—তার ধারে কাছেও যাননি। অথচ মিউনিসিপ্যালিটির ক্ষেত্রে বলছেন ডেমোক্রাটিক ডিসেন্ট্রালাইজেশন। এটার মানে কি বুঝতে পারলে আলোচনা করতে পারতাম। কিন্তু এই সম্পর্কে তারা একটাও কথা বলেননি। অধিকাংশ মিটিং-এ তারা হাজির হতেন না। অতএব এই কথা গুলি যদি সে সময় আমাদের কাছে উপস্থিত করতেন তাহলে আমরা চিন্তা করতাম। তারা লিখলেন democratic Devolution of power. স্টেটের হাতে ক্ষমতা বাড়াতে চান সে কথা তো বলেননি। অর্থাৎ স্টেটের হাতে যেটা আছে সেটা চিন্তা করার দরকার ছিল। কিন্তু বললেন যে আমরা ডেমোক্র্যাটিক ডিসেন্ট্রালাইজেশন চাচ্ছি এবং যেহেতু এটা বিলে নেই সেইহেতু এর বিরোধিতা করছি।

বিল যেভাবে এসেছে তার কোথায় কি ভাবে উন্নতি করা যায় সে কথা বলেননি। মিগার ফাইনান্সিয়াল রিসোর্সের কথা আমরা সকলেই জানি। তারা বলেছেন ফাইনান্সিয়াল রিসোর্সেস বাড়াবার চেষ্টা করা হয়নি। আমি জিজ্ঞাসা করছি এ বিষয় তারা কি কোনও চিন্তা করেছেন সেটা বোঝার দরকার আছে। একটা মিউনিসিপ্যালিটির জুরিসডিকশনের মধ্যে যে ফাইনান্সিয়াল ট্রাঞ্জাকশন হয় কল কারখানা বা কোর্টের উপর সে ক্ষেত্রে মিউনিসিপ্যালিটির অধিকারের কথা বলেছেন? স্টেট গভঃ এর কি এ ক্ষমতা আছে? অর্থাৎ একটা স্টেটের মধ্যে যে সমস্ত ফাইনান্সিয়াল ইনস্টিটিউশন আছে তাদের উপর কি কোনও অধিকার আছে? অর্থাৎ সেল ট্যাক্সের বাইরে কতটা জায়গায় তারা হাত দিতে পারেন? কোথায় কিভাবে বাড়াবেন সেটা তো বলতে হবে। কাজেই ফাইনান্সিয়াল ট্রাঞ্জাকশনের কত অংশ মিউনিসিপ্যালিটি পাবেন সে কথা যদি বলতেন তাহলে আমরা বিবেচনা করতে পারতাম। আমরা মনে করি না যে সমস্ত ফাইনান্সিয়াল ট্রাঞ্জাকশন ডিপেনডেন্ট আপন দি মিউনিসিপ্যালিটি হবে। স্টেট গভঃ এর ক্ষেত্রে যে জিনিস নেই মিউনিসিপ্যালিটির ক্ষেত্রে সে জিনিস হতে পারে না। সেইজন্য আজকে সেন্ট্রাল স্টেট রিলেশনের কথা উঠেছে। অর্থাৎ স্টেট গভঃ এর হাতে অধিক ক্ষমতা এবং ফাইনান্সিয়াল রিসোর্সেস বাড়াবার প্রশ্ন উঠছে। কিন্তু এরা এর বিরোধী, অথচ বলছেন মিউনিসিপ্যালিটি ফাইনান্সিয়াল রিসোর্সেস বাড়াতে হবে। আমাদের বাস্তব অভিজ্ঞতা যে ১০/১৫ বছর এই সব জায়গায় কোনও ইলেকশন হয় না। কিন্তু তারা যেটা বললেন সেটা কি তারা সিলেক্ট কমিটিতে আলোচনা করেছিলেন? তা করেন নি। আমরা দেখেছি যে নালিশের পরে মিউনিসিপ্যালিটি আইন বাতিল হয়ে গেল।

[4-50 — 5-00 p.m.]

এই আইনটা আনা হয়েছে যে ১ বছরের মধ্যে তার ইলেকশন করা হবে। এতে ক্ষমতা রাখার চেষ্টা করা হয়েছে? গত ১৫/২০ বছর যাবত ইলেকশন করা হয়নি, আজও চলছে সেটা এবং পরিকল্পনা নেওয়া হয়েছে যাতে শীঘ্র ইলেকশন হয়। গত লোকসভা নির্বাচন না হলে ঐ সময়েই নির্বাচন হত। ক্লজ ১২-তে একথা বলা আছে। ক্লজ ১৫-তে বলা আছে যে—The State Government may prescribe in this behalf, the appointing authority shall have the power to impose penalty of dismissal, removal from service, reduction in rank and withholding or increments এবং তারা করবেন না বলছেন একথা if the remover has recommended a

majority of the total number of Commissioners of the municipality holding office for the time being. এটা কি হাতে রাখা ক্ষমতা? যদি কমিশনাররা নিজেরা ঠিক করেন, মেজরিটি কমিশনার যদি বলেন এই কাজ করা দরকার, রিমুভ করা দরকার তাহলে করা হবে। স্টেট গভর্নমেন্ট হাতে ক্ষমতা রাখেননি, বরং কমিয়ে দিয়েছেন, অন্তত এদিকে একটা প্রচন্ড অগ্রগতি হয়েছে। আমরা যারা মিউনিসিপ্যালিটির সঙ্গে অঙ্গাঙ্গিভাবে যুক্ত আছি আমরা মিউনিসিপ্যালিটির আর্থিক দুর্গতির কথা জানি। এই সমস্ত মিউনিসিপ্যালিটি একটা ইঞ্জিনিয়ার রাখতে পারে না, হেলথ গভর্নমেন্ট নিজস্ব পয়সায় তাদের মাইনে দেবেন, তারা কাজ করবেন আন্ডার দি অ্যাডমিনিস্ট্রেশন অব দি মিউনিসিপ্যালিটি এবং যদি স্টেট গভর্নমেন্ট মনে করেন সেই লোকটা খারাপ তাহলেও গভর্নমেন্ট তাকে সরাতে পারবেন না, এই আইনের মধ্যে রাখা আছে যে যদি কমিশনার ইন এ মিটিং সেটা ঠিক করেন তবেই তাকে সরানো হবে, তা না হলে তাদের গায়ে হাত দেবেন না। তাহলে কি করে স্টেট গভর্নমেন্ট তাদের উপর দখল রাখতে চাইছেন? যদিও সেই অফিসারদের জন্য টাকা দিচ্ছেন তাহলেও তাদের উপর দখল কিছু পরিমাণে রিল্যাক্স করে দিচ্ছেন। সেই জিনিসটা না দেখে কোন হিসাবে এইসব জিনিস উঠেছে আমি বুঝতে পারছি না। ক্লজ ১৯এ রিক্রুটমেন্ট ইত্যাদির ব্যাপারে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের কথা বলা হয়েছে এবং সেই সম্পর্কে সাধারণভাবে সরকারি নীতি মিউনিসিপ্যালিটিকে সেইভাবে ইলেকশন করার জন্য বলা হয়েছে। আমরা দেখেছি আগে সরকারের হাতে অনেকখানি ক্ষমতা ছিল, বছরের পর বছর ইলেকশন করা হয়নি, সেইদিকে দৃষ্টি রেখে সেই পরিবর্তনের দিকে যাবার চেষ্টা করা হয়েছে। আমি আজও মনে করি এতেও মিউনিসিপ্যালিটির দুর্গতি দূর হবে না। বামফ্রন্ট সরকারের স্বপক্ষে একথা নিশ্চয়ই বলা যায় যে লক্ষ লক্ষ টাকা তারা মিউনিসিপ্যালিটিকে নানা ফর্মে দিচ্ছেন, সি. এম. ডি. এ. ইত্যাদি যেসব অথরিটি আছে তার মধ্যে দিয়ে লক্ষ লক্ষ টাকা দিচ্ছেন এবং সেই টাকা যে আদৌ যথেষ্ট নয় সেকথা এখানে দাঁড়িয়ে বলছি। কিন্তু মিউনিসিপ্যালিটিগুলির রোজগারের বিধি ব্যবস্থা কি, না, একমাত্র ডাইরেক্ট ট্যাক্স, সেই ট্যাক্স খুব বেশি পরিমাণে বাড়ান যায়নি। প্রত্যক্ষ কর যার ১০ টাকা আছে তার ১২ টাকা হলে সে লাঠি নিয়ে দাঁড়াচ্ছে। সুতরাং সারা ভারতবর্ষে ইন্ডাইরেক্ট ট্যাক্স শেষ করে দিচ্ছে, মানুষের রিয়েল ওয়েজেস শেষ হয়ে যাচ্ছে, চাল, ডাল, তেল, নুন, সমস্ত জিনিসের উপর ট্যাক্সের হার ক্রমাগত বাড়ছে। এইভাবে কেন্দ্রীয় সরকার সব টাকাটা টেনে নিয়ে চলে যাচ্ছে। আর মিউনিসিপ্যালিটির ক্ষেত্রে একমাত্র রোজগারের ব্যাপার হচ্ছে ডাইরেক্ট ট্যাক্স। আমি মনে করি বহু জায়গায় অন্যায়ভাবে লো ট্যাক্স আছে, এতে মিউনিসিপ্যালিটিকে চালানো যায় না। বহু লোক বাড়ি ভাড়া দেয়, কিন্তু লো রেটে ট্যাক্স দেয়। মূল কথা হচ্ছে ডাইরেক্ট ট্যাক্স বাড়াতে গেলে একটা পরিস্থিতির উদ্ভব হয় যে পরিস্থিতি সাধারণভাবে সামলানো যায় না। আজকে স্টেট গভর্নমেন্টের কাছে হাত পাতা ছাড়া উপায় নেই। রাস্তাঘাট, স্যানিটেশন, ড্রিঙ্কিং ওয়াটার, ইলেক্ট্রিসিটি এগুলি ট্যাক্স পেয়ারদের উপর নির্ভর করে না, মিউনিসিপ্যালিটির রোজগারের উপর নির্ভর করা উচিত নয়। আমি দেখেছি সোভিয়েত সোসালিস্ট সিস্টেমে ৪ বা ৪.৫ পারসেন্টের মধ্যে বাড়ির রেন্ট, অ্যাপার্টমেন্ট বা কোয়ার্টারের রেন্ট, অল ফার্নিচার এবং স্যানিটেশন, ইলেক্ট্রিসিটি সব কিছু অ্যামিনিটিজ ৪ পারসেন্টের মধ্যে, এই টাকা সরকারকে দিতে ''' এবং সমস্ত মিউনিসিপ্যালিটিকে সরকার দিতে বাধ্য।

কিন্তু আমরা তো ড্রিঙ্কিং ওয়াটার—টুকুও দিতে পারি না এবং সেখানেও আমাদের ভাবতে হয় কত ট্যাক্স পাব। কাজেই আমরা যাই করি না কেন ভবিষ্যতের দিকে আমাদের যেতে হবে। তবে একথা ঠিক যে, এনটায়ার সোশ্যাল সিস্টেম চেঞ্জ না করতে পারলে এই চৌহদ্দির মধ্যে থেকে কোনও পরিবর্তন করা যাবে না। জলের জন্যই বলুন, আর স্যানিটেশনের জন্যই বলুন প্রতিটি ক্ষেত্রে আমাদের সরকারের কাছে হাত পাততেই হবে। মিউনিসিপ্যালিটি এই ফাইনান্সিয়াল স্ট্রিনজেন্সি ভোগ করছে এটা দূর করতে গেলে শুধু ডাইরেক্ট ট্যাক্স-এর উপর নির্ভর করলে চলবে না। রেট অব ট্যাক্সের ক্ষেত্রে কনসোলিডেট করুন আর যাই করুন তাতে খুব বেশি ইমপ্রুভমেন্ট করা যাবে না। মাইনে বাড়ছে, খরচ বাড়ছে। কিন্তু একটা গরিব লোক যার ১০০ টাকার মতো ভ্যালুয়েশন হয়নি তার ক্ষেত্রে কি হবে? অ্যাডমিনিস্ট্রেশনের, সব কিছুই বাড়ছে ঠিকই। কিন্তু একটা গরিব লোক যার ১০০ টাকার মতো ভ্যালুয়েশন হয়নি তার ক্ষেত্রে কি হবে? প্রোগ্রেসিভ রেটে ট্যাক্স হবে এটা সুলক্ষ্যণের ব্যাপার। কিন্তু এখনও পর্যন্ত সেখানে তো কোনও ডিভিসন হয়নি। আমি মনে করি যাদের দেবার ক্ষমতা আছে সেখানে ফর্টি পারসেন্ট ভ্যালুয়েশনের উপর ট্যাক্স হবে। কিন্তু দেখছি অধিকাংশ ক্ষেত্রে এটা কমানো হয়েছে। এখনও পর্যন্ত যেটা ইউজুয়াল প্র্যাকটিস তাতে দেখছি টুয়ান্টি/থার্টি/থার্টিফাইভ/ফর্টি পারসেন্ট পর্যন্ত ট্যাক্স। তবে যাদের দেবার ক্ষমতা আছে, যারা এখান থেকে রোজগার করছে তাদের ধরার একটা চেষ্টা হয়েছে এটা দেখলাম। তবে এটা একটা লক্ষ্যণীয় বস্তু যে আমরা সকলেই ঐক্যমত হয়েছি এবং সেকথা মন্ত্রী মহাশয়ও বলেছেন। তবে আমি মনে করি কিছু কিছু জায়গায় আরও পরিবর্তন হওয়া দরকার। তারপর এই যে অ্যাসেসমেন্ট হয়ে গেল তাতে আমাদের রিসেন্ট এক্সপেরিয়ান্স হচ্ছে ৫ বছর পর যদি অ্যাসেসমেন্ট হয় এবং বিনা পয়সায় যদি অ্যাসেসর নিযুক্ত হয় তাহলে কয়েক লক্ষ টাকা বেঁচে যাবে। কিন্তু বর্তমানে সিস্টেম ইজ সাচ যে কিছুতেই আটকানো যাচ্ছে না। আমি মনে করি এই সিস্টেমের মধ্যে এরকমভাবে অ্যাসেসমেন্ট হওয়া উচিত নয় এবং এই ব্যাপারটা আমাদের বিশেষভাবে ভেবে দেখতে হবে। মন্ত্রী মহাশয় বলেছেন যেখানে ৪০/৫০ হাজার টাকার হোল্ডিং সেখানে তারা যাতে একটা কন্টিনিউয়াস প্রোসেস—এ অ্যাসেসমেন্ট করতে পারে তারজন্য বিধিবদ্ধ আইন থাকা উচিত। আমি মন্ত্রী মহাশয়কে অভিনন্দন জানিয়ে বলব ফাইনান্সিয়াল স্ট্রিনজেন্সি সম্বন্ধে আরও ভেবে দেখা দরকার এবং একথা ঠিক যে ডাইরেক্ট ট্যাক্সের মাধ্যমে এটা দূর করা যাবে না। আপনারা একটা জিনিস লক্ষ্য করুন গত ৪/৫ বছর আগে শত শত এমপ্লয়ি কংগ্রেস সরকার ভর্তি করে গেছে এক একটা মিউনিসিপ্যালিটিতে। তারা ১০০/২০০/৩০০ পর্যন্ত লোক দিলেন কিন্তু লোড-টা একবার বিবেচনা করলেন না। তারা রাতারাতি সব ভর্তি করে লোডটা চাপিয়ে দিয়ে গেলেন অথচ তাদের পার্মানেন্ট পর্যন্ত করলেন না। তবে মন্ত্রী মহশায় একটা ভাল কাজ করেছেন এই বিলে তিনি তাদের পার্মানেন্ট করেছেন ১৯৭৮ সালের ডিসেম্বর মাস পর্যন্ত। তবে আমি অনুরোধ করব তারা যে ৮০ পারসেন্ট ডি. এ. দেন সেটা কিন্তু এখনও পর্যন্ত দেওয়া হচ্ছে না। তারা তাদের দায়িত্ব পালন করে গেলেন এবং বর্তমানে মিউনিসিপ্যালিটিতে যে সংকট চলছে তার উপর তাদের ঘাড়ে আরও প্রায় ওয়ান—থার্ড লোড চাপিয়ে দেওয়া হয়েছে। যা হোক, আমি মনে করি বর্তমান পরিস্থিতিতে একটা ব্রেক—থ্রু করবার চেষ্টা হয়েছে এবং তারজন্য আমি মন্ত্রী মহাশয়কে অভিনন্দন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[5-00 — 5-10 p.m.]

## 63rd Report of the Business Advisory Committee

**মিঃ স্পিকার ঃ** পশ্চিমবঙ্গ বিধানসভা কার্য উপদেষ্টা কমিটি ৬৩তম প্রতিবেদন, এই কমিটির বৈঠক আজ আমার কক্ষে অনুষ্ঠিত হয়েছে। এই বৈঠকে ২৮শে এপ্রিল বিধানসভার কার্যক্রম ও সময়সূচি নিম্নলিখিত ভাবে সুপারিশ করা হয়েছে। এছাড়া ২৪শে এপ্রিলের কার্যক্রম কিছুটা পরিবর্তন করা হয়েছে।

Monday, 28.4.80 .. (i) The West Bengal Cultural Institutions (Taking over of Management) Bill, 1980.
(Introduction, Consideration and Passing)—2 hours

(ii) The Technicians' Studio Private Limited Bill, 1980.
(Introduction, Consideration and Passing)—1 hour

(ii) The Hooghly River Bridge (Amendment) Bill, 1980.
(Introduction, Consideration and Passing)—1 hour

আগামী বৃহস্পতিবার ২৪শে এপ্রিল মৌখিক প্রশ্নের উত্তরাবলি এবং ৩৫১ ধারার উল্লেখ থাকবে না। এই প্রতিবেদন এখন আমি আনুষ্ঠানিকভাবে পরিষদীয় মন্ত্রীকে উত্থাপন করবার জন্য অনুরোধ করছি।

**শ্রী দীনেশ মজুমদার ঃ** বিধানসভার কার্য উপদেষ্টা কমিটির ৬৩ তম প্রতিবেদনে যে সুপারিশ করা হয়েছে তা গ্রহণের জন্য সভায় প্রস্তাব উত্থাপন করছি।

**মিঃ স্পিকার ঃ** আমি ধরে নিচ্ছি যে এই সভায় সকলের এটায় সম্মতি আছে। প্রস্তাবটি গৃহীত হল।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় স্পিকার মহাশয়, মাননীয় পৌর মন্ত্রী যে বেঙ্গল মিউনিসিপ্যাল সেকেন্ড অ্যামেন্ডমেন্ট বিল, ১৯৮০ যেটা আলোচনার জন্য এখানে পেশ করেছেন আমি শুরুতে মাননীয় মন্ত্রী মহাশয়কে ধন্যবাদ জানাই এই জন্য যে মফস্বলের মানুষের কথা চিন্তা করে ট্যাক্সের দিকটা উনি বেশ কন্সিডার করেছেন সেইজন্য তাকে ধন্যবাদ জানাচ্ছি, এবং তাকে আরও ধন্যবাদ জানাই কারণ যারা সময়মতো ট্যাক্স দিচ্ছেন তাদের রিবেট ৫ পারসেন্ট করেছেন—এটা ধন্যবাদ যোগ্য। তারপর মিউটেশন ফি যারা পাচ্ছে এদের ফি কমিয়ে দিচ্ছেন সেজন্য ধন্যবাদ দিচ্ছি মানে মফস্বলের মধ্যবিত্ত মানুষের দিকে লক্ষ্য রেখে হোল্ডিং ট্যাক্স ধার্য করেছেন আমার মনে হয় এটা ওনার সুচিন্তার থেকে এসেছে, সেইজন্য আমি তাকে আবার ধন্যবাদ জানাচ্ছি। আমি আবার তাকে ধন্যবাদ জানাতাম যদি উনি সেকেন্ড অ্যামেন্ডমেন্ট বিলে আজকে ঘোষণা করতেন সিলেক্ট কমিটি থেকে যে গ্রাম বাংলার মধ্যবিত্ত মানুষের কথা লক্ষ্য করে, নিম্ন মধ্যবিত্ত মানুষের কথা লক্ষ্য করে, আগামী ইলেকশনকে আশা করে রাজনীতির ক্রিচা সামনের ইলেকশনটাকে সেফ করবার জন্য সমস্ত মানুষের সর্বরকম ট্যাক্স যদি উঠিয়ে দিতেন তাহলে আর ও বেশি ধন্যবাদ দিতাম, কিন্তু মিউনিসিপ্যালগুলি কি করে রান করবে, মিউনিসিপ্যালগুলি কিভাবে চলবে, কোথা থেকে তাদের অর্থাগম হবে—এটা আপনি নিজেই

স্বীকার করেছেন যে মিউনিসিপ্যালিটিগুলি ধুক ধুক করে ধুঁকছে কোনও কনস্ট্রাকশন সেখানে নাই, কোনও নতুন ডেভেলপমেন্ট নাই, কোনও কোনও জায়গায় বাস টার্মিনাসের স্ট্যান্ড নাই, কোনও পুকুর সংস্কার করা হচ্ছে না। রোড স্কীম ভুরি ভুরি পড়ে আছে, তার ইমপ্লিমেন্ট করা যাচ্ছে না কেননা শর্টেজ অফ ফান্ড, ফান্ড নেই একথা আপনি নিজেই স্বীকার করেছেন।

আপনি স্বীকার করেছেন এবং বলেছেন যে এগুলি করেছিলেন, হোয়াট আর দি রিমেডিজ? আপনি সিলেক্ট কমিটিতে কিছু উল্লেখ করলেন না, কোথা থেকে ফান্ড আসবে, মিউনিসিপ্যালিটি কি দিয়ে কাজটা করবে, যাদু কাঠি দিয়ে না কি আলাদিনের প্রদীপ হাতে আছে যে আস্তে আস্তে রাস্তার মধ্যে বুলিয়ে দেবে আর রাস্তা তৈরি হয়ে যাবে? এটা কেন চিন্তা করলেন না? সিলেক্ট কমিটির মেম্বাররাও এদিকে দিয়ে কিছু করলেন না, আপনাকে আমি অনুরোধ করছি এই থেকে অ্যামেন্ডমেন্ট গ্রহণ করে নেন, বা আপনি নিজে থেকে আনবার চেষ্টা করুন। রবীনবাবু যে কথা বললেন সেটা বাস্তব-যুক্তি সঙ্গত, মধ্যবিত্ত ঘরের ছেলেরা যারা রাজনীতি করতে আসে, চেয়ারম্যান, ভাইস চেয়ারম্যান, তাদেব অ্যালাউয়েন্স অ্যানুয়েল অ্যালাউয়েন্স ডেইলি অ্যালাউয়েন্স দেবার ব্যবস্থা করেছেন, সেই প্রভিসন রেখেছেন, ওয়েল অ্যান্ড গুড কোনও আপত্তি নেই, কিন্তু একটা বার যদি রাখতেন তো ভাল হ'ত, একটা প্রহিবিটারি চেক রাখতেন যে এত পারসেন্ট ট্যাক্স কালেকশন যদি না হয় তো ভাইস চেয়ারম্যান এবং চেয়ারম্যানরা কোনও কিছু পাবেন না। একটা পারসেন্টেজ ফিক্স করে দিলে, অনেক সময় দেখা যায় এমপ্লয়িরা দোজ হু আর কানেকটেড উইথ দি কালেকশন তারাও যদি এত পারসেন্টেজ ট্যাক্স কালেকশন না করে তো, কিছু পাবেন না, এই রকম একটা ফিক্সড প্রহিবিশন একটা চেক না রাখেন তো পশ্চিমবঙ্গে যে রকম বিশৃঙ্খলা চলছে, তাতে এই বিশৃঙ্খলার মধ্যে লুটে পুটে খা মা, এই মনোভাব নিয়ে যদি প্রভিসনগুলি রাখেন তো বলার কিছু নাই, তাই বলছি এ সম্বন্ধে ভাবুন এবং কিছু করবেন। আপনার ভাষা দেখে মনে হয় আপনার করার ইচ্ছা আছে, আপনার যে যুক্তি, আপনার যে বক্তব্য তাতে আমার মনে হয় আপনার করার ইচ্ছা আছে কিন্তু ওল্ড ফ্যাশান্ড ব্যুরোক্রেটিক ফরম অব গভর্নমেন্ট—বর্তমানে আপনারা কমিউনিস্টরা বড় বড় বিপ্লবের কথা বলেন, কিন্তু বাস্তবে কাজের মধ্যে বিপ্লবের কোনও ছাপ আপনাদের এ পর্যন্ত খুঁজে পাই না। আমরা কংগ্রেসিরা ব্যুরোক্রেসির উপর নির্ভরশীল ছিলাম, হয়ত আছিও, ভবিষ্যতেও থাকব কিনা জানি না, কিন্তু আপনারা তো ব্যুরোক্রেসির উপর নির্ভরশীল নন, কিন্তু ইউ আর মোর ব্যুরোক্রেট আদার দ্যান কংগ্রেস, প্রশান্তবাবু আপনাকে ব্যুরোক্রেটরা যেভাবে বুঝিয়ে দিচ্ছে, সেভাবেই করছেন, আপনার চিন্তাধারা, আপনার চিন্তা যদি এখানে ইঞ্জেক্ট না করতে পারেন তো মানুষের কাছে পৌঁছাতে কিছুতেই পারবেন না। আপনি পরিকল্পনা করতে পারছেন না, কোথায় যেন একটা বাধা কোথায় যেন আপনার চিন্তার ক্ষেত্রে একটা ছেদ চলে আসছে। তাই আপনার কাছে অনুরোধ করছি, এই কথাগুলি চিন্তা করার চেষ্টা করুন। কারণ আমি একটা কথাবলি, অপ্রাসংঙ্গিক, চিন্তা না করেই বলি, আমার কনস্টিটিউয়েন্সি সিউরিতে অনেক সময় দেওয়ালে দেখি এক টাকা দরে চাল খাওয়াতে হবে, সমস্ত বেকার সমস্যার সমাধান করতে হবে, চিন্তা না করেই এগুলি লিখেছিলাম—মান্ধাতার আমল থেকে, তেমনি চিন্তা না করে আপনারা, বর্তমান কমিউনিস্ট নেতারা প্রায়ই বলে থাকেন অধিক ক্ষমতা দিতে হবে, ডিসেন্ট্রেলাইজেশনের কথা বলে

থাকেন, রবীনবাবু ফ্লোরে যখন বক্তব্য রেখেছেন মন্ত্রী মহাশয়কে সাপোর্ট করার জন্য তখন তিনি বলেছেন সেন্টারে পশ্চিমবাংলার গভর্নমেন্ট ফর্মেশনের কথা, সেখানে ডিসেন্ট্রালাইজেশন কি করে সম্ভব, রবীনবাবু আপনাদের নেতাদের জিজ্ঞাসা করুন কনস্টিটিউশনাল ফরমে কি করে অধিক ক্ষমতা দেওয়া সম্ভব, রাজ্যের হাতে অধিক খুন ডাকাতি করার জন্য অধিক কি কি ক্ষমতা দেওয়া সম্ভব, কারা কারা চিন্তা করছেন? আপনারা যে কথা বলেন, দয়া করে মন্ত্রী মহাশয় প্রশান্তবাবু একটু শুনুন, আপনারা যে কথা বলেন বাস্তবে রূপ দেবার জন্য আপনারা একটা একজাম্পল সেট করুন না কেন, আপনারা অ্যামেন্ডমেন্ট আনুন, মিউনিসিপ্যালিটির হাতে অধিক ক্ষমতা দিন, দিয়ে বলুন আমরা অধিক ক্ষমতা দিলাম, আমরা কেন্দ্রের কাছে অধিক ক্ষমতা চাইব, কথা আছে, নিজে আচরি ধর্ম পরকে শিখাইবে, নিজের বেলায় আঁটিশুটি পরের বেলায় দাঁত কপাটি। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বিনয়ের সঙ্গে বলছি, সিলেক্ট কমিটিতে যে অ্যামেন্ডমেন্টগুলি দিয়েছেন সত্যরঞ্জন বাপুলি এবং জন্মেজয় ওঝা, সেগুলি নিন, রবীনবাবু যুক্তি দিয়েছেন, যুক্তি দিয়ে মানুষকে গাধা বানানো যায়, গাধাকে মানুষ বানানো যায়, কিন্তু যুক্তি দিয়ে আজকে মানুষের উপকার করা যায় না, এটা কিন্তু কথার কথা। তাই আপনাদের বলি একটা জায়গায় বিগিনিং হোক, আয়ের দিকটা এবং ক্ষমতার দিকটা বলে গেলাম। ক্ষমতা নিয়ে কি হবে, ট্যাক্স কালেকশনের কথায় পরে যাব, ফান্ডামেন্টাল স্ট্রাকচার কোথা দিয়ে আপনাদের চিন্তা ধারা রাজনৈতিক চিন্তা ধারা পরিষ্কারভাবে বলা দরকার।

[5-10 — 5-20 p.m.]

বিলটা পড়ে আমি যা বুঝেছি, ইফ আই অ্যাম কারেক্ট, আপনারা বলেছেন ৪/৫টা মিউনিসিপ্যালিটি নিয়ে একটা গ্রুপ করে আপনারা একজিকিউটিভ অফিসারস রাখবেন। এখন মনে করুন—আপনারা এখন পাওয়ারে আছেন আপনাদের উদাহরণই দিই, ৪/৫টি মিউনিসিপ্যালিটি অফিসার অত্যন্ত নিরপেক্ষ এবং Really he loves the country; he loves the motherland. সেই অফিসার হয়ত কোনও সৎ কাজ করতে গেলেন, কোনও মিউনিসিপ্যালিটির কোনও কমিশনার সি. পি. এম. মাইন্ডেড তার চুরি ধরতে গেলেন সঙ্গে সঙ্গে সেই একটা চেন, সব শেয়ালের এক রা, সমস্ত চোরেরা এক সুরে শুর মিলিয়ে বললেন ঐ একজিকিউটিভ অফিসারকে হটাও। যে প্রভিসন আপনি এখানে রেখেছেন তাতে যে অ্যামেন্ডমেন্ট জন্মেজয় ওঝা মহাশয় রেখেছেন ইফ আই হ্যাভ আন্ডারস্টুড, স্টেট থেকে একটা কন্ট্রোল টু রিমুভ দ্যাট অফিসার সেটা আনলে আপনার বাধা কোথায়? আমি হয়ত ঠিক বুঝতে পারছি না, আপনি একটু বুঝিয়ে বলবেন বাধাটা কোথায় স্টেটের কন্ট্রোলে। আপনারাও তো ব্যুরোক্রাটদের উপর নির্ভরশীল। এই প্রভিসন যদি এখানে রাখা যায় তাহলে ক্ষতিটা কি—স্টেটের কমপ্লিট সুপারভিসনে এটা থাকল, স্টেট চিন্তা করবে। আর তা যদি না করেন তাহলে রিজন দিয়ে দিন যে দিস আর দি রিজনস, এই এই রিজনসে একজিকিউটিভ অফিসারকে সরানো যাবে। সেখানে বলুন, আমার রাজনৈতিক কালারের সঙ্গে সে একমত না হলে তাকে সরিয়ে দিতে পারি-আমি, আমাদের চুরিতে একমত না হলে সরিয়ে দিতে পারি আমি। সো ফিক্স সাম রিজিনস যে দিস আর দি রিজিনস, এই রিজিনসে গ্রুপ অব মিউনিসিপ্যালিটি অফিসারসকে গ্রুপ অব মিউনিসিপ্যালিটি কমিশনারস সরাতে পারে। স্টেটের কন্ট্রোল রাখতে আপনাদের যদি ভয় থাকে তাহলে সেখানে রিজিনস দিয়ে দিন। এটা যদি

না করেন তাহলে কোনও একজিকিউটিভ অফিসার সৎ থাকবে বলুন। এখানেও সেই অবস্থাই হবে যে অবস্থা বর্তমানে পশ্চিমবাংলার প্রশাসনের হয়েছে। সমস্ত প্রশাসন পঙ্গু হয়ে যাচ্ছে, কেউ ভয়ে কোনও কাজ করতে পারছে না, কেউ ভয়ে নিরপেক্ষভাবে প্রশাসন চালাতে পারছে না। আপনারা সেই একজিকিউটিভ অফিসারদের মেজরিটি অপদার্থের হাতে বা পদার্থের হাতে ফেলে দিলেন। কাজেই এটা একটু চিন্তা করবেন। তারপর আর একটি প্রভিসন ক্লিয়ার নয়। উনি বলে গেলেন বৃটিশ সাম্রাজ্যবাদ ইত্যাদি বড় বড় সব কথা। উনি বললেন, যা করে গিয়েছে তারপর কিছুই হয়নি। দো ইট ইজ দি সেকেন্ড অ্যামেন্ডমেন্ট—রবীনবাবু না বুঝেই বলে গেছেন, উনি হয়ত আগের দিকের অ্যামেন্ডমেন্টগুলি পড়েননি। উনি বললেন, বৃটিশ সাম্রাজ্যবাদের কিছু ছাপ আমাদের মধ্যে থেকে গিয়েছে তাই আমরা প্রগতিশীল চিন্তাধারা নিয়ে পশ্চিমবাংলার মানুষের জন্য এই অ্যামেন্ডমেনটগুলি আনলাম। আমার জিজ্ঞাস্য, কি প্রগতির ছাপ এর মধ্যে আছে? আজকে হাউসে দাঁড়িয়ে আপনি কি স্পষ্ট ভাষায় বলতে পারছেন যে কনস্টিটিউশনের কি বার আছে, কেন্দ্রের কি বার আছে? আপনারা তো কমিউনিস্ট, আপনারা কি বলতে পারছেন ইলেক্টেড কমিশনারদের, ইলেক্টেড মিউনিসিপ্যালিটিকে ডিসলভ করার ক্ষমতা গভর্নমেন্টের নেই আন্ডার সার্টেন সারকামসস্টান্সেস ছাড়া। আপনারা মুখে বলছেন কিন্তু বিকল্প আনতে পারছেন না। **(ভয়েস ঃ—আসবে।)** কবে আর আসবে? কবরে যাবার পর? আপনারা বিপ্লবের বুলি কপচাচ্ছেন সেটা বাস্তবে দেখাতে পারছেন না। আপনারা সিলেক্ট কমিটি থেকে তো এটা আনতে পারতেন যে ইলেক্টেড বডিকে স্টেট গভর্নমেন্ট কোনওদিন তার খেয়ালখুশি মতোন ডিসলভ করতে পারবে না। No there is no such provision. মেজরিটি মেম্বারদের সহায়তায় অনেক সময় অনিয়মকেও নিয়মে কনভার্ট করা যায় কিন্তু এই প্রসঙ্গে আমি আপনাদের স্মরণ করিয়ে দিচ্ছি, মেজরিটি মেম্বারদের খেয়ালখুশিতে মানুষের মঙ্গল করা যায় না। এই জিনিসটা আমি আপনাদের বারবার চিন্তা করতে বলছি। ট্যাক্সেশনের ব্যাপার আপনি কনস্ট্রাক্টিভ কাজ করতে চান বলেছেন, সে ব্যাপারে আপনার চিন্তাধারা ব্যক্ত করেছেন। আপনি বলেছেন, আমরা রাস্তা করার জন্য মিউনিসিপ্যালিটিকে পাওয়ার দিতে চাই, বলেছেন, বিভিন্ন ডেভেলপমেন্টের কাজ করার জন্য মিউনিসিপ্যালিটিকে পাওয়ার দিতে চাই কিন্তু কি করে এগুলি করবেন সে চিন্তা করুন এবং তা করে আমরা যা বলেছি সেই প্রভিসনসগুলি আনবার চেষ্টা করুন। এইকথা বলে মাননীয় স্পিকার মহাশয়ের অনুরোধে আমি এখানেই আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী অরবিন্দ ঘোষাল ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, সুনীতিবাবু আরম্ভ করেছিলেন ভালই, কিন্তু শেষ কালে প্রলাপ বকতে লাগলেন কেন সেটা আমি ঠিক বুঝতে পারলাম না। কি দেখছি? কোনও বিষয়ে অবজেকশন থাকলে সিরিয়াস কোনও আলোচনা করা যায় না। এই বেঙ্গল মিউনিসিপ্যালিটি বিল ১৮৮৪ সালের এবং তারপর এটা ব্যাপকভাবে সংশোধিত হয় ১৯৩২ সালে। ১৯৩২ সালের পর থেকে ১৯ বার সংশোধিত হয়েছে। কিন্তু আধুনিক প্রয়োজন অনুযায়ী এই প্রথম সংশোধন করা হল এবং এর ফলে আমরা খানিকটা বাস্তব অনুযায়ী আইন করতে পেরেছি। কেন না সব দিক থেকে আমাদের একটা ধারণা ছিল মিউনিসিপ্যালিটিগুলির ইনকাম নেই, খরচ আছে, সরকারের পকেট থেকে যাচ্ছে। আমাদের একটা ধারণা ছিল মিউনিসিপ্যালিটিগুলি হচ্ছে একটা ব্যবসায়িক সংস্থা, যে ইনকাম আছে

সেই ইনকামের উপর চালাতে হবে। বর্তমানে পৌরসভাগুলির আয় সীমিত হয়ে গেছে। কেন না মানুষের ক্রয় ক্ষমতা, মধ্যবিত্তের ক্রয় ক্ষমতা সেই ভাবে বাড়েনি, অথচ জিনিসপত্রের দাম সমস্ত বিষয়ে অনেক বেড়ে গেছে। ফলে হচ্ছে আয়ের সঙ্গে ব্যয়ের সমতা হারিয়ে ফেলেছে। এই যে ইমব্যালেন্স হচ্ছে, এই ইমব্যালান্সের জন্য অনেকে বলেন যে সরকারকে সাবসিডি দিতে হবে। কেন না আইন হচ্ছে সামাজিক প্রয়োজনের জন্য এবং সেই ভাবেই আইন তৈরি করা দরকার। যেমন ধরুন পল্লী গ্রামে ড্রিঙ্কিং ওয়াটারের জন্য টিউবওয়েল দরকার। সেখানে গ্রামবাসীরা কি টাকা দিচ্ছে টিউবওয়েলের জন্য, আদৌ টাকা দিচ্ছে কিনা সেটা যেমন বিচার না করেই টিউবওয়েল বসিয়ে দেওয়া হয় সামাজিক পরিবেশকে উন্নত করার জন্য, পরিবর্তন করার জন্য, ঠিক সেইভাবে পৌরসভাগুলির সামাজিক পরিবেশের পরিবর্তন যদি করতে হয় তাহলে সরকার থেকে সাবসিডি দিতেই হবে। এই সাবসিডি না দিলে পৌরসভাগুলিকে কোনওদিন ঠিকভাবে চালু করা যাবে না। এই ক্ষেত্রে মাননীয় মন্ত্রী ট্যাক্স আদায়ের যে পন্থা বের করেছেন তাতে পৌরসভাগুলির আয় কিছুটা বাড়বে, অথচ সাধারণ মানুষের কর ভার বাড়বে না। এর ফলে এই আইনের মাধ্যমে আমরা কিছুটা সমতা আনতে সক্ষম হব। কমপ্রিহেনসিভ বিল আনা হয়নি কেন এই সম্বন্ধে কথা উঠেছে। আমি এই কথার কোনও মানে বুঝি না। আমাদের মূলত কতগুলি নীতিগত আইন আছে। যেমন সিভিল প্রসিডিওর কোড, দেওয়ানী কার্য বিধি, ট্রান্সফার অফ প্রপার্টি, কন্ট্রাক্ট অ্যাক্ট, ইত্যাদি সমাজে প্রতিনিয়ত পরিবর্তনের সঙ্গে পরিবর্তন করার দরকার হয় না। কিন্তু ল্যান্ডের ব্যাপার, ওয়েস্ট বেঙ্গল টেনেন্সি অ্যাক্ট, নন-এগ্রিকালচারাল টেনেন্সি অ্যাক্ট কিম্বা আমাদের এই মিউনিসিপ্যাল অ্যাক্টে যখন যে রকম পরিবর্তনের প্রয়োজন হয় সেই ভাবে সংশোধনী আনতে হয় এবং সেই পরিবর্তনের মাধ্যমে আইনটিকে এগিয়ে নিয়ে যেতে হয়। এইসব ব্যাপারে সামাজিক পরিবেশ পরিবর্তন করার প্রয়োজন হচ্ছে। কাজেই সেখানে কোনও কমপ্রিহেন্সিভ পারমানেন্ট বিল আসতে পারে না। এখানে আইনের পরিবর্তন হবে, অ্যামেন্ডমেন্ট হবে, সংশোধন হবে। আজকে যে অ্যাক্ট এসেছে আরও কিছুদিন পরে পরিবেশ বদলে গেলে আবার সংশোধনী আনতে হবে, তাতে কোনও ক্ষতি নেই। রিকলের কথা বলা হয়েছে। এই রিকলের মানেটা আমি ঠিক বুঝতে পারলাম না। নির্বাচন হচ্ছে, যে কোনও পার্টির ছাপ দিয়ে নির্বাচিত প্রতিনিধি হিসাবে আসতে পারেন, যদি কিছু হয় পার্টি তার জন্য দায়ী এবং পার্টির কাছে তিনি জবাবদিহি করবেন এবং পার্টি জনসাধারণের কাছে বলবেন। প্রয়োজন হলে পার্টি তার নাম খারিজ করে দেবে।

[5-20 — 5-30 p.m.]

কিন্তু তার জন্য ভোটার রিকল করতে হবে এই রকম প্রথা কোনও জায়গায় নেই। এই রকম পরিবেশ আমাদের নেই এবং কোথায়ও নেই যে পরিবেশের মাধ্যমে রিকল করা যেতে পারে। এটা একটা অবাস্তব প্রস্তাব। এ ছাড়া আমি বলব আজকে এই বিলে যে আনা হয়েছে সেই সব সুবিধাগুলি আমাদের সাধারণ নাগরিকবাসীদের দেবার ব্যবস্থা করার জন্যই আনা হয়েছে। ট্যাক্সের হার অত্যন্ত বেশি এবং তাদের ঘাড়ে একটা নূতন চাপ। হাওড়া কলকাতা ছাড়া বাকি যেসব গ্রামে এবং মফস্বল শহরে মিউনিসিপ্যালিটিগুলি আছে তাদের আয়ের হার সীমিত এবং তাদের করদাতাদেরও আয়ের হার সীমিত। সরকার থেকে সাবসিডি

দিয়ে তাদের যাতে সুযোগ সুবিধা দেওয়া যায় সেইভাবে ব্যবস্থা করতে হবে। এই কথা বলে আমি এই বিলকে সম্পূর্ণ সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বঙ্কিমবিহারী মাইতি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে পৌর মন্ত্রী মহাশয় যে যে পৌরসভা বিল এনেছেন মিউনিসিপ্যাল বিল এনেছেন সেই বিলে পূর্বে যে অব্যবস্থা ছিল বর্তমানে সেগুলি সুব্যবস্থা করতে চাচ্ছেন সিলেক্ট কমিটি যেটা নির্ধারণ করেছেন। এবং এই ভাবেই তিনি ব্যাখ্যা করেছেন। আমি জানি যে পৌরকর্মীদের বসবাসের ব্যবস্থা নাই বিশেষ করে হরিজন। হরিজন হচ্ছে পৌরসংস্থার একটা বড় সম্পদ এবং শুধু তাই নয় সেবক। তিনি তাদের জন্য চিন্তা করেছেন আমি সেইজন্য তাকে নিশ্চয় অভিনন্দন জানাই। আমি বলব যে সেই বাসস্থান যেন বাস উপযোগী হয় যেন একটা সামান্য কুটির না হয়। কেন না আমি জানি আমার তমলুক মিউনিসিপ্যালিটিতে হরিজনদের জন্য এই সব করে দেওয়া হয়েছে। কিন্তু সেই বাসস্থান বাসের উপযোগী নয়। এখন যখন সেটা করছেন তাহলে যে বাসস্থান করবেন সেটা যে বাসোপযোগী হয় এই কথা আমি স্মরণ করিয়ে রাখছি। সেই সঙ্গে সঙ্গে হরিজনরা শিক্ষা ক্ষেত্রে অবহেলিত। আমি বলব পৌর এলাকায় নানা রকম সব করছেন লাইব্রেরি করছেন এখানে হরিজনদের উপর যেন জোর দেওয়া হয়। আমি জানি হরিজনরা যেটুকু আয় করে সন্ধ্যাবেলায় সেটা তারা শেষ করে দেয় তার পর তারা ভিখারি। তারা জানে দুর্গন্ধ পরিষ্কার করা তাদের কাজ আর একটু আনন্দ করা। এই দিকটি খুব চিন্তাবান হয়ে দেখা দরকার। এটা বিলের মধ্যে না হোক আপনার কতর্ব্য হবে উপর থেকে যেসব নির্দেশ নামা যাবে তার মধ্যে যেন এই সব রোধের ব্যবস্থা থাকে। ২০ হাজার টাকার উর্ধ্বে করার কথা বলেছেন। কিন্তু আমি জানি যে বেশি জমির মালিক, বেশি বাড়ির মালিক, যারা ধনী, ঐ মিউনিসিপ্যালিটির মধ্যে বাস করে তারাই বেশিরভাগ মিউনিসিপ্যালিটির কমিশনার হয়ে আসে এবং এসে তাদের কর কিভাবে ফাঁকি দেওয়া যায়, কমানো যায় সেই চেষ্টা আজ পর্যন্ত চালিয়ে এসেছে। শুধু তাই নয়, কর ফাঁকি দেবার জন্য কি ভাবে আদালতে নালিশ করতে হবে সেই সব পদ্ধতি তারা জানে। আমি একটা মিউনিসিপ্যালিটির কথা জানি, বেশির ভাগ উকিলরা ঐ মিউনিসিপ্যালিটির মেম্বার হয়ে আসে এবং তারাই বেশি কর ফাঁকি দেয়। কাজেই যে আর্থিক অস্বচ্ছলতার কথা বলা হয়েছে, সেই আর্থিক অস্বচ্ছলতা তারা টেনে আনে এবং টেনে এনে তারা বলে যে আমাদের পৌরসংস্থার কাজ করার জন্য অর্থ নেই, সরকার যদি অর্থ না দেয় তাহলে কাজ হবে না। সেই দিকে আমি লক্ষ্য রাখতে বলছি যে অধিক বাড়ির মালিকরা, অধিক আয়কারি লোকেরা ওখানে বাস করে এবং তারাই কিন্তু কর ফাঁকি দেবার চেষ্টা করে। কাজেই সেটার জন্য আইনগত কিছু ব্যবস্থা রাখা দরকার। সে জন্য আমার মনে হয় তার জন্য জরিমানা করা বা হয়ত নালিশ করল এবং সেই বিচার চলল ২ বছর ধরে, সেটা যাতে না হয়, যাতে সঙ্গে সঙ্গে বিচার হতে পারে সেই ব্যবস্থা এই বিলের মধ্যে রাখলে ভাল হবে। আমি এই কথা আমার চিন্তাধারা থেকে বলছি, কেননা, যারা দুস্থ আজও ঐ পৌরসভার মধ্যে আছে, যারা ছোট ছোট ঘরে বাস করে, যারা মাটির ঘরে বাস করে, যারা কুঁড়ে ঘরে বাস করে, তারা কিন্তু এই কর ফাঁকি দেয় না। যারা ঐ পৌর এলাকার মধ্যে রিক্সা চালায় তারা কিন্তু কর ফাঁকি দেয় না। কর ফাঁকি দেয় যারা বিত্তশালী লোক। একটা ঘটনা আপনার সামনে বলছি, তমলুক মিউনিসিপ্যালিটির ভিতরে একটা খালের

উপর ব্রিজ-এর কথা বারে বারে আমরা বলেছি। ব্রিজটির নাম হচ্ছে শঙ্করডালা ব্রিজ। সেখানে যখন একটা পুল তৈরি হল তখন পাশের একজন বিত্তশালী লোক মামলা করতে যাচ্ছে এবং বলছে এটা হলে, এই ব্রিজ তৈরি হলে আমার ঘর নষ্ট হয়ে যাবে। সে জন্য সে মামলা করতে যাচ্ছে। অর্থাৎ উন্নয়নমূলক কাজের উপর এই আঘাত আনছে। কালকে বাসে যখন যাচ্ছিলাম তখন শুনছিলাম, তিনি বলছেন যে এর আগে যিনি পৌরপ্রধান ছিলেন, তিনি আমাকে দিয়ে গেছেন। কাজেই এই সব চলছে না, আমি এগুলি নিয়ে কোর্টে প্রডিউস করব। অর্থাৎ তিনি এই সব ব্যাপারে অত্যন্ত সজাগ। সেজন্য আজকে এগুলি দেখা দরকার। আর একটা জিনিস হচ্ছে, পৌর এলাকার মধ্যে যে রাস্তা, আমি তমলুকের কথা জানি, নির্বাচনের পর ওখানে যে হসপিটাল আছে, সেখানে একটা রাস্তা আছে। সেই রাস্তা দিয়ে বাস চলার পরে যে জায়গা থাকে তাতে কোনও রকমে লোক যাতায়াত করতে পারে। কিন্তু সেই রাস্তার দুপাশে আবার ঘরবাড়ি তৈরি হতে যাচ্ছে। আমি জানি না যে এই ব্যাপারে পৌর সংস্থার কোনও অনুমতি আছে কিনা। আমি যতদূর শুনেছি যে কোনও অনুমতি নেই, বেআইনি ভাবে এই জিনিস হয়ে যাচ্ছে। আইনে যেটা আছে যে অনুমতি ছাড়া ঘর করা যায় না। কিন্তু বেআইনি ভাবে অনেক ঘর তৈরি করে ফেলছে। যারা কমিশনার আছেন তাদের টাকা পয়সা দিয়ে হোক আর যে ভাবেই হোক সেখানে বেসরকারি ভাবে ঘর করা হচ্ছে, এগুলিকে ভাঙ্গা যাবে না। এই সব ঘর রাতারাতি তৈরি করে ফেলছে। অতএব এই সম্পর্কে যে বিধি আছে সেটাকে আরও জোরদার করার জন্য বলছি। আমার শেষ কথা হচ্ছে, এই মিউনিসিপ্যালিটির মধ্যে যারা বাস করে তারা কিন্তু গ্রামের লোক নয়, তারা ছোট ছোট শহরের লোক। এখানে শহর এবং গ্রামের যে পার্থক্য সেই পার্থক্যটা যেন আরও দৃঢ় হচ্ছে বলে মনে করি। এখানে বেশি অর্থ বরাদ্দ করা হচ্ছে—গ্রামের অর্থ যদি কম হয়, গ্রামের রাস্তাঘাট যদি কম হয়, যেটা বরাবর হয়ে এসেছে—শহরের মানুষকে, মিউনিসিপ্যালিটির অধিবাসীকে ঐ গ্রামের মানুষেরা ভাল চোখে দেখে না। তাদের পরস্পরের মধ্যে একটা বিদ্বেষভাব আছে। সেই বিদ্বেষ ভাবটা আরও প্রকট হয়ে উঠবে, আরও জাগ্রত হয়ে উঠবে। তাই বলে কি আর উন্নতি চাই না? তা নয়, নিশ্চয়ই, উন্নতি হোক। কিন্তু আগে শহরের উন্নতি হয়েছে, গ্রামের উন্নতি হয়নি—কংগ্রেস আমলেও করেনি এবং ব্রিটিশ আমলেও করেনি।

[5-30 — 5-40 p.m.]

আজকে যখন আপনারা প্রগতিশীল ভাবে করতে চাইছেন, গ্রামের উন্নতির সঙ্গে সঙ্গে নিশ্চয়ই শহরের উন্নতি বাড়ুক, তা না হলে এর অগ্রগতি, এর উন্নয়ন অনেক বেশি হয়ে যাবে আর গ্রামের উন্নতি কম হবে এর ফলে আরও বিদ্বেষ বেড়ে যাবে। তখন মিউনিসিপ্যালিটির উপর আমাদের ক্ষোভ আসবে। মিউনিসিপ্যালিটির আওতায় কখনও দুস্থ লোকেরা বাস করে না, বেশির ভাগ বিত্তবান লোকেরা বাস করেন এবং ঐ গ্রামকে শোষণ করে এক একটা শহর গড়ে ওঠে। সেই শোসনের কেন্দ্র, তাকে যদি আপনারা আরও বেশি শোষণ করার সুযোগ দেন এবং শোসন করার প্রবৃত্তি যদি জাগিয়ে দেন তাহলে আমরা যে গ্রামবাংলার কথা বলছি, আমরা যে গ্রামের উন্নতির কথা বলছি, সেটা ব্যাহত হবে বলে আমরা মনে করি। লাইব্রেরির কথা যেটা বলেছেন, আমরা জানি ওখানে একটা ডিস্ট্রিক্ট লাইব্রেরি আছে, নিশ্চয়ই লাইব্রেরি হোক ক্ষতি নেই, সেই ক্ষেত্রে যে সমস্ত উন্নয়ন মূলক কাজের কথা

লিখেছেন, তাকে আমি স্বাগত জানাই এবং এই বলে পৌর উন্নয়ন সংস্থা যে বিল এনেছেন তাকে সমর্থন জানিয়ে আমি বক্তব্য শেষ করছি।

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মন্ত্রী মহাশয় যে বিল উপস্থাপিত করেছেন, আমি তাকে প্রথমেই সমর্থন জানাচ্ছি। এই কারণে এই বিল আনা হয়েছে, কতকগুলো বাস্তব দৃষ্টিভঙ্গির দিকে তাকিয়ে এই বিল আনা হয়েছে। কারণ আমরা দেখেছি দীর্ঘদিন ধরে মিউনিসিপ্যালিটির যে আইনগুলো আছে, সেই আইনগুলোর মধ্যে অনেক কিছু বিধি আছে যা জনসাধারণের কোনও কাজে লাগছে না। কাজেই এই আইনগুলোকে কাজে লাগানোর জন্য মন্ত্রী মহাশয় এই বিলটি এনেছেন, এই বিলকে প্রথমেই সমর্থন জানাচ্ছি। জনতা দলের মাননীয় সদস্য জন্মেজয়বাবু একটা কথা বলেছেন, আজকে যারা কমিশনার আছেন, চেয়ারম্যান বা ভাইস চেয়ারম্যান হবেন তাদের কোনও আর্থিক সুবিধা দেবার অধিকার নেই। যেহেতু এটা জনসেবামূলক কাজ, সেই হেতু তারা জনসেবার মধ্যেই তারা কাজ করেছেন। মাননীয় সদস্যকে একটা প্রশ্ন করি, তাহলে আমরা যারা আজকে এম. এল. এ. আছি, এম. পি. হিসাবে আছি, আমরা তো জনসেবা করবার জন্য আছি। কিন্তু আমরা আমাদের কথাটা বাদ দিয়ে বলবার চেষ্টা করছি। কাজেই আজকে যিনিই কমিশনার থাকুন বা চেয়ারম্যান, ভাইস চেয়ারম্যান থাকুন, তাদের কাজ চালাতে গেলে এই সব সুযোগ সুবিধা কিছুটা দরকার হয়ে পড়ে। কাজেই সেই দৃষ্টিভঙ্গির দিকে তাকিয়ে মন্ত্রী মহাশয় এই বিল-এ এই কথা বলবার চেষ্টা করেছেন। আর একটা কথা হচ্ছে, মাননীয় সদস্য আজকে স্বীকার করেছেন এই বামফ্রন্ট মন্ত্রিসভায় আসার পর পশ্চিমবাংলার বিভিন্ন মিউনিসিপ্যালিটিতে সবচেয়ে বেশি টাকা দেওয়া হয়েছে, এই কথা তিনি স্বীকার করেছেন। কিন্তু আমরা জানি, আজকে আইনের নানা অসুবিধা আছে, কাজ করবার দিক থেকে নানা অসুবিধা আছে। কারণ এর আগে একজন মাননীয় সদস্য বলেছেন যে আমরা দেখেছি কংগ্রেসের আমলে মিউনিসিপ্যালিটিতে প্রয়োজনের তুলনায় অনেক বেশি কর্মচারী সেখানে নিয়োগ করা হয়েছে। করবার ফলে সেখানে একটা বিশৃঙ্খলার সৃষ্টি হয়েছে। কাজেই বামফ্রন্ট সরকার আসার পর, আমরা নীতিগত ভাবে মনে করি, যে সমস্ত মিউনিসিপ্যালিটিতে যারা কাজ করছেন, তাদের ছাঁটাই করবার জন্য কোনও পরিকল্পনা বামফ্রন্ট সরকারের নেই বলে স্বীকার করা হয়েছে। কাজেই মন্ত্রী মহাশয়ের কাছে অনু[illegible] জানাব আপনার মাধ্যমে, হরিজনদের জন্য ঘর করবার যে ব্যবস্থা, তার জন্য যে রুলস [illegible] হবে, বা উন্নয়নমূলক কাজগুলো করবার ক্ষেত্রে যে টাকা পয়সাগুলো যে খাতে যাবে [illegible] খাতে যাতে ব্যয় হয় তার ব্যবস্থা করতে হবে। কারণ আমরা দেখেছি পূর্বে, বিভিন্ন জায়গায় প্রভিডেন্ট ফান্ডের টাকা অন্য ভাবে ব্যয় করা হয়েছে। ব্যয় করে কর্মচারিদের ডিপ্রাইভ করা হয়েছে। কাজেই আমি মনে করি, যে সমস্ত উন্নয়নমূলক কাজের টাকা বরাদ্দ করা হবে, সেই সব উন্নয়নমূলক কাজেই যেন তা ব্যয়িত হয়। সুনীতিবাবু অনেক কথা বললেন, কিন্তু দীর্ঘদিন ধরে মিউনিসিপ্যালিটিগুলোর যে কি ব্যবস্থা হয়ে রয়েছে সেই কথা তিনি জানেন অথচ সেই মিউনিসিপ্যালিটির ক্ষেত্রে যে পদ্ধতি চালু করার দরকার ছিল, যে আইনকানুন করার দরকার ছিল, নগর উন্নয়নের স্বার্থে যেভাবে কাজ করার দরকার ছিল সেভাবে কাজ না করার জন্য বিশৃঙ্খল অবস্থার সৃষ্টি হয়েছে। যে কোনও ঘটনা একদিনে গড়ে ওঠে না। দীর্ঘদিন ধরে এই অবস্থা চলার জন্য এই অবস্থায় এসে দাঁড়িয়েছে। তিনি বলেছেন মিউনিসিপ্যালিটির রাস্তার

উপর ঘরবাড়িগুলি এমনভাবে তৈরি হচ্ছে উনি স্বীকার করেছেন যে রাস্তাঘাট তাদের আমলেই অকুপাই করে নেওয়া হয়েছে, সাধারণের তা বোঝবার উপায় ছিল না। রাস্তার সামনে যে ঘর তুলে দাঁড়িয়েছে, তা বলার মতো কোনও উপায় ছিল না। সবাই ভয় পেত, বোমা ছুরির ভয় করতে হত, এমনভাবেই এই অবস্থার সৃষ্টি করা হয়েছিল। আমার মনে হয় আজকে যে বিল আনা হয়েছে সাধারণ মানুষের স্বার্থে সেই বিল কাজ করবে। আগামী দিনে আরও বেশি পরিবর্তন করতে হবে, আগামী দিনে যদি আরও পরিবর্তন করার দরকার হয় তাহলে পরিবর্তন করতে হবে। তাই আজকে যে বিল আনা হয়েছে সেই বিলকে আমি সম্পূর্ণরূপে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে The Bengal Municipal (Second Amendment) Bill, 1979 as reported by the Select Committee. এখানে মাননীয় মন্ত্রী প্রশান্তবাবু উত্থাপিত করেছেন। আমি সিলেক্ট কমিটিতে ছিলাম সেখানে আমি যে নোট অফ ডিসেন্ট রেকর্ড করিয়েছি, সেই নোট অফ ডিসেন্ট এর মধ্যে আমি আমার আলোচনা সীমাবদ্ধ রাখব এবং এই নোট অফ ডিসেন্ট সম্পর্কে মাননীয় সদস্যারা অনেকে এখানে উল্লেখ করেছেন। আমি এটা বলতে চাই এই যে বিলটি রচনা করা হয়েছে মিউনিসিপ্যাল বিল, মাননীয় মন্ত্রী মহাশয়-এর ইতিহাসটা একটু জানা দরকার। লেফট ফ্রন্ট গভর্নমেন্ট এই বেঙ্গল মিউনিসিপ্যাল বিল অ্যামেন্ড করার জন্য তারা একটা অ্যাডভাইসরি কমিটি করেছিলেন, সেই অ্যাডভাইসরি কমিটি বেঙ্গল মিউনিসিপ্যাল বিলে—সকলে জানেন ১৯৩২ সালের যে আইন সেই আইনকে সংশোধন করবার জন্য দীর্ঘদিন ধরে একটা আন্দোলন বিভিন্ন মিউনিসিপ্যালিটির তরফ থেকে, জনসাধারণের তরফ থেকে একটা দাবি উঠেছিল, এবং ১৯৬৭ সালে যুক্তফ্রন্ট সরকারের আমলে বিভিন্ন মিউনিসিপ্যালিটির পক্ষ থেকে রিপ্রেজেন্টেশন দেওয়া হল। ১৯৬৯ সালে তদানিন্তন দ্বিতীয় যুক্তফ্রন্ট সরকারের উপর গণতান্ত্রিক দৃষ্টিভঙ্গি থেকে এই বেঙ্গল মিউনিসিপ্যাল বিল আইন এটাকে অ্যামেন্ড করবার জন্য যাতে এর একটা রিপ্রেজেন্টেটিভ ক্যারেক্টার হল whole democratic character. এবং ফাইনান্সিয়াল স্ট্রিংজেন্সি এই সমস্ত জিনিসগুলি থেকে যায় সেইজন্য যে অ্যাডভাইসরি কমিটি, সেই আডভাইসরি কমিটি করে দিলেন এবং সেই কমিটি তারা তাদের এই বেঙ্গল মিউনিসিপ্যাল বিলকে অ্যামেন্ড করে ১১৫টি প্রভিসন দিয়ে বেঙ্গল মিউনিসিপ্যাল বিল অ্যাক্ট অ্যামেন্ড করে দেন এবং সেই সাজেশন যদিও ১৯৬৯ সালের ৪ঠা আগস্ট এই কমিটি গঠন হওয়ার পর তাদের সাজেশন দেওয়া হয়েছিল। তারপর কংগ্রেস সরকার ক্ষমতায় আসার পর রাইটার্স বিল্ডিংসের কোল্ড স্টোরেজে এই মূল্যবান সাজেশন চলে যায়। পরবর্তীকালে মাননীয় বামপন্থী সদস্য, সরকার পক্ষের যারা এই নোট অফ ডিসেন্টের জন্য চেষ্টা করেছেন। আমি তাদের বলবার চেষ্টা করব লেফট ফ্রন্ট গভর্নমেন্ট ক্ষমতায় আসবার পর ১৯৭৭ সালের আগস্ট মাসে তারা ঐ সেকেন্ড অ্যাডভাইসরি কমিটি গঠন করেন।

[5-40 — 5-50 p.m.]

সেই এক দৃষ্টিভঙ্গি থেকে সেকেন্ড অ্যাডভাইসরি কমিটি যেটা সরকারের দ্বারা গঠিত তারা যে সাজেশনগুলি প্লেস করেছিলেন তারা মূলত ৬৯ এর যে কমিটি তার সাজেশনগুলিকেই

এন্ডোর্স করেছিলেন এবং তা করতে গিয়ে কিছুটা পরিবর্তন করেছেন। আমি যে রাইট টু রিকল এর কথা বলেছিলাম তাতে ঐ যে কমিটি করেছিলেন তারা ওকে হাইলি এন্ডোর্স করেছিলেন। তারা বলেছিলেন A striking feature of the legislative recommendation made herein is a new provision for recall of Commissioners made in the proposed Section 62A. The purpose of the new provision is to enable the electors to recall a Commissioner elected by them on the ground of their less of confidence in him. It is realised that the proposal is both bold and novel. But the principle that an elected representative should during his term of office perform his duties in such manner as to continue to enjoy the support and confidence of his electorate is unexpectationable. It remains a desideratum that the principle of recall should apply to all elective bodies including members of the State Legislature. The proposed Section 62A is a small beginning in what the Committee believes to be the right direction. That section contains an elaborate and practical scheme for the recall of Commissioners with sufficient built-in safe guards against the abuse of the right to recall. এটা আমার কথা নয়, আপনাদেরই অ্যাপয়েন্টেড কমিটি এই ভাবে এনড্রস করেছিলেন এবং সেটা কারেক্ট করা হয়েছিল। নির্বাচিত হবার পর যারা নির্বাচিত হন তারা নির্বাচকদের কথা ভুলে যান। এরজন্য একটা মিসইউজ অফ পাওয়ারের ব্যাপার এসে যায়। ফলে অ্যাডভাইসারি কমিটি সাজেশনের ভিত্তিতে যে বিল আনলেন তার মধ্যে যেটা স্ট্রাইকিং ও বোল্ড ছিল সেটাকে আপনারা বাদ দিলেন—এটা খুব দুর্ভাগ্যজনক। এর মধ্যে সাংবিধানিক সীমাবদ্ধতা কিছু নেই, সদিচ্ছা থাকলেই এটা করা যেত। দ্বিতীয় বলেছি ক্লজ ১৭-এর ব্যাপারে। আগে চেয়ারম্যান ভাইসচেয়ারম্যান ও কমিশনারদের কোনও রকম ভাতা ছিল না। এখন করলেন চেয়ারম্যান ভাইস চেয়ারম্যান এর জন্য একটা মাসিক অ্যালাউন্সের সিস্টেম এবং কমিশনারদের মিটিং-এ হাজির হবার জন্য একটা ভাতার ব্যবস্থা করলেন। এটা একটা বিরাট ফাইনান্সিয়াল বার্ডেন মিউনিসিপ্যালিটির পক্ষে। আজকে মিউনিসিপ্যালিটিগুলি চরম আর্থিক সংকটে ভুগছে। মিনিমাম ডেভেলপমেন্টাল ওয়ার্ক তারা করতে পারছে না। এই বার্ডেন এর ফলে ডেভেলপমেন্ট ওয়ার্ক তাদের কম করতে হবে এই জিনিস আপনারা চালু করতে যাচ্ছেন। পলিটিক্যাল ওয়ারকারদের যে সার্ভিস এটা রেমুনারেটিভ সার্ভিসে আপনারা কনভার্ট করছেন। পলিটিক্যাল সার্ভিস একটা ডেলিকেটেড সার্ভিস। এই যে আউটলুক সেটা আপনারা নষ্ট করে দিচ্ছেন। পঞ্চায়েতের সদস্য, মিউনিসিপ্যালিটি, এম. এল. এ.-দের জন্য আপনারা ভাতা বৃদ্ধি করেছেন। এর ফলে দেখা যাচ্ছে বুর্জোয়া অ্যাথিক্স এ যে ডেমোক্রেটিক নর্মস তারা মেন্টেন্ড করত তাকেও আপনারা হার মানালেন—এটা একটা দুর্ভাগ্যজনক। এটা একটা হেলদি সাইন নয়। তৃতীয়ত, মিউনিসিপ্যালিটির সর্বক্ষেত্রে কোরাপশন আছে—এটা একটা সামাজিক ব্যাধি, আইন করে এ সব জিনিস দূর করা যায় না। এরজন্যই চাই গণআন্দোলন। কিন্তু আইনের দিক থেকে যে সব গার্ডগুলি থাকা দরকার সেগুলি নেই' কংগ্রেস আমলেও যে সমস্ত প্রভিসন ছিল সেগুলি আপনারা তুলে দিলেন। প্রিন্সিপ্যাল অ্যাক্ট এ ৭৪ ধারায় ছিল—Section 74—Relationship of candidates for employment ·

in the municipality. Every person applying for employment in a municipality shall, if he is related by a blood relationship to, or is closely connected by marriage, with the Chairman, Vice-Chairman or any Commissioner, or any of the officers mentioned in sub-section (1) of section 73, notify in writing the fact and the nature of such relationship or connection to the authority making the appointment before the appointment is made, and in default thereof the appointment if made, shall be deemed to be invalid. এ সমন্ধে রবীনবাবু কিছু ডিসটর্ড করার চেষ্টা করেছেন এবং আমি যা বলিনি তা বলবার চেষ্টা করলেন। ৭৪ যে প্রভিসন ছিল তা বর্তমান অ্যামেন্ডিং বিলে তুলে দেওয়া হয়েছে। সেখানে একটা মিনিমাম গার্ড ছিল। চেয়ারম্যান ভাইস চেয়ারম্যানের আত্মীয় হলে তারা চাকরি পাবেন না, কিন্তু এখানে বলা হল তারা চাকরি পাবেন। প্রশ্নটা হচ্ছে চেয়ারম্যান—ভাইস চেয়ারম্যান বা মিউনিসিপ্যালিটির অফিসারের আত্মীয় স্বজন হলে তারা যখন চাকরির জন্য দরখাস্ত করবে সেই দরখাস্তে তিনি কার আত্মীয় সেটা উল্লেখ করবেন। এই রকম একটা মিনিমাম গার্ড ছিল—অর্থাৎ স্বজনপোষণের বিরুদ্ধে এটা করা হয়েছিল। এটা থাকলে একটা রেস্ট্রিকশনের ব্যবস্থা ছিল। কিন্তু এখানে সে সব কিছু বলা নেই। চেয়ারম্যান—ভাইস চেয়ারম্যান বা তার আত্মীয় স্বজন হলে তারা দরখাস্ত করতে পারবে না এটা কোনও কথা নয়। আমি শুধু ঐ কথাটার উল্লেখ থাকার কথাই বলেছি। কিন্তু তারা সেটা তুলে দিয়ে হয়ত বলবেন এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে তারা করবেন। কিন্তু তাহলেও একটা বার থাকার দরকার ছিল। ফলে আশঙ্কা হচ্ছে যে, এটা তুলে দেবার জন্য তারা স্বজনপোষণের রাস্তা খুলে রাখলেন এবং নেপটিজিম বন্ধ করবার যে ব্যবস্থা করা উচিত ছিল সেটা আপনারা করছেন না।

[5-50 — 6-00 p.m.]

এই কারণে আমি এই নোট অব ডিসেন্টগুলি দিয়েছিলাম। যাইহোক, আমি এইটুকু বলে এবং নোট অব ডিসেন্টের পারভিউএর মধ্যে আমাদের মাননীয় সদস্য শ্রী রেণুপদ হালদার যে অ্যামেন্ডমেন্ট এখানে দিয়েছেন সেই অ্যামেন্ডমেন্টগুলিকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী পতিতপাবন পাঠক ঃ** মাননীয় সভাপতি মহাশয়, বিভাগীয় মাননীয় মন্ত্রী কর্তৃক যে বিল আনীত হয়েছে তাকে আমি পূর্ণ সমর্থন করছি। সিলেক্ট কমিটির একজন সদস্য হিসাবে আমার যে বক্তব্য তা আগেই বলেছি, তবে সেই সঙ্গে দু-একটা কথা সংযোজন করতে চাই। এই বিল একেবারে সমস্ত বদল করে একটা সমাজতান্ত্রিক কাঠামোতে পরিণত হয়েছে একথা বিভাগীয় মন্ত্রী বলেননি, আমরা সিলেক্ট কমিটির কোনও সদস্যও একথা বলি না। আমরা একটা পদক্ষেপ নেওয়ার চেষ্টা করেছি, সেটাই আমি আপনাদের সামনে রাখবার চেষ্টা করছি। যে ধরনের মিউনিসিপ্যাল অ্যাক্ট ছিল তার পরিবর্তন করে মোটামুটি একটা গণতান্ত্রিক কাঠামোয় রূপান্তরিত করতে গেলে যে যে পদক্ষেপ নেওয়ার প্রয়োজন আছে সেগুলি রাখবার চেষ্টা করেছি। আমরা বিশ্বাস করি এই সমস্ত পদক্ষেপ নেওয়ার ফলে যদি আমরা সফলতার দিকে যেতে পারি তাহলে এই পরীক্ষা-নিরীক্ষার পরে প্রয়োজন হলে আবার সংশোধন করে পূর্ণাঙ্গ

সুন্দর আইনে এটাকে পরিণত করতে পারব। মাননীয় সদস্যদের অনেকে কে কতটা আইনটা পড়েছেন জানি না, আমরা প্রথমে চেষ্টা করেছি মিউনিসিপ্যালিটি পরিচালনার ব্যাপারে অপ্রয়োজনীয় সরকারি হস্তক্ষেপ যাতে না হয়। কারণ, আমাদের অভিজ্ঞতা আছে কোনও কারণ না দর্শিয়ে সমস্ত অসত্য কারণ দেখিয়ে মিউনিসিপ্যালিটিকে সুপারসিড করে দেওয়া হয়েছে। আমি একটা ঘটনার কথা উল্লেখ করছি—১৯৬৩ সালের চিন-ভারত সীমান্ত বিরোধের সময় পর পর অনেকগুলি মিউনিসিপ্যালিটিকে খারিজ করে দেওয়া হল, কারণ দেখানো হল যেহেতু অধিকাংশ কমিশনার পদত্যাগ করেছেন। আমি আমার মিউনিসিপ্যালিটির কথা বলছি, সেখানে একজন কমিশনার পদত্যাগ করেননি, অথচ সরকারি নোটিশ বেরিয়ে গেল, তৎকালীন যে কংগ্রেস তারা ঘেরাও করলেন এবং তারা ঘোষণা করে দিলেন যে আজ থেকে সমস্ত মিউনিসিপ্যাল কমিশনার পদত্যাগ করেছেন। অথচ এই গ্রাউন্ডে সুপারসিড করে দেওয়া হল। এই ধরনের যাতে সরকারি হস্তক্ষেপ না ঘটে তার প্রচেষ্টা রাখা হয়েছে। আমি মাননীয় সদস্যদের সেই কথাটা অনুধাবন করতে বলছি। অনেকে বলছেন এই বিলের মধ্যে মিউনিসিপ্যালিটির প্রয়োজনে তার লোক নিয়োগের ক্ষমতা থাকা দরকার, সেই ক্ষমতা আছে, কয়েক বছর মাঝখানে যাকে পেরেছে ঢুকিয়ে দেওয়ার প্রচেষ্টা হয়েছে, সেটা যাতে চেকড হয় তার ব্যবস্থা হয়েছে। মিউনিসিপ্যালিটিতে যত সংখ্যক কর্মচারী আছে তার ১ পারসেন্ট করে তাদের দায়িত্ব নিতে পারবে, তার চেয়ে যদি বেশি প্রয়োজন হয় তাহলে সরকারের অনুমোদন নিয়ে নিতে পারবে। এই সুযোগ ইতিপূর্বে কখনও কোনও মিউনিসিপ্যালিটিতে ছিল না, সেখানে সব সময় লোকের জন্য সরকারের মুখাপেক্ষী হয়ে থাকতে হত। পূর্বের যে আইন বলবৎ আছে তাতে মিউনিসিপ্যালিটিকে যে অসুবিধা ভোগ করতে হয় সেটা সকলের জানা আছে। হাওড়া মিউনিসিপ্যালিটিতে ৮ শোর মতো লোক নেওয়া হয়েছিল যাদের এখন পর্যন্ত কোনও ডেজিগনেশন নেই। আমাদের মতো ছোট্ট মিউনিসিপ্যালিটিতে ৪০ জন নেওয়া হল, তাদের বসবার জায়গা দিতে পারি না। আমরা যখন গেলাম তখন আমাদের উপর দায়িত্ব পড়ল। এই অবস্থা যাতে না হয় তার জন্য এই ব্যবস্থা। আমি মনে করি এটা মিউনিসিপ্যালিটির স্বার্থে প্রয়োজন ছিল।

ট্যাক্সের কথা কেউ কেউ বলেছেন। আপনারা জানেন মিউনিসিপ্যালিটি চালাতে গেলে ট্যাক্স নিতে হয়। তবে আমরা চেষ্টা করেছি যারা নিম্ন আয় সম্পন্ন, যারা দুস্থ, যারা দুর্বলতর শ্রেণী তাদের ট্যাক্স যাতে কম হয়। যারা বড়লোক, যারা এতদিন পর্যন্ত কম ট্যাক্স দিয়েছেন তাদের কাছ থেকে বেশি করে ট্যাক্স আদায়ের ব্যবস্থা হয়েছে। এটা ডিস্ক্রিমিনেশন হয়েছে কিনা জানিনা, তবে এটা করার প্রয়োজন ছিল। গরিব হোক, মধ্যবিত্ত হোক, বড়লোক হোক এলাকাভিত্তিক যে ট্যাক্সের হার আছে তাতে দেখছি কোথাও সাড়ে বাইশ পারসেন্ট, কোথাও পঁচিশ পারসেন্ট, কোথাও ঊনত্রিশ পারসেন্ট এবং কোথাও সাড়ে সাঁইত্রিশ পারসেন্ট। আমরা চেষ্টা করেছি সর্বনিম্ন এবং সমস্ত মিলিয়ে টেন পারসেন্ট করতে। আমি মনে করি আমাদের যদি আয় ভিত্তিক ট্যাক্সের উপর নির্ভর করতে হয়, তাহলে ট্যাক্সের প্রয়োজন। ট্যাক্স তুলে দিতে পারলে ভালই হোত এবং মিউনিসিপ্যালিটিগুলি সরকারই চালাতে পারতেন এবং এত আড়ম্বরপূর্ণ সাজ শয্যার প্রয়োজন হত না। এখানে স্যালারি, অ্যালাউন্স ইত্যাদির কথা উঠেছে। আমরা দেখেছি ইতিপূর্বে যারা এই মিউনিসিপ্যালিটিগুলি পরিচালনা করতেন তারা

এটা জমিদারির মতো পরিচালনা করতেন। আগে মিউনিসিপ্যালিটিগুলি চটকলের মালিক বা জমিদাররাই পরিচালনা করতেন এবং তারা বলতেন চেয়ারম্যানের প্রয়োজন নেই, আমরা ঘরের খেয়ে এগুলি পরিচালনা করব। এদের উদ্দেশ্য ছিল সাধারণ মানুষ যেন এগুলি দখল করতে না পারে। কিন্তু আজকে দেখছি, কেরাণি, মধ্যবিত্ত মানুষ এখানে আসছে। এরা যখন আসছে তখন তাদের পরিশ্রমের মূল্য দেবার প্রয়োজন আছে এবং সেইজন্য ব্যবস্থাও করা হয়েছে। এমন অবস্থা দেখেছি আমরা মিটিং করব, বাইরে থেকে লোক আসছেন অথচ আমাদের ক্ষমতা নেই তাদের জন্য কিছু খরচ করি। খরচের ব্যাপারে যারা বিপ্লবী কথাবার্তা বলেন তাদের মনে রাখা উচিত খরচের প্রয়োজন আছে। খরচ করার ব্যাপারে যারা বিপ্লবী কথাবার্তা বলেন তারা ওই জমিদারিটা চালাতে চান। এবারে আমি দেবপ্রসাদবাবু সম্বন্ধে কিছু বলব। প্রথম কথা হচ্ছে সামান্য শতাংশ ভোটে অর্থাৎ ৩০/৪০ শতাংশ ভোটে কমিশনারকে নির্বাচিত হতে হবে। এখন প্রশ্ন হল নো কনফিডেন্স কে আনবে? যারা আমাকে ভোট দিয়েছে তারা আনবে, না যারা ভোট দেয়নি তারা আনবে? এটা নীতিগত ব্যাপার।

[6-00 — 6-10 p.m.]

নো কনফিডেন্স কে আনবে—যারা আমাকে ভোট দিয়েছে, তারাই নো কনফিডেন্স আনবে, না যারা আমাকে ভোট দেয়নি, তারা, এটার একটা প্রয়োজনীয় মাপকাঠি হওয়া উচিত। নীতিগতভাবে রিকলের কথা আমরা বলি কিন্তু রিকলের কথা, যে অ্যাডভাইসরি কমিটির কথা বললেন তারই সূত্র ধরে এখানে লেখা আছে। একজন লোক যদি কমিশনার সম্পর্কে তার আস্থা নেই বলে সেখানে এনকোয়ারি কেমন করে হবে অর্থাৎ প্রত্যেক মিউনিসিপ্যালিটিকে একটা রিকল সেল তৈরি করতে হবে, তাহলে প্রত্যেকটি একটা করে পিটিশন হবে বা রোজ একটা করে এনকোয়ারি করতে হবে। তারপর কতকগুলি পদ্ধতি আছে যেটা থাকার ফলে যে অ্যাডভাইসরি কমিটি এই রিকলের কথা বলেছিলেন পরবর্তীকালে সেই অ্যাডভাইসরি কমিটি পরবর্তী মিটিংয়ে এটা নাকচ করতে পারে। দেবপ্রসাদবাবু ৬৯ সালে ছিলেন তখন যেহেতু তারা ঐ মন্ত্রিসভায় ছিলেন সেটা বিশুদ্ধ ব্যাপার কিন্তু তারপরে ছিলেন না অতএব অশুদ্ধ হয়ে গেল এই ভাবধারা আমার মনে হয় সঠিক নয় এটা পরিবর্তন করার চেষ্টা করা হয়েছে। স্যার, আমি আর সামান্যই দু-একটি কথা বলব এই বিলের মধ্যে সিলেক্ট কমিটির রিপোর্টের পরেও এমন দেখা যাবে যে কিছু কিছু আরও সংশোধন করা উচিত। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব এটা কয়েক মাস চালু হবার পর বিভিন্ন মিউনিসিপ্যালিটির যারা কর্মকর্তা থাকবেন তাদের ডাকবেন, তাদের যে সমস্ত অভিজ্ঞতা হবে তার ভিত্তিতে, কি সুবিধা কি অসুবিধা হচ্ছে তার ভিত্তিতে তিনি এটাকে বিবেচনা করে প্রয়োজনমতো আরেকটা অ্যামেন্ডমেন্টের যদি দরকার হয় তা আনবেন। আমরা যারা বিভিন্ন মিউনিসিপ্যালিটিতে আছি আমরা মনে করি যে জায়গায় আমরা পড়েছিলাম এবং যে জায়গায় এই বিল নিয়ে যাচ্ছে, আমরা অনেক বেশি অনেক সুষ্ঠভাবে এবং অনেক দক্ষতার সঙ্গে আমাদের দায়িত্ব পালন করতে পারব। আমি পরিশেষে আরেকটা কথা বলব, সেটা হচ্ছে রিলেশনের কথা, রবীনবাবু এ সম্বন্ধে বলেছেন ঠিকই তো কোথাও লেখা নেই রিলেশন-এ জানানো মানে হয় হবে না হয় তো হবে না। বরঞ্চ আমি বলতে চাই এই জিনিসটা না লেখা থাকলে—যখন কেউ দরখাস্ত করে তার যোগ্যতা বিবেচনা করে যারা

যোগ্যতার বিচার করবেন তারা বুঝতে পারবেন, তারা দেখতে পাবেন, কোন লোকের আত্মীয় কার কোন ব্লাড রিলেশন আছে স্বভাবতই তারা এই জিনিসটা মুক্ত করবার জন্য চেষ্টা করবেন। ওরা যেটা বলছেন দরখাস্ত করলেই ওরা জানবেন চেয়ারম্যানের কোনও আত্মীয় তার যাতে চাকরিটা পাকাপাকি হয় তার ব্যবস্থা করা। আমরা যেটা বলছি, কোনও সুপারিশ নয় যোগ্যতার ভিত্তিতে সে যেই হোক আত্মীয় হোক অনাত্মীয় হোক সকলের চাকরির অধিকার আছে, এটাই গণতন্ত্র। আর দেবপ্রসাদবাবু যেটা বললেন সেটা গণতন্ত্র নয়, তাদের হয়ত গণতন্ত্র সম্বন্ধে ওরা অন্য কিছু ভাবেন, এটাই বিচার করে মাননীয় মন্ত্রী মহাশয় দেখবেন। আমি পরিশেষে মাননীয় মন্ত্রী মহাশয়কে আরেকবার ধন্যবাদ জানিয়ে এই বিল সম্পূর্ণ সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নারায়ণ মুখার্জি ঃ** মাননীয় সভাপতি মহাশয়, আজকে যে সংশোধনী বিল এখানে আনা হয়েছে তাকে সমর্থন করতে গিয়ে আমি দু-একটা কথা বলতে চাই। এটাকে একটা সংশোধনী বিল বলা হয়েছে, কিন্তু আমি দেখলাম ১৯৩২ সালের বেঙ্গল মিউনিসিপ্যাল অ্যাক্টকে ইতিপূর্বে যদিও ১৮ বার সংশোধন করা হয়েছে কিন্তু এমন ব্যাপকভাবে পরিবর্তন এর পূর্বে কখনও করা হয়নি। আমরা যারা মিউনিসিপ্যালিটির সঙ্গে যুক্ত আছি তারা দীর্ঘকালধরে অনুভব করছিলাম যে এই ধরনের একটা বিল আসা দরকার যদি মিউনিসিপ্যালিটিকে ঠিকভাবে পরিচালনা করতে চাই, যদি আমরা একে গণতন্ত্রীকরণ করতে চাই। আমি দেখলাম সেই দিকে লক্ষ্য রেখে অত্যন্ত সময়োপযোগী এই বিল আনা হয়েছে। আমি মনে করি এই বিলের দ্বারা বামফ্রন্ট সরকারের উদ্দেশ্য মিউনিসিপ্যালিটির হাতে অধিক ক্ষমতা দেওয়া সেটা সফল হবে এবং এ সম্বন্ধে ইতিপূর্বে মন্ত্রী মহাশয়ও বলেছেন। এখানে একজন মাননীয় সদস্য বলেছেন পঞ্চায়েত মন্ত্রী পঞ্চায়েতের মাধ্যমে মানুষের হাতে অধিক ক্ষমতা দিয়েছেন, কিন্তু পৌরমন্ত্রী সেই ক্ষমতা কি কেড়ে নিয়েছেন।

আমার কাছে এই রকম বোধ হয় না, আমি মনে করি সমস্ত দিক থেকে একটা যুগান্তকারি বিল এনেছেন এবং এটা অমি উপলব্ধি করি। এবং এটা দেখা যেতে পারে কয়েক মাস ধরে এই বিল প্রয়োগ করার পর এই অনুযায়ী পরিচালনার পর অভিজ্ঞতার মাধ্যমে যদি দেখা যায় কিছু কিছু পরিবর্তন করা দরকার, নিশ্চয়ই সেগুলি পরিবর্তন করা যেতে পারে এবং করা উচিত বলে মনে করি। স্যার, আপনি জানেন যে ১৯৩২ সালের যে—মিউনিসিপ্যাল অ্যাক্ট ছিল, ইতিপূর্বেও এ সম্বন্ধে বলে গেছেন, ইংরেজ সাম্রাজ্যবাদের সময় যে পটভূমিকা ছিল ভারতবর্ষে, সেই সময় দেশে ১৯৩০-৩১ সালে যে সমস্ত আন্দোলন হয়েছিল, বিভিন্ন ধরনের আন্দোলন—সাম্রাজ্যবাদ বিরোধী আন্দোলন, স্বাধীনতা আন্দোলন, তাতে ভীত ও সন্ত্রস্ত হয়ে ইংরেজ সাম্রাজ্যবাদীরা গ্রামে বিভিন্ন রকম আন্দোলনের সম্মুখীন হয়ে শহরের মধ্যবিত্ত মানুষদের কন্সেশন দেওয়ার জন্য কিছু কিছু ক্ষমতা দিতে চেয়েছিলেন। একথা মনে করার কারণ নেই, কেউ করেও না যে ইংরেজ সাম্রাজ্যবাদীরা সত্যসত্যই ভারতবর্ষের আর্বান এলাকায় যে সমস্ত মানুষ আছে, তাদের স্বার্থে এই আইন করেছিলেন, ১৯৩১ সালের আইনে কন্সেশনটাই ছিল বড় কথা। তারপর থেকে যে সমস্ত সংশোধনী দেখতে পাই—১৮ বার ধরে হয়েছে—এখানে সুনীতিবাবু বলে গেলেন, তারা এগুলি করেছিলেন, তারা এগুলি চিন্তা করেননি। আমি মনে করেছিলাম এমন একটা বিল এনেছেন, বোধহয়

কেউ কোনও বিরোধিতা করবার অবকাশ পাবেন না, কারও কোনও বিরোধিতা করবার ক্ষমতাও হবে না। কিন্তু দেখছি কোনও না কোনও অজুহাতে তারা বিরোধিতা করে গেলেন। আমি যে কথা বলছিলাম, এই বিলের যে উদ্দেশ্য তাতে যেভাবে এই বিল তৈরি হয়েছে, তাতে আমি মনে করি এটা মিউনিসিপ্যালিটির স্বার্থ রক্ষা করবে। একই কথা আমি বলি এই বিল গণতন্ত্রীকরণ করতে চায় আর্বান ডেভেলেপমেন্টের ক্ষেত্রে এবং পরিচালনার ক্ষেত্রে গণতন্ত্রীকরণ করতে চায়, একজন সদস্য উল্লেখও করছেন নতুন যে সমস্ত মিউনিসিপ্যালিটি নিচ্ছেন, সেখানে সরকার যে কমিশনারদের অ্যাপয়েন্টমেন্ট দেবেন, এ সম্বন্ধে এটা উল্লেখ করা হয়েছে যে নতুন মিউনিসিপ্যালিটিগুলি নিলেও, সরকার কমিশনারদের অ্যাপয়েন্টমেন্ট দিলেও কোনওমতেই তারা দু বছরের বেশি থাকতে পারবে না, বছরের পর বছর এই অ্যাপয়েন্টেড কমিশনাররা কাজ করতে পারছেন না এবং অন্য জায়গায় একথাও বলা হয়েছে একজিকিউটিভ অফিসাররা যারা আছেন তাদের কমিশনারের পাওয়ার ডেলিগেট করলেও, কমিশনাররা ইচ্ছা করলেই সেই পাওয়ার তারা উইথড্র করেও নিতে পারেন। শুধু তাই নয়, পরিচালনার ক্ষেত্রে আমরা দেখছি বাস্তব কতকগুলি নীতি এবং পন্থা নেওয়া হচ্ছে যা বিলে উল্লিখিত হয়েছে। এটা আমি হাড়ে হাড়ে বুঝি বিশেষ করে মফঃস্বলের মিউনিসিপ্যালিটিগুলি পরিচালনার সঙ্গে যুক্ত আছি, এতদিন ধরে, মিউনিসিপ্যালিটিগুলির কমিশনারবাবুদের কোনও পোস্ট ক্রিয়েট করার ক্ষমতা ছিল না যদিও আমরা জানি বহু—মিউনিসিপ্যালিটি ইচ্ছামতো কংগ্রেস সরকারের আমলে ১৯৭২-৭৭ সালের মধ্যে বহু এমপ্লয়মেন্ট দিয়েছে এবং এক একটা মিউনিসিপ্যালিটিতে ৫/৬ শত পর্যন্ত অ্যাপয়েন্টমেন্ট দিয়েছেন, আমরা শুনে অবাক হই। আমরাও তো মিউনিসিপ্যালিটি পরিচালনার সঙ্গে যুক্ত ছিলাম, আমরা আইনটা ঠিক ঠিকমতো পরিচালনা করার চেষ্টা করেছি এবং স্বভাবতই আপনি জানেন কোনও রকম প্রয়োজন হলে লোক চেয়েছি কিন্তু সরকার সেটা অনুমোদন দেননি, পোস্ট ক্রিয়েট করার জন্য অনুমোদন দেননি। এই যে ক্ষমতা পোস্ট ক্রিয়েট করার, এটা সামান্য বলে মনে হতে পারে কিন্তু তাহলেও মিউনিসিপ্যাল কমিশনার সেটা এখন পারবেন এবং পরিচালনার ক্ষেত্রে এটা আমি গুরুত্বপূর্ণ বলে মনে করি। চেয়ারম্যান এবং ভাইস চেয়ারম্যানদের অ্যালাউয়েন্স দেবার কথায় মাননীয় দুই একজন সদস্য আপত্তি করেছেন, আপনি জানেন মিউনিসিপ্যালিটিগুলি যখন চলত, আমি অ্যাডাল্ট ফ্রানচাইজ-এ আগের কথা বলছি, খানিকটা গণতন্ত্রসম্মত হল, তার আগে মিউনিসিপ্যালিটিগুলি যে অবস্থায় ছিল, তাতে সেগুলিকে বড় বড় লোকের বৈঠকখানা বা তাদের অবসর যাপনের জায়গা ছিল এবং এটা ছিল বেশিরভাগ ক্ষেত্রে, নাইন্টিনাইন পার সেন্ট-এর ক্ষেত্রে বলা যেতে পারে।

[6-10 — 6-16 p.m.]

৯৯.৯ পারসেন্ট বলা যেতে পারে। যখন অ্যাডাল্ট ফ্রানচাইস হল, ২১ বছর বয়স্ক সমস্ত নাগরিকের ভোটাধিকার হল তখন কিছুটা পরিবর্তন হল। সেখানে নতুন নতুন নির্বাচিত প্রতিনিধি যারা এলেন তারা আর সবাই সেই রকম ঘরের নয়, অতি সাধারণ ঘরের, দরিদ্র ঘরের মানুষরাও নির্বাচিত হয়ে এলেন মিউনিসিপ্যালিটিগুলিকে পরিচালনা করার জন্য। কাজেই সেখানে নিশ্চয় এই অ্যালাউন্সের প্রয়োজন আছে, এটা একটা প্রগতিশীল দিক। অনেকে বলেছেন, এটা কেন দিচ্ছেন—আমি বলি, এটা দেওয়া উচিত। কারণ ঐ রকম ধরনের টাকা

পয়সা খরচ করে যাতায়াত করা বা কাজকর্ম করা তাদের পক্ষে সম্ভব নয়, কাজেই আমি মনে করি নামমাত্র অ্যালাউন্স দেওয়া উচিত, এটা বাস্তবসম্মত বলেই আমি মনে করি। তারপর আর একটি কথা বলি, আমরা লক্ষ্য করেছি মিউনিসিপ্যালিটিগুলির দৈনন্দিন পরিচালনার ক্ষেত্রে কতকগুলি জিনিসের দারুণ অভাব চলেছে। গত ২/৩ বছর ধরে গভর্নমেন্ট মিউনিসিপ্যালিটিগুলিকে লক্ষ লক্ষ টাকা দিচ্ছেন কিন্তু সেখানে একজন ওভারসিয়ার নেই, ইঞ্জিনিয়ার নেই, সেখানে কাজ করার দিকে দারুন অসুবিধা দেখা দেয়। একটা এস্টিমেট করার দরকার হলে অন্য জায়গায় ছুটতে হয়, গভর্নমেন্টের কাছে যেতে হয় বা অন্য ইঞ্জিনিয়ারের কাছে যেতে হয় এই রকম একটা অবস্থা সেখানে রয়েছে। এ ক্ষেত্রে বলা হয়েছে একজিকিউটিভ অফিসার, ইঞ্জিনিয়ার, হেলথ অফিসার মিউনিসিপ্যালিটিগুলি এই তিনজন অফিসার রাখতে পারবেন। এটা খুব বাস্তব দৃষ্টিভঙ্গি নিয়েই করা হয়েছে বলে আমি মনে করি কারণ এর অত্যন্ত প্রয়োজন ছিল। সেখানে যদিও বলা হয়েছে ছোট ছোট মিউনিসিপ্যালিটিগুলি গ্রুপ করে—তিন/চারটি মিউনিসিপ্যালিটি—এইরকম অফিসার রাখতে পারবে তবুও আমি মনে করি এতে কোনও ক্ষতি হবে না। তিন/চারটি ছোট ছোট মিউনিসিপ্যালিটি নিয়ে একটি গ্রুপ করে এই ধরনের অফিসার যদি তাদের জন্য রাখা হয় তাহলে আমি মনে করি কাজ ভালভাবেই চলবে। তার কারণ, সেখানে সেই অফিসাররা ছাড়াও তাদের অধস্তন কর্মচারিরা থাকবেন। সুতরাং সেই জায়গায় ২/৩টি মিউনিসিপ্যালিটি নিয়ে এই ধরনের অফিসার থাকলে কোনও অসুবিধা নেই। বড় মিউনিসিপ্যালিটিগুলিতে অবশ্য একজন করেই থাকবেন, সেটা থাকা দরকার, অতএব এটা অত্যন্ত বাস্তবমুখী হয়েছে বলেই আমি মনে করি। তারপর আমি আর একটি কথা বলব, ক্লজ ১৯এ যেটা বলা হয়েছে যে—The posts of officers to be created by the Commissioners under sub-section (1) may include all or any of the following :—(a) a Secretary, (b) a Medical Officer, (c) one or more Sanitary Inspector, (d) a Superintendent of Water Works, (e) an Assessor, (f) an Office Superintendent, (g) an Accountant. আমার মনে হয় এটা 'মে' না হয়ে 'শ্যাল' হওয়াই বাঞ্ছনীয়। ছোট মিউনিসিপ্যালিটিই হোক বা বড় মিউনিসিপ্যালিটিই হোক সেখানে একজন করে মেডিক্যাল অফিসার, স্যানিটারি ইন্সপেক্টার, অ্যাসেসার দরকার। ভবিষ্যতে এটা দেখা যাবে, তবে আমার মনে হয়েছে বলে এটা বললাম। তারপর ক্লজ ৩৩ এ বলা হয়েছে যে ১৩ জনের নিচে নয় এমন কমিশনারদের দ্বারা পরিচালিত যে মিউনিসপ্যালিটি সেখানে পরিবর্তন করে তিনটি স্ট্যান্ডিং কমিটি করার কথা বলা হয়েছে। এটা খুবই বাস্তবসম্মত হয়েছে, এটার প্রয়োজন ছিল। মিউনিসিপ্যালিটিগুলির সঙ্গে যারা যুক্ত আছেন তারা হাড়েহাড়ে এটা উপলব্ধি করেন। Financial Standing Committee. তারপর Public Health and Sanitation Standing Committee, Public Works Standing Committee. যেগুলির ব্যাপারে আগে মে বলে উল্লেখ ছিল সেটা খানিকটা আবশ্যিক করা হয়েছে। এটা সব দিক থেকেই ভাল হয়েছে বলে আমি মনে করি। তারপর ট্যাক্সেশনের ক্ষেত্রে যেসব কথা মাননীয় সদস্যরা বলেছেন আমি মনে করি আমাদের অভিজ্ঞতার মধ্যে দিয়ে সেই ব্যাপারগুলি দেখা দরকার। যেগুলি শিল্প প্রধান এরিয়া সেখানকার অবস্থা এক রকম আবার মফস্বলের অবস্থা অন্য রকম। তা সত্ত্বেও ট্যাক্সেশনের ব্যাপারে সন্দেহ নেই একটা প্রগতিশীল পদক্ষেপ গ্রহণ করা হয়েছে বলে আমরা মনে করতে

পারি—প্রগ্রেসিভ মেথড অব ট্যাক্সেশন হয়েছে। তা সত্ত্বেও আমি বলব, অভিজ্ঞতার মাধ্যমে এটা দেখার দরকার আছে। এই কথা বলে এই বিলকে সম্পূর্ণরূপে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

## Adjournment

The House was then adjourned at 6.16 p.m. till 1 p.m. on Wednesday, the 23rd April, 1980, at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Wednesday, the 23rd April, 1980 at 1-00 p.m.

### PRESENT

Mr. Speaker (Shri Syed Abul Mansur Habibullah) in the Chair, 13 Ministers, 4 Ministers of State and 130 Members.

[1-00 — 1-05 p.m.]

### OBITUARY REFERENCE

**মিঃ স্পিকার ঃ** গভীর দুঃখের সঙ্গে জানাচ্ছি যে, বিধানসভার বর্তমান সদস্য **শ্রী তরুণকুমার সেনগুপ্ত** গত রাত্রে শেষ নিঃশ্বাস ত্যাগ করেছেন। মৃত্যুকালে তার বয়স হয়েছিল ৫৬ বৎসর। প্রয়াত তরুণবাবু কলকাতায় ১৯২৪ সালে জন্মগ্রহণ করেন। তার আদিবাড়ি ছিল অধুনা বাংলা দেশের ফরিদপুরে। ছাত্রাবস্থায়ই তিনি রাজনীতিতে আকৃষ্ট হন এবং তখন থেকেই তিনি এই ব্যাপারে সক্রিয় ভূমিকা নেন। ১৯৪১ সালে তিনি স্বাধীনতা আন্দোলনে ঝাঁপিয়ে পড়েন এবং বেশ কয়েক বছর তাকে কারান্তরালে কাটাতে হয় ১৯৪৮ সালে তিনি কমিউনিস্ট পার্টিতে যোগ দেন। ভারত চিন সীমান্ত বিরোধের সময়, ১৯৬২ সালে, তিনি আবার কারাবদ্ধ হন। ১৯৬৪ সালে কমিউনিস্ট পার্টি ভাগ হলে তিনি মার্কসবাদি কমিউনিস্ট পার্টিতে যোগ দেন। মৃত্যুকালে তিনি কমিউনিস্ট পার্টির ২৪ পরগনা জেলা কমিটির সদস্য ছিলেন। ১৯৬২ সালে কমিউনিস্ট পার্টির সদস্য হিসাবে দমদম বিধানসভা নির্বাচন কেন্দ্র থেকে রেকর্ড ভোটে জয়লাভ করেন। তারপর ১৯৬৭, ১৯৬৯, ১৯৭১, ও ১৯৭৭ সালের বিধান সভাতেও বিরাট ভোটের ব্যবধানে ঐ একই কেন্দ্র থেকে মার্কসবাদি কমিউনিস্ট পার্টির সদস্যরূপে তিনি বিধানসভায় নির্বাচিত হন। ১৯৬৯ সালে দ্বিতীয় যুক্তফ্রন্ট মন্ত্রী সভায় তিনি অন্যতম মন্ত্রী ছিলেন এবং উদ্বাস্তু পুনর্বাসন বিভাগের ভারপ্রাপ্ত ছিলেন। দক্ষিণ দমদম পৌরসভার কমিশনার প্রয়াত তরুণবাবু ট্রেড ইউনিয়নের ক্ষেত্রেও এক নিরলস যোদ্ধা ছিলেন। স্বাধীনতার পর পশ্চিমবঙ্গের সমস্ত ট্রেড ইউনিয়ন আন্দোলনের তিনি অন্যতম পুরোধা ছিলেন। তিনি ছিলেন আসন্ন সি.আই.টি.ইউ সম্মেলনের অভ্যর্থনা সমিতির সাধারণ সম্পাদক। মিষ্টভাষী, সদালাপী, অকৃতদার, একনিষ্ঠ পার্টি ও ট্রেড ইউনিয়ন কর্মি হিসাবে প্রয়াত তরুণবাবু দলের কাছে সুপরিচিত ছিলেন। তার এই স্বভাব বৃহত্তর ক্ষেত্রেও তাকে জনপ্রিয় করেছিলেন তিনি জীবনের শেষ মুহূর্ত পর্যন্ত পার্টির কাজে নিজেকে নিয়োজিত করেছিলেন। সি.আই.টি.ইউ-এর সম্মেলনে প্রস্তুতিপর্ব উপলক্ষ্যে কাজিপাড়ায় একটি সভায় যোগদানরত অবস্থাতেই তিনি অসুস্থ হয়ে পড়েন এবং অল্প সময় পরেই শেষ নিঃশ্বাস ত্যাগ করেন। দল ও রাজনীতির প্রতি এই জাতীয় একনিষ্ঠতার দৃষ্টান্ত বিরল।

এখন আমি মাননীয় সদস্যদের অনুরোধ করবো তারা যেন নিজ নিজ আসনে দু মিনিট

দাঁড়িয়ে প্রয়াত ব্যক্তির স্মৃতির প্রতি শ্রদ্ধা প্রদর্শন করেন।

(সদস্যগণ নিজ নিজ আসনে দুই মিনিটকাল দন্ডায়মান থাকিয়া প্রয়াত সদস্যর প্রতি শ্রদ্ধা নিবেদন করেন।)

**মিঃ স্পিকার ঃ** বিধানসভার সচিব এই শোক প্রস্তাবের প্রতিলিপি প্রয়াত ব্যক্তির পরিজনবর্গকে পাঠিয়ে দেবেন।

## Adjournment

The House was then adjourned at 1-05 p.m. till 12 noon on Thursday, the 24th April, 1980 at the "Assembly House", Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Thursday, the 24th April, 1980 at 12-00 Noon.

### P R E S E N T

Mr. Speaker (Shri Syed Abul Mansur Habibullah) in the Chair, 4 Ministers, 2 Ministers of State and 139 Members.

[12-00 — 12-10 p.m.]

### ADJOURNMENT MOTION

**অধ্যক্ষ মহোদয় ঃ** আমি আজ সর্বশ্রী শেখ ইমাজুদ্দিন এবং শান্তিরাম মাহাতো মহাশয়ের কাছ থেকে দুটি মূলতুবি প্রস্তাবের নোটিশ পেয়েছি।

প্রথম প্রস্তাবে শ্রী ইমাজুদ্দিন রাজ্য বিদ্যুৎ পর্ষদের পাশাপাশি বে-আইনি ভাবে অন্য একটি বিদ্যুৎ পর্ষদের অবস্থানের অভিযোগ সম্পর্কে এবং দ্বিতীয় প্রস্তাবে শ্রী মাহাতো পশ্চিমবঙ্গে বিশেষ করে পুরুলিয়ায় খরা সম্পর্কে আলোচনা করতে চেয়েছেন।

প্রথম প্রস্তাবের বিষয়ে বিধানসভার কার্যাবলি পরিচালন বিধির ১৮৫ নং নিয়মানুসারে একটি প্রস্তাব আগেই আলোচিত হয়েছে। তাই এ ব্যাপারে আর মূলতুবি প্রস্তাব আনা যায় না।

দ্বিতীয় প্রস্তাবে বিষয়টি রাজ্যের সাধারণ প্রশাসন সংক্রান্ত। তা'ছাড়া এই প্রস্তাবে সদস্য মহাশয় একাধিক বিষয়ের অবতারণা করেছেন।

তাই আমি উভয় প্রস্তাবেই আমার অসম্মতি জানাচ্ছি।

তবে সদস্যারা ইচ্ছা করলে কেবল মাত্র সংশোধিত প্রস্তাবগুলি পাঠ করতে পারেন।

**শ্রী শেখ ইমাজুদ্দিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মূলতুবি রাখছেন। বিষয়টি হল -

পশ্চিমবঙ্গে রাজ্য বিদ্যুৎ পর্ষদের পাশাপাশি একটি অবৈধ ও বেআইনি রাজ্য বিদ্যুৎ পর্ষদের সন্ধান পাওয়া গিয়াছে। এই অবৈধ বিদ্যুৎ পর্ষদ হাজার হাজার নতুন 'কানেকশন' দিয়ে কোটি কোটি টাকা চুরি করছে। পর্ষদের একদল কর্মচারী এবং সরকার পক্ষের কিছু লোক যৌথভাবে এই বেআইনি কারবার চালাচ্ছেন। এই বেআইনি কানেকশনের বিলের টাকা আদায় করে একদল লোক তা নিজেদের মধ্যে ভাগ বাটোয়ারা করে নিচ্ছেন।

**শ্রী শান্তিরাম মাহাতো ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তারকাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল—

পশ্চিমবঙ্গে প্রায় অধিকাংশ জায়গাতেই বর্তমানে খরা দেখা দিয়েছে কিন্তু বিশেষ করে পুরুলিয়া জেলার খরা পরিস্থিতি খুবই ভয়াবহ রূপ ধারণ করেছে। লোকজন অনাহারে অর্দ্ধাহারে দিন কাটাচ্ছে। এই অবস্থায় পুরুলিয়ার মানুষ পার্শ্ববর্তী রাজ্য বিহারে খাদ্যের সন্ধানে ব্যাপকহারে চলে যাচ্ছে। বর্তমানে খসড়া ভোটার তালিকা সংশোধন চলছে, কিন্তু এরকম অবস্থা যদি চলতে থাকে তবে পুরুলিয়ার মানুষের ভোটার তালিকা সংশোধনে অংশ গ্রহণ করা সম্ভব হবে না।

## Calling Attention to Matters of Urgent Public Importance

**মিঃ স্পিকার ঃ** আমি আজ ৬টি দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি ঃ—

(১) নারিকেলডাঙা শিশু হাসপাতালে বিদ্যুতের অভাবের জন্য রোগী ভর্তি বন্ধ -

সেখ ইমাজুদ্দিন ও শ্রী কৃষ্ণদাস রায় ।

(২) মালদহের রামপুরা বাড়ি গ্রামে এক ব্যক্তির খুন হওয়ার ঘটনা -

শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র।

(৩) বাগনান থানার উত্তর বেনাপুর গ্রামে গণ আদালত

শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র।

(৪) বড় হাসপাতালে সমাজ বিরোধীদের দাপট -

শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র।

(৫) Establishment of medical Schools in West Bengal —

by Shri Amalendra Ray

(৬) Cease work and class boycott by polytechnic teachers —

by Shri Shantiram Mahato and
Shri Shaikh Imajuddin.

**মিঃ স্পিকার ঃ** আমি শ্রী অমলেন্দ্র রায় কর্তৃক আনীত প্রস্তাবটি মনোনীত করছি। সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয় আজ জবাব দিতে পারেন অথবা জবাবের জন্য একটি তারিখ মনোনীত করতে পারেন।

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আগামী ২৯ তারিখ।

## LEGISLATION

### Presentation of the Report of the Select Committee on the Calcutta Municipal Corporation Bill - 1979.

**Shri Prasanta Kumar Sur :** Mr. Speaker, Sir, I beg to present the report of the Select Committee on the Calcutta Municipal Corporation Bill - 1979.

[12-10 — 12-20 p.m.]

**শ্রী রেণুপদ হালদার ঃ** মাননীয় স্পিকার মহাশয়, মাননীয় পৌরমন্ত্রী ওয়েস্ট বেঙ্গল মিউনিসিপ্যাল সেকেন্ড অ্যামেন্ডমেন্ট বিল এই সভায় রেখেছেন। এই বিলটি প্রথমে সিলেক্ট কমিটিতে যায় এবং সেখান থেকে এর কতকগুলি সংশোধন সহ সুপারিশ এখানে উপস্থিত করেছেন। এর মধ্যে আমি কয়েকটি অ্যামেন্ডমেন্ট দিচ্ছি, সেই অ্যামেন্ডমেন্টগুলি হল এই আইনের মধ্যে যাতে রাইট টু রিকল এই ক্ষমতাটা যারা ভোটার আছেন তাদের হাতে থাকে তারজন্য আমি এখানে এই মূল আইনের ৬২ ধারা সংযোজন করতে বলছি, তারসঙ্গে ৬২এ এটা আমি অ্যামেন্ড করতে চেয়েছি যে যাতে রাইট টু রিকল টা এরমধ্যে সংযোজন করা হয়। অনেক সদস্য এই বিষয় নিয়ে আলোচনা করেছেন। এর পূর্বে অনেক সদস্য এ নিয়ে আলোচনা করেছেন। আমাদের পক্ষে দেববাবু ১ম রিডিং বলেছেন যুক্তি দিয়ে যে এটা যদি গ্রহণ করা হয় তাহলে কমিশনাররা জনস্বার্থ বিরোধী কাজ করতে পারবেন না বা যে সমস্ত কাজের প্রতিশ্রুতি তারা দেন বা যে সমস্ত দায়িত্ব থাকে সেগুলি তারা যথেচ্ছ ভাবে পালন করতে পারবেন না। সেইজন্য এই ধারাটি যদি সংযোজন করেন তাহলে কমিশনাররা জনস্বার্থ বিরোধী কাজ করতে পারবেন না। এর আগে যে অ্যাডভাইসারি কমিটি গঠিত হয়েছিল তারা মূল আইন সংশোধন করে যে সুপারিশ করেছিলেন তারমধ্যে রাইট টু রিকল গ্রহণ করার জন্য প্রস্তাব করেছিলেন। সি পি এম এর সদস্য রবীনবাবু সেদিন বললেন যে নীতিগত ভাবে তারা এটা মানেন কিন্তু যেহেতু এটা অ্যাসেম্বলি বা পার্লামেন্ট নেই সেইহেতু পৌরসভার ক্ষেত্রে করা ঠিক হবে না অন্যান্য ক্ষেত্রে হলে সে ক্ষেত্রে তাদের আপত্তি নেই। নীতিগত ভাবে যখন এটা রাখা দরকার বলে মনে করছেন তখন এটা গ্রহণ করতে আপত্তি কোথায়? তারা যখন ক্ষমতায় আসেন তখন ক্ষমতায় থেকে যাতে এটা সংযোজন করা যায় তার ব্যবস্থা করবেন। বামপন্থী হিসাবে রাইট টু রিকল এর দাবি তারা বাইরে থেকে করতেন তখন আমরা মনেকরি যে এটা আইনে পরিণত করা দরকার। কিন্তু বামপন্থীরা ক্ষমতায় আসার পর তারা এ বিষয়ে গুরুত্ব দিচ্ছেন না। আমরা মনেকরি এটা থাকা দরকার আছে। সেইজন্য রাইট টু রিকল এর বিষয়টা কিভাবে কার্যকর করা যায় সে বিষয়ে আমি ৬২ এতে অ্যামেন্ড করতে বলেছি এবং তারসঙ্গে ৬২এ (১) এরপর ২.৩.৫.৬.৭.৮.৯ ধারাগুলি তার সঙ্গে যোগ করতে বলেছি। এতে বলা হয়েছে মেজরিটি ভোটার যখন দেখবে কোনও কমিশনারকে অপসারণ করা দরকার তার বিরুদ্ধে অনাস্থা আছে, মেজরিটি মেম্বার মানে ৬০ পারসেন্ট এর বেশি

পিটিশন করে চেয়ারম্যানের কাছে দিলে চেয়ারম্যান এই সম্পর্কে ৩ জনকে নিয়ে একটা কমিটি করবেন এবং তারা ঠিক করবেন এটা যথার্থ কিনা। সেটা দেখাবার পর যদি ঠিক হয় তাহলে ঘোষণা করতে হবে এই পদ খালি হল এবং ডি এম এর কাছে জানানোর পর নির্বাচন করে সেই পদ ফিলাপ করা হবে। তারপর ক্লজ ১৭ চেয়ারম্যান, ভাইস চেয়ারম্যান ও কমিশনারদের কিছু অ্যালাউন্স দেবার ব্যবস্থা এখানে করা হয়েছে। অতীতে এই কাজটিকে সেবামূলক কাজ হিসাবে গ্রহণ করা হয়েছিল। মাইনে নিয়ে কাজ করার মানসিকতা থাকলে তাদের দ্বারা কাজ করা সম্ভব হবে না। সেইজন্য আমি মনেকরি অ্যালাউন্স বৃদ্ধি কথাটা বাদ দেওয়া দরকার। ডি এ বা অন্যান্য বিষয় যা মূল আইনে ছিল সেটাই থাকা উচিত এবং অন্যান্য সুযোগ সুবিধাগুলি বাদ দেওয়া দরকার। পৌরসভার আর্থিক অবস্থার উপর নির্ভর করে ১ পারসেন্ট এ বিষয়ে খরচ করতে পারেন বলে জন্মেজয় বাবু যে সংশোধনী দিয়েছেন আমি মনেকরি সেটা থাকা উচিত নয়। তাদের দৈনন্দিন যে সমস্ত ব্যয় যাতায়াতের জন্য হয় সেটাই দেওয়া দরকার। অ্যালাউন্স দিলে সেবামূলক কাজ করার যে আগ্রহ সেটা কমে যাবে। যারা এখানে আসেন তারা সকলে অন্যান্য কাজে আছেন। পৌরসভায় যদি একবার নির্বাচিত হন, সেখানে যদি কমিশনার বা চেয়ারম্যান বা ভাইস চেয়ারম্যান হন তাহলে তাদের দায়িত্ব আরও বেশি হয়। কিন্তু অ্যালাউন্স দিলেই সর্বক্ষণ এর কাজ হিসাবে তারা এটাকে গ্রহণ করবেন তা নাও হতে পারে। পার্ট টাইম হিসাবে তারা এখানে থাকবেন। সুতরাং অ্যালাউন্স কথাটা বাদ দেবার দরকার আছে। ৩নং ক্লজ ১৮টা আমি ওমিট করতে বলেছি। ক্লজ -২৭ এ আমি যে অ্যামেন্ডমেন্ট দিয়েছি সেটাতেও আমি ওমিট করতে বলেছি। মূল আইনে ছিল স্বজনপোষণ যাতে না হয় তারজন্য সেখানে একটা গার্ড ছিল। চেয়ারম্যান ভাইস চেয়ারম্যান কমিশনার বা অফিসারদের কেউ যিনি চাকরির জন্য দরখাস্ত করবেন সে দরখাস্তের মধ্যে উল্লেখ করতে হবে তার কি ধরনের রিলেশন আছে। এতে তার যে চাকরি হবে না তার কোনও কথা নেই। এটাই থাকা উচিত। তানাহলে স্বজনপোষণ আরও বেড়ে যাবে। সুতরাং আমি আশা করি আমার এই অ্যামেন্ডমেন্টটা আপনি গ্রহণ করবেন। তাই আমি সমস্ত অ্যামেন্ডমেন্টগুলি মুভ করছি এবং আমি আশা করব মাননীয় পৌরমন্ত্রী আমার এই অ্যামেন্ডমেন্টগুলো গ্রহণ করবেন। আমি মনেকরি এইগুলো বর্তমান আইনকে আরও সমৃদ্ধ করবে। আরও সুষ্ঠু করবে এবং জনমুখী করবে। সেইজন্য আমি আমার সংশোধনী প্রস্তাবগুলো উত্থাপন করলাম। আশা করি মাননীয় মন্ত্রী মহাশয় এটা মেনে নেবেন।

[12-20 — 12-30 p.m.]

**শ্রী কাশীকান্ত মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় পৌরমন্ত্রী সিলেক্ট কমিটি দ্বারা সমর্থিত এবং সংশোধিত যে পৌর সংশোধনীয় আইন এনেছেন, সেটা আমি ভালভাবে পড়েছি। আমার মনে হয়েছিল রাজ্য মন্ত্রীসভার একজন উদ্যোগি মন্ত্রী হিসাবে প্রশান্তবাবু ব্যক্তিগত অভিজ্ঞতার আলোকে এই আইনটাকে আনবেন না বা আইনটাকে সংশোধন করে উপস্থিত করবেন। কিন্তু আমি নিরাশ হয়েছি, এই পৌর সংশোধনী আইন যেভাবে আনা হয়েছে তাতে দীর্ঘদিনের অভিজ্ঞতায় যে জিনিসগুলো আমরা অনুভব করেছিলাম তার প্রতিকার সাধনে নূতন বামপন্থী দৃষ্টিভঙ্গির কোনও প্রতিফলন এই আইনে দেখছি না। যেমন এই পৌর সংশোধনী আইন আনবার সময় রিকলের বা নির্বাচিত সদস্যদের প্রত্যাহার করে নেবার দাবি

সম্পর্কে এস.ইউ.সি.'র মাননীয় সদস্যরা বলেছেন, সে সম্বন্ধে আমি আশা করেছিলাম যে সিলেক্ট কমিটির চেয়ারম্যান হিসাবে অন্ততঃ এই নীতিটাকে মেনে নিয়ে প্রয়োজনীয় সংশোধনী আনবেন। এই মাত্র মাননীয় এস.ইউ.সি. সদস্য যে কথা বললেন, আমি তারসঙ্গে একমত। মাননীয় রবীন মুখার্জি, তিনি বললেন যে নীতিগতভাবে রাইট টু রিকলের বিরোধী তারা নয়। কিন্তু যেহেতু পার্লামেন্ট বা বিধানসভায় এই রি-কলের প্রস্তাব কোনও আইনের মাধ্যমে আজও কার্যকর করা হয়নি। সেইজন্য রবীনবাবুর দল এই right of recall এর প্রস্তাবটা আইনের অন্তর্ভুক্ত করেন নি— এটা কি যুক্তি হল? আমার তো মনে হয়েছিল, একটা সূচনা এখানে আরম্ভ হওয়া উচিত ছিল। A beginning, should have been made here - might have been a small beginning but a bold and honest beginning. সেই সূচনা কেন হল না? এখানে রিকলের বিধান যদি থাকতো তাহলে আমার মনে হয় পশ্চিমবাংলার মানুষ এবং নাগরিকরা রেট পেয়াররা কর দাতারা এই সরকারকে এবং মন্ত্রী মহাশয়কে ধন্যবাদ জানাতেন। আমি আবার বলছি তিনি যথেষ্ট উদ্যোগ নিয়ে কাজ করছেন কিন্তু সব ক্ষেত্রে যে সফল হয়েছেন তা নিশ্চয়ই নয়, অনেক ক্ষেত্রে তিনি সফল হতে পারছেন না; সেটা বড় কথা নয়, কিন্তু অনেক জায়গায় চেষ্টা করছেন তিনি। আমি তাই বলতে চাই যে রাইট টু রিকল এটা এই সংশোধনী আইনে অন্তর্ভুক্ত করা উচিত ছিল। রাখলে ভাল হত, কারণ একটা মিউনিসিপ্যাল এলাকাতে একজন কাউন্সিলার যখন নির্বাচিত হবেন কত লোকের ভোটে নির্বাচিত হবেন? সেখানে খুব কমপ্লিকেশন হত না, অথচ যদি পশ্চিমবাংলায় এইরকম একটা পদক্ষেপ পৌরমন্ত্রী নিতেন, বা সিলেক্ট কমিটি অনুমোদন করতেন তাহলে ভারতবর্ষের অন্যান্য রাজ্যের নেতারা এটাকে একটা উজ্জ্বল অনুসরণীয় নজির হিসাবে গ্রহণ করতে পারত। এবং আমরা অন্য রাজ্যকে বলতে পারিতাম পশ্চিমবাংলা গণতন্ত্রের একটি মৌল নীতি সম্বন্ধে অন্য রাজ্যের আগে ভেবেছে তার রূপ দিতে প্রয়াসি হয়েছে। লোকনায়ক জয়প্রকাশ নারায়ণের নেতৃত্বে যে ঐতিহাসিক আন্দোলন ১৯৭৫ সালে হয়েছিল তার একটা মূল দাবি ছিল রাইট অফ রিকল ভোট দাতাদের থাকবে। পৌর এলাকা কোথায় কোথায় হবে এবং কোথায় কোথায় হবেনা সে সম্পর্কে রাজ্য সরকার নতুন যে বিধি নিষেধ বা কনডিশন আরোপ করেছেন সিলেক্ট কমিটির অ্যামেন্ডমেন্টের পর তাতে আমার মনে হয় নূতন এলাকা গঠনের ক্ষেত্রে একটা প্রতিবন্ধকতা সৃষ্টি করেছে। স্যার, আমি টাউন অ্যান্ড কান্ট্রি প্ল্যানিংয়ের কনসেপসনের সঙ্গে কিছুটা পরিচিত। কাজেই আমি মনেকরি রেট অফ অর্গানাইজেশন বাড়ানো উচিত। পৌর এলাকার টাকা পৌর এলাকা থেকেই মূলত আসবে। অবশ্য আমরা দেখেছি কংগ্রেস আমলে পৌরসভাগুলি সাবভেনসেনের উপর চলছিল। কাজেই আমি মনেকরি নূতন এলাকা হবার পথে আইনের মধ্যে বাধা সৃষ্টি করা উচিত হয়নি। আমি আশাকরি মন্ত্রী মহাশয় এটা বিবেচনা করবেন। ক্লজ থ্রি তে অ্যামেন্ডমেন্ট আনা হয়েছে সেকসান সিক্সে ৬ এর। ক্লজ থ্রি (সি) তে বলা হয়েছে if such town is constituted municipality, the municipal income from taxation and other sources is likely to be adequate for the discharge of municipal functions under this Act. এই ক্লজ (সি) ডিলিট করা উচিত ছিল। এটা কেন আনছেন? আমি বলছি রেট অফ আর্বানাইজেশন তাহলে কিন্তু আরও মন্থর হয়ে, নগর জীবনের আধুনিকিকরণের যে কৃত্রিম বাধা সৃষ্টি করা হবে। আমরা জানি প্রগতির অন্যতম নিয়ামক হচ্ছে। পৌর-বাসীদের আধুনিক

সভ্যতার ও বিজ্ঞানের আশির্বাদ লাভের বাধাহীন সুযোগ সৃষ্টি করা। কাজেই আমি মনেকরি এই বাধাকে ডিলিট করা উচিত ছিল।

[12-30 — 12-40 p.m.]

পৌর এলাকার মূল সমস্যা হচ্ছে অ্যাসেসমেন্টের সমস্যা। মন্ত্রী মহাশয় জানেন কংগ্রেস আমলে সুব্রত মুখার্জি একটা আইন এনেছিলেন যার নাম হচ্ছে মিউনিসিপ্যাল ভ্যালুয়েসন বিল। আমি সেই বিলের তীব্র বিরোধিতা করেছিলাম। আমি বলেছিলাম রেট পেয়ার্সদের হোল্ডিংয়ের ভ্যালুয়েশন নির্দ্ধারিত হবে কলকাতায় বসে? এ ব্যবস্থা চালু হলে সেটা হবে এক তুঘলকি আইন। সাধারণ মানুষ করদাতারা দারুণ অবিচার যথেচ্ছাচার দুর্নীতির শিকার হচ্ছে। অনেক বলার পর তখনকার মন্ত্রী সেই আইনটি প্রত্যাহার করে নিয়েছিলেন। কিন্তু দুঃখের বিষয় বামফ্রন্ট সরকারের পৌরমন্ত্রী অগণতান্ত্রিক সেই আইন পাশ করলেন এবং আমরা তখন হাউস বয়কট করেছিলাম এর প্রতিবাদে। আমাদের অনুপস্থিতির সুযোগ নিয়ে তড়িঘড়ি করে সেই আইনটি পাস করিয়ে নেওয়া হয়েছিল। মিউনিসিপ্যালিটির বড় সমস্যা হচ্ছে অ্যাসেসমেন্ট। কিন্তু সেই অ্যাসেসমেন্ট কিভাবে হয় আমরা তা জানি। বিভিন্ন জায়গায় দেখেছি স্বেচ্ছাচারমূলকভাবে মিউনিসিপ্যালিটিতে অ্যাসেসমেন্ট হয়ে যাচ্ছে এবং তারফলে রেট পেয়ার্সদের অবস্থা শোচনীয় হয়ে পড়ছে। অ্যাসেসমেন্ট হচ্ছে। গরিবদের ওপর মধ্যবিত্ত, নিম্ন মধ্যবিত্তদের ওপর ট্যাক্সের বোঝা অস্বাভাবিক ভাবে বাড়ছে। তারা রুখতে পারবেনা। এটা কি দূর করা যায়না? এই অবিচার চলতে দেওয়া মারাত্মক অপরাধ। আমি মন্ত্রী মহাশয়কে প্রতিকারের জন্য অনুরোধ করব কর দাতাদের পক্ষ থেকে যে অ্যাসেসমেন্ট হচ্ছে যেভাবে ভ্যালুয়েশন নির্দ্ধারিত হচ্ছে সেই প্রিন্সিপল এত আর্বিট্রেরি এত আন ওয়ারেনটেড যার ফলে নিম্নমধ্যবিত্ত, স্বল্পবিত্ত শ্রেণীর মানুষও আর বাড়ি-ঘর রাখতে পারবে না। একজন সরকারি কর্মচারী ভাল চাকরি করে, ভাল বেতন পায় সল্ট লেকে বাড়ি করেছেন, তিনি দুঃখ করে সেদিন বলছিলেন "স্যার, আমি মন্ত্রী মহাশয়ের সঙ্গে দেখা করেছি কিন্তু সল্ট লেকে যেভাবে অ্যাসেসমেন্ট হয়েছে তাতে বাধ্য হয়ে আমাদের বাড়ি ঘর আর্থিক বোঝার চাপে বিক্রি করে দিতে হবে"। অধ্যক্ষ মহাশয় সবকিছু বুঝে যদি কেউ বালির মধ্যে উটপাখির মতো মুখ গুঁজে থাকে তাহলে তো ক্ষতিই হবে। আমরা দেখছি বহু মূল্যবান সম্পত্তি একহাত থেকে অন্য হাতে চলে যাচ্ছে। আমি প্রাদেশিকতার কথা বলছি না। আমি মনেকরি রাজ্যের কর্ণধারদের এসব জিনিস দেখা দরকার। রাজ্যবাসী দিনে দিনে বিত্তহীন হয়ে পৈত্রিক ভিটা, অথবা বহু কষ্টার্জিত গৃহ সম্পত্তি বর্দ্ধিত করের বোঝার দায়ে হস্তান্তরিত করবেন এ অবস্থা চলতে দেওয়া উচিত নয়। এই জিনিস পৌর এলাকা গুলিতে মফস্বলে খুব বেশি হচ্ছে। আমার মনে হয় অ্যাসেসমেন্ট সম্পর্কে যে নীতি গ্রহণ করেছেন তাতে একটা ট্যাক্স দানব তৈরি হচ্ছে। আপনারা কি দানবীয় শক্তি দিয়ে ট্যাক্স আদায় করবেন? ফার্নিচারের উপরে ট্যাক্স বসাবেন এটা কি করে সম্ভব? আপনি কাঠুরিয়ার হাতে কুড়ুল দিয়ে বললেন বাবলা গাছ কাট কিন্তু হয়ত দেখা যাবে সে ফুলের গাছ বা ফলের গাছ কেটে ফেলল। arbitrary power which is capable of capricious use, such powers should not be vested in such Bodies. Therefore, special care has to be taken to have in-built checks and balances so that capricious use of such powers becomes an impossibil-

ity. আমি আরেকবার আবেদন করছি অ্যাসেসমেন্ট যেটা করছেন সেটা বেঁধে দিয়েছেন ফার্নিচারের উপর এটা আমার মনে হয় রাখবেন না। এটা রাখলে কিন্তু খুব ভুল হবে এবং লোকের প্রচন্ড ক্ষতি হয়রানি, অন্যায় জুলুম হবে। স্যার, আপনি জানেন এইরকম আইনও হয়েছে যে যে সমস্ত ফার্নিচার অ্যাটাচ টু দি ল্যান্ড, অ্যাটাচট টু বিল্ডিং সেখানে অ্যাসেসমেন্ট সেই ভিত্তিতে হয়েছে। হয়ত মাননীয় মন্ত্রী মহাশয় সেইসব নজির থেকে এই ধরনের অদ্ভুত বিধানের প্রেরণা পেয়েছেন। you may have drawn some inspiration from some of those cases. কিন্তু আমার মনে হয় মাননীয় মন্ত্রী মহাশয়ের উচিত ছিল সেভাবে না গিয়ে রেট করদাতাদের পেয়ারদের যাতে সত্যিকারের রিলিফ দেওয়া যায় তার চেষ্টা করা উচিত ছিল। দ্বিতীয়ত মিউনিসিপ্যালিটিতে আমরা দেখতে পাচ্ছি যে মিউনিসিপ্যালিটিতে যখনই যে পার্টি পাওয়ারে আসছে তারা ঢালাও অ্যাপয়েন্টমেন্ট করে যাচ্ছে — আমি এই সরকারকে এইজন্য নিন্দা করি না। কারণ এটা দীর্ঘদিন হয়ে আসছে। কিন্তু অতীতে ভুল বা অন্যায় কাজ হয়ে থাকলে তার পুনরাবৃত্তি হবে কেন? একটা কোড অফ কনডাক্ট হওয়া উচিত ছিল — এখনও বোধহয় সময় আছে সমস্ত রাজনীতি দলের একটা কোড অফ কনডাক্ট formulate করা উচিত "স্ট্যাটুটারি" পাবলিক অথরিরটি সব সময় নীতি, নিয়ম, আইন, ন্যায় পরায়ণতার ভিত্তিতে কাজ করবে, জনস্বার্থ সর্বোচ্চ অধিকার দেবেন সেই সমস্ত স্ট্যাটুটারি পাবলিক অথরিটি স্ট্রিকলি অ্যাকর্ডিং টু ল অ্যান্ড ডিক্টেটস অব পাবলিক ইন্টারেস্ট অ্যান্ড ফেয়ার প্লে তারা কাজ করবে। যে কোড অব কনডাক্টের কথা বললাম এই নীতি হবে তার অন্যতম ভিত্তি। পাবলিক ইন্টারেস্ট তারা সব সময় দেখে যাবে, যে দল ক্ষমতায় থাকল তারা নিজের দলের যথা ইচ্ছা লোক ঢুকিয়ে দিয়ে চলে গেল আগের সরকার যদি অনেক লোক ঢুকিয়ে দিয়ে থাকে তাহলে আপনাদের উপর একটা ডেড ওয়েট চাপিয়ে দিয়ে গেল। আপনারা যদি মনে করেন আমরা কতদিন আছি জানিনা যত পারি লোক ঢুকিয়ে দিয়ে চলে যাই পরের সরকার বুঝবে এতে আমাদের দল তৈরি হয়ে যাবে তাহলে একই অন্যায় জিনিসের জের আমরা টেনে নিয়ে যাব। এতে রাজ্যের ও জনগণের কার্যই বিপন্ন হবে। আপনি যে নীতির কথা বলেছেন সেটার সঙ্গে আমি একমত মিউনিসিপ্যালিটিকে ক্ষমতার অনিয়ন্ত্রিত হওয়া অনুচিত। কিছু কিছু রেসট্রিকশন থাকা দরকার। deposit of unlimited power is anti thepical to democrecy. কিন্তু সেই রেসট্রিকশন নিয়ন্ত্রণ বিধি-নিষেধ রাখতে গিয়ে আপনি যে রুলসের কথা বলেছেন যেমন লিড স্যালারি রিক্রুটমেন্ট। এই রুলগুলি যদি সকল পৌর সংস্থায় বাধ্যতামূলকভাবে ইউনিফরম একই ধরণের হওয়া দরকার। অধ্যক্ষ মহাশয় দেখবেন আগে বেঙ্গল মিউনিসিপ্যাল অ্যাক্ট ১৯৩২ এই মূল আইনের আওতায় মডেল রুলস অ্যান্ড Regulations ছিল। তারফলে সারা পশ্চিমবাংলায় যত পৌর সংস্থা আছে, পৌর প্রতিষ্ঠান আছে তারা সেই সমস্ত মডেল রুল অনুযায়ী বিভিন্ন ব্যাপারে, যেমন, স্যালারি, নিড-রুলস, রিক্রুটমেন্ট, ইত্যাদি- কাজ করতেন। কিন্তু এখন নূতন আইনে মন্ত্রী মহাশয় যে ফ্লেকসিবিলিটি (flexibility) রেখে দিলেন সেই ফ্লেকসিবিলিটি থাকার ফল কি হবে? এক একটা মিউনিসিপ্যালিটি এক এক রকমের রুলস তৈরি করবেন। রাজ্যস্তরে কোনও ইউনিফরমিটি থাকবে না। বৈষম্য দেখা দেবে। আমার মনে হয় আপনারা বেঙ্গল গভর্নমেন্ট সার্ভিস রুল বি.এস.আর. পার্ট ওয়ান যেটা রাজ্য সরকারের কর্মচারিদের জন্য প্রযোজ্য সেটা পৌর কর্মী অফিসারদের ক্ষেত্রে প্রয়োগ করুন। সেই কথা ঘোষণা করুন। আমার এই কথা

বলার পেছনে যুক্তি আছে কিনা সেটা বিবেচনা করে দেখবেন। যারা চাকরি করছেন তাদের উপর ডিসিপ্লিন এনফোর্স করতে হবে। বিশৃঙ্খলা অরাজকতা, জবরদস্তিপনা বরদাস্ত করা উচিত নয়। আবার কারা কাজ করবে। তাদের চাকরির নিরাপত্তাও সুনিশ্চিত করতে হবে। যেমন প্রয়োজন ডিসিপ্লিন তেমনি প্রয়োজন চাকুরির নিরাপত্তা, প্রশাসনিক নিরপেক্ষতা আপনাদের যেমন অ্যাংয়াইটি আছে সেই অ্যাংয়াইটিকে যদি সত্যিকারের রূপ দিতে হয় তাহলে মিউনিসিপ্যাল service রুলস এমন হওয়া উচিত যাতে সেই রুলস যাতে ইউনিফর্ম হয়। যাতে ডিসিপ্লিন থাকে এফিসিয়েন্সি থাকে যারা কাজ করছেন কর্মচারিরা বা অফিসাররা তাদের প্রমোশনের সুযোগ দিতে হবে ভাল কাজ করলে, যোগ্যতা অনুযায়ী সে উপরে উঠতে পারবে — এটা সুনিশ্চিত করা দরকার। আপনারা ইউনিফর্ম মিউনিসিপ্যাল সার্ভিস রুল চালু করুন যেমন কলেজ টিচারদের জন্য আগের সরকার করেছেন। যেমন আপনারা কলেজ শিক্ষকদের সার্ভিস একটা কমিশন তৈরি করেছেন। আগের সরকার ১৯৭৫ সালে কলেজের শিক্ষকদের জন্য আইন তৈরি করেছিলেন। আপনাদের সরকার আসবার পর এই সরকার নতুন আইন করেছেন সার্ভিস কমিশন করেছেন। বর্তমান সরকার মিউনিসিপ্যাল সার্ভিস কমিশন করে মিউনিসিপ্যাল কর্মচারিদের জন্য একই রকমের একটা আইন করুন। আপনারা এটা ভেবে দেখবেন নিয়োগও চাকুরির শর্তাবলি সম্বন্ধে রুল বা আইন ইউনিফর্ম যদি না হয় তাহলে এক একটা মিউনিসিপ্যালিটিতে যার যেমন জোর আছে, যার যেখানে ইন্টারেস্ট থাকবে সেই শাসকগোষ্ঠি গোষ্ঠিস্বার্থে সেইরকম কাজ করবে। কাজেই পৌর প্রশাসনে সমস্যা থেকেই যাবে প্রবলেম থেকে যাবে জটিলতা বাড়বে। আপনাদের পক্ষে নানা অসুবিধা দেখা দেবে। প্রশাসনের উপর থেকে গ্রিপ্ট চলে যাবে। সেইজন্য আমার মনেহয় এইদিক থেকে নতুন করে বর্তমান আইনটাকে সংশোধন করা উচিত। তারপর আরেকটা কথা বলছি মন্ত্রী মহাশয়ের চিঠি লিখলে সব সময় উত্তর পাওয়া যায় না অবশ্য প্রশান্তবাবু এবং অর্থমন্ত্রী তারা চিঠির উত্তর দেন দেরিতে হলেও তারজন্য তাকে ধন্যবাদ জানাই। আমলাতান্ত্রিক মনোভাব থাকায় প্রশাসনকে পেয়ে বসেছে। আমি যে এলাকা থেকে নির্বাচিত হয়েছি সেই এলাকার অবস্থা অত্যন্ত শোচনীয় আমি বলেছিলাম ১০০ বছরের একটা ঐতিহ্যমন্ডিত মিউনিসিপ্যালিটি সেখানে কোনও পার্ক নেই, শিশু উদ্যান নেই। আমি যে এলাকা থেকে নির্বাচিত হয়ে থাকি সেই কৃষ্ণনগরে মিউনিসিপ্যালিটি ১০০ বৎসরের পুরানো, পৌরমন্ত্রী নিজেও কৃষ্ণনগর শহরে বহুবার গিয়েছেন ওখানে, তার কি শোচনীয় অবস্থা তিনি স্বচক্ষে দেখেছেন। আমি বলেছিলাম ওকে যে ১০০ বৎসরের একটা মিউনিসিপ্যালিটি তার কোনও পার্ক নেই, একটা শিশু উদ্যান নেই, একটা মিউনিসিপ্যাল মার্কেট নেই, যা থেকে পৃথক নিজস্ব আয় হতে পারে। মিউনিসিপ্যালিটিরা আমি প্রশান্তবাবুকে বলেছিলাম কৃষ্ণনগর ৩টি মিউনিসিপ্যাল মার্কেট করুন তাতে মিউনিসিপ্যালিটির লাভ হবে, নিজস্ব আয় হবে। আমি কোনও অর্থনীতিবিদ নই, তবু আমাকে অর্থমন্ত্রী মহাশয় আলোচনার জন্য ডাকলেন, ওর সঙ্গে আলোচনা হল। আমি বলেছিলাম পশ্চিমবঙ্গে প্রতি বৎসর ২০ থেকে ২৫টি মিউনিসিপ্যালিটি বেছে নিয়ে প্রয়োজনীয় অর্থ সাহায্য টাকা মিউনিসিপ্যালিটি গুলির পর্যায়ক্রমে ব্যাপক উন্নয়নের জন্য ব্যবস্থা করুন। উনি পরে আমাকে রেফার করলেন পৌরমন্ত্রী মহাশয়ের কাছে। পৌরমন্ত্রী মহাশয়ের সঙ্গে আলোচনা হল, উনি সঙ্গে সঙ্গে রেসপন্ড করে কৃষ্ণনগর মিউনিসিপ্যালিটিকে ২ লক্ষ টাকা পৌর বাজার বাবদ মঞ্জুর করলেন। আজ থেকে দু বৎসর আগে মঞ্জুর করলেন। অধ্যক্ষ মহাশয় শুনলে অবাক

হয়ে যাবেন টাকা পড়ে থাকলে মিউনিসিপ্যালিটিতে, আজ পর্যন্ত একটা ইটও পড়ল না, কাজও হলনা। আমি মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করলাম অর্ডার দিয়ে দিলেন, টাকা মঞ্জুর হয়ে গেল আমি জেলা শাসকের সঙ্গে দেখা করেছি, অ্যাডমিনিস্ট্রেটারের সঙ্গে দেখা করেছি, অসহায় হয়ে ফিরে এলাম। মন্ত্রী মহাশয় নিজেই বললেন আপনার কৃষ্ণনগর মিউনিসিপ্যালিটির প্রশাসনের উপর আর আমার কোনও আস্থা নেই, আমি তো বলে ছিলাম তারা কিছু করছেনা, আমি কি করবো? এ হল পৌরমন্ত্রী মহাশয়ের নিজের উক্তি। আশ্চর্যের ব্যাপার এটা হবে কেন? মিউনিসিপ্যালিটির আয় বাড়াবার জন্য নজর দেওয়া হচ্ছেনা। কয়টা পশ্চিমবাংলার মিউনিসিপ্যালিটির মিউনিসিপ্যাল মার্কেট আছে। পৃথিবীর অন্যান্য দেশে বা ভারতবর্ষের অন্যান্য রাজ্যে সেখানে মিউনিসিপ্যালিটিগুলি উন্নত হয়ে উঠছে, মিউনিসিপ্যাল প্রশাসন, পৌর প্রশাসন, সেখানকার মিউনিসিপ্যালিটির আয় বাড়াবার চেষ্টা করছে। আপনি শুধু সাবভেনশন দিয়ে অনুদানের টাকা জুগিয়ে মিউনিসিপ্যালিটিগুলিকে কতদিন বাঁচিয়ে রাখবেন? বেশিদিন বাঁচাতে পারবেন না। হয়তো পলিটিক্যাল প্রেসারে আপনাকে এড হক বেসিসে টাকা দিয়ে যেতে হবে। কিন্তু মিউনিসিপ্যালিটির রোজগারের ব্যবস্থা যদি আপনারা না করতে পারেন তাহলে কিছু হবেনা। মিউনিসিপ্যালিটির একা আয়ের সম্পদ বাড়াবার একটা পথ হচ্ছে মিউনিসিপ্যাল মার্কেট স্থাপন করা। গৃহনির্মাণ প্রকল্প চালু করা ওয়েল স্যানিটইজড মার্কেট থাকা দরকার এবং মিউনিসিপ্যাল মার্কেট থেকে যাতে ইনকাম হয় সেখানে সেইরকম বাধ্যতামূলক শর্ত আরোপ করতে হবে। মিউনিসিপ্যালিটিগুলি যদি নিজেদের আয় বাড়াতে না পারে, সম্পদ সৃষ্টি করতে না পারে তাহলে মিউনিসিপ্যালিটিগুলি অর্থের অভাবে পঙ্গু হয়ে পড়বে। দীর্ঘদিন ধরে সমস্ত রাজনৈতিক দল এ পক্ষ ও পক্ষ, সবাই আমরা বলে আসছি যে সিনেমা, শো হাউস, থেকে যে টাকা রাজ্য সরকারের আয় হয়, এনটারটেনমেন্ট বাবদ ট্যাক্সে, তার একটা যুক্তিসঙ্গত উপযুক্ত অংশ, সে যেটুকু হোক হারাহারি অংশ, মিউনিসিপ্যালিটিগুলিকে দেওয়া হোক। মোটর ভেইকেল ট্যাক্স থেকে প্রচুর টাকা, রাজ্য সরকার পেয়ে থাকেন। এবারও মোটর ভেইকেল ট্যাক্স বেড়েছে, এই ট্যাক্স থেকে যে টাকা আসবে সেই ট্যাক্সের একটা হারাহারি অংশ, একটা প্রোপোরশনাল পৌর সংস্থার হাতে শেয়ার আসুক যাতে মিউনিসিপ্যালিটিগুলি টাকার দিক থেকে স্বনির্ভর হয়ে দাঁড়াতে পারে। যদি আমরা এইভাবে রাজ্যের যোগ্য একটা অংশ মিউনিসিপ্যালিটিগুলিকে দিতে না পারি, কর্পোরেশনকে দিতে না পারি, তাহলে শুধু শুধু পৌর সংস্থাগুলিকে কর্পোরেশনকে দোষ দিয়ে লাভ হবেনা, কর্পোরেশনের কোনও কাজ হবেনা। রাজ্যের হাতে অধিক ক্ষমতার দাবি করছেন এই সরকার অথচ পৌর সংস্থাগুলিকে ক্ষমতার দিক থেকে ক্ষমতা না দিয়ে সরকারের দয়ার দানের ওপর বাঁচছেন। অন্যান্য জায়গায় মিউনিসিপ্যালিটির যে মিউনিসিপ্যালাইজড সার্ভিস, বম্বেতে যখন আমি ছাত্র অবস্থায় গিয়ে ছিলাম তখনই সেখানকার মিউনিসিপ্যালাইজড ট্রাম সার্ভিস, বাস সার্ভিস দেখে অবাক হয়ে গিয়েছিলাম। এমন কি বোম্বাই শহরে মিউনিসিপ্যালিটি হসপিট্যাল রান করছে। আমি এতদূর যাচ্ছিনা কারণ সরকারই নাজেহাল হয়ে যাচ্ছে হাসপাতালগুলি চালাতে, সেখানে নানারকম সঙ্কট দেখা দিয়েছে। কিন্তু মিউনিসিপ্যালিটিগুলি কি কিছু কিছু জায়গায় মিউনিসিপ্যালাইজড সার্ভিস চালু করতে পারে না? মিউনিসিপ্যালিটির ট্রেডিং অ্যাকটিভিটি কি কিছু থাকতে পারেনা? মিউনিসিপ্যালিটির কিছু আন্ডারটেকিং চালু করুক, একটা এক্সপেরিমেন্ট হোক, প্রশান্তবাবু উদ্যোগি আছেন তিনি পদক্ষেপ নিন, কাজের সূচনা। পৌরসংস্থা বোম্বাই শহরের মতো পরিবহন

ব্যবস্থায় অংশিদার হতে পারে। আমি বলছিনা যে কলকাতায় যেসব প্রাইভেট এজেন্টের বাস বাসরুট আছে তাদের বদলে কর পৌরশ্রম এই বড় দায়িত্ব নিক। একটা অব্যবস্থার পরিস্থিতি সৃষ্টি করুন তা বলে না। তহবিলের মানুষের ওপর বিশ্বাস চিরদিন রেখেই চলতে হবে একটা কমপিটিটিভ বেসিসে কলকাতা কর্পোরেশন যদি Municipalized form port service তাতে ক্ষতি কি? পরীক্ষামূলকভাবে এক্সপেরিমেন্ট হোক। একটা কমপিটিটিভ বেসিসে, সিলেকটিভ বেসিসে, সেকটোরিয়াল বেসিসে কিছু কিছু জায়গায় পৌরসংস্থা কর্পোরেশন আন্ডারটেকিং হাতে নিতে পারে, কিছু কিছু এলাকায় মিউনিসিপ্যাল আন্ডার টেকিং করে দেখতে পারেন যে মিউনিসিপ্যালিটি পারে কিনা, কর্মচারিরা তাদের দক্ষতা অনুযায়ী সেইটা আন্ডার টেকিং চালু করতে, লাভজনক ভিত্তিতে চালু করতে পারে কিনা। অনেক মিউনিসিপ্যালিটিতে আছে। হাউসিং স্কীমে চালু করলে পৌরসংস্থার বিরাট আয় হবে, প্রচুর কর্মসংস্থান হবে স্বল্প আয়ের মানুষের মাথা গোঁজার জায়গা হবে। এগুলো দরকার। আমি একথা বলছিনা যে যারা চাকরি করছে তাদের কোনও ক্ষতি হোক। কিন্তু বহু জায়গায় এত লোকের চাকরি হয়েছে যে সেখানে চেয়ার নেই অত তাদের বসবার জন্য আগের সরকারের আমলে হয়েছে ঠিকই বিভিন্ন দলের লোকেরাও বহু পৌর প্রকাশনের দায়িত্বে থেকে তাদের দলের লোক নিয়োগ করেছেন। কিন্তু যাইহোক তারা যখন চাকরি পেয়েছে, দীর্ঘদিন চাকরি করছে, তাদের চাকরি যাতে গেনফুল হয়, তাদের চাকরিটা যাতে ফ্রুটফুল হয়, তারা যদি একটা ক্রিয়েটিভ, গঠনমূলক কাজ করতে পারে সেটা দেখা দরকার। তাহলে তাদেরও একটা জব স্যাটিসফ্যাকশন আসবে। যদি মিউনিসিপ্যাল সার্ভিসগুলি চালাতে পারেন তাহলে একজিসটিং এমপ্লয়মেন্ট বাড়বে এবং যারা কাজ করছে তাদের আরও ভাল ভাল জায়গায় কাজের উন্নত ধরনের কাজের সুযোগ দিতে পারবেন, তাদের প্রোমোশনাল এভিনিউ আসবে এবং আমার মনে হয় এতে রাজ্য সরকারের সুনাম বাড়বে, লোকাল সেল্ফ গভর্নমেন্টেরও সুনাম বাড়বে। রাজনৈতিক অর্থনৈতিক বিকেন্দ্রীকরণের লক্ষ্যে এগুলো হবে সুনিশ্চিত বলিষ্ঠ পদক্ষেপ। বর্তমান আইনে তার কোনও আভাস নেই। সেদিক থেকে আমার মনে হয় মিউনিসিপ্যালিটির ট্রেডিং একটিভিটিস কিছু করা দরকার। আমি পৌরমন্ত্রী মহাশয়কে বলবো আপনি হার্টস এর 'ইনট্রোডাকশন টু দি ল' অব লোকাল গভর্নমেন্ট অ্যান্ড অ্যাডমিনিস্ট্রেশন (সেভেন্থ এডিশন), আপনি যদি চান আমার পার্সোনাল বই আপনাকে দিতে পারি আপনি পড়বেন, এই প্রামান্য বইটি পড়ে জেনেছি ইউরোপে মিউনিসিপ্যালিটিগুলিকে দিয়ে কি ব্যাপক কাজ করানো হচ্ছে। নাগরিকদের স্বার্থরক্ষার কি বিরাট কর্মযজ্ঞে লেগেছেন ইউরোপের পৌর সংস্থাগুলি। জনমতের ঊর্ধ্বে উঠে সাধারণ নাগরিকদের স্বার্থে তাদের উজ্জ্বল ভবিষ্যতের ছবি সামনে রেখে সাহসিকতাপূর্ণ পদক্ষেপ আমরাই বা ভেবে নিতে পারব না?

[12-40 — 12-50 p.m.]

একটা জায়গায় পড়ছিলাম যে দেশের পৌর প্রতিষ্ঠানগুলি "ভিজিটিং ডক্টরসের" (Visiting doctors) ব্যবস্থা করেছেন। যে সমস্ত এলাকায় মানুষের জনাকীর্ণ বস্তি আছে এবং অনুন্নত এলাকায় মানুষ রুগ্ন হয়ে পড়ছে, ডিজেবল্ড হয়ে পড়ছে, হাসপাতালে দেবার মতো আর্থিক সামর্থ নাই, চিকিৎসা করাতে পারছেনা, মিউ[illegible]সিপ্যালিটি থেকে সেখানে নিয়মিতভাবে সেই অবহেলিত এলাকায় হেল্ফ অ্যাসিস্ট্যান্ট ব[illegible]টিং [illegible]রা ঘুরে ঘুরে ইমুউনাইজ করা

ইনঅকুলেশন দেওয়া, সেখানে চিকিৎসা প্রাথমিক ব্যবস্থা, নিয়ে থাকেন, প্রয়োজনীয় সমস্ত মেডিক্যাল অ্যাডভাইস তারা দিয়ে থাকেন। আমি এটা বলছিনা যে আপনারা এগুলি করতে পারেননি, আমি পৌর আইনের আওতায় পৃথিবীর উন্নত দেশগুলির অভিজ্ঞতার ব্যবস্থাগুলি আনলে একটা বড় সাহসিকতাপূর্ণ পদক্ষেপ নিতেন বলে মনেকরি। তাহলে আমার মনেহয় পশ্চিমবঙ্গের পৌর আইন যে সমস্ত দিকে অপূর্ণ রয়েছে, সেগুলি পূর্ণ হতে পারে এবং তাতে নতুন কাজের সুযোগ আসবে। এই অভাব দারিদ্র জর্জর মানুষের উন্নয়ন এবং কর্মসংস্থান এই দুটি কাজকে সবচেয়ে গুরুত্ব দেওয়া উচিত। আবার আমি বলি আপনার পৌর আইনে যে ত্রুটিগুলি আছে সেগুলি আপনার দেখা দরকার।

বিভিন্ন মিউনিসিপ্যালিটি এলাকায় রেটস, ট্যাক্স যেভাবে বাড়ছে সেদিকেও নজর দেওয়া এবং অ্যান্ড প্রতিকারের ব্যবস্থা করা দরকার। এই যে আপনারা ফার্নিচারের ভিত্তিতে ট্যাক্স করছেন, আমি অনুরোধ করছি এবং আবেদন করছি যে এটা করবেন না। এতে দেখবেন এমন বে-আইনি কাজ হয়ে যাবে যে আপনার কাছে অগনিত অভিযোগ আসবে, নালিশ আসবে এবং আপনি হিমসিম খেয়ে যাবেন, এইরকম একটা পাওয়ার অ্যাসেসারদের হাতে, মিউনিসিপ্যালিটির হাতে দেবেন না। মিউনিসিপ্যাল কমিশনারদের টারম বাড়িয়ে ৫ বছর করছেন। বিধানসভার সঙ্গে বা পার্লামেন্টের সঙ্গে এর তুলনা হয়না। দেখে মনে হয় আপনার যুক্তি হয়ত তাই।

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** সিলেক্ট কমিটি কমিয়ে দিয়েছে।

[12-50 — 1-00 p.m.]

**শ্রী কাশীকান্ত মৈত্র ঃ** মিউনিসিপ্যালিটি কমিশনারদের টারমস অব অফিস যেখানে কোর্টের অর্ডারে অথবা ইনজাংশনে বা বাই রিজন অব সাম আদার ফ্যাক্টারস নাকচ হয়ে যায়, সেখানে গভর্নমেন্ট খানিকটা কুশন হয়ত রেখে দিচ্ছে। সেজন্য আমার মনে হয় গভর্নমেন্টের এমন একটা প্রভিসন থাকা দরকার যদি পৌর আইনে নির্বাচন না হয় সময় সীমার মধ্যে অফিসে অ্যাডমিনিস্ট্রেটার বসিয়ে দিন, একজিকিউটিভ অফিসার আছেন তাদের পাওয়ার দিতে পারেন। কিন্তু নির্বাচন করতেই হবে। নির্বাচন না করে খিড়কীর দরজা দিয়ে নমিনেটেড বোর্ডকে যদি বসান তো সেটা হবে চরম অগণতান্ত্রিক দলীয় স্বার্থে ক্ষমতার অপব্যবহার এবং খুব দুর্ভাগ্যজনক। একটা দৃষ্টান্ত দিতে পারি; হাওড়া মিউনিসিপ্যালিটি সেখানে আপনারা আছেন, বিরাট পরিকল্পনা নিয়েছিলেন, কিন্তু কি হচ্ছে? আজকে দীর্ঘদিন ধরে সেখানে বামফ্রন্টের সদস্যদের নমিনেটেড বোর্ড রেখে দিচ্ছেন, এটা মোস্ট আনডেমোক্রেটিক বোর্ড, আপনি স্বীকার করবেন এবং আপনারা আজকে বিরোধী পক্ষে থাকলে, সরকার পক্ষ থেকে যদি এইরকম আইন আনতেন তাহলে আপনারা এর তীব্র বিরোধিতা করতেন। বহুদিন আগে হাইকোর্ট থেকে অর্ডার হয়ে গেছে, মাননীয় বিচারপতি সব্যসাচি মুখার্জির কোর্টে মামলায় রেট-পেয়ার হেরে গেল। মাননীয় বিচারপতি সব্যসাচি মুখার্জি ১৯৭৯ সালের সেপ্টেম্বর মাসের মধ্যে নমিনেটেড বডির মেয়াদ শেষ হবে Although the rule is being discharged the nominated advisory committee cannot be allowed to function for an indefinite period of time. ঠিক একজাক্টলি এই কথাগুলি বলেছেন সেপ্টেম্বর মাসের

মধ্যে হাওড়ার পৌর প্রশাসন তার কাজ শেষ করে ইলেকশনের পথে যেতে হবে। কিন্তু আপনারা কি করলেন? মহামান্য হাইকোর্টের বিচারপতি রায় দিলেন এবং হাইকোর্টের রায়কে মর্যাদা দিলেন না। আপনারা ফ্রম টাইম টু টাইম হাওড়া পৌর বোর্ডের মেয়াদ বাড়িয়ে গেলেন, এখন মে মাসের ৩১শে হয়েছে। তারপরে বিধানসভা শেষ হয়ে গেলে ইচ্ছা করলে অর্ডিনান্স করে দিতে পারেন, এরপরে সব বাতিল হয়ে যাবে। সুতরাং গভর্নমেন্টের হাতে একজিকিউটিভ পাওয়ার রেখে দেওয়া হচ্ছে, এই পাওয়ারগুলি রেগুলেট করার কোনও নীতি নির্দেশনা নেই, কোনও time নেই। সেটা খুবই দরকার এবং এই ধরনের অতিরিক্ত ক্ষমতা বা পাওয়ার রাখার প্রয়োজনও নেই। কারণ একটু অটোনমি দরকার এবং স্বায়ত্ব শাসিত সংস্থায় স্বায়ত্ত শাসনের প্রকৃত ব্যবস্থা থাকা দরকার। মিউনিসিপ্যালিটিকে এই অধিকার রক্ষিত প্রত্যয় প্রয়োজনীয় ক্ষমতা অধিকার যা তাদের প্রার্থনা তা দিয়ে দেখুননা? কাজ করতে গিয়ে যদি দেখেন এই অটোনমি দেওয়ার ফলে অসুবিধা হয়েছে, তখন এই বিধানসভার হাউসে আইন আনতে পারবেন। রাজ্য সরকার অধিক ক্ষমতা অটনমি দাবি করতে পারবেন, পৌর সংস্থা আপনাদের সরকারের কাছে অধিক ক্ষমতা দাবি করতে পারবেনা কেন? আপনারা এই আইনে একটা ক্লজ এনেছেন, সেই ক্লজে দেখা যাচ্ছে "একজিকিউটিভ পাওয়ার" আপনারা নিজের হাতে রেখে দিচ্ছেন, আমার মনে হয় এই যে একজিকিউটিভ ডিরেকশন স্টেট গভর্নমেন্টের, এই পাওয়ারগুলি যদি মাননীয় মন্ত্রী মহাশয় বিলের ৮ এর পাতা দেখেন, ক্লজ টু আন্ডারলাইন করে দিয়েছেন যেখানে রেটস অ্যান্ড ট্যাক্সেস বসাবার পদ্ধতি নিরূপণ করেছেন, আমি নীতিগতভাবে সেই প্রভিশনগুলির সঙ্গে একমত, এটা ভাল জিনিস ইন্ট্রোডিউস করার চেষ্টা করেছেন, মিউনিসিপ্যালিটি নিজের ইচ্ছামতো দলের লোক, মনোমতো লোক যাতে না ঢোকাতে পারেন রাজ্য সরকার সেই কন্ট্রোল নিজের হাতে রাখছেন। এক হাজার টাকার কর্মচারী যাতে ন্যাপোটিজমের বেসিসে নিজের আত্মীয় স্বজন পোষণের ভিত্তিতে না ঢোকাতে পারে, যোগ্যতার ভিত্তিতে আসে, তারজন্য এই ক্লজটা ঢুকিয়েছেন।

সেখানে স্টেট গভর্নমেন্টের হাতে পাওয়ারটা দিচ্ছেন কেন? আপনি যদি সেখানে রেগুলেশন করে দেন তাহলে সেই রেগুলেশন অনুযায়ী হতে পারে। সেখানে শুধু শুধু স্টেট গভর্নমেন্টের হাতে কনট্রোলটা রাখছেন কেন? আজকে হয়ত আপনার ব্যক্তিগত স্বদিচ্ছার [illegible] কিছু নির্ভর করবে। আপনি হয়ত যোগ্যলোক, ভাল লোক ছাড়া কোনও অদক্ষ [illegible] অফিসার আনবেন না ব্যক্তিগত একজিকিউটিভ অফিসার, ফিনান্স অফিসার ইত্যাদি নিয়োগের ক্ষেত্রে না, আপনার ব্যক্তিগত বিবেচনার উপর ছেড়ে দিলে আপনি সবদিক বিবেচনা করে objectively বিচার করে সিদ্ধান্ত নেবেন। চূড়ান্ত সিদ্ধান্ত নেবার দায়িত্ব কিন্তু এমনও তো হতে পারে যে বিচারের সময় একজন ব্যুরোক্রাটের হাতেই চলে গেল। সেখানে সেটাও তো হতে পারে যে তিনিই তার ব্যক্তিগত ইচ্ছা, satisfaction কোনও চাপের ভিত্তিতে ফিনান্স অফিসার কে হবেন, একজিকিউটিভ অফিসার কে হবেন ইত্যাদি ইত্যাদি। তাতে কি হবে [illegible]তে সেই আমলাতন্ত্রই আরও প্রাধান্য পাবে। এইজন্যই বলছি, এই পাওয়ারটা যদি পৌর [illegible]তিষ্ঠানকে দিয়ে আপনি রেগুলেট করে দেন নীতিগুলি সুস্পষ্টভাবে আইনের মধ্যে ঘোষণা করে বিভিন্ন বিচার্য বিষয়ের মূল্যায়ন ও বিচারের ভিত্তিতে এইসব গুরুত্বপূর্ণ পদে নিয়োগ যে মিউনিসিপ্যালিটির কমিশনারদের ডিজায়ার্ড মেজরিটি দ্বারা করতে হবে subject

to further sanction asnd approval by the State Government. যদি স্টেট গভর্নমেন্টের অ্যাপ্রুভাল না পায়, অন্যায়ভাবে কেউ স্বেচ্ছাচারিতা করে নিজের মনোমতো ব্যক্তিকে যার যোগ্যতা নেই তাকে বড় চাকরি দেয় এমন ব্যক্তিকে রাজ্য সরকারের দৃষ্টি এ ব্যাপারে আকৃষ্ট হলে যুক্তি ও তথ্যের ভিত্তিতে জনস্বার্থের বিবেচনায় সরকার সার্ভড হয় পৌর প্রশাসনের অভ্যন্তরীণ গণতন্ত্রে অযৌক্তিক অহেতুক হস্তক্ষেপও করা হয়না। কাজেই আপনি কেন এই পাওয়ারটা ওখান থেকে কেড়ে নিয়ে রাজ্যের হাতে রাখছেন সেটা আমি বুঝতে পারছি না। তাতে আপনার ভাল ইচ্ছা থাকলেও it is liable to be uncharitably construed এর অপব্যবহারের আশঙ্কা থেকে যায়। হয়ত লোকে মনে করবে, করদাতারা মনে করবেন বা পৌরসংস্থাগুলি মনে করবেন যে পৌরমন্ত্রী আমাদের বিশ্বাস করতে পারলেন না, রাজ্য বিধানসভা আমাদের বিশ্বাস করতে পারলেন না। ক্ষমতা দিয়ে। এই যে ক্ষমতা রাজ্য সরকারের হাতে রাখছেন এর দ্বারা রাজনৈতিক নিয়ন্ত্রণের অধিকারও থেকে যাচ্ছে। আমাদের মনে হয় এইদিকটা আপনার ভেবে দেখা দরকার যে এটা অ্যামেন্ড করা সম্ভব কিনা। এই ক্ষমতার বলে বলীয়ান সরকার বিশেষ দৃষ্টিভঙ্গির অফিসার কলকাতা থেকে নিয়োগ করে প্রশাসনিক নিরপেক্ষতাকে আঘাত করতেও পারে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আবার বলছি, পৌরপ্রতিষ্ঠানগুলির আয় বাড়াবার দিকে আমাদের বিশেষ নজর দেওয়া দরকার। পৌর কমিশনারদের বেতন সম্বন্ধে এখানে দুটি অভিমত উঠেছে। একদিক থেকে বলতে গেলে পৌরপিতা যারা, মিউনিসিপ্যালিটির চেয়ারম্যান, ভাইস চেয়ারম্যান, বেতন না নিয়ে যদি তারা কাজ করতে পারেন তাহলেই ভাল হয়। এখন নীতিগতভাবে বলতে গেলে কেউ বলতে পারেন, আপনারাও তো বিধানসভার সদস্য রূপে আপনারাও তো বেতন ভাড়া নেন। কিন্তু তবুও আমার মনে হয় মিউনিসিপ্যালিটিগুলির ফান্ডের যে পজিশন তাতে আমার মনে হয়না পৌরপিতারা খুব আগ্রহী তাদের বেতনের ব্যাপারে। কাজেই আমি বলব, আপাতত এটা মুলতুবি রাখুন, মিউনিসিপ্যালিটির ফান্ড যখন পারমিট করবে তখন আপনারা সেটা করতে পারেন। অবশ্য এটাও ঠিক welfare state এর যে ছবি আমাদের মনে আঁকা আছে তাতে নূতন পৌর সংস্থার চেয়ারম্যান ভাইসচেয়ারদের কাজটা প্রায় সর্বক্ষণের খুব exacting এতকাল ধরে মিউনিসিপ্যালিটিগুলির চেয়ারম্যান, ভাইস-চেয়ারম্যানরা যদি বিনা বেতনে ভাল কাজ করে আসতে পারেন তাহলে আমার মনে হয় তাদের সে সুযোগ আর একবার দেওয়ার কথাটা ভাবা যেতে পারে। পৌরসংস্থাগুলির ক্ষমতা দিলে, আয় বাড়িবার ব্যবস্থা করলে বেতন ধার্যের প্রস্তাবটা যুক্তি যুক্ত হয়ে দাঁড়াবেই। এবং সেই ট্রাডিশন রক্ষা করার চেষ্টা করা উচিত। তবে যদি এরকম করেন যে পৌরপিতারা সভায় যোগ দিলেও একটা ভাতা বা খরচা পাবেন অ্যাটেনডেন্স অ্যালাউন্স কনভেনস অ্যালাউন্স ইত্যাদি-তাহলে আমি বলব, তাতে কারুরই কোনও বাধা আপত্তি থাকতে পারেনা। এটাতে নীতিগতভাবে আপত্তি করছি না। কিন্তু আমার মনে হয় some judicious balance might be struck between commissioner right and public interest একেবারে কোনও পয়সা কড়ি খরচ করা যাবে না আজকাল দিনে এরকম কথাটা বলা যাবে না বলেই আমার মনে হয় সেটা হবে আবাসন বিশেষ করে পৌরপিতাদের খরচ যথেষ্ট সময় দিতে হবে দায়িত্বপূর্ণ কাজের জন্য। সেইজন্য আমি বলব, কমিশনাররা পৌর সভার বৈঠকে যোগদান করলে, অংশগ্রহণ করলে একটা অ্যালাউন্স তাদের জন্য ধার্য করতে পারেন, কিন্তু বেতনটা পৌর সংস্থার আর্থিক দুরাবস্থার কথা বিবেচনা করে

এখনকার মতো বাধ্যতামূলক না করাটাই বোধহয় শোভনীয় বা ভাল। পৌরসভার চেয়ারম্যান, ভাইসচেয়ারম্যান হিসাবে যারা কাজ করছেন আগে আমরা দেখেছি তারা খুব মর্যাদা সম্মান প্রতিপত্তিবান তাদের সঙ্গে কাজ করতেন। তারা কোনও বেতন নিতেন না এবং তাদের মনোভাব ছিল "আমরা বেতন নিই না, নিঃস্বার্থভাবে দেশের জন্য কাজ করছি, করদাতাদের স্বার্থে কাজ করছি এবং তা যখন করছি তখন বাঁকা কথা শুনতে যাব কেন? যদি বুঝি অন্যায় কাজ কেউ আমাকে দিয়ে করিয়ে নিতে চাইছেন, আমি করব না, আমি পদ থেকে ইস্তাফা দিয়ে চলে যাব।" এই অ্যাটিচুড নিয়ে তারা কাজ করতে পারতেন নিরাসক্তভাবে তার কারণ তারা বেতনভুক কর্মচারী ছিলেন না। করদাতারাও দেখবেন কিনা ভোটদাতারা তাদের একটা বিশেষ শ্রদ্ধা সম্ভ্রমের দৃষ্টিতে দেখতেন। এরা বেতনভুক হলে সেই আগের দৃষ্টিতে তা বলা কঠিন। সেইজন্য আমার মনে হয় চেয়ারম্যান এবং ভাইস চেয়ারম্যানকে বেতনভুক করাটা ঠিক হবে না এবং কমিশনারদেরও বেতনভুক করার চেষ্টাও না করাই ভাল। যোগদানের জন্য উপযুক্ত অ্যালাউন্স বা ভাতা, যাতায়াতের খরচা দেবার ব্যবস্থা যদি হয় সভাসমিতিতে তাতেই বোধহয় শোভনীয় হবে। আমি আবার বলছি, পৌর এলাকাগুলির সত্যি সত্যি শোচনীয় অবস্থায় এসেছে। আমরা কলকাতার বস্তি এলাকার কথা বলি। আমি অ্যাপ্রোপ্রিয়েশন বিলের আলোচনার সময় অর্থমন্ত্রী মাননীয় ডঃ অশোক মিত্র মহাশয়কে বলেছিলাম যে আমাদের পশ্চিমবাংলার অধিকাংশ মিউনিসিপ্যালিটিগুলির অধিকাংশ এলাকা বস্তি এলাকায় পর্যবসিত হয়েছে অধ্যক্ষ মহাশয় আপনারা তো কৃষ্ণনগর, শান্তিপুর, রাণাঘাট, চাকদা, নবদ্বীপ ঘুরেছেন।

আপনি দেখেছেন রিফিউজি অধ্যুষিত এলাকায় ১৯৫০/৬০ সালে বাড়ি তৈরি হয়েছে, তারপর সেইসব জায়গায় রাস্তা ঘাট কিছুই হয়নি। সত্যিকারে ভারচুয়্যালি সেগুলি স্লামস, vast cementary human hopes বহু অগনিত মানুষের স্বপ্নের সমাধি মূল রূপে পর্যবসিত হয়েছে পৌর এলাকার এইসব Slumarea গুলি। মিউনিসিপ্যালিটিগুলি একেবারেই অতীতে টাকা পায়নি তা বলছি না। মিউনিসিপ্যালিটিগুলিকে মাঝে মাঝে সরকারের ঝুলি থেকে টাকা দেওয়া হয়ে থাকে। সেখান থেকে আবেদন নিবেদন করলে তবেই সরকার টাকা দিচ্ছেন। টাকা যে দিচ্ছেন না, তা নয়, দিচ্ছেন কিছু কিছু। কিন্তু আমার মনে হয় আপনার দয়া দাক্ষিণ্যের উপর পৌরসংস্থা কেন নির্ভর করবে? কেন পৌরসংস্থাগুলি তাদের লেজিটিমেট রাইটের উপর দাঁড়াতে পারবে না? কেন শুধুই সরকারি দাক্ষিণ্যের উপর তাদের রাখা হবে? সেইজন্য বলছি পৌর এলাকার সম্পদ বাড়ানো দরকার। পৌর এলাকায় এনক্রোচমেন্ট যাতে বন্ধ হয় সেদিকে নজর দেওয়া দরকার। আমি নিজে নাগরিক হিসাবে, আইনজীবী হিসাবে মনে করেছি কলকাতায় কোটিপতিরা যে মাল্টি ষ্টোরিড বিল্ডিং তৈরি করছেন মিউনিসিপ্যাল বিল্ডিং ল ভায়োলেট করে, আইন লঙ্ঘন করে, পৌর এলাকায় বিরাট বাড়ি তৈরি করছেন বৃদ্ধাঙ্গুষ্ঠ দেখিয়ে কোটিপতিরা - আপনি বা আপনাদের লড়াকু সরকার কি করলেন? মিউনিসিপ্যাল ম্যাজিস্ট্রেটের কাছে গিয়ে প্রসিডিংস করলেন, ৫০/১০০ টাকা ফাইন হল। কথা হচ্ছে আইনে থাকবে বিল্ডিং ল ভায়োলেট করে মাল্টি স্টোরিড বিল্ডিং যারা তৈরি করবে তাদের বাড়ি ডিমলিস করে দেওয়া হবে। এটা হলে তবেই এই সমস্ত টাইকুনস, এই সমস্ত লোকেরা টাকার জোরে যে দাপট চালিয়ে যাচ্ছেতাদের টনক নড়বে, তাদের রাশ টেনে ধরা

সম্ভব হবে। বিল্ডিং রুলস-এ ক্ষমতা আছে, মাননীয় মন্ত্রীর কাছে আবেদন করছি আপনি এটা দেখবেন। কিছুদিন আগে সুপ্রিম কোর্ট বলে গেছেন একটি রায়ে যে, বিল্ডিং ল ভায়োলেট করে যদি বিল্ডিং হয় তাহলে সেই বিল্ডিং সম্পূর্ণ বেআইনি হবে। কলকাতা হাইকোর্টের একটি ডিভিসন বেঞ্চ-এর জাজমেন্টে দেখা যায় এই বিল্ডিং ল ভায়োলেট করে যদি কেউ বিল্ডিং করে তাহলে তার বিরুদ্ধে বেশি কিছু করা যাবে না। আমার মনে হয় আইনে যদি ডিফেক্ট থাকে তাহলে আপনি বিল্ডিং ল অ্যামেন্ডমেন্ট করার ব্যবস্থা করুন। আগেকার বিল্ডিং ল-এর শিডিউল ৬-এ যে রেগুলেশন আছে বাড়ি তৈরি করতে গেলে প্ল্যান দিতে হবে। এখন সেই প্ল্যান কিভাবে পাস করাতে হবে কমিশনারসদের কাছে তার নির্দেশ ছিল। সেটা যাতে ঠিকভাবে ফলো বা এনফোর্স করা হয় তার ব্যবস্থা করুন এবং ল্যান্ড অ্যাজ পার অ্যাজ ইউটিলাইজ হচ্ছে না, এটা যাতে খুব ভাল ভাবে হয় তার চেষ্টা করুন। স্পেসের দিক থেকে হাউসিং প্রবলেম যা দাঁড়িয়েছে তাতে করে মিউনিসিপ্যাল এলাকায় এই গৃহ নির্মাণ সংক্রান্ত আইনকে কড়াভাবে প্রয়োগ করা উচিত। কিছু কিছু পৌর এলাকায় হাউসিং স্কীমস এক্সপেরিমেন্টাল বেসিসে করা উচিত। আপনি পৌর এলাকায় কিছু কিছু বাড়ি তৈরির পরিকল্পনা গ্রহণ করুন, যাতে করে লো ইনকাম গ্রুপ, পিপল অল্প আয়ের লোক, সরকারি, বেসরকারি কর্মচারী বা সাধারণ নাগরিক, নিম্ন মধ্যবিত্ত, মধ্যবিত্ত লোকেরা সেইসব বাড়িতে স্বল্প ন্যায় সঙ্গত ভাড়া দিয়ে বাস করতে পারেন। মফস্বল শহরগুলিতে পৌরসংস্থাগুলি এই পরিকল্পনা মেনে কলকাতার চাপ কমবে। আর ভাড়াটাও সেইভাবে আদায় করতে হবে। ন্যায্য ভাড়া হোক এবং এইভাবে মিউনিসিপ্যালিটি এলাকায় হাউসিং স্কীমস নেওয়া হোক এবং আপনি সেইভাবে তৈরি করুন। আপনি এইভাবে পৌর এলাকায় বিল্ডিং স্কীম তৈরির সুযোগ সৃষ্টি করুন পৌর আইনে প্রয়োজনীয় সংশোধন মাধ্যমে। পৌর প্রতিষ্ঠানগুলিকে অতিরিক্ত ক্ষমতা দিতেই হবে। আর বিল্ডিং লজ স্ট্রিক্টলি এনফোর্স করার চেষ্টা করুন। এই আইনে আমি সেইরকম কিছু দেখলাম না। অবশ্য আপনি বলতে পারেন এটা ১৯৩২ সালের বেঙ্গল মিউনিসিপ্যাল অ্যাক্ট আইন তো রয়েছে। আইন থাকা সত্ত্বেও কনফ্লিকটিং ডিসিসান জুডিসিয়াল থাকায় আইন প্রয়োগের ক্ষেত্রে বাধা দেখা দিচ্ছে। কনফ্লিকটিং যে সিদ্ধান্ত হচ্ছে সেই সিদ্ধান্তের একটা সুসমঞ্জস বলিষ্ঠ সুষ্ঠু সমাধান পৌর আইন সংশোধন দ্বারা হওয়া দরকার। by taking judicial notice of these conflicting decisions and then by taking a new imaginative decision as far as this legislation is concerned. Laws may be suitably amended taking into consideration the changes and challenges of our times আমার মনে হয় এই চ্যালেঞ্জ বড় মারাত্মক চ্যালেঞ্জ। পৌর এলাকায় লোকসংখ্যা বাড়ছে। আরও মানুষ আসছে রিলিফের জন্য, পৌর সার্ভিস বলে কোনও কিছু নেই বর্তমানে। মিউনিসিপ্যালিটি প্রশাসিত শহরগুলিতে স্যানিটারি ল্যাট্রিন বাধ্যতামূলক করা দরকার। মিউনিসিপ্যালিটির টাকা দিয়ে গরিব মানুষ, নিম্ন আয়ের লোকেদের সার্ভিস প্রিভি বন্ধ করে দিয়ে স্যানিটরির প্রিভি চালু করার চেষ্টা করুন। বাইরে থেকে খাটা পায়খানা সাফাইয়ের জন্য লোক নিয়ে এসে কেন শহরের মধ্যে হরিজন পল্লি হবে? পৌরকর্মচারিদের মধ্যে নূতন শ্রেণী বৈষম্য জিইয়ে রাখার অর্থ আছে কি? তাদের দিয়ে মিউনিসিপ্যালিটির অন্য কাজ করানো পৌর কর্মচারিগুলো তাদের গণ্য করে মর্যাদা দিয়ে। সেদিক থেকে আইন সংশোধন করে মিউনিসিপ্যালিটিগুলিকে যেটুকু সাহায্য দেওয়া দরকার

সেই সাহায্য আরও জোরদার করার ব্যবস্থা করুন। মিউনিসিপ্যালিটিগুলিকে আপনি সুন্দর করুন, কলকাতাকে আরও সুন্দর করুন। এর আগের সরকারের মুখ্যমন্ত্রী বলেছিলেন কলকাতাকে 'কল্লোলিনী তিলোত্তমা' করব। আমরা কাগজে দেখছি বিভিন্ন বিজাতি মাধ্যমে আপনি কিছু করার চেষ্টা করছেন, পরিবেশ দুষিত হচ্ছে, রোগ ছড়াচ্ছে। কিন্তু হবে কি? কলকাতায় রাস্তায় জঞ্জাল জমে পাহাড় হয়ে যাচ্ছে পাবলিক মরালিটি জাগাতে হবে এ বিষয়ে কোনও সন্দেহ নেই। শুধু কি রাজ্য সরকার পৌর প্রশাসনিকরাই করবেন, আমরা নগরবাসীরা কিছুই করব না? পাবলিক কনসেন্স সজাগ করে তুলতে হবে, সেই দৃষ্টিভঙ্গি নিয়ে আপনাদের আমাদের সকলকে কাজ করতে হবে। মফঃস্বলের পৌর এলাকার অবস্থা আরও ভয়াবহ। আপনি সেদিকে চিন্তা করুনকেননা বেশি লোক সেখানে কাজ করেন। আপনি মন্ত্রী হিসাবে কলকাতার রাস্তা দিয়ে যাচ্ছেন, মাননীয় মুখ্যমন্ত্রী গাড়ি নিয়ে যাচ্ছেন, দেখলেই সঙ্গে সঙ্গে কমপ্লেন করছেন। প্রবীণ কাউন্সিলার শচীনবাবু আছেন, বিনয় ব্যানার্জি আছেন,তারা কমপ্লেন করলে হয়ত অফিসার-কর্মচারি সবাই ছুটে যাবেন। কিন্তু মফঃস্বলের কথা আপনি একবার চিন্তা করুন, সেখানে কোনও কাজ হচ্ছে না। শুধু কর আদায় এবংআদায় করা টাকা দিয়ে কর্মচারী অফিসারদের বেতন দান এর মধ্যেই মফস্বলের পৌর সংস্থাগুলির কাজ সীমাবদ্ধ। নগরবাসীর প্রতি পৌর সংস্থা বিশেষ কর্তব্য, বিশেষ দায়িত্ব রয়েছে। কাজ জেলায় জেলায় ঠিকমতো হচ্ছে কিনা সেটা দেখা খুব দরকার। পৌর প্রশাসন সংবিধান সম্মত এবং নিরপেক্ষ করা একান্ত দরকার। মিউনিসিপ্যাল সার্ভিস বলতে কিছুই নেই। শুধু ট্যাক্স আদায় করা আর কর্মচারিদের মাইনে নেওয়া। না আছে রাস্তা-ঘাট পরিষ্কার করার ব্যবস্থা, না আছে সুয়ারেজের ব্যবস্থা, না আছে জঞ্জাল সাফাই মশা মারার তেল বনে-জঙ্গলে ছড়ানো, না আছে স্বাস্থরক্ষার ব্যবস্থা। কোনওরকম ব্যবস্থাই নেই একেবারে ভেঙে পড়েছে, মসকুইটো স্কোয়ার্ড মশা মারার ব্যবস্থা তো নেই-ই, তৈল ছড়ানোর কোনও কাজই হচ্ছে না এবং এটা দীর্ঘদিন ধরে হচ্ছে না। মিউনিসিপ্যাল সার্ভিস বন্ধ হয়ে গেছে। আপনি ব্যাপক আইন আনুন আইন বিশেষজ্ঞদের পরামর্শ নিন। সেটা সমর্থন করবে কি করবে না সেটা অন্য প্রশ্ন। কিন্তু অন্তত আপনি সরকারের পক্ষ থেকে আপনার দপ্তর থেকে এইসব জিনিসগুলি করুন। আমাদের ক্ষমতা নাই আপনাদের হাতে ক্ষমতা আছে আপনারা এগুলি করুন। এই কয়েকটি কথা বলে অধ্যক্ষ মহাশয়, আপনাকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[1-00 — 1-10 p.m.]

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিলের উপর আলোচনা করতে গিয়ে মাননীয় সদস্য মহাশয়দের অনেকেই রাইট টু রিকলের উপর জোর দিয়েছেন যদিও আমি জানি ভারতবর্ষের যে সংবিধান সেই সংবিধানে এই ব্যবস্থা নেই। এই লোকসভা নির্বাচনে বা বিধানসভা নির্বাচনেও নেই। তা সত্ত্বেও নীতিগতভাবে আমরা এটাকে সমর্থন করি। এবং বার বার একথা বলেছি সিলেক্ট কমিটিতে যখন আলোচনা করি তখন মাননীয় সদস্য সরকার উত্থাপন করেছিলেন। তিনি এখন হাউসে উপস্থিত নাই থাকলে ভাল হত কোথায় তার নাকি মিটিং আছে। এটা নিয়ে অনেক বেশি সময় আলোচনা চলেছে। আপনারা দেখবেন সংশোধনী এসেছে তারা হয়তো পড়েন নি। কয়েকজন ভোটারকে দরখাস্ত করতে হবে তাদের বক্তব্য রাখতে হবে এবং সেই বক্তব্য রাখার পর যদি টোটাল ভোটার ২০

হাজার হয় তাহলে ১০ হাজারকে এই ধরনের দরখাস্ত করতে হবে। তারপর তিন জনকে নিয়ে যে কমিটি হবে তার চেয়ারম্যান ঐ ১০ হাজার দরখাস্ত স্ক্রুটিনি করবেন to scrutinize in the manner prescribed. এবং সেখানে দেখতে হবে আমাদের আইনগত যা আছে সেই অনুযায়ী এই দরখাস্ত ঠিক হয়েছে কিনা। তারপর রেফারেন্ডামের অর্ডার দিতে হবে রেফারেন্ডাম করতে হবে। আমি এ নিয়ে আলোচনা করি লেজিসলেটিভ ডিপার্টমেন্টের সেক্রেটারির সঙ্গে এবং তাকে বলি আপনি পড়াশুনা করে আসুন যে কোন কোন দেশে কিভাবে এটা আছে এবং আমরা এখানে সেভাবে প্রয়োগ করতে পারি কিনা। আমি একটা ওয়ার্ডের কাউন্সিলার আমার হয়তো বা ২০ হাজার ভোটার তারমধ্যে শতকরা ৫০।৬০ ভাগ ভোট পড়বে। আবার সেটা ভাগাভাগি হয়ে যাবে আরও আরও যেসব দাঁড়াবেন। দেখলাম আমি ২ হাজার ভোট পেয়েছি আর বাকি ১৮ হাজার আমাকে ভোট দিল না। তাহলে রাইট অব রিকলে কিভাবে অংশ গ্রহণ করতে পারবে? এখন কথাটা হল, আমাকে যে দু হাজার ভোটার ভোট দিয়ে নির্বাচিত করেছেন, তাদের অংশ গ্রহণ আছে কি নেই, আমরা কিছু জানি না। এই যে একটা জটিল পরিস্থিতি এটাকে কিভাবে কার্যকর করতে পারি, এই ধরনের যদি একটা স্টাডি হয় এবং এও আপনাকে বলতে পারি আমরা এই বিল আনার আগেও আমরা কিছু কিছু অধ্যাপক, যারা এই নিয়ে পড়াশুনা করেন, তাদের আমরা বলেছিলাম আপনারা আমাদের পড়াশুনা করে একটা রিপোর্ট দিন। তারাও কতকগুলো আমাদের কাছে সাজেশন দিলেন, কিন্তু আমরা সত্যকারের কোনও একটা অংশ গ্রহণ করে বাস্তব পরিস্থিতিতে প্রয়োগ করে আমরা এগিয়ে যেতে পারিনি। আমাদের কাছে সম্ভব মনে হয়নি। বিশেষ করে যেখানে পৌর প্রতিষ্ঠানে প্রশাসনিক দুর্বলতা, এতক্ষণ কাশীবাবু নিজেই বললেন, সেই একটা প্রতিষ্ঠানকে দিয়ে. যেখানে আমাদের সিটিজেনদের সার্ভিস দিতে হবে, নাগরিকদের সুযোগ সুবিধা করে দিতে হবে, রাস্তাঘাটে আলো, জল এর সুযোগ করে দিতে হবে. সেই প্রশাসন এখন এত দুর্বল, তাদের ঘাড়ে এত দায়িত্ব চাপিয়ে দেওয়া আমার মনে হয় সঠিক হবে না, কিন্তু আমরা এটা মনেকরি, আপনারা সবাই মিলে এটা যদি বার করতে পারেন যে কি সুষ্ঠু পলিসি আমাদের ইন্ট্রোডিউস করা দরকার, আমরা কিন্তু সেটা করতে রাজি আছি, এটা আমাদের কাছে বললাম। কারণ যে অ্যামেন্ডমেন্ট এনেছেন, এই অ্যামেন্ডমেন্ট আপনারা পড়বেন, এবং বলবেন যে এটা বাস্তবে সম্ভব নয়, অবাস্তব। এই অবস্থার মধ্যে কাশীবাবু এটা বলেছেন, কাশীবাবুর বক্তব্যটা কন্ট্রাডিক্টরি, একদিকে তিনি বলেছেন মিউনিসিপ্যালিটির আর্থিক অবস্থা ভাল করুন, আর একদিকে বলেছেন ট্যাক্স বসাবেন না। সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ড অন্যায়। আমি কাশীবাবুকে জানাই, কি কলকাতা শহরে, কি কোনও মিউনিসিপ্যাল শহরে আপনি যান, এইট্টি পারসেন্ট অব দি প্রপার্টি are under assessed আপনি যদি চ্যালেঞ্জ গ্রহণ করতে চান, চ্যালেঞ্জ গ্রহণ করতে পারেন। 80 P.C of the properties are under assessed. এবং বেশির ভাগ হল যারা বড় বড় বাড়ির মালিক, তারা বেশি ট্যাক্স ফাঁকি দেয় এবং এই যে আপনি বলেছেন স্ট্যান্ডার্ড, একটা স্ট্যান্ডার্ড যদি ঠিক না করেন, আমি বলছি অ্যাকর্ডিং টু ল, আমি গায়ের জোর করতে বলছি না, একটা স্ট্যানডার্ড যদি ঠিক না করেন তাহলে আপনি মিউনিসিপ্যালিটির আর্থিক অবস্থা ভাল করবেন কি করে? কন্সটিটিউশনে আমাদের লোকাল বডিজকে কি দিয়েছে, কি প্রভিসন আছে ফাইন্যান্সিয়াল প্রভিসন? সেন্ট্রাল গভর্নমেন্টের আছে, স্টেট গভর্নমেন্টের ধরা আছে যে কার কি কি আর্থিক ক্ষমতা, কিন্তু

লোকাল বডিজ এর কি আছে? লোকাল বডিজ - বলবেন, যেটা কেউ কেউ অ্যামেন্ডমেন্ট এনেছেন, আমাদের মাননীয় সদস্য জন্মেজয় ওঝা মহাশয় এনেছেন ডিভলিউশন অব পাওয়ার অ্যান্ড অথরিটি, আমি সেই আলোচনা এখন করছি না। কথাটা হল, আমরা তো এসেই বলেছি, লেফট ফ্রন্ট গভর্নমেন্ট বলেছে যে মোর পাওয়ার টু দি স্টেট মোর ফাইনান্স টু দি স্টেট, আমরা একমাত্র সেলস ট্যাক্স দিয়ে কি করব? অ্যামিউজমেন্ট ট্যাক্স, এইটুকু দিয়ে এত বড় রাজ্যের, এত বড় সমস্যার কি করে সমাধান করব? এটা কি সম্ভব? আপনারা তো মন্ত্রী ছিলেন, এখানেই থাকুন, যেখানেই থাকুন সরকার পরিচালনা করেছেন দীর্ঘদিন, এই পৌর প্রশাসনে, মিউনিসিপ্যালিটিগুলোকে তাদের শুধু হোল্ডিং ট্যাক্স বা লাইসেন্স ফি বা ওয়াটার ট্যাক্স বা লাইটিং রেট বা কনজারভেন্সি রেট এছাড়া কি দিয়েছেন? কিছুই তো দেন নি, আপনারা দেন নি কেন? আমি বলতে পারি This is the first time of that left Govt. has appointed Municipal Finance Commission — you should note it. স্টেট গভর্নমেন্ট ফার্স্ট আমরা অ্যাপয়েন্ট করেছি এ মিউনিসিপ্যাল ফাইন্যান্স কমিশন উইথ ডঃ ভবতোষ দত্ত This is the first time in the history of the state legislature. স্টেট গভর্নমেন্ট has appointed a Municipal Finance Commission with Mr. Bhabatosh Dutt as its Chairman তার এই রিপোর্ট বাই মার্চ ৮১ সালে আসবে। তার স্টাডিতে যদি আসে, তিনি সাজেশন দেবেন, সুপারিশ করবেন, নিশ্চয়ই স্টেট গভর্নমেন্ট আলোচনা করবে, আলোচনা করে নিশ্চয়ই যদি কোনও ব্যবস্থা গ্রহণ করার দরকার হয় নিশ্চয়ই তা করবে। আপনারা করেন নি, কংগ্রেস করেননি। আপনারা কোনওদিন এই ব্যবস্থার কথা চিন্তা পর্যন্ত করেন নি। এই চিন্তা আপনাদের করা উচিত ছিল। কংগ্রেস কোনওদিন এ বিষয়ে চিন্তা করেনি, কিন্তু এটা তাদের করা উচিত ছিল। তারপর উনি বোম্বে কর্পোরেশনের কথা বললেন। উনি কি জানেন তাদের কত আয়; তাদের ট্যাক্স রেট জানেন কি? অ্যাবভ ৯০ কোটি টাকা তাদের ট্যাক্স রিয়েলাইজেশন হয়। আর আমাদের এখানে ১৫ থেকে ১৬ কোটি টাকা হয়। তাদের পার ক্যাপিটা এক্সপেন্ডিচার হচ্ছে ১২৫ টাকা, আর আমরা পশ্চিমবঙ্গে ৫০ টাকাও খরচ করতে পারি না। সেখানে ট্যাক্সের স্লাব সিস্টেম নেই, ৪২% ফর অল। ১০০০ টাকা হলেও ৪২% এক কোটি টাকা হলেও ৪২%। আমরা অনেক ডেমক্রেটিক্যালি, প্রগ্রেসিভলি পিপলের উপর ট্যাক্স ধার্য করছি। তারা সেটা করছে না। সুতরাং বোম্বের কথা বলে লাভ কি এবং তাদের সার্ভিসের কথা বলেই বা লাভ কি হবে?

সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ডের কথায় ওদের রাগ কেন হচ্ছে? ওদের রাগ হওয়া উচিত নয়। কারণ আজকে যদি বড় বড় বাড়িগুলির টল বিল্ডিংস - মালিকদের কাছ থেকে বেশি বেশি ট্যাক্স পাই তাহলে অনেক ভালভাবে মিউনিসিপ্যাল সার্ভিস দিতে পারব। (**শ্রী কাশীকান্ত মৈত্র ঃ— তার জন্য সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ডের দরকার হয় না।**) সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ড এইজন্য করা হচ্ছে যে, There should be a standard, these should be a study, it is a scientific study. এটা থাকা দরকার, তানাহলে আপনি আইনজ্ঞ-লোক, আপনি জানেন যে, কিভাবে হাইকোর্টে এসব বিষয়ে কেস হয়। ক্যালকাটা মিউনিসিপ্যাল অ্যাক্ট থাকা সত্ত্বেও এখানে ২৪-তলা বাড়ি হচ্ছে। সেকশন ১১৬ অফ দি ক্যালকাটা মিউনিসিপ্যাল অ্যাক্ট বলছে, এসব ক্ষেত্রে নোটিশ দিয়ে ডেশমোলিসন অর্ডার দেওয়া হবে। ৭

তলা বাড়ির জন্য ডেমোলিসন অর্ডার হল, কিন্তু বাড়ি ভাঙতে গিয়ে দেখল ৮ তলা হয়ে গেছে। ৮ তলা ভাঙার অর্ডার নেই এই অজুহাতে আইনজ্ঞরা হাইকোর্টে বিতর্ক সৃষ্টি করল এবং বাড়ির মালিক ডেমোলিসন অর্ডারের বিরুদ্ধে হাইকোর্ট থেকে ইংজাংশন পেয়ে গেল। ৭ তলার উপরে অর্ডার, ৮ তলা কি করে ভাঙবে? you the lawyear who institute the cases in the High Court and the Judges pass orders. আমরা কি করব? আপনি একথা বলছেন, আবার আপনি নিজেই বলছেন কনফ্লিকটিং ডিসিসন। এই তো অবস্থা! Thère is law and you are file the cases to go better free. আমরা খাটাল রিমুভ করতে বলছি, আপনারা সে ব্যাপারে কোর্টে যাচ্ছেন কেন? হোয়াই? আমরা কিছু করতে পারছি না। আমরা খাটাল রিমুভ করতে চাইছি আপনারা ল'ইয়াররা তার বিরুদ্ধে কোর্টে দাঁড়াচ্ছেন। The High Court passes anticipatory orders is 300 Cases in which Shri Sankar Das Banerjee and Shri Asok Sen stood as Councils. What can we do. এই তো হচ্ছে অবস্থা। খাটাল রিমুভ করতে গিয়ে এই অবস্থা হচ্ছে। হোয়াই ডু ইউ প্লিড দেয়ার কেসেস। তবে আপনি যেটা বলেছেন, সেটা ঠিকই যে স্টেট গভর্নমেন্ট সাবভেনসন দিয়ে আর কতদিন চালাবে।

তারপরে সল্ট লেকের কথা বললেন, আপনি জানেন সেই এলাকায় সাধারণত কারা বাড়ি করে, তারা কি আজ পর্যন্ত কোনও ট্যাক্স দিয়েছে? মে আই নো ইট ফ্রম ইউ, হোয়াই? তারা বলতে পারে যে, ট্যাক্স তো আমরা দিয়ে দিচ্ছি। না তারা এক পয়সাও দেয় না, দে মুভ দি হাই কোর্ট এবং তারা ইংজাংশন নিয়ে আসে। লোকাল বডিসগুলির মূল ডিফিকাল্টিস এই যে, তাদের আয় কম।

[1-10 — 1-20 p.m.]

সাধারণ মানুষের কাজ করতে গেলে বাধা আসবে, কি করা যাবে? কাশীবাবু সার্ভিসের কথা বললেন। কাশীবাবু, আমি আপনাকে বলি আপনি কৃষ্ণনগর মিউনিসিপ্যালিটির কথা বলেছেন কিন্তু আমি নিজে গিয়ে দেখেছি, আপনাদের নিকাশি খালের উপর কয়তলা বাড়ি হয়েছে আপনি বলুন? কৃষ্ণনগর মিউনিসিপ্যালিটির নিকাশি খালের উপর সমস্ত বাড়ি হয়ে নিকাশি বন্ধ করে দিয়েছে। আমি চেষ্টা করেছিলাম, আমি বলেছিলাম কৃষ্ণনগর মিউনিসিপ্যালিটির ড্রেনের ব্যবস্থা নাই এটার আপনারা একটা স্কীম করে দিন। অফিসাররা বললেন কি স্কীম করব, মিউনিসিপ্যালিটির নিকাশির উপর বাড়ি হয়েছে। কি বলব। তারপর মাননীয় সদস্য ফার্নিচারের উপর ট্যাক্সের কথা বলেছেন। কলকাতা শহরে ২ হাজার টাকা বাড়ি ভাড়া, তারমধ্যে ১৫০০ টাকা সার্ভিস চার্জ, ৫০০ টাকা রেন্ট। আমি বেড, ফ্যান, ফার্নিচার দিয়েছি, দ্যাট ইজ নট ট্যাক্সেবল। টেন্যান্টদের কাছ থেকে ২০০০ টাকা নিচ্ছেন তার ট্যাক্স দিচ্ছেন মাত্র ৫০০ টাকার। আমি কি করব বলুন। যেখানে এই সিচুয়েশন, ক্যাপিটালিস্ট সিস্টেমে আছে সেখানে আমি কি করতে পারি? অতএব সেখানে আমাকে চেষ্টা করতে হবে ২হাজার টাকার উপর ট্যাক্স বসাতে এবং আপনিও জানেন এবং আমিও জানি কতকগুলি অসুবিধা আছে। কেউ বলতে পারেনা এমন একটা বিশুদ্ধ আইন হল দ্যাট উইল নট বি চ্যালেঞ্জ এবং এমন আইন হল আমি ইচ্ছা করলেই যাতে ট্যাক্স করতে পারব। আপনি জানেন অ্যাসেসমেন্ট

বেসিসে ফেয়ার রেন্ট, স্ট্যান্ডার্ড রেন্ট অনেক কিছুই হচ্ছে তা সত্ত্বেও চেষ্টা করা হচ্ছে কি পরিমাণ মিনিমাম ট্যাক্স করা যায় যাতে করে সার্ভিসগুলো মেনটেন করা হয়। স্টেট গভর্নমেন্ট এখন বিভিন্ন মিউনিসিপ্যালিটির সাবভেনসন দিচ্ছে, তিনি যে ইনকামগুলি বলেছেন তার ডবল দিচ্ছেন। তা সত্ত্বেও আমি মনেকরি এই মিউনিসিপ্যালিটি অ্যাডমিনিস্ট্রেটিভ স্ট্যান্ডার্ড উন্নতি করার জন্য একজিকিউটিভ অফিসার, ইঞ্জিনিয়ার, হেলথ অফিসার, ফাইনান্স অফিসার রাখার কথা বলেছি। ওদের এদের রাখার ক্ষমতা নেই, তাই এই ধরনের অফিসারদের খরচ সরকারই দেবে, কিন্তু কন্ট্রোল থাকবে ওদের হাতে। ওরা যদি মনে করে যে কোনও অফিসার ঠিকমতো কাজ করতে পারছে না — you can write to the Government and Government will withdraw. এই আমরা করতে চাইছি। সীমিত অর্থের মধ্যে যাতে এই পৌরসভাগুলি ভাল করে চলে তারজন্য এই ব্যবস্থা। গভর্নমেন্টের হস্তক্ষেপ এই বিলে আলোচনা করে দেখুন তাদের অধিকার খর্ব করা হয়নি। আপনি একটা কথা বলবেন মিউনিসিপ্যালিটির অ্যাপয়েন্টমেন্টের কথা। আপনি জানেন সেকসান ৫০ এতে, no appointment can be made, no post can be created without prior sanction of the state Govenment. আমরা কি বলছি। আমরা এই কথা বলি ৫০০ টাকার এমপ্লয়ী নিলে এক পারসেন্ট আপনারা অ্যাট ইজ করবেন, স্টেট গভর্নমেন্টের অ্যাপ্রুভ্যাল দরকার হবে না, নিজে করবে, তার বেশি যদি করে এক হাজার টাকার বেশি কর্মচারী চাওয়া হয় তাহলে সরকারি হস্তক্ষেপ হবে। তাদের ক্ষমতা যতদূর সম্ভব ছেড়ে দিচ্ছি। ৬৭ এটা আমরা ডিলিট করে দিয়েছি। নির্বাচিত কমিশনারদের তারা বলছেন তোমরা থাক তোমাদের কিছু কাজ করতে হবে না। এবং তোমাদের উপর একজন এস ডি ও বা বি ডি ওকে বসিয়ে দিলাম। অর্থাৎ নির্বাচিত প্রতিনিধির কোনও ক্ষমতা থাকলো না অন্য একজনকে সমস্ত ক্ষমতা দিয়ে দিলেন। যাইহোক আমার যতদূর সম্ভব গণতন্ত্রকে স্টেনদেন্থ করার তা করেছি এবং আর্থিক অবস্থার উন্নতি করার চেষ্টা করেছি। এই কথা বলে আমি শেষ করছি।

The motion of Shri Prasanta Kumar Sur, that the Bengal Municipal (Second Amendment) Bill, 1979, as reported by the Select Committee, be taken into consideration, was then put and agreed to.

**Clause 1**

**মিঃ স্পিকার ঃ** মন্ত্রী মহাশয় কি জন্মেজয়বাবুর অ্যামেন্ডমেন্ট গ্রহণ করছেন? আপনি বলে দিন কোনটা কোনটা আপনি গ্রহণ করবেন।

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আমি জন্মেজয়বাবুর অ্যামেন্ডমেন্ট গ্রহণ করছি না, শ্রী সুনীল বসু রায় এর ১৯ নং ক্লজ যে অ্যামেন্ডমেন্ট মুভ করেছেন সেটা ছাড়া আর কোনওটাই গ্রহণ করতে পারছি না।

The motion of Shri Janmejay Ojha that in clause 1(1), in line 1, after the word "the" the word "West" be inserted, was then put and lost.

The question that Clause 1 do stand part of the Bill, was then put and agreed to.

### Clauses 2 and 3

The question that clauses 2 and 3 do stand part of the Bill, was then put and agreed to.

### Clause - 4

**Shri Janmejay Ojha :** Mr. Speaker, Sir, I beg to move that in clause 4, the proposed sub-section (2) of the section 16 be omitted.

**Shri Prasanta Kumar Sur :** Except the amendment of Shri Sunil Basu Ray I oppose all the amendments.

[1-20 — 1-30 p.m.]

The motion of Shri Janmejay Ojha that in clause 4, the proposed sub-section (2) of the section 16 be omitted, was then put and lost.

The question that clause 4 do stand part of the Bill, was then put and agreed to.

### Clauses 5 to 15

The question that clauses 5 to 15 do stand part of the Bill, was then put and agreed to.

### New Clause 15A

**Shri Renupada Halder :** Sir, I beg to move that after clause 15, the following new clause be inserted namely :

"Insertion of new Section 62A 15A. After section 62 of the principal Act, the following new section shall be inserted, namely :—

Recall of 62A. (1) Any person whose name is included in the Commissions. electoral roll, as in force for the time being, for the election of Commissioners of a Municipality may make an application for the recall of the Commissioner elected from the ward of the Municipality of which he is an elector on the ground of his loss of confidence in such commissioner :

Provided that no such application shall be made against a Commissioner in the first year or the last year of his term of office.

(2) Such application shall be addressed to the Chairman and be signed or thumb-impressed by the applicant and shall contain the name, the number of the ward, the serial number in the electoral roll and the address of the applicant and also such other particulars as may be prescribed by rules made by the State Government.

(3) A fee of twenty-five paise shall be paid in respect of such application.

(4) When not less than fifty per centum of the total number of the electors of a ward have each made such application against the Commissioner elected from the ward, the Chairman shall refer the applications to the Commissioners at a meeting who shall thereupon proceed to appoint a Committee consisting of three persons elected from amongst themselves to scrutinise the applications in the manner prescribed by such rules as may be framed by the State Government.

(5) If after such scrutiny and inquiry, the Committee appointed under sub-section (4) names a report confirming that applications for recall of the Commissioners have actually been made in accordance with this section by not less than fifty per centum of the electors of the ward from which the Commissioner has been elected, the Commissioners at a meeting shall arrange to hold a referendum in such ward in the manner prescribed by rules made by the State Government.

(6) All persons whose names are included in the electoral roll relating to such ward for the time being in force shall be entitled to vote at the referendum.

(7) If a majority of the valid votes caste at the referendum is in favour of recall of the Commissioner, the office of the Commissioner shall be forthwith be declared to be vacant by the officers appointed by the State Government to conduct the referendum.

(8) The Chairman shall thereupon communicate the result of the referendum to the District Magistrate who shall take steps for holding a bye-election in the ward concerned.

(9) No referendum and no bye-election held under this section shall be called in question in any Court and no Court shall grant an injunction—

(a) to postpone the holding of a referendum or a bye-election under this section, or

(b) to prohibit a person declared to be elected at any such bye-election from taking part in the proceedings of the municipality of which he has been elected as a Commissioner.''

The motion was then put and a division taken with the following results :

**NOES**

Adak, Shri Nitai Charan

Anisur Rahaman, Shri

Atahar Rahaman, Shri

Bandyopadhyay, Shri Balai

Basu, Shri Debi Prosad

Basu, Shri Gopal

Basu, Shri Nihar Kumar

Basu Ray, Shri Sunil

Bhattacharyya, Shri Satya Pada

Biswas, Shri Jayanta Kumar

Biswas, Shri Jnanendranath

Chakraborti, Shri Subhas

Choudhury, Shri Gunadhar

Choudhury, Shri Bikash

Das, Shri Banamali

Das, Shri Jagadish Chandra

Das, Shri Santosh Kumar

Deb, Shri Saral

Goswami, Shri Subhas

Guha, Shri Nalini Kanta

Hashim Abdul Halim, Shri

Hira, Shri Sumanta Kumar

Kar, Shri Nani

Let (Bara), Shri Panchanan

Majhi, Shri Dinabandhu

Majumdar, Shri Sunil Kumar

Mal, Shri Trilochan

Mandal, Shri Prabhanjan

Mandal, Shri Rabindra Nath

Mazumder, Shri Dinesh

Mondal, Shri Raj Kumar

Mondal, Shri Sahabuddin

Mukherjee, Shri Bamapada

Mukherjee, Shri Bhabani

Mukherjee, Shri Joykesh

Mukherjee, Shri Niranjan

Naskar, Shri Gangadhar

Pramanik, Shri Abinash

Ray, Shri Achintya Krishna

Ray, Shri Birendra Narayan

Roy, Shri Amalendra

Roy, Shri Hemanta Kumar

Roy Barman, Shri Khitibhusan

Roy Chowdhury, Shri Nirode

Saha, Shri Jamini Bhuson

Sarkar, Shri Ahindra

Satpathy, Shri Ramchandra

Sen, Shri Deb Ranjan

Sen, Shri Dhiren

Sen, Shri Sachin

Sen Gupta, Shri Prabir

Sing, Shri Buddhadeb

Singh, Shri Khudiram

Sinha, Dr. Haramohan

Sinha, Shri Khagendra Nath

Singha Roy, Shri Guru Prasad

Sur, Shri Prasanta Kumar

Tah, Shri Dwarka Nath

Tirkey, Shri Manohar

Uraon, Shri Punai

**AYES**

Bauri, Shri Bijoy

Halder, Shri Renupada

**Abstentions**

Das Mahapatra, Shri Balai Lal

Das, Shri Shiba Nath

Mahanti, Shri Pradyot Kumar

Mahato, Shri Shantiram

Maity, Shri Bankim Behari

Maity, Shri Satya Brata

Maji, Dr. Binode Behari

Omar Ali, Dr.

Pal, Shri Ras Behari

Pal, Shri Bankim Behari

Ray, Shri Naba Kumar

Roy, Shri Krishnadas

Roy, Shri Nanuram

Sen, Shri Bholanath

Shaikh Imajuddin, Shri

Sinha, Shri Atish Chandra

Soren, Shri Suchand

The Ayes being 2 and the Noes 60, the motion was lost.

**Clause 16**

The question that Clause 16 do stand part of the Bill was then put and agreed to.

**Clause 17**

**Mr. Speaker :** মাননীয় সদস্য শ্রী রেণুপদ হালদার কর্তৃক আনীত ৪নং সংশোধনী আইনানুগ নয়।

**Shri Janmejay Ojha :** Sir, I beg to move that in clause 17, in the provision to proposed section 64(a), lines 1 and 2, for the words "the rate shall be fixed after taking into account the financial position of the municipality" the words "the total annual expenditure for paying monthly allowances to Chairman and Vice-Chairman, sumptuary allowance to the Chairman and allowances for attending meeting of the Commissioners shall not exceed one percent of the annual taxation of the Municipality", be substituted.

The motion was then put and lost.

The question that Clause 17 do stand part of the Bill was then put

and agreed to.

[1-30 — 1-40 p.m.]

## Clause 18

মিঃ স্পিকার ঃ আপনার ৬ নম্বর সংশোধনী প্রস্তাব নীতিমূলক, এটা আউট অফ অর্ডার।

The question that clause 18 do stand part of the Bill was then put and agreed to.

## Clause 19

**Shri Janmejay Ojha :** Sir, I beg to move that in clause 19, in the proviso to proposed section 66(2), in line 1 for the words "so appointed", the words "if appointed for one Municipality only" be substituted;

**Shri Janmejay Ojha :** Sir, I beg to move that in clause 19, in the proposed section 66(2), in the proviso, last line, after the words "the time being" the words "and if the officers and employees are so appointed for a group of Municipalities they shall be under the administrative control of the State Government and shall be dismissed or removed by the State Government according to State Government rules" be added.

**Shri Prasanta Kumar Sur :** I oppose the amendment

the motions ware then put and lost.

**Shri Sunil Basu Roy :** Sir, I beg to move that in clause 19, in the proviso to sub-section (2) of proposed section 66, for the words "shall not be dismissed or removed from service by the State Government unless such action is approved by a resolution of the Commissioners at a meeting called for this purpose by a majority of total number of members holding office for the time being" the following words be substituted, namely :—

"may be withdrawn by the State Government if a resolution to that effect is passed by the Commissioners at a meeting called for this purpose by a majority of total number of members holding office for the time being and in the case of a group of municipalities, if such resolution is so passed by the Commissioners of the majority of such group of municipalities"

স্যার, ক্লজ ১৯ সাব ক্লজ সাব সেকশন ২ অফ প্রপোজড সেকশন ৬৬ সংশোধিত হয়েছে এই প্রভিসনে আমি অ্যামেন্ডমেন্ট আনতে চেয়েছি আমার এই সংশোধনী প্রস্তাব আনার উদ্দেশ্য হচ্ছে অ্যামেন্ডমেন্ট বিলে যে প্রস্তাব রাখা হয়েছে তাতে সরকারি কর্মচারী মিউনিসিপ্যালিটি থেকে যাদের দেওয়া হবে কোন কার্যপোলক্ষ্যে বা কোন কাজ করবার জন্য তাদের বরখাস্ত করার অধিকার মিউনিসিপ্যাল বোর্ডের উপরে বর্তে যাচ্ছে। এই ধরনের অ্যামেন্ডমেন্ট প্রস্তাবের মধ্যে আছে এই জায়গাটাকে সংশোধন করে যদি মিউনিসিপ্যাল বোর্ড তারা ঐ কর্মচারীকে রাখতে না চান তাদের সাথে কোনও বিরোধিতা হয় সে ক্ষেত্রে সরকার তাদের প্রত্যাহার করে দিতে পারবেন। যদি বোর্ড সংখ্যাধিক্য ভোটে সেরকম কোনও প্রস্তাব গ্রহণ করে, এই ব্যাপারটাকে ঠিক করবার জন্য বৈষম্য ছিল সেটা সংশোধন করবার জন্য আমি এই সংশোধনী প্রস্তাব এনেছি।

**Shri Prasanta Kumar Sur :** I accept the amendment,

the motion was then put and agreed to

The question that clause 19, as amended, do stand part of the Bill, was then put and agreed to.

**Clauses 20 to 26.**

The question that clauses 20 to 26 do stand part of the Bill was then put and agreed to.

**Clause 27**

**Mr. Speaker :** Amendment No.9 is out of order.

The question that clause 27 do stand part of the Bill was then put and agreed to.

**Clauses 28 to 149 and the Preamble.**

The question that clauses 28 to 149 and the Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Prasanta Kumar Sur :** Sir, I beg to move that the Bengal Municipal (Second Amendment) Bill, 1979, as settled in the Assembly be passed.

[1-40 — 1-50 p.m.]

**শ্রী মহম্মদ সোহরাব :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় পৌরমন্ত্রী মহাশয় যে বিল এনেছেন এবং যেটা এতক্ষণ সেটেল হল সে সম্বন্ধে দু'একটি কথা আমি বলতে চাই। প্রথমে বলতে গিয়ে একথা বলা যায় যে মাননীয় মন্ত্রী মহাশয়, বিশেষ করে বামফ্রন্টের মন্ত্রীরা, যে সমস্ত বিল নিয়ে এসেছেন তার এমস অ্যান্ড অবজেক্টে এবং তাদের বক্তৃতা শুনে মনে হবে

যে ওরা অন্তত পশ্চিমবাংলায় সাধারণ মানুষের কাছে গণতন্ত্রকে অনেক দূরে পৌঁছে দিচ্ছেন, অনেক ভাল কাজ করছেন। কিন্তু বিলের ভেতর ঢোকা যায় তখন দেখা যায় যে একমাত্র উদ্দেশ্য হচ্ছে ক্ষমতাকে কুক্ষিগত করে কি করে সরকার এই গণতন্ত্রের আরও কণ্ঠরোধ করবে এই জিনিসটা দেখা যায়। প্রতিটা বিলের এই উদ্দেশ্য হচ্ছে এবং তা আমি এই বিলের কয়েকটি ক্লজের মাধ্যমে বিশেষ করে এই জিনিসগুলি প্রমাণ করার চেষ্টা করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি ক্লজ ফোর এ দেখুন, নিউ অ্যাপয়েন্টমেন্ট এবং নিউ মিউনিসিপ্যালিটি, যা এই ৪নং ক্লজে বলা হয়েছে, এখানে নূতন মিউনিসিপ্যালিটি করা তো অত্যন্ত কষ্টকর, যদি বা নূতন মিউনিসিপ্যালিটি যখন হবে তখন মাননীয় মন্ত্রী মহাশয় কি করেছেন? প্রথম বছরের জন্য গভর্নমেন্ট নমিনেট করবেন — সমস্ত সদস্য হবেন গভর্নমেন্ট নমিনি। তার মানে হচ্ছে দলবাজি এবং প্র্যাকটিক্যালি এর মানে এটাই হচ্ছে একটা ডিসেন্ট বেরিয়াল। দি ভেরি কনসেপশন অব ডিসেন্ট্রালাইজেশন অব ডিমোক্রাসি এটাকে স্টেট গভর্নমেন্ট বেরিয়াল দিচ্ছেন বা কবর দিচ্ছেন। কেন? এর মধ্যেই দেওয়া আছে যে আপনি দু'বৎসর পরে আরও দু'বৎসর বাড়াবার সুযোগ দিচ্ছেন।

আপনার যে সরকার এই যে সমস্ত নমিনি করবেন প্রয়োজন হলে তাদের ৪ বছর পর্যন্ত লাইফ দিতে পারবেন এবং এই ৪ বছর ধরে নতুন মিউনিসিপ্যালিটিতে কোনওরকম নির্বাচনের ব্যবস্থা না করে আপনাদের মনোমতো লোকদের, দলের লোকদের দিয়ে মিউনিসিপ্যালিটি রান করবার ব্যবস্থা করেছেন। এরপরে দেখুন ক্লজ ফোরটিন এখানে আমরা দেখতে পাচ্ছি কি? আগে ব্যবস্থা ছিল চেয়ারম্যান এবং ভাইস চেয়ারম্যানকে টু থার্ড মেজরিটিতে রিমুভ্যাল হত, কিন্তু আজকে আপনারা যারা গ্রামে থাকেন সেই সমস্ত সদস্যরাই জানেন এই রিমুভ্যালের ব্যাপারে কি অবস্থা দেখা দিয়েছে, একজনকে টানলে — প্রধানকে টানলে প্রধান ও উপপ্রধান-এর রিমুভ্যালের ব্যবস্থা হচ্ছে, আমার কথা হচ্ছে রিমুভ্যালের ব্যাপারে কেন সিম্পল মেজরিটি করছেন, আগে যেমন ছিল সেই টু থার্ড মেজরিটি সেটা থাকলেই ভাল হত বলে মনে করছি।

**শ্রী ভবানি মুখার্জি ঃ** কোনটা বেশি গণতান্ত্রিক?

[1-50 — 2-00 p.m.]

**শ্রী মহঃ সোহরাব ঃ** এতে দেখবেন আপনাদের অসুবিধা হবে। তারপরে ক্লজ এইট্টি নাইন, ক্লাসিফিকেশন অব মিউনিসিপ্যালিটি, এখানে আপনারা সমস্ত ক্ষমতা সরকারের হাতে নিয়ে নিচ্ছেন। ক্লজ এইট্টি নাইনে আছে The State Govt. may, by notification, classify the municipalities in different categories for the purpose of application of building rules on the basis of land-use pattern, concentration of population, urban growth, etc. particular statute. এখানে স্টেট কন্ট্রোল করছেন, সরকার নিজের হাতে ক্ষমতা কেন নিচ্ছেন, এর একমাত্র উদ্দেশ্য হচ্ছে কনসেনট্রেশন অব পাওয়ার নিয়ে নেবার জন্য। সুতরাং এই জিনিস ঠিক হচ্ছেনা। এরপরে দেখুন ১০৫, এখানে দুটো অথরিটির কথা বলা হয়েছে No person shall, without the prior permission of the Commissioners and also of the State Govt. to be

obtained in such manner as may be prescribed establish in any place within the municipality, or materially alter, enlarge or extend, any factory or workshop, etc. মিউনিসিপ্যালিটির কাছ থেকে পারমিশন নেওয়া হবে আবার সরকারের কাছ থেকেও নেওয়া হচ্ছে। সাব ক্লজ টু-তে কেবলমাত্র মিউনিসিপ্যালিটির কথা বলা হচ্ছে। এখন একটা লোক বা অর্গানাইজেশন মিউনিসিপ্যালিটির কাছ থেকে পারমিশন পেয়ে গেল, স্টেট গভর্নমেন্ট দিলনা, তাহলে কি হবে, যদি দুটো অথরিটি ডিফার করে তো কার হুকুম মানা হবে? দুটো অথরিটির কাছ থেকে পারমিশন নিতে হবে, সেখানে মিউনিসিপ্যালিটি পারমিশন দিল কিন্তু স্টেট গভর্নমেন্ট দিলনা, সেই ক্ষেত্রে কি হবে সেটা বলেননি। সুতরাং সেটা ক্লারিফাই করা দরকার বলে আমি মনে করছি। তারপরে ক্লজ ১৪০ দেখুন, সেখানে বলেছেন — The State Government may after giving the commissioners a reasonable opportunity of being heard, annul any proceeding or resolution which it considers to be not in conformity with law and with the rules in force there under and may do all things necessary to secure such conformity তারপর সাবক্লস দুইটা দেখুন, সেখানে সমস্ত ক্ষমতা একজন আমলার হাতে দিয়ে দিচ্ছেন। সেখানে সাব-ক্লজ টুতে ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটের হাতে সমস্ত ক্ষমতা দিয়ে দিচ্ছেন। একটি গণতান্ত্রিক সংস্থা মিউনিসিপ্যালিটি, তার গণতান্ত্রিক পদ্ধতিতে নির্বাচিত সদস্যরা একটা রেজলিউশন নিলেন কিন্তু সেখানে একজন আমলার হাতে সমস্ত ক্ষমতা দিয়ে দিচ্ছেন, টু সাসপেন্ড দি রেজলিউশন। এটা আপনারা গণতন্ত্রের কোন ধারায় করছেন বুঝতে পারছি না। সেখানে গণতান্ত্রিক পদ্ধতিতে নির্বাচিত একটি সংস্থা একটি ডিসিসন নিচ্ছে অথচ বলছেন একজন ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট তিনি যদি মনে করেন তাহলে সমস্ত রেজলিউশন, ডিসিসন বন্ধ করে দিতে পারেন, এটা অত্যন্ত কন্ট্রাডিক্টরি, ডেমোক্রাসির সঙ্গে এটা খাপ খাচ্ছে বলে মনে করছি না। তারপর ১৪৩ নং ক্লজটা দেখুন। সুপারসেশন করাটা তো এখন আপনাদের ধর্ম হয়ে দাঁড়িয়েছে। হ্যাঁ, নিশ্চয় যে কোনও স্টেট গভর্নমেন্টের সুপারসেশনের পাওয়ার থাকা উচিত কিন্তু সেখানে কন্সটিটিউশন্যাল রাইট হচ্ছে যে বডিকে সুপারসিড করবেন তারও হিয়ারিং-এর সুযোগ থাকা দরকার। **(ভয়েস ঃ- আগে ছিল?)** আমরা উইদাউট হিয়ারিং কাউকে সুপারসিড করি নি। আপনারা গণতন্ত্রের বড় বড় কথা বলছেন অথচ প্রভিসন রেখেছেন সুপারসিড করতে পারবেন যে কোনও একটা সুযোগে কিন্তু তাদের কোনও অপারচুনিটি দিচ্ছেন না হিয়ারিং-এর। তাদের ডাকুন, সে সুযোগ তাদের দিন। উইদাউট হিয়ারিং সুপারসিড করে তাদের কন্সটিটিউশন্যাল যে রাইট দ্যাট দে মে বি হাউ সে সুযোগ পর্যন্ত তাদের দিচ্ছেন না। সুতরাং এইভাবে গণতন্ত্রকে গলায় হাত দিয়ে টিপে মেরে সরকারের হাতে কিভাবে সমস্ত ক্ষমতা কুক্ষিগত করা যায় সেই চেষ্টা করছেন। কিছুদিন আগে আপনি বলেছিলেন, আপনারা নাকি কোনও মিউনিসিপ্যালিটিকে সুপারসিড করেন নি। এই প্রসঙ্গে আমি জঙ্গীপুর মিউনিসিপ্যালিটি যা আমার বাড়ির পাশেই সেই মিউনিসিপ্যালিটির কথা উদাহরণস্বরূপ বলতে পারি। কয়েকমাস আগে সেটা সুপারসিড করেছেন। আমরা জানি সেখানকার মিউনিসিপ্যালিটির যে টার্ম সেটা শেষ হয়ে গিয়েছে। আপনারা ক্ষমতায় এসেছেন তিন বছর হয়ে গেল, আমার জিজ্ঞাস্য, এরমধ্যে সেখানে নির্বাচন করতে পারেন নি কেন? আপনারা তা না করে সি.পি.এম.এর যে সমস্ত চামচা আছে তাদের সেখানে বসালেন। সেখানে অবশ্য সত্যবাবুরা

আন্দোলনও করেছিলেন সেজন্য। আপনারা যে সদস্যদের বসিয়েছেন সুপারসিড করে সেখানে আপনাদের বামফ্রন্টের আর একটি দল-আর.এস.পি'র- তার নেতৃত্ব বোধহয় সত্যবাবুই দিয়েছিলেন — জঙ্গীপুরে গিয়ে বিরাট আন্দোলন করেছিলেন এইভাবে আপনারা জঙ্গীপুর মিউনিসিপ্যালিটিকে সুপারসিড করেছেন বলে। সুতরাং ১৪৩ নং ধারায় যে প্রভিসন আপনি রেখেছেন মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব, অন্ততপক্ষে সেখানে এইটুকু রাখুন যে সেই সংস্থা যেন একটি হিয়ারিং-এর সুযোগ পায়। এরপর ১৪৫ নং ধারার কথা বলব। আপনারা তো গরিব লোকেদের কথা অনেক বলেন অথচ আমরা দেখছি সাইকেল রিক্সার উপর আপনারা ৬ টাকা করে ট্যাক্স বসিয়েছেন। ঐ সমস্ত খেটে খাওয়া মানুষ যাদের কথা আপনারা বেশি বলেন, বেশি ভাবেন বলে আপনারা দাবি করেন তাদের উপরই এইভাবে আপনারা ট্যাক্স বসালেন। এই ট্যাক্স মকুব করা যায় কিনা বা এটাকে মিনিমাম-১ বা ২ টাকা করা যায় কিনা সেটা আপনি একটু চিন্তা করুন। তারপর আমরা দেখলাম, কাশীবাবু অনেক ভাল ভালকথা শোনালেন। কিন্তু কাশীবাবুর স্মরণ থাকা উচিত যে এই তিন বছরের মধ্যে ওরা ভাল কথা শোনেন নি। এই তিন বছরের মধ্যে খালি কি করে দলবাজি করবেন, কি করে সমস্ত ক্ষমতা কুক্ষিগত করবেন এই চিন্তাই করেছেন। সেইজন্য আমি বলছি, বিভিন্ন মিউনিসিপ্যালিটির এলাকার মধ্যে আজকে যেভাবে ঘরবাড়ি তৈরি হচ্ছে এবং তাতে অন্যান্য জিনিস যা নষ্ট হচ্ছে সেগুলি যাতে ভালভাবে রক্ষণাবেক্ষণ করা যায় সেদিকে দৃষ্টি দিন এবং মিউনিসিপ্যালিটিগুলি যাতে নিজের পায়ে দাঁড়াতে পারে সে ব্যবস্থা করুন। পে অ্যান্ড অ্যালাউন্সের ক্ষেত্রে এখানে অনেক কথা বলা হয়েছে। আগেরদিনে যারা কমিশনার হতেন তাদের অবস্থা ভাল ছিল কিন্তু আজকাল মধ্যবিত্ত, নিম্নমধ্যবিত্ত ঘরের ছেলেরাও যাচ্ছেন নির্বাচিত হয়ে, কাজেই তাদের যে অ্যালাউন্স দেবার ব্যবস্থা করেছেন আমাদের দলের তরফ থেকে সেটাকে আমরা স্বাগত জানাচ্ছি। কেননা, এই ব্যাপারে আপনারা পঞ্চায়েতে ব্যবস্থা করেছেন। আগেকার দিনে জমিদাররাই রাজনীতি করত। সুতরাং তাদের এইসব অ্যালাউন্সের প্রয়োজন ছিল না। সুতরাং সেদিক থেকে ডেলি অ্যালাউন্স ট্রাভেলিং অ্যালাউন্স ইত্যাদি ব্যবস্থা ক্লজের মধ্যে রেখে ভালই করেছেন। এখন যে সমস্ত মানুষ রাজনীতি করছেন তাতে করে সেদিকটা বিবেচনা করে ক্লজে এটা রাখা যুক্তি যুক্ত হয়েছে বলে আমি মনেকরি। তারপর ক্লজে যে সমস্ত ক্ষমতা রাজ্য সরকারের হাতে কুক্ষিগত করার চেষ্টা করেছেন, এগুলি কিভাবে মডিফাই করা যায় তার চেষ্টা করুন। আপনারা ডিসেন্ট্রালাইজেশন অব পাওয়ার যাতে হয়, কনসেনট্রেশন অব পাওয়ার যাতে না হয় সেদিকে আপনি লক্ষ্য রাখবেন। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[2-00 — 2-10 p.m.]

**শ্রী জগদীশচন্দ্র দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বেঙ্গল মিউনিসিপ্যাল অ্যামেন্ডমেন্ট বিল, ১৯৭৯ যেটা পৌরমন্ত্রী পেশ করেছেন তাকে সমর্থন জানিয়ে আমি কয়েকটি কথা বলছি। ১৯৩২ সালের এই বিল এবং ব্রিটিশ সরকার এই বিল তৈরি করেছিল। ১৯৮৪ সালের বেঙ্গল মিউনিসিপ্যাল অ্যাক্টে যেসব আইনগুলি ছিল তাকে কনসোলিডেট করার জন্য, টু কনসোলিডেট অ্যান্ড অ্যামেন্ড দি ল রিলেটিং টু দি মিউনিসিপ্যালিটিজ অব বেঙ্গল-১৯৩২ সালে এই আইন পাস হয় এবং সেই আইনের কাঠামো বজায় রেখে পরবর্তীকালে কতকগুলি সংশোধন করা হয়েছে। বিগত ৩০ বছরের মধ্যে যে সমস্ত সংশোধনী হয়েছে মূল আইনের

কাঠামো বজায় রেখেই সংশোধন করা হয়েছে। আজকে যেটা হচ্ছে সেটাও এ মূল আইনের কাঠামো বজায় রেখেই হচ্ছে। কোনও কোনও সদস্য প্রশ্ন তুলেছেন এই কাঠামো বজায় রেখে কি করে একটা মালিক পরিবর্তন সম্ভব হবে — এটা ঠিক যে এই কাঠামোর মধ্যে সেটা সম্ভব নয়, যতক্ষণ পর্যন্ত না সারা দেশের কাঠামোর পরিবর্তন হচ্ছে। ১৯৩৫ সালের ভারত শাসন আইনের কাঠামোর মধ্যেই সারা দেশের সংবিধান তৈরি হয়েছে। সেখানে মূল কাঠামোকে বজায় রেখেই সংবিধান তৈরি হয়েছে। যারফলে সাম্রাজ্যবাদি ঐতিহ্য সমস্ত কিছুরই এরমধ্যে রয়ে গেছে মৌলিক কোনও পরিবর্তন ঘটানো যায়নি। আজকে ঘোড়ার সামনে গাড়ি জুড়ে কোনও কিছু করা যাবে না। কাঠামোর পরিবর্তন করার জন্য সামগ্রিক চেষ্টার প্রয়োজন আছে এবং সেই চেষ্টা আমাদের সকলে মিলেই করতে হবে। নামটা সম্পর্কে মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বেঙ্গল মিউনিসিপ্যাল অ্যাক্ট ১৯৩২ এবং ১৯৩২ সালের এই বেঙ্গল মিউনিসিপ্যাল অ্যাক্টের ভারে দেশ দুটো ভাগে ভাগ হয়ে গেছে। আমাদের অংশের ওয়েস্ট বেঙ্গল নাম রেখেছি, আর অন্য অংশ বর্তমানে বাংলাদেশ হয়ে গেছে। কিন্তু বিলের নামটা আজও আগের মতই রয়ে গেছে। এই নাম সম্পর্কে সাধারণ একটা সেন্টিমেন্ট, ভাবাবেগ যদি থেকে থাকে তাহলে সেদিক থেকে আমি বলব আগামী সেসানে বা পরবর্তী সময়ে সুযোগ মতো "ওয়েস্ট বেঙ্গল মিউনিসিপ্যাল অ্যাক্ট" এইভাবে এটার পরিবর্তন করা যায় কিনা মন্ত্রী মহাশয় সেটা একটু ভেবে দেখবেন। কারণ সমস্ত আইনটা ওয়েস্ট বেঙ্গল অ্যাক্ট হিসাবেই পরিচিত হচ্ছে। কাজেই এই বেঙ্গল নামটা বজায় রেখে আর লাভ কি আছে? আজকে যে সংশোধনী বিলটি এসেছে এই বিলের মোট ৫৫৭টি ধারার কতগুলি সংশোধন করা হয়েছে, নতুন কিছু ধারা এরমধ্যে এসেছে। ১৪৫টি ধারা সংশোধন করা হয়েছে, পরিবর্তন করা হয়েছে ১৬টি ধারা, ১১টি ধারা নতুন সংযোজন করা হয়েছে, ২২টি ধারা বাতিল করা হয়েছে। মোট ১৯৪টি ধারা এই সংশোধনী বিলের মধ্যে রয়েছে। ২৩টি চ্যাপটারের সংশোধন এসেছে। স্বভাবতই এটা একটা মেজর অ্যামেন্ডমেন্ট এবং এরমধ্যে গুরুত্বপূর্ণ দিকগুলি তুলে ধরা হয়েছে। কাজেই এটা একটা খুব মৌলিক কিছু পরিবর্তন না আনলেও কাজ চালাবার পক্ষে গুরুত্বপূর্ণ পরিবর্তন নিয়ে আসবে। মিউনিসিপ্যালিটির নির্বাচন না করে অনেকদিন চলতে পারত — সরকার এবারে অ্যামেন্ডমেন্ট এনে নির্বাচনের ক্ষমতা হাতে নিয়েছেন কোনও একটি বিশেষ মিউনিসিপ্যালিটি বা অনেকগুলি মিউনিসিপ্যালিটি তাদের নির্বাচন করার জন্য নির্দেশ দেবার ক্ষমতা রাজ্য সরকার গ্রহণ করেছেন — এটা নতুন করে এখানে সংযোজিত হয়েছে। চেয়ারম্যান এবং ভাইস চেয়ারম্যান যাদের বিরুদ্ধে অনাস্থা আসবে তারা মিটিংয়ে প্রিসাইড করতে পারতো। কিন্তু আমরা যে নূতন বিধান এনেছি তাতে আমরা বলেছি যে প্রিসাইড করতে পারবে না অন্য কমিশনার প্রিসাইড করবে। এটা আমরা মনেকরি গণতান্ত্রিক হয়েছে এবং ন্যায়সঙ্গত পরিবর্তন বলে আমি মনেকরি। যার বিরুদ্ধে অভিযোগ তাকে সভাপতিত্ব করা থেকে অব্যহতি দেওয়া হয়েছে এটা নিশ্চয় গ্রহণযোগ্য। চেয়ারম্যান এবং ভাইস চেয়ারম্যানদের মাসিক ভাতার ব্যবস্থা করা হয়েছে। এটা নিয়ে কাশীবাবু বলে গেছেন হওয়া উচিত নয়। বিনা পয়সায় কাজ করা উচিত কারণ জনসেবামূলক মনোভাব নিয়ে কাজ করতে যারা এসেছে তাদের ভাতা দেওয়া উচিত নয়। তাহলে আমরা বিধানসভার সদস্যরা তো জনসেবামূলক মনোভাব নিয়ে এসেছি আমাদের পয়সা দেওয়া হয় কেন? আমি জানি, আমি ভাইস চেয়ারম্যান ছিলাম, কিভাবে কাজ করতে হয় কিভাবে পরিশ্রম করতে হয়

চেয়ারম্যান ভাইস চেয়ারম্যানদের। আমি মনেকরি যুক্তিসঙ্গতভাবে এই ভাতার ব্যবস্থা করা হয়েছে। এবং তাতে নাগরিকরা বলতে পারবেন এখন মিউনিসিপ্যালিটি টাকা দিচ্ছে আপনারা আরও কাজ করুন। এতে দায়িত্বশীলতা আরও বাড়বে এবং মানুষকে জবাবদিহি করতে হবে। কমিশনারদের অ্যালাউন্সের ব্যবস্থা করা হয়েছে। আগে কমিশনারদের পকেটের টাকা খরচ করে রিক্সা করে বিভিন্নভাবে মিটিংয়ে যেতে হত এখন তারা সে টাকা ফেরত পাবে। এই ব্যবস্থার মধ্য দিয়ে যে পরিবর্তন করেছেন তা বিশেষভাবে গ্রহণযোগ্য নিয়োগ সম্পর্কে,-এর আগে একজিকিউটিভ অফিসার নিয়োগ বা এইরকম অফিসার নিয়োগ করার ক্ষমতা রাজ্য সরকারের হাতে সীমাবদ্ধ ছিল। এখন সেই ক্ষমতা পৌরসভার হাতে ছেড়ে দেওয়া হচ্ছে। আমি বলবো। ডিসেন্ট্রালাইজেশনের মধ্য দিয়ে ক্ষমতা কমিশনারের হাতে ছেড়ে দেওয়া হয়েছে। এরমধ্যে রাজ্য সরকারের কোনও এক্তিয়ার থাকবে না। একজিকিউটিভ অফিসারদের কতকগুলি ক্ষমতা দেওয়া ছিল। তারা কমিশনারদের সমপর্যায়ে কমিশনারদের সঙ্গে মিটিংয়ে বসতে পারত এবং কমিশনার এবং একজিকিউটিভ অফিসারদের পদমর্যাদার কোনও তারতম্য ছিল না। এখানে সেটা পরিবর্তন করা হয়েছে। একজিকিউটিভ অফিসারদের দরকার হলে মিটিংয়ে ডাকলে তবে তারা মিটিংয়ে অংশ গ্রহণ করতে পারবেন। আমি এই পরিবর্তনকে স্বাগত জানাই। তারপর কর্মচারী নিয়োগের ব্যাপারে চতুর্থ শ্রেণীর কর্মচারী ছাড়া সব কর্মচারীই এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে নিতে হবে। এতে কোনও দুর্নীতির প্রশ্ন থাকবে না। এটা একটা নূতন ব্যবস্থা। শুধু মাত্র এস.ইউ.সি-র তরফ থেকে এর আপত্তি উঠেছে যে আত্মীয়স্বজন বিবাহ সম্পর্কে বা জন্মসূত্রে যারা তাদের নাম ঘোষণা করা হত এখন কেন করা হবে না এবং এতে নাকি দুর্নীতি প্রশ্রয় পেতে পারে না। আমি মনেকরি এটা যে তুলে দেওয়া হয়েছে এটা ন্যায়সঙ্গতই হয়েছে। এইভাবে প্রার্থিদের আত্মীয়তার সম্পর্কে কথা ঘোষণা করলে নিয়োগকারিদের প্রভাবান্বিত হওয়ার যে সম্ভাবনা সেটা আর রইলো না। তারা যে চাকুরি পেয়ে যেতে পারত সেটা আর হবে না। আমার মনে হয়, যদি নাম আগে থেকে ঘোষণা করে দেওয়া হয় যে অমুক অমুকের আত্মীয়, তার ফলে নিয়োগকারিরা প্রভাবান্বিত হতে পারে। যারা চাকরিতে নিয়োগ করেন, যারা সিলেকশন কমিটিতে থাকেন, কমিশনারদের আত্মীয় এটা জানার ফলে তারা তো প্রভাবান্বিত হতে পারেন। অন্যদিকে কমিশনারের আত্মীয় যাদের বয়স ১৮ বছর কি ২১ বছর, তারা দেশের একজন সাধারণ নাগরিক, অন্যান্য নাগরিকদের সঙ্গে তাদের সমান সুযোগ থাকা উচিত। কাজেই এখানে কোনও বার থাকা উচিত নয়। আবেদনকারিদের মধ্যে পার্থক্য রেখে কাজ করতে হবে এইরকম থাকা উচিত নয়। সকলকেই সমানভাবে বিচার করা উচিত। এবং সেদিক থেকে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে লোক নেবার যে ব্যবস্থা করা হয়েছে তারফলে এই সমস্ত আশঙ্কা দূর হবে বলে আমি মনেকরি। পৌর কর্মচারিদের চাকরির বয়স বাড়ানো হয়েছে ৬০ বছর পর্যন্ত আগে ৫৫-৫৭ ছিল, বিভিন্ন মিউনিসিপ্যালিটিতে। যারা পৌর প্রাথমিক শিক্ষক তাদের বয়স ৬০ থেকে এক বছর করে বাড়িয়ে ৬৫ বছর পর্যন্ত করা হয়েছে। নিশ্চয় এগুলো অত্যন্ত ভাল জিনিস, যেগুলি আমরা গ্রহণ করতে পারি। তারপর মিউনিসিপ্যালিটির ফাইন্যান্স ইত্যাদি সম্পর্কে যে প্রস্তাবগুলো রাখা হয়েছে তারমধ্যে স্বভাবতই বহু নূতন জিনিস এসে গেছে, এগুলো সম্পর্কে আলোচনা করা হয়েছে। আমি আর এর ভিতর যাচ্ছি না। ট্যাক্সের ব্যাপারে এইকথা বলতে চাই কনসোলিডেটেড ট্যাক্স নিয়ে আসার ফলে যে তারতম্যগুলো ছিল সেগুলো দূর করার

চেষ্টা করা হয়েছে। আগে সাধারণ একজন গরিব মানুষকে যে হারে ট্যাক্স দিতে হত, লক্ষপতি একজন মানুষকেও ঠিক একই হারে ট্যাক্স দিতে হত। তাদের মধ্যে কোনও পার্থক্য ছিল না। ট্যাক্সের যে ব্যবস্থা ছিল — হাওড়া, দার্জিলিং এবং কার্শিয়াং এই তিনটি মিউনিসিপ্যালিটিতে শতকরা ৩৫ ভাগ এবং পশ্চিমবাংলার বাকি মিউনিসিপ্যালিটিগুলিতে শতকরা ৩০ ভাগ। তারমধ্যে হোল্ডিং ট্যাক্স হাওড়া, দার্জিলিং, কার্শিয়াং-এ ছিল ১৫% অন্যান্য মিউনিসিপ্যালিটিতে ১০%। বাকি সমস্ত জায়গায় ওয়াটার ট্যাক্স ৭।।% লাইট ট্যাক্স শতকরা ৩ ভাগ এবং কানজারভেন্সি শতকরা ১০ ভাগ — এবারে সমস্তটাকে মিলিয়ে একটা প্রগ্রেসিভ স্ল্যাব সিসটেম-এ নিয়ে আসা হয়েছে, যার ফলে তলার দিকে যারা গরিব মানুষ যাদের পেয়িং ক্যাপাসিটি কম তারা কিছুটা সুবিধা পাবেন এবং যাদের দেবার ক্ষমতা বেশি তারা কিছুটা বেশি দেবেন। এর ফলে মিউনিসিপ্যালিটির যে নিজস্ব আয় সেটা অনেকটা বাড়ার সম্ভাবনা রয়েছে। এরজন্য পৌরমন্ত্রী সকলেরই অভিনন্দনযোগ্য বলে আমি মনেকরি। একটা জিনিস শুধু তাকে বলতে চাইছি ৪৫ নং যে অ্যামেন্ডমেন্ট রয়েছে তার দুনং প্রোভাইসোতে বোধ হয় একটা জিনিস যোগ করা উচিত। যেখানে provided further that the commissioners at a meeting may either wholly or partially exempt from the consolidated rate of any holding which is used exclusively for the purpose of public charity. এখানে স্কুল বা কলেজ বিল্ডিংগুলি ইন্সটিটিউশন যেখানে লেখাপড়া শেখানো হয় তাদের ক্ষেত্রেও এটা প্রয়োগ করার ব্যবস্থা থাকা উচিত। পরবর্তীকালে যদি কোনও সুযোগ আসে সেটাকে এরসঙ্গে যুক্ত করার ব্যবস্থা করুন। কারণ স্কুল কলেজগুলোর ট্যাক্স দেবার মতো অবস্থা আজকে নেই। কারণ স্কুল কলেজগুলোতে মাইনে সরকার থেকে দিচ্ছে, যারফলে তাদের অন্যকোনও আয় সেখানে নেই। সব শেষে আমি আর একটা জিনিস বলছি খুব ছোট্ট হলেও খুব ভাল জিনিস আপনি নিয়ে এসেছেন। দীর্ঘদিনের অবমাননাকর একটা শব্দ ব্যবহার করা হত "মিউনিসিপ্যাল সারভেন্টস", আমাদের দেশে এই শব্দটা ব্যবহার করত ব্রিটিশ সরকার। কারণ they were masters and you were servants. ব্রিটিশের তৈরি আইনের মধ্যে একটা যে ব্যবধান ছিল মিউনিসিপ্যাল সারভেন্টস, এই সারভেন্ট কথাটা আপনি পরিবর্তন করেছেন। তারা সকলেই কর্মচারি, তারা চাকর নয়। এই পরিবর্তনের মাধ্যমে দীর্ঘদিন ধরে যে অসম্মানকর শব্দ ব্যবহার করা হত সেটা দূর করার জন্য পৌর-মন্ত্রী একটা পদক্ষেপ নিয়েছেন। সুতরাং এই সমস্ত দিক থেকে এই বিল সমর্থন-যোগ্য এবং আমি এই বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[2-10 — 2-20 p.m.]

**শ্রী সরল দেব ঃ** মাননীয় স্পিকার স্যার, মাননীয় পৌরমন্ত্রী শ্রী প্রশান্ত শূর যে সংশোধনী বিল এনেছেন তাকে আমি সমর্থন করে দু-চারটি কথা বলতে চাই। বিরোধী পক্ষের বক্তা কংগ্রেস (ই) সদস্য সোহরাব সাহেব বললেন যে, আমাদের পৌরমন্ত্রী নাকি একটি কন্টাডিক্টরি বিল এনেছেন। তিনি বললেন, আপনারা একদিকে বলছেন মোর পাওয়ার টু দি স্টেট, অপরদিকে করছেন পাওয়ার কনসেনট্রেটেড ইন দি হ্যান্ডস অফ দি বুরোক্রাটস। একথা উনি যখন বললেন তখন আমরা অবাক হয়ে শুনলাম এবং ভাবলাম যে, সোহরাব সাহেব কি একথা নিজের দিকে তাকিয়ে বলছেন? তার নেত্রি ইন্দিরা গান্ধী যখন নয়টি রাজ্য

বিধানসভা ভেঙে দিলেন তখন তার মুখে একথা শুনিনি। আমি তাকে জিজ্ঞাসা করছি-'৬৭ সালের আগে তো বিভিন্ন মিউনিসিপ্যালিটি এবং কলকাতা কর্পোরেশনে তারাই ক্ষমতায় ছিলেন এবং ক্ষমতার অপ-ব্যবহার করেছিলেন-'৬৭ সালে পশ্চিমবাংলার বিভিন্ন মিউনিসিপ্যালিটিগুলিতে নির্বাচন হয়েছিল, কিন্তু সেই নির্বাচিত মিউনিসিপ্যালিটিগুলিকে এবং কলকাতা কর্পোরেশনকে তারা সুপারসিড করেছিলেন কেন? সেদিন তাদের মুখে তো গণতন্ত্রের কথা শোনা যায়নি! সেদিন কলকাতা কর্পোরেশনের নির্বাচিত কাউন্সিলরদের সুপারসিড করা হয়েছিল। আজকে মাননীয় পৌর-মন্ত্রী মিস-অ্যাপ্রোপ্রিয়েশন অফ দি মিউনিসিপ্যাল ফান্ড-এর ক্ষেত্রে সুপারসিডের কথা যখন উল্লেখ করেছেন, তখন সেটা সোহ্‌রাব সাহেবের গায়ে লেগেছে। আমরা জানি এটা ওদের মিস-অ্যাপ্রোপ্রিয়েশন করেছেন। আজকে সেইজন্যই সেকশন ৪৩-এ একথা বলা হয়েছে।

বিরোধী দলের অপর এক সদস্য দেবপ্রসাদ সরকার মহাশয় বেঙ্গল মিউনিসিপ্যাল অ্যাক্ট, ১৯৩২-এর যে অ্যামেন্ডমেন্ট তার বিরোধিতা করেছেন এবং তিনি একটা নোট অফ ডিসেন্ট দিয়েছেন। তাতে তিনি provision of monthly allowance for the chairman and the vice chairman. এই প্রসঙ্গে বলতে গিয়ে বললেন যে, তারা সব সার্ভেন্টে রূপান্তরিত হবে। সেই কথা আজকে বিরোধী দলের নেতা কাশীবাবুও বললেন। তাই এটা একটা অদ্ভুত ব্যাপার। আমরা বিধানসভায় এসে অ্যালাউন্স নিচ্ছি, এটাও তাহলে কি অশুভ আঁতাতের দাসত্ব? আজকে মিউনিসিপ্যালিটির কাজ অনেক বেড়েছে। প্রশান্তবাবু কিছুদিন আগে বারাসাতে গিয়েছিলেন, তিনি সেখানে বলেছিলেন, আমি মিউনিসিপ্যালিটিকে গার্ডেনিং-এর জন্য টাকা দিতে চাই, রবীন্দ্র ভবনের সংস্কারের জন্য টাকা দিতে চাই। কিন্তু ওখানকার মিউনিসিপ্যালিটির যিনি চেয়ারম্যান তার সময় নেই, সেসব বিষয় দেখবার, কারণ তিনি কলকাতায় চাকুরি করেন। তাই আজকে স্বাভাবিক ভাবেই মিউনিসিপ্যালিটিগুলিতে কাজের চাপ যখন বেড়েছে তখন সেখানে প্রতিনিধিদের অধিক সময় দিতে হবে। ঘরের খেয়ে বনের মোষ তাড়াতে গেলে তারমধ্যে দুর্নীতি থাকবেই, মিউনিসিপ্যালিটির চেয়ারম্যান কনট্রাক্টরের মাধ্যমে এতদিন ধরে পয়সা নেবার চেষ্টা করেছে এবং বিভিন্ন ভাবে পিছন দিয়ে পয়সা নেবার চেষ্টা করেছে আমরা তাহা বন্ধ করতে চাই। সুতরাং এবিষয়ে বিরোধী দলের সদস্যদের বক্তব্যের কোনও যুক্তিসঙ্গত কারণ আছে বলে আমি মনেকরি না। আমি পৌরমন্ত্রীকে অভিনন্দন জানাচ্ছি যে, তিনি মিউনিসিপ্যালিটির চেয়ারম্যান, কমিশনারস এবং অন্যান্য নির্বাচিত প্রতিনিধিদের জন্য ফান্ড যেরকম অ্যালাউন্স দেবার ব্যবস্থা করেছেন এই বিলের মধ্যে। এটা অন্যায় বলে আমি মনেকরি না। এটা অভিনন্দনযোগ্য। উনি পয়সা নেবেন না বলেন নি, দেওয়াটা অন্যায়। তারপরে মিউনিসিপ্যালিটির কথায় বলা হয়েছে ক্লাশ ফোর বাদে চাকরি থ্রু এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ নেওয়া হবে, তখন সেকশন ৭৪ To prevent nepotism white giving appointment to employees in municipality there is a provision in section 74 of the principal Act that every person applying for employment in a municipality shall notify in writing whether he is related to the chairman, vice chairman, or any commissioner, or any official of the municipality. এটা একটা অদ্ভুত ব্যাপার যেকোনও কমিশনারের আত্মীয় কেউ যদি হন তার নামটা যদি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে ফরওয়ার্ডেড হয়ে আসে ইন্টারভিউতে পাস করেন তাহলে

কমিশনারের আত্মীয় এই অপরাধে চাকরি হবেনা। এটা কোনও কথা নয়, ভারতীয় নাগরিক, তার ভোট দেবার অধিকার আছে, মন্ত্রী হবার অধিকার আছে, আর চাকরি পাবার অধিকার নেই এটা কেমন কথা? এজন্য মাননীয় মন্ত্রী মহাশয় অভিনন্দন যোগ্য। তারপর অধিকাংশ মিউনিসিপ্যালিটিতে দেখবেন সেখানে সাব ওভারসিয়ার থাকে, কোনও ইঞ্জিনিয়ার নেই, কেননা ফান্ড পারমিট করেনা, ফলে কি হচ্ছে, সি.এম.ডি.এ. এলাকার মতো যে সমস্ত মিউনিসিপ্যালিটি আছে সেই সমস্ত মিউনিসিপ্যালিটিগুলিতে কাজ হয় সেখানে প্রপারলি প্ল্যানিং হচ্ছে না। সেইজন্য তিনি বলেছেন গভর্নমেন্ট যাদের পাঠাবেন ইঞ্জিনিয়ার এবং হেলথ অফিসার প্রপার কাজের জন্য পাঠাবেন, এটা শুভ প্রচেষ্টা, সঙ্গে সঙ্গে আগে যেমন টু থার্ড মেজরিটি ছিল সেখানে নূতন বিলে বলেছেন যে সিঙ্গল মেজরিটি, তা খারাপ টা কি হল? যদি কোনও মিউনিসিপ্যালিটির ব্যর্থতার জন্য তার বিরুদ্ধে এই ধরনের প্রস্তাব আসে তাহলে অসুবিধাটা কি হয়েছে? তারপর সোহরাব সাহেব এক জায়গায় বলেছেন — মাননীয় মন্ত্রী তার Sec.4 for Sec.6 of the principal Act. সেখানে তিনি সমালোচনা করে বলেছেন যে নূতন নূতন যেখানে মিউনিসিপ্যালিটি করবেন সেখানে গভর্নমেন্ট নমিনি থাকবে, ৪ বছরের জন্য, এবং সেজন্য সেখানে তারা নাকি গণতন্ত্রের সমাধি হচ্ছে। আমি আবার বলছি, এই অ্যাক্টের সংশোধনে আগেও আমরা দেখেছি। ১৩ বছর আগে আমি যেখানে থাকি সেই বারাসত মিউনিসিপ্যালিটি ১৯৬৭ সালে নির্বাচন হয়েছে, তারপর আজও নির্বাচন হলনা, আপনাদের আমলেও সুপারসিড হয়েছে বহু বছরের পর বছর নির্বাচন হয়না। Municipality বহু জায়গা গভর্নমেন্ট যদি তার মনোনীত সদস্যদের নিয়ে নূতন মিউনিসিপ্যালিটি তৈরি করেন তাহলে অপরাধটা কি হয়েছে? এটা আমি বুঝে উঠতে পারছি না। ট্যাক্সের প্রশ্ন তুলেছেন, আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের ট্যাক্সেশন সম্পর্কে সোহরাব সাহেব রিক্সাওয়ালাদের জন্য দরদে গদগদ হয়ে উঠলেন, অথচ সোহরাব সাহেবের জানা আছে বিভিন্ন মিউনিসিপ্যালিটি এলাকাতে কত বে-আইনি রিক্সা কারবার চালাচ্ছে, ধরবার কোনও ব্যবস্থা নেই। সেখানে প্রোগ্রেসিভ রেটে যার যেমন যেমন সম্পত্তি তেমন তেমন ভাবে যদি কর নির্দ্ধারিত হয় আগে যেমন ফ্ল্যাট রেটে ছিল তা না হয়ে যদি আইনে পাশ করান এটা অভিনন্দন যোগ্য হবে কিন্তু আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে একটা কথা বলব যে আইনে পাশ করলে হবেনা। আমরা in true sense implementation চাই। হচ্ছে না। তার প্রমাণ স্যার, যদি দেখেন তো আপনাদের কলকাতা শহরেই দেখবেন বিভিন্ন মিউনিসিপ্যালিটিতে সরকারের যে যে ট্যাক্স কালেক্টার আছেন তারা ভনীতা করেন। এটা সমাজ ব্যবস্থার একটা অপরিহার্য অঙ্গ, রন্ধ্রে রন্ধ্রে যে রোগ রয়েছে সেটা ওভার নাইটে সংশোধন করতে পারবেন না সেটা আপনি আপনার বক্তব্যের শেষে স্বীকার করেছেন। যাদের পয়সা আছে তারা এই ট্যাক্স কালেক্টারদের পয়সা দিয়ে বছরের পর বছর হাজার হাজার, লক্ষ্য, লক্ষ্য টাকা ফাঁকি দিচ্ছে, ট্যাক্স ইভেড করছেন। এদের বিরুদ্ধে আরও এফেকটিভ আইন কিভাবে করা যায় সেটা আপনাকে দেখতে হবে। ব্যালকনি সম্পর্কে যে বক্তব্যটা রেখেছেন আপনি বলেছেন যে বিভিন্নভাবে যে ট্যাক্স ফাঁকি দেয় কাশীবাবু বললেন ব্যালকনি তৈরি করছে, ৭ তলার উপর ৮ তলা বাড়ি হল। ৭ তলা ইনজাংশন পাওয়া গেল যখন তখন ৮ তলা হল তখন ইনজাংশন আনতে গেলে কিছু করতে পারবেন না। ন্যাচারালি সেখানে কিছু করতে পারা যায় না, এটা একটা সমাজব্যবস্থার অপরিহার্য অঙ্গ, আপনাদের সেখানে হাত সীমিত, সীমাবদ্ধ ক্ষমতা। কিন্তু আমি জানতে চাই যাদের আপনাদের দেখানোর

দায়িত্ব সেই কর্মচারিরা বে-আইনিভাবে যখন ৭ থেকে ৮ তলা বাড়ি হল ওভার নাইটে তো হয়না, নিশ্চয় ২৪ ঘন্টার মধ্যে হচ্ছে না, সেই সময় সুপারভিশনের চেকিং থাকেনা, তারা টাকা খান টাকা খেয়ে বাড়িটাকে তোলবার সুযোগ দেন তারপর বলেন যে কোর্টে যাও সেখানে রিলিফ পাওয়া যাবে, সেজন্য ইন্টারিম পিরিয়ডে এ ধরনের কাজ যাতে না হয় তারজন্য আরও এফেক্টিভ মেজার নেওয়া দরকার। কৃষ্ণনগর মিউনিসিপ্যালিটির কথা বলেছেন শুধু কৃষ্ণনগর মিউনিসিপ্যালিটি নয়, বিভিন্ন মিউনিসিপ্যালিটির ড্রেনেজ দেখবেন সেখানে বড় বড় ইমারত গড়ে উঠেছে, ইলেকশনের কদিন আগে আমি বারাসাত গিয়েছিলাম সেখানে মিউনিসিপ্যালিটির জল নিষ্কাশনের রাস্তার উপরে বড় বড় বাড়ি তৈরি হয়েছে। এই বাড়িগুলি ভাঙার আইন না করলে জল নিষ্কাশন হবে না শহর ওয়াটার লগিং হয়ে থাকবে। এই সম্পর্কে নিশ্চয়ই কিছু করণীয় আছে। আপনি ক্লজ ৩৮ বলেছেন provision has been made so that the municipal fund may also be applied to the following purposes, namely :—

(a) Construction and maintenance of buildings for municipal employees.

(b) construction of public Libraries, অধিকাংশ মিউনিসিপ্যালিটিতে এটা পাবেন না। এরজন্য হুডকো টাকা পয়সা দেন। সেটা যদি করতে পারেন তো ভালই হয়। পৌরসভার কর্মচারিদের থাকার জায়গা না থাকার জন্য তারা অসুবিধার মধ্যে আছে। অধিকাংশ পৌরসভাতে লাইব্রেরি নেই, সাংস্কৃতিক মানকে উন্নত করতে হলে এর প্রয়োজনীয়তা আছে। টার্মিনাসগুলিতে কোনও ইউরেনাল নেই। বারাসত বাস টার্মিনাসে গিয়ে আপনি এসব দেখে এসেছেন। আসানসোল বর্ধমানের মতো বড় বড় শহরে এই ব্যবস্থা নেই। অথচ হাজার হাজার যাত্রি এইসব জায়গা দিয়ে আসা যাওয়া করে। পৌরসভার ফান্ড নেই যে তারা এ ব্যবস্থা করতে পারে। সেজন্য আপনাকে টাকা মঞ্জুর করতে হবে। তা করতে পারলে clause 45 a new state has been added to impose a consolidated rate of forty percent on holding the annual valuation of which exceeds twenty five thousand rupees. এটা শুভ সূচনা হবে। আপনি যতই করুন না কেন যদি এগুলিকে কার্যকর না করতে পারেন তাহলে আপনার উদ্দেশ্য ব্যর্থ হবে সঙ্গে সঙ্গে সেকশন ১৪ যে কথা বলেছেন in section 14 for the words "not less than two thirds of" the words "more than one half of" shall be substitute. এটা আমি সমর্থন করছি। পরিশেষে সেকশন ১৪৯, সারভেন্ট কথাটা তুলে দিয়ে এমপ্লয়ী, কথাটা আপনি ব্যবহার করেছেন। In Section 149 for the word servant the word 'employee" shall be substituted. এই কথার মধ্য দিয়ে আপনি পৌরসভার কর্মচারিদের প্রতি সম্মান দেখিয়েছেন। বিরোধী দলের পক্ষ থেকে এমন ভাবে বললেন যাতে মনে হচ্ছে আপনি সংশোধনীর মধ্য দিয়ে পশ্চিমবাংলায় যুগান্তকারী অবস্থার সৃষ্টি করছেন এবং সমাজতন্ত্র প্রতিষ্ঠিত করছেন। এই পুঁজিবাদী সংবিধানে যতখানি করা সম্ভব তা করার আপনি চেষ্টা করেছেন বলে আমি অভিনন্দন জানিয়ে বলবো আপনার এই শুভ প্রচেষ্টা যেন কার্যকর হয়। কারণ আমরা দেখছি ট্যাক্স আদায় করার ক্ষেত্রে গাফিলতি এবং বিভাগীয় কর্মচারিরা বড় বড় মালিকদের সঙ্গে যে গাঁটছড়া বেঁধে থাকে, সেটা

আপনি ভাঙতে চেষ্টা করছেন এবং পৌরসভাতে ল্যাট্রিন করবার প্রভিশন করেছেন। আমি বলব আপনার এই শুভ প্রচেষ্টা সফল হোক। এই বলে এই বিলকে সমর্থন করে আমি শেষ করছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মন্ত্রী মহাশয় যে বিল উত্থাপন করেছেন তা আমি সমর্থন করছি। বিরোধী পক্ষ থেকে বলা হয় পৌরসভাগুলির নির্বাচন হচ্ছে না, বিভিন্ন পৌরসভাতে যে দুর্নীতি ও অব্যবস্থা আছে তা থেকে মুক্ত করে নূতন নির্বাচন করতে গেলে পৌরসভা গুলির জন্য বিলের সংশোধন করা দরকার ছিল। সেদিক থেকে তিনি যে পরিবর্তন করছেন তা সমর্থন যোগ্য। নূতন পৌরসভাগুলির ক্ষেত্রে ২ বছরের জায়গায় ৪ বছরের কথা বলেছেন। অর্থাৎ নূতন পৌর সভায় মনোনীত সদস্যরা থাকবেন ৪ বছরের জন্য। এই সময়ের প্রয়োজন আছে। কিন্তু আমি বলবো মনোনীত সদস্যদের নির্বাচনের ক্ষেত্রে তাকে একটু বিশেষ দৃষ্টি দিতে হবে। একটা পৌরসভা গঠন করতে হলে অভিজ্ঞতা সম্পন্ন লোকের দরকার আছে। সেদিক থেকে রাজনৈতিক দৃষ্টি দিয়ে বিচার না করে ডিফারেন্ট ওয়ার্কের মধ্য থেকে লোক নেবার প্রয়োজনীয়তার বিষয় যেন তিনি চিন্তা করেন। আর একটা কথা হচ্ছে মফস্বল শহরে ওয়ার্ডগুলি ছোট ছোট করে ভাগ করার জন্য গণতন্ত্র ঠিক মতন প্রয়োগ হয় না। সেখানে সেকটোরিয়ান ভিত্তিতে নির্বাচন হয়। ১০।১৫ বছর আগে ওয়ার্ডগুলি বড় ছিল এবং বহরমপুরের অভিজ্ঞতায় বলতে পারি সেখানকার কোনও কোনও ওয়ার্ড থেকে ৩ জন করেও নির্বাচিত হতেন। কিন্তু ছোট ওয়ার্ড হওয়ার ফলে সংকীর্ণ দৃষ্টিভঙ্গি থেকে প্রতিনিধি নির্বাচিত হতেন। কিন্তু ছোট ওয়ার্ড হওয়ার ফলে সংকীর্ণ ভঙ্গি থেকে প্রতিনিধি নির্বাচিত হন। ছোট ওয়ার্ডে কাজ করা সহজ কিন্তু ছোট ওয়ার্ডগুলিতে গণতান্ত্রিক পদ্ধতিতে ঠিকমতন প্রতিনিধি নির্বাচিত হতে পারেন না। আশাকরি আপনি এটা চিন্তা করে দেখবেন। আর একটা কথা ভাতা প্রসঙ্গে বলব। পৌরসভাতে যারা নির্বাচিত হন তাদের জুতা সেলাই থেকে চন্ডি পাঠ পর্যন্ত করতে হয়। তাদের চলাচলের জন্য একটা ভাতার প্রয়োজন নিশ্চই আছে। কিন্তু পৌরসভার আয়ের উপর নির্ভর না করে এ বিষয়ে একটা নির্দিষ্ট করে দিলে ভাল হত, কারণ পৌরসভাগুলির আর্থিক অবস্থা ভাল নয়। সুতরাং এটা আইনের লেখা থেকে যাবে এবং কার্যকরি হবে না। পরিশেষে আমি বলছি পৌরসভার অধস্থন কর্মচারী যারা আছেন তাদের ইউনিফর্ম দেবার ব্যবস্থা আপনি করুন এবং তাদের পরিচ্ছন্ন অবস্থায় রাখার ব্যবস্থা করতে পারলে ভাল হয়। এই কথা বলে যে অ্যামেনডিং বিল এসেছে তাকে আমি অভিনন্দন জানাচ্ছি। আজকে নূতনভাবে নির্বাচন করে মফস্বল শহরগুলোর নাগরিক জীবন যদি ঠিকমতন গড়ে তুলতে হয় তাহলে এর প্রয়োজন আছে। তিনি নির্বাচন করবেন বলে যে প্রতিশ্রুতি দিয়েছেন তাতে এই নূতন বিল সহায়ক হবে। সেদিক থেকে এই বিলকে সমর্থন করছি।

[2-30 — 2-40 p.m.]

**শ্রী বলাইলাল দাস মহাপাত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের পৌরমন্ত্রী প্রথমে যে বিল এনেছিলেন তার নাম দিয়েছিলেন দি বেঙ্গল মিউনিসিপ্যাল (সেকেন্ড অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৭৯, কিন্তু সিলেক্ট কমিটি তার নাম দিলেন দি বেঙ্গল মিউনিসিপ্যাল অ্যামেন্ডমেন্ট বিল,

১৯৮০, স্যার, আমার প্রথম বক্তব্য হচ্ছে বিলের নামের সঙ্গে বার বারই "বেঙ্গল" কথাটা বলা হচ্ছে, কিন্তু সেই বাংলা এখন কোথায়? সেজন্য আমি বলছি "ওয়েস্ট বেঙ্গল" বলুন। এটা মন্ত্রী মহাশয় নিজেই করতে পারতেন। যাইহোক এটা বিবেচনা করবেন। আমরা জানি এক সময় সাম্রাজ্যবাদিরা স্বাধীনতা আন্দোলনকে দমন করার জন্য কিছু কিছু গ্রামাঞ্চলে স্বায়ত্ত্ব শাসন দেবার চেষ্টা করেছিল এবং আমাদের খুশি করার জন্য তারা এটা করেছিল। কিন্তু আমি দেখছি ৩০ বছর স্বাধীনতার পর তার কোনও পরিবর্তন হয়নি। আজও দেখছি মিউনিসিপ্যালিটির সেই শোচনীয় অবস্থা, পানীয় জলের ব্যবস্থা নেই আবর্জনা ফেলার ব্যবস্থা নেই, রাস্তা ঘাট পরিস্কার পরিচ্ছন্ন নয়। সংবিধানে আমরা বিকেন্দ্রীকরণের নীতি মেনে নিয়েছি অর্থাৎ গ্রাম পঞ্চায়েত গুলোকে অধিক ক্ষমতা আমরা দেব, তাদের আর্থিক এবং প্রশাসনিক ক্ষমতাও দেব। কিন্তু মিউনিসিপ্যালিটির ক্ষেত্রে যদি সেই ব্যবস্থা করা যেত তাহলে তাদের আর্থিক অবস্থা ভাল হত এবং তাদের প্রশাসনিক ক্ষমতা বাড়ত। মন্ত্রী মহাশয় হয়তো বলবেন তাদের আর্থিক অবস্থা ভাল করবার জন্য চেষ্টা করেছি, কর্মচারী নেবার ব্যবস্থা করেছি পৌর শাসন ব্যবস্থা ভাল করবার জন্য একজিকিউটিভ অফিসার, ইঞ্জিনিয়ার, হেলথ অফিসার এর ব্যবস্থা করেছি। আমার বক্তব্য হচ্ছে দৈনন্দিন খবরদারি করার জন্য এই যে অফিসারদের ব্যবস্থা আপনি করেছেন তাতে হয়ত অচল অবস্থার সৃষ্টি হতে পারে। যাইহোক গভর্নমেন্ট থেকে যে টাকা দেবে সেটা যেন মিউনিসিপ্যাল অথরিটি মারফত দেওয়া হয়। যদি কোনও অভিযোগ আসে তাহলে তারা নিজেরাই যাতে মিমাংসা করতে পারেন তারজন্য যে স্তর ভাগ করেছেন সেই কাঠামোটা বিবেচনা করা দরকার। অনেকে কর ফাঁকি দিচ্ছে এগুলো যদি ঠিকমতো ধরা হয় তাহলে মিউনিসিপ্যালিটির আর্থিক অবস্থা ভাল হতে পারে। আপনি বলেছেন ছাড় করবেন। আমার মনে হয় আপনি গ্রামের খবর রাখেন না। নদীয়া, মেদিনীপুর বা কনটাই মিউনিসিপ্যালিটিতে যদি আপনি যান তাহলে দেখতে পাবেন কত লোক পাকা বাড়িতে বাস করছে। আগে যেখানে ১০০ বাঁশের দাম ছিল ৯০ টাকা আজকে সেই ১০০ বাঁশের দাম হয়েছে ১০০০ টাকা। সেজন্য আমি বলছিলাম যে ভ্যালুয়েশনটা ১০০ টাকার জায়গায় ৫০০ টাকা করুন। তারপর যেখানে ভ্যালুয়েশনের ব্যাপার করছেন আপনি অভিজ্ঞ লোক, জানেন ঐ ভ্যালুয়েশন করবার সময় যে অফিসারগুলি যান তাদের বিরুদ্ধে পক্ষপাতিত্ব এবং দুর্নীতির অভিযোগ আছে, অসাধুতার অভিযোগ আছে অনেকদিন থেকে। সেখানে টাকা দিলে বা প্রভাব বিস্তার করলে ১০০ টাকার মূল্য যা, যে ভ্যালুয়েশন তার দাম হবে সেখানে ৫০০০ টাকা সেটা ১০০০ টাকা হয়ে যায়। যেটার দাম ১ লক্ষ সেটা ২৫ হাজার হয়ে যায়। এইরকম পক্ষপাতিত্ব আছে। কাজেই সেজন্য আমি বলছি যেমন গভর্নমেন্টের এখানে চেকিং থাকা দরকার সেইরকম ভ্যালুয়েশন বোর্ড হওয়া দরকার। অফিসার কাজ করুন কিন্তু একজন সেখানে চেক করবার জন্য,'সংশোধন করবার জন্য সেখানে আপনি বলেছেন আপত্তি করতে পারে, আপত্তির ব্যবস্থা আছে ঠিকই কিন্তু আমি বলছি ভ্যালুয়েশন বোর্ড হোক। ন্যায় বিচার যাতে পেতে পারে তার ব্যবস্থা থাকা দরকার। আরেকটা কথা এখানে অনেকে বলেছেন যে আপনি এখানে নমিনেটেড মেম্বার দ্বারা শুরু করে দিলেন, গণতন্ত্রের কথা একদিকে বলবেন একদিকে বলবেন আবার সঙ্গে সঙ্গে নমিনেটেড মেম্বার দুই বছর থেকে চার বছর পর্যন্ত চালাবেন এটা ঠিক নয়। সকলেই নির্বাচনের কথা বলেছেন। আপনি কোনও অফিসারের উপর ভার দিয়ে নির্বাচন করুন যেমন বিধানসভা নির্বাচন হয়, গোড়া থেকে যাতে নির্বাচন

হয় তারজন্য ব্যবস্থা করা দরকার যদি গণতন্ত্র আপনারা চান, আরেকটা কথা আমি বলি যারা পরিষ্কার পরিচ্ছন্ন করে যাদের হাতে স্বাস্থ্য রক্ষার দায়িত্ব তারাই সবথেকে অপরিচ্ছন্ন পরিবেশে থাকে। না আছে তাদের থাকবার ব্যবস্থা, না আছে তাদের পানীয় জলের ব্যবস্থা, না আছে আলোর ব্যবস্থা, না আছে চিকিৎসা বা শিক্ষার ব্যবস্থা। কাজেই যাদের নিয়ে আমরা মিউনিসিপ্যালিটি চালায় যারা কাজ না করলে মিউনিসিপ্যালিটি অচল হয়ে যায় মন্ত্রী মহাশয় কর্পোরেশন চালাচ্ছেন তিনি নিজে বুঝতে পারছেন যে ওরা যদি হাত গুটিয়ে নেয় তাহলে অন্ধকার। কাজেই সেজন্যই বলছি তাদের অবস্থার উন্নতির দিকে আপনাদের লক্ষ্য রাখতে হবে। আপনি বলেছেন যে ব্যবস্থা করবেন, আমি সেই বিষয়ে বিশেষভাবে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। তারপর আমি যেকথা বলতে চাই যে এখনও পর্যন্ত আমরা দেখেছি অনেক মিউনিসিপ্যালিটিতে মাথায় করে মল নিয়ে যায় এটা বাধ্যতামূলক ভাবে বন্ধ করা দরকার। যদিও আপনি অনেক ব্যবস্থা করেছেন কিন্তু কোনও কোনও মিউনিসিপ্যালিটিতে এই ব্যবস্থা চলছে, এইজন্য আপনি বিশেষভাবে দৃষ্টি দেবেন। তারপর চেয়ারম্যান, ভাইস চেয়ারম্যান সম্বন্ধে অনেকে এখানে বলেছেন, আমি নীতিগতভাবে তাদের অ্যালাওয়েন্সের সমর্থন করছি, কারণ আমরা জানি অতি সাধারণ ঘরের লোক আসছে আগের মতো বড় বড় লোক আসেনা, সাধারণ ঘরের লোকই এখন বেশি করে মিউনিসিপ্যালিটিতে আসছে, তাদের যদি একটা আর্থিক ব্যবস্থা না করা যায় অসুবিধা হয়। তারা দায়িত্ব নিতে পারেন না। আমার কাছে রিপোর্ট আছে তারা অসাধু উপায়ে রোজগার করেন এইরকম অভিযোগ আমার কাছে আছে। কাজেই তাদের যদি কিছু টাকা অ্যালাউন্স দেওয়া যায় তাহলে তারা বেশি সময় দিতে পারবেন বেশি দায়িত্ব নিতে পারবেন এবং হয়ত ঐ অবৈধ উপায়ে অর্থ উপার্জন সেটা বন্ধ হতেও পারে। কিন্তু যদি কোনও ব্যক্তি বা কোনও চেয়ারম্যান অথবা ভাইস চেয়ারম্যান টাকা না নিতে চান তাহলে সেরকম ব্যবস্থা থাকা দরকার। আমি সাধারণভাবে বলছি তাদের কিছু ব্যবস্থা না করলে অসুবিধা হয়। তারপর আমি আরেকটা কথা বলতে চাই যে সমান্য অভিযোগ তুলে কোনও নির্বাচিত কমিশনারকে বাতিল করার যে ধারা আপনি তুলে দিয়েছেন সেটা ভাল করেছেন। অধিগ্রহণের ব্যবস্থা যে রেখেছেন যদি কেউ তহবিল তছরূপ করে বা কর্তব্য অবহেলা করে সেখানে অধিগ্রহণ করবেন কিন্তু আমি এখানে বলব যে শুনানীর একটা ব্যবস্থা আপনাকে করতে হবে। খুশিমতো এটা করা চলবে না। যদি কেউ রিপোর্ট দিল যে টাকার গোলমাল হয়েছে সেখানে আপনি ক্ষমতা দখল করে নিলেন এটা হবেনা। আমি যেটা বলতে চাই যে শুনানি দিতে হবে, তারপরে যদি প্রমাণিত হয় তাহলে সেটা নিশ্চয়ই করতে হবে। সঙ্গে সঙ্গে আমি এটা বলতে চাই যে দীর্ঘদিন ধরে এই সমস্ত অভিযোগ এসেছে, ৩ বছর আপনারা আছেন কিন্তু আপনারা কিছুই করেন নি। সেদিন মাননীয় সদস্য জন্মেজয় ওঝা কাঁথি মিউনিসিপ্যালিটি সম্বন্ধে অনেক অভিযোগ করেছিলেন সেই অভিযোগ আমিও সমর্থন করি, কারণ আমি জানি সেখানে বহু টাকা তছরূপ হয়েছে। বহু অভিযোগ রয়েছে সেখানে দোকানঘর করা হয়েছে কমিশনার বেনামিতে তার ছেলের নামে, জামাইয়ের নামে, ভাইপোর নামে এবং সেখানে ৫০০০ টাকা সেলামি নেওয়া হয়েছে ইত্যাদি বহু অভিযোগ আমরা জানি। আমাদের একজন সদস্য, জন্মেজয় ওঝা, সেদিন বক্তৃতা দেবার সময় কাঁথি মিউনিসিপ্যালিটি সম্পর্কে অভিযোগ করেছেন আমি সেই অভিযোগ সমর্থন করি এবং আমি জানি সেখানে বহু টাকা তছরূপ হচ্ছে, বহু অভিযোগ রয়েছে। এক একটা দোকান ঘর

করা হয়েছে তা সব অধিকাংশ মিউনিসিপ্যালিটির কমিশনাররা নিয়ে রেখেছেন। নিজের নামে রাখতে পারেননা তাই বেনামিতে, ছেলের নামে, জামাই এর নামে, ভাইপোর নামে, অমুকের নাম করে, তমুকের নাম করে রেখেছেন, এইরকম বহু অভিযোগ এনেছেন। একটা ঘর ভাড়া ৬০ টাকা। এক সময় আমরা ছিলাম, যুক্ত ফ্রন্টের সময়, সেই ঘর যাতে ২০ টাকায় সাধারণ মানুষ পেতে পারে সেই চেষ্টা করেছিলাম সেখানে হকার্স করনার করব বলে। সেই সব ঘর ভাড়া প্রথমে সেলামি নিতে পারেনা, সেটা বেআইনি, সেলামির নামে সেখানে ৫ হাজার টাকা দেওয়া হয়, আবার সেলামির বাইরে ৫ হাজার টাকা দিতে হয়, এক একটা ঘরের জন্য প্রায় ১০ হাজার টাকা দিতে হয়, আর ৬০ টাকা ভাড়া। কিন্তু তাও সাধারণ মানুষ প্যাচ্ছেনা। সেখানে হচ্ছে কি, ঐ বেনামিতে কমিশনাররা নিয়ে রাখছে। এইরকম গুরুতর অভিযোগ, তিনি তখন দাবি করেছিলেন যে নির্বাচনের পূর্বে সেখানে তদন্ত কমিশন গঠন করা হোক, করে তারপর নির্বাচন করা হবে, আমি সেটা সমর্থন করছি এবং এইরকম একটা ডেফিনিট অভিযোগ আপনার কাছে দিলাম। এইরকম বহু অভিযোগ মিউনিসিপ্যালিটির আছে সেইজন্য আমি বলছি এটা সম্পর্কে আপনি তদন্ত করবেন। অবশেষে আপনার এই বিল, এরমধ্যে অনেক ভাল জিনিস আছে সেইজন্য নীতিগতভাবে এটা সমর্থন করছি। এরপরে আরও উন্নত করে আনবেন এই বিল সেই অনুরোধ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[2-40 — 2-50 p.m.]

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য সোহরাব সাহেব যেকথা বললেন যে আমরা নাকি এই বিলের মাধ্যমে ক্ষমতা কুক্ষিগত করে রাখার চেষ্টা করছি এবং তিনি কতকগুলি ধারা দেখালেন। প্রথমে ৪নং ক্লজ অর্থাৎ যেটা আমার মূল আইনের ১৬নং ধারা, তিনি বললেন যেসব মিউনিসিপ্যালিটি নুতন আমাদের করার কথা সেইসব মিউনিসিপ্যালিটি করার ক্ষেত্রে আমরা অহেতুকভাবে বেশি সময়, দু'বৎসরের জায়গায় ৪ বৎসর এখানে আমরা রাখছি। কিন্তু আমি তাকে বলতে পারি তিনি বোধহয় মূল আইনের ধারাটা দেখেননি, সেখানে বলা হয়েছে যে আগেকার আইনে যেটা ছিল প্রথম ২ বৎসর, তারপর ৪ বৎসর, তারপর যতদিন ইলেকশন করে নুতন কমিটি না করি ততদিন। এইভাবে আগেকার আইনে এমনভাবে ছিল, যেটা আপনারা দেখেছেন, কেউ ১০ বৎসর, কেউ ১৫ বৎসর ধরে এখানে পৌরসভা চালাচ্ছেন। তার কারণ ছিল আইনে শুধু নুতন মিউনিসিপ্যালিটি নয়, পুরানো মিউনিসিপ্যালিটিগুলি, বিভিন্ন ধারায় আমি দেখাতে পারি, আইনটায় আছে প্রথম ২ বৎসর, তারপর ২ বৎসর বেশি, আরও দু'বৎসর এক্সটেন্ড করতে পারি এবং তারপর নুতন নির্বাচিত বডি না হয় ততদিন তারা চালাবে। এই কারণে আপনারা এখানে দেখবেন যে কোথায়ও ১০ বৎসর, ১৫ বৎসর চালাচ্ছে। আমরা এই ৪নং ধারায় যেটা বলেছি সেটা হচ্ছে ২ বৎসর এবং কখন এটা পড়লে সুবিধা হবে, Provided that where the appointment is made for any period less than two years.

আমরা দু'বৎসর নাও করতে পারি। আমরা প্রথমে এক বছর করতে পারি, তারপরে আর এক বছর এবং সেই সময়ের মধ্যে যদি নির্বাচন না হয়, তাহলে ম্যাক্সিমাম আমরা দু বছর দিতে পারি। কিন্তু এই দু'বছরের মধ্যে ইলেকশন হতেই হবে।

সুতরাং সমস্ত আইনের মধ্যে সংশোধনী এনেছি। বিভিন্ন ধারা যদি দেখেন, তাহলে দেখবেন, যেখানে অসঙ্গতি বছরের পর বছর যুগ যুগ ধরে একটা মিউনিসিপ্যালিটি আইনের মধ্যে থাকতে পারে আইনের ত্রুটির দরুন, সেই আইনকে সংশোধন আমরা করেছি—প্রথমে এক বছর বা দু বছর এবং তারপরে এক বছরের মধ্যে নির্বাচন করতেই হবে, অর্থাৎ ম্যাক্সিমাম দু তিন বছরের বেশি থাকতে পারবেনা, এর মধ্যেই নির্বাচন করতে হবে। আদালত যদি বলে এই নির্বাচন ঠিক হলনা, তাহলেও তারপরে এক বছরের মধ্যে নির্বাচন করতেই হবে। এইভাবে আইনের ধারাগুলি আছে। যেমন দেখবেন ক্লজ ১১(২), সেকশন ফিফটিসিক্স অব দি প্রিন্সিপল অ্যাক্ট যেখানে আগে ছিল নট এক্সসিডিং টু ইয়ারস সেখানে আমরা বলেছি এক বছরের মধ্যে। কোনও কোর্ট যদি আমাদের নির্বাচনকে বাতিল করে দেয়, তাহলেও উইদিন ওয়ান ইয়ার করতে হবে। আমি একথা বলতে পারি, আইনের বিভিন্ন ধারায় দেখাতে পারি যে আমরা অনেক ইমপ্রুভমেন্ট করেছি। উনি সোহরাব সাহেব বলেছেন ক্লজ ফোর্টিন-এ সিম্পল মেজরিটি লিখেছেন কেন, এটা গণতন্ত্র কি? আমরা বলছি এটাইতো গণতন্ত্র। যদি ১০ জন সদস্য থাকেন এবং তারমধ্যে ৬ জন বলেন, একজন এর সংখ্যাগরিষ্ঠতা থাকে তাহলেই সেই মিউনিসিপ্যালিটির চেয়ারম্যান বা ভাইস চেয়ারম্যানকে অপসারণ করাতে পারবেন। এটা অন্যায় কিছু নয়। এটাই গণতন্ত্র। এটা সিম্পল রেস্ট্রিকশন, এটা আনইউজুয়েল রেস্ট্রিকশন নয়। সদস্যদের নিজেদের মধ্যে সংখ্যাগরিষ্ঠতার মধ্য দিয়ে বলেন, তাহলে চেয়ারম্যান বা ভাইস চেয়ারম্যানকে সরে যেতে হবে। তিনি বলেছেন আমরা ক্ষমতা কুক্ষিগত করে নিতে চাই। আমি আপনাকে সেকশন সিক্সটি সেভেন যা মূল আইনে ছিল, যেটা আমরা ডিলিট করে দিয়েছি, সেটা একটু পড়ে দিতে চাই। এই ধারাতে কি বলেছেন? একটা নির্বাচনের পরে প্রতিনিধিরা পৌরসভা গঠন করলেন, পরিচালনা করতে থাকলেন, এমন সময় সরকার ইচ্ছা করলেন এবং সেই ইচ্ছাটা সাবজেক্টিভ, আপনাদের কাছে জানালেননা, পৌরসভার কাছেও জানালেননা, কিন্তু সরকার ইচ্ছা করলেন এবং প্রতিনিধিদের বললেন আপনারা এখান থেকে সরে যান। আপনারা নির্বাচিত হয়েছেন, আইনে অধিকারিও বটে কিন্তু সরকার এস ডি ও বা বি ডি ও-কে বসিয়ে দিলেন সবার উপর সমস্ত ক্ষমতা কেড়ে নিয়ে আমলাদের উপর দিয়ে দিলেন। সেকশন সিক্সটি সেভেন (এ) কি বলছে An Executive Officer referred to in sub-section(1) shall be appointed by the State Government and shall be paid out of the Municipal Fund — The State Government may at any time suspend, remove, dismiss or otherwise punish an Executive Officer appointed under this section. কিন্তু উনি বলেছেন অল দি পাওয়ারস অব দি চেয়ারম্যান অর অব দি কমিশনার এই সমস্ত কিছু ভেস্ট হবে এই অফিসারের উপর। আমরা এটা সরিয়ে দিয়েছি। তা সত্ত্বেও একথা বলছেন। আপনারা তো এত বছর রাজত্ব করেছেন, আপনারা চিন্তা করলেননা, আমরা আসার আগে আপনারা ৩৯টি মিউনিসিপ্যালিটিকে সরিয়ে দিলেন, সেই নির্বাচিত প্রতিনিধিরা কোনও কাজ করতে পারলনা, তাদের এলাকা ছেড়ে তাদের চলে যেতে হল। কমপ্লেন আসার পরে সেখান অনুসন্ধান করে, — যদি জানতে চান তো বলি, যেসব মিউনিসিপ্যালিটিকে সরিয়ে দিয়েছিলেন, আমরা তাদের রেস্টোর করেছি।

[2-50 — 3-30 p.m.](including adjournment)]

এবং আমি আপনাদের বলতে পারি মেজরিটি তারা খুব ভাল কাজ করছে সেটা আপনারা দেখতে পারেন। সোহরাব সাহেব বলেছেন, আমরা ক্ষমতা কুক্ষিগত করে রাখছি। পুরানো আইনের সেকশন ৬৬, সেটা আপনারা সংশোধন করে কি করলেন? আপনারা যেটা করেছেন সেটা আমি বলছি, No post of any officer or servant shall be created or abolished or the salaries or allowances for such posts will be fixed or revised, No special pay or allowances or other remunerations for such posts which are not admissible under any law, rules or orders having the force of law nor any ex-gratia shall be granted without the prior sanction of the State Government. আমি আপনাদের বলি, আপনারা এই যে ক্ষমতা হরণ করে নিলেন সেখানে আমরা কি বলেছি? হ্যাঁ, একটা মিউনিসিপ্যালিটির কিছু কিছু পোস্ট দরকার হতে পারে, তাদের অধিকার দিলাম। ধরুন ৫শো এমপ্লয়ী আছে **(ভয়েস :- সেখানে ৫টা দিলেন)** সেখানে আমরা কি বললাম-আমরা বললাম, এক হাজার টাকার উপর যদি কারুর মাহিনা হয় তাহলে সেই কেসে সরকারের অনুমতি নিতে হবে। এটা আপনাদের বোঝা দরকার। আপনারা যেখানে সমস্ত কেসে মিউনিসিপ্যালিটির অধিকার কেড়ে নিয়েছিলেন আমরা এখানে সেটা করিনি। সুতরাং এগুলি একটু বোঝা দরকার। তারপর একজন বললেন, ক্ষমতার বিকেন্দ্রীকরণের কথা। ক্ষমতার বিকেন্দ্রীকরণ তো আমরাই করেছি, আমরা তো বলতে পারি—পঞ্চায়েতের হাতে ক্ষমতা যেভাবে দিয়েছি ইতিপূর্বে আপনারা কি সেটা দিয়েছেন? এই যে ডিসেন্ট্রালাইজেশন অব পাওয়ারের কথা আপনারা বারে বারে বলেন এই প্রসঙ্গে আমরা বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে বলতে পারি আমরা সাধারণ শ্রমিক কর্মচারী, গ্রামের গরিব কৃষক, ভূমিহীন কৃষক, ক্ষেতমজুর তাদের হাতে ক্ষমতা দিয়েছি এবং মফস্বলের শহরের নাগরিকদের হাতে ক্ষমতা ফিরিয়ে দিয়েছি। বলাইবাবু বললেন, মফস্বলের কোনও খবর রাখেন না। মফস্বলের যতগুলি মিউনিসিপ্যালিটির খবর আমি রাখি আপনি তত শহরের মিউনিসিপ্যালিটির খবর রাখেন না একথা বিনীতভাবে আমি তাকে বলতে পারি। কারণ আমি প্রত্যেকটি মিউনিসিপ্যালিটিতে যাই এবং তার খবরাখবর রাখি। তাদের কি অভাব অনটন সেকথা আমি জানি এবং সে অনুযায়ী তাদের অর্থের ব্যবস্থা করি। প্রত্যেকটি মিউনিসিপ্যালিটির অভাব অভিযোগের কথা আমি জানি। গত ২।। বছর ধরে মিউনিসিপ্যালিটি গুলিকে যে অর্থ দেওয়া হয়েছে তাতে প্রত্যেকটি মিউনিসিপ্যালিটি বলেছে গত ৩০ বছরের কংগ্রেসি শাসনে যা পাই নি এই ২।। বছরে তা আমরা পেয়েছি। এটা অঙ্কের কথা, আমি সেটা বই করে ছাপিয়ে দিয়েছি—গত বাজেট আলোচনার সময় আমি ছাপিয়ে দিয়ে দিয়েছি যে এই সময় মিউনিসিপ্যালিটিগুলিকে কি অর্থ আমরা দিয়েছি। তারপর বলাইবাবু বললেন, গরিব যারা আছে তাদের ট্যাক্স কমানো দরকার। বলাইবাবু অবশ্য একটা কথা ভাল বলেছেন—কাশীবাবু বললেন, সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ডের দরকার নেই, আর উনি বললেন বোর্ডের দরকার আছে। এটা ভালই বলেছেন। কাশীবাবু আইনজ্ঞ হয়ে যা না বুঝতে পেরেছেন আপনি আপনার সাধারণ জ্ঞানের ভিত্তিতে সেটা ভালই বুঝেছেন। এখন কথা হল মিউনিসিপ্যালিটিগুলি পরিচালনা করতে গেলে কিছু অর্থের প্রয়োজন। আমরা সাধারণ গরিব মানুষ যারা, ছোট বাড়ির মালিক যারা তাদের আমরা ট্যাক্স এখানে কমিয়ে দিয়েছি। কি রকম

কমিয়েছি দেখুন। পুরানো আইনের ১২৪নং ধারায় আছে হোল্ডিং-এরজন্য ১০/১৫% বাড়াতে হবে। ২৫নং ধারায় ওয়াটার রেট ৭।।%, এবং লাইট রেট ৩%, ১২৬নং ধারায় কনজারভেন্সি রেট ১০%, যদি কোথাও কনসিডার করতে হয় ৭।।%, তাতে ৩০/২৮/৩৫%, করা ছিল। আমরা এখন কি করেছি? ২০০ টাকা পর্যন্ত ১০%, ৫০০ টাকা পর্যন্ত ১৮%, ২ হাজার টাকা পর্যন্ত ২৫%, ১০ হাজার টাকা পর্যন্ত ৩৩%, ২৫ হাজার টাকা পর্যন্ত ৩৫%, আর ২৫ হাজার টাকার উপর যাদের ভ্যালুয়েশন হবে তাদের ৪০% কাজেই আপনারা বুঝতে পারছেন হারটা কিরকম করা হয়েছে। কেন না যেখানে ২৮% কম পক্ষে সেখানে আমরা ১০% করেছি। যারা গরিব বাড়ির মালিক, মধ্যবিত্ত বাড়ির মালিক তাদের স্বার্থে এটা করা হয়েছে। বলাইবাবু রাইটলি বলেছেন খড়ের বাড়ি, বাঁশের বাড়ির ভ্যালুয়েশনও নিশ্চয় বেড়েছে। আমি আপনাকে এই হিসাব দিলাম। তাসত্ত্বেও বলছি যদি ৫০০ টাকা বাদ দিতাম তাহলে ৬০% অব দি হাউসেস একজেম্পট হয়ে যেত, এই রেকর্ড আছে। সুতরাং আমি তথ্য সংগ্রহ করেই বলছি ১০০ টাকা দিলাম। আগে ৫০ টাকা ছিল, ডাবল করে দিলাম, একজেমশনও করে দিলাম। কাজেই আমরা প্রগ্রেসিভ ট্যাক্স করেছি। বড় বড় বাড়ির মালিক যারা তারা বেশি দেবে, এটাই সভ্য জগতে হওয়া উচিত। অধিক অর্থের মালিককে বেশি ট্যাক্স দিতে হবে এই পৌরসভাগুলি পরিচালনা করার জন্য। বলাইবাবু আর একটি কথা রাইটলি বলেছেন — আমরা সরকারে এসে প্রথম বাজেটে প্রভিসন দুটো করেছি। একটি হচ্ছে কনভারসন অব সার্ভিস প্রিভি — সারা ভারতবর্ষে এর আগে ছিল না, সারা দেশে প্রিভির জন্য প্রথম দু বছর আমরা ২৫ লক্ষ টাকা রেখেছিলাম, এই বছর ৬৫ লক্ষ টাকা রেখেছি। আমরা এই কথা বলতে চাই মাথায় করে আমাদের মানুষ এই নোংরা যেন বহন না করে। এই জিনিস অ্যাক্টের মধ্যে এতদিন আপনারা দেখেছেন? এতদিন মেথরদের সারভেন্ট, চাকর বলেছি। তাদের মেথর, চাকর বলে সম্বোধন করাটা ঠিক নয়। তাদের আজকে এমপ্লয়ি বলতে হবে। তারাও শ্রমিক কর্মচারী এবং তাদের আমরা সম্মান জানাব। তাদের জন্য আমরা এই কথা বলেছি, তাদের জন্য বাড়ি করে দেব। যে কথা কোনওদিন আপনারা চিন্তা করেন নি। লেফ্‌ট ফ্রন্ট গভর্নমেন্ট ক্ষমতায় এসে বাজেটে ৫০ লক্ষ টাকা দিয়েছে মিউনিসিপ্যালিটিগুলিকে যাতে করে হরিজনদের জন্য কিছু কিছু বাড়ি কিনতে পারে। এই প্রভিসন আগে কখনও ছিল না, মিউনিসিপ্যাল ফান্ড ব্যবহার করা যেত না এমপ্লয়িজদের বাড়ি করার জন্য, আমরা এই প্রভিসন করেদিলাম। মিউনিসিপ্যাল কর্মচারিদের জন্য যাতে বাড়ি করা যায়, লাইব্রেরি করা যায়, ম্যাগাজিন রাখা যায়, সাংস্কৃতিক কাজ কর্ম যাতে চালানো যায়, সেইজন্য একটা স্কোপ রেখে দিলাম, এর আগে এই স্কোপ ছিল না। এই কনভারসন অব সার্ভিস প্রিভি-র ব্যবস্থা করা হয়েছে। আপনারা জানেন মফস্বল শহরের বিভিন্ন জায়গায় কোনও হল ঘর নেই, সভা সমিতি করার কোনও জায়গা নেই। এ পর্যন্ত ২৭টি মিউনিসিপ্যালিটিতে এই হল ঘর তৈরি করার পরিকল্পনা করেছি। প্রত্যেক জায়গায় কাজ আরম্ভ হয়ে গেছে। এইভাবে আমরা আশা করি ৫০% অব দি মিউনিসিপ্যালিটিজ কভার এই বছর করতে পারব। এইভাবে প্রত্যেকটি মিউনিসিপ্যালিটিতে মিটিং করার জন্য একটি করে হল ঘর যাতে হয় সেটা দেখতে হবে। কাশীবাবু যে কথাটা বললেন সেটা সত্যিই খুব দুঃখের ব্যাপার কৃষ্ণনগর মিউনিসিপ্যালিটিকে ২ লক্ষ টাকা দেওয়া হয়েছে, ওখানে কোনও কাজ করানো যায়নি। কারণ আপনারা সকলেই জানেন, কাজেই সেই কারণের মধ্যে আমি আর যেতে চাচ্ছি না। মার্কেট করার জন্য আমরা

ব্যবস্থা করছি। অ্যাডমিনিস্ট্রেটর-এর অফিসে কারা থাকেন? অ্যাডমিনিস্ট্রেটর থাকেন, এম.এল.এ. থাকেন, মন্ত্রী থাকেন। সেখানকার অফিসে কাজকর্ম হচ্ছে কিনা, সেখানে কাজ করার কোনও অসুবিধা আছে কিনা সেটা আপনারা দেখুন। অসুবিধাটা কোথায় সেটা আমি বললাম।

(**শ্রী মহম্মদ সোহরাব** ঃ আপনারা মানুষের জন্য খুব করেছেন।)

আপনি অনুসন্ধান করে দেখুন। কারা করছে সেই রিপোর্ট আমাকে দিন, এনকোয়ারি করুন। ১০/১৫ বছর আগে থেকে দখল হয়ে আছে। সুতরাং এই যুক্তিটিকে এইভাবে দেখা ঠিক নয়। নাগরিকদের স্বার্থে কাজ করার জন্য লেফ্‌ট ফ্রন্ট সরকার এই কথা বলছেন এবং মার্কেট করার জন্য, হল ঘর করার জন্য কনভারসন অব সার্ভিস প্রিভি করার জন্য এই ধরনের টাকা বরাদ্দ করেছি। যারা বড় লোক বড় বড় বাড়ির মালিক তাদের কাছ থেকে ট্যাক্স আদায় করে মিউনিসিপ্যালিটির সুব্যবস্থা করার চেষ্টা করছি।

The motion of Shri Prasanta Kumar Sur that the Bengal Municipal (Second Amendment) Bill, 1979, as settled in the Assembly be passed, was then put and agreed to.

## The Industrial Disputes (West Bengal Amendment) Bill, 1980.

**Shri Hashim Abdul Halim :** Mr. Speaker, Sir, with your permission, I beg to introduce the Industrial Disputes (West Bengal Amendment) Bill, 1980.

(Secretary then read the Title of the Bill)

**Shri Hashim Abdul Halim :** Mr. Speaker, Sir, I beg to move that the Industrial Disputes (West Bengal Amendment) Bill, 1980, be taken into consideration.

**শ্রী হাসিম আব্দুল হালিম** ঃ স্যার, আপনি জানেন এই ইন্ডাস্ট্রিয়াল ডিসপিউট অ্যাক্ট এটা সেন্ট্রাল অ্যাক্ট। সেই আইনে ওয়ার্কম্যানদের ডিফাইন করা হয়েছে যাদের ৫০০ টাকা পর্যন্ত বেতন তাদের ওয়ার্কম্যানদের আওতায় আনা হয়েছে। অর্থাৎ যাদের মাসে ৫০০ টাকা পর্যন্ত বেতন তারা ওয়ার্কার হিসাবে ইন্ডাস্ট্রিয়াল ডিসপিউট অ্যাক্টের যেসব ফেসিলিটি আছে সেগুলি তারা ভোগ করে থাকেন। কিন্তু এখন জিনিসপত্রের দাম অনেক বেড়ে গেছে এবং টাকার মূল্যও অনেক কমে গেছে। এটা অবশ্য সেন্টারের করা উচিত ছিল তারা কিন্তু সেই দায়িত্ব পালন করলেন না দেখে আমাদের এই আইনটি পরিবর্তন করতে হচ্ছে। এখন আমরা এটা ১০০০ টাকা পর্যন্ত যাদের বেতন তারা যাতে ঐ ইন্ডাস্ট্রিয়াল ডিসপিউটস অ্যাক্টের যে সমস্ত ফেসিলিটি সেগুলি যাতে পায় তার ব্যবস্থা আমরা করেছি। আমি এই বিলটি সভায় বিবেচনার জন্য রাখলাম আশাকরি সকলে এই বিলটিকে সমর্থন করবেন।

(At this Stage the House was adjourned till-3-30 p.m.)

(After adjournment)

[3-30 — 3-40 p.m.]

## POINT OF INFORMATION

**শ্রী নবকুমার রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আব্দুল মজিদ মোহনপুর গ্রামের একজন কংগ্রেস কর্মী তার মেয়ে মেহেরুন্নিসাকে গত ১০/৪/৮০ তারিখে স্থানীয় সি.পি.এম.এর গুন্ডা বাহিনীর সহিফুদ্দিন জোর পূর্বক বাড়ি হইতে তুলিয়া লইয়া যায়। নিয়ে গিয়ে এক বিলের মধ্যে তার কানের, হাতের সোনার গহনা খুলে নিয়েছে। ইজ্জত হানি করেছে এবং মাথার সব চুলগুলো কেটে দিয়েছে। একেবারে ন্যাড়া করে দিয়েছে। মেয়েটি চিফ মিনিস্টারের কাছে আবেদন করেছিল, স্থানীয় পুলিশের কাছে আবেদন করেছিল, কিন্তু কোনও বিচার পায়নি। সে আপনার কাছে একটা দরখাস্ত দিতে চায়। আমার মাধ্যমে সে একটি দরখাস্ত দিয়েছে। ফটো সহ তার মেয়ের অবস্থা সম্বন্ধে জানিয়েছে। **(ফটোটি দেখাইয়া)** দেখুন স্যার ছবিটা, কি রকম করে দিয়েছে, সমস্ত চুল কেটে দিয়েছে, ন্যাড়া করে দিয়েছে। এই ব্যাপারে আপনার কাছে আবেদন করছি বিচারের জন্য।

## 64th Report of the Business Advisory Committee

**মিঃ স্পিকার ঃ** মাননীয় সদস্যগন, কার্য উপদেষ্টা কমিটির 64th Report পেশ করছি। এই কমিটির বৈঠক আজকে আমার কক্ষে অনুষ্ঠিত হয়েছে। ২৯শে এপ্রিল থেকে ৫ই মে পর্যন্ত এই বৈঠকের কার্যক্রম ও সময় সূচি নির্দ্ধারণের সুপারিশ করা হয়েছে।

| | | | |
|---|---|---|---|
| Tuesday, | 29.4.1980 - | (i) | The Indian Electricity (West Bengal Amendment) Bill, 1980 (Introduction Consideration and Passing) ... 2 hours |
| | | (ii) | The Calcutta Municipal Corporation Bill, 1979, as reported by Select Committee (Consideration and Passing) ... 3 hours. |
| Wednesday, | 30.4.1980 - | | The Calcutta Municipal Corporation Bill, 1979, as reported by Select Committee (Consideration and Passing) ... 4 hours. |
| Monday, | 5.5.1980 - | | The Calcutta Municipal Corporation Bill, 1979, as reported by Select Committee (Consideration and Passing) ... 4 hours. |

There will be no Mention Cases on Tuesday, the 29th April, 1980.

আগামি সোমবার ২৯শে এপ্রিল ৩৫১নং ধারা অনুযায়ী কোনও উল্লেখ হবে না। ক্যালকাটা মিউনিসিপ্যাল কর্পোরেশন বিলের সংশোধনী মঙ্গলবার ২৯শে এপ্রিল ১৯৮০ তারিখে বেলা ২টা পর্যন্ত গ্রহণ করা হবে।

এখন আমি সংসদীয় মন্ত্রীকে আনুষ্ঠানিকভাবে এই প্রতিবেদন উপস্থাপিত করতে অনুরোধ করছি।

**শ্রী ভবানী মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিধান সভার কার্য উপদেষ্টা সমিতির ৬৪-তম প্রতিবেদন কার্যসূচির যে প্রস্তাবের সুপারিশ করা হয়েছে আমি তা সভায় গ্রহণের জন্য প্রস্তাব রাখছি।

**অধ্যক্ষ মহোদয় ঃ** আমি ধরে নিচ্ছি এই প্রস্তাবে আপনাদের কারো আপত্তি নেই, সুতরাং প্রস্তাবটি গৃহীত হল।

## Discussion on The Industrial Disputes (West Bengal Amendment) Bill, 1980 resumed again.

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে যে বিলটি মাননীয় হালিম সাহেব এনেছেন সেই বিলটিকে আমি সমর্থন করছি। তবে আমি দু একটি কথা আপনার কাছে বলতে চাই। এর আগের দিনও বলেছিলাম যে, বিলের যে অংশটা আমাদের কাছে দেওয়া হয়েছে তাতে এর পার্ট (II) টা আমাদের দেওয়া হয়নি। আইনের ঐ অংশটায় কি আছে তা আমরা বুঝতে পারছি না। তাই আমি এ বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করছি।

দ্বিতীয় কথা হচ্ছে হালিম সাহেব এই বিল সম্বন্ধে তার বক্তব্য খুব সংক্ষেপে রাখলেন। তার এখানে বলা উচিত ছিল এর দ্বারা এখানে কত শ্রমিক উপকৃত হবে। ৫০০ টাকার ভেতরে যারা ছিল, তাদের সকলের যদি হাজার টাকা হয়ে গিয়ে থাকে, তাহলে এর দ্বারা কত লোক উপকৃত হবে, এটা তার বলা উচিত ছিল। তারপর তিনি সুপারভাইজারি স্টাফ বলতে কি বুঝিয়েছেন, সেটা আমরা জানি না। আমি আশা করব এটাও তিনি তার জবাবি বক্তৃতায় বলবেন। তবে একটা কথা সত্য যে, টাকার দাম কমেছে, বেতন বেড়েছে টাকার অঙ্কে। এর আগে যারা ৫০০ টাকা পেতেন এখন নিশ্চয়ই তারা হাজার টাকা পাচ্ছেন। তাই মন্ত্রী মহোদয় যে প্রস্তাব এনেছেন তাকে আমি সমর্থন করছি। কিন্তু প্রশ্ন হচ্ছে সুপারভাইজারি স্টাফেদের মধ্যে ম্যানেজাররাও পড়েন কি? আর বোনাস কি এরসঙ্গে ইনক্লুড হবে? এগুলি মন্ত্রী মহাশয় তার জবাবি ভাষণে বললে আমি খুশি হব। কারণ বোনাস এর মধ্যে পড়লে অনেকে বেনিফিটেড হবেন, আবার অনেকে হবেন না। সুতরাং তিনি ১০০০ টাকা বলতে কি বুঝিয়েছেন এবং সুপারভাইজারি স্টাফেদের মধ্যে ম্যানেজাররা পড়বেন কিনা, বাটা কোম্পানির একজন শ্রমিকের সঙ্গে বাটার দোকানের একজন ম্যানেজার একসঙ্গে পড়বে কি? আমি আর বেশি বক্তৃতা করতে চাই না, আশা করছি মাননীয় মন্ত্রী মহাশয় তার জবাবি ভাষণে এগুলি আমাদের ভাল করে বুঝিয়ে বলবেন। কারণ প্রারম্ভিক ভাষণে উনি খুবই শর্টে ৫০০কে ১০০০ বলে ছেড়ে দিয়েছেন, যারফলে আমরা ভাল করে বুঝতে পারিনি, উনি কি বলতে চেয়েছেন।

**অধ্যক্ষ মহোদয় ঃ** এটা তো অরিজিনাল বিলের অ্যামেন্ডমেন্ট সেখানে দেখবেন পাঁচশোটা হাজার হলে কি হয়।

[3-40 — 3-50 p.m.]

**শ্রী ভবানী মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের এই বিধানসভায় কেন্দ্রীয় সরকারের একটা আইনকে পশ্চিমবঙ্গের ক্ষেত্রে প্রয়োগ করার জন্য একটা সংশোধনী আনা হয়েছে। সেটা হচ্ছে, "দি ইন্ডাস্ট্রিয়াল ডিসপুটস (ওয়েস্ট বেঙ্গল অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৮০"। আমার কিছু ট্রেড ইউনিয়ন অ্যাক্টিভিটিস আছে। অনেকগুলি ছোট ছোট এবং কিছু বড় শিল্পের শ্রমিক-আন্দোলনের সঙ্গে আমি জড়িত। সেইজন্য আমার মনে আছে ১৯৬৯ সালে চটকল এবং ইঞ্জিনিয়ারিং কারখানায় তথাকথিত সুপারভাইজারি স্টাফের নাম করে কোম্পানিগুলির মালিকপক্ষ ইন্ডাস্ট্রিয়াল ডিসপুটস অ্যাক্টের একটি সেকশনের সাহায্য নিয়ে কিছু শ্রমিককে — তাদের হাতে নাকি অ্যাডমিনিস্ট্রেশন চালাবার ক্ষমতা আছে এই অজুহাতে — অন্য শ্রমিকদের থেকে বিচ্ছিন্ন করে রাখত এবং শ্রমিক আন্দোলনের বিরুদ্ধে তাদের ব্যবহার করত।

যাইহোক এই বিলে মালিকপক্ষ বড় বড় কলকারখানা ইত্যাদি বড় বড় প্রতিষ্ঠানের শ্রমিকদের একটা বড় অংশকে আরেক অংশের সঙ্গে ঝগড়া লাগিয়ে দেবার জন্য এটাকে প্রয়োগ করেন। বিশেষ করে শ্রমিক শ্রেণীর কর্মচারীর একটা বড় অংশকে সম্পূর্ণভাবে তাদের হাতে এবং তাঁবেদার রাখবার জন্য এই সেকশনটাকে প্রয়োগ করে এসেছেন, অর্থাৎ ৫০০ টাকা যাদের মাইনে সুপারভাইসরি ক্যাপাসিটি হিসাবের দায়িত্বে আছে এই লোকগুলি ওয়ার্ক মেন নয়। এই লোকগুলির অবস্থা শিল্পে অত্যন্ত শোচনীয়। ১৯৬৯ সালে দ্বিতীয় যুক্ত ফ্রন্টের সময়ে এই কথাটা নিয়ে আলোচনা করা হয়েছিল। ইতিমধ্যে বহু সাধারণ কর্মচারী যারা ভাল কাজকর্ম করেন তাদের ৭০০/৮০০ টাকা মাইনে হয়েছিল। তথাকথিত একটা কাজের নাম করে সাধারণ কর্মচারিদের থেকে তাদের বিচ্ছিন্ন করা হয়েছিল ইন্ডাস্ট্রিয়াল ডিসপিউট অ্যাক্ট অনুসারে। কাজেই দেওয়ানি আদালতে মামলা করা ছাড়া তাদের আর কোনও উপায় ছিলনা। আমাদের ট্রাইবুনাল আছে, লেবার কমিশনার্স দপ্তর আছে তারা এদের বেলায় হস্তক্ষেপ করতে পারেন না। ইন্ডাস্ট্রিয়াল ডিসপিউট অ্যাক্টের ফলে ট্রেড ইউনিয়ন আন্দোলন করা যায় না, যারজন্য এইসব কর্মচারিদের বিপন্ন অবস্থা হয়েছিল, চাকরি চলে গিয়েছিল। কর্মচারিদের মধ্যে বিভেদ সৃষ্টি করে মালিকপক্ষ যে কত সুযোগ গ্রহণ করছেন তার ইয়ত্তা নাই। ট্রেড ইউনিয়ন যারা করেন তারা জানেন সারা ভারতবর্ষ ১৯৬৫-৬৬ সালের সময় থেকে ট্রেড ইউনিয়ন আন্দোলনে এই কথাটা উঠে যাবার অবস্থা হয়েছিল। কিন্তু এই ধারাকে বজায় না রাখার ব্যাপারে ইন্দিরা সরকারের আমলে কিছু হয়নি, সে সময় খোলাখুলিভাবে মালিক পক্ষের স্বার্থ রক্ষা করা হয়েছে। বোনাস একটা দিয়েছেন শ্রমিকদের সেটার উল্লেখ আছে। এইসব ইন্ডাস্ট্রিয়াল ডিসপিউট অ্যাক্ট ধরে বেরোবে। যাইহোক সেই সময় হলনা, ইন্দিরার কাল কেটে গেল। জনতা সরকার শ্রমিকদের জন্য কিছু করতে চেয়েছিলেন কিন্তু তারাও পারলেন না। অল ইন্ডিয়া ট্রেড ইউনিয়ন অর্গানাইজেশন সমূহ দিল্লিতে এ বিষয়ে একটা কনফারেন্স করেছেন এবং বার বার কেন্দ্রীয় সরকারের কাছে গেছেন, বলেছেন এই ধারাটাকে পরিবর্তন করুন।

সাধারণ কর্মচারী ব্যাঙ্কে বহু জায়গায় ৮০০, ৯০০, ১০০০, ১২০০ টাকা মাইনে পায়।

যাইহোক আমরা যেটা করছি বাস্তব অবস্থা থেকে অনেক পিছিয়ে পড়ে করছি। সময়ে করলে ফিগারের সংখ্যাটা আরও একটু বাড়াতে পারলে ভাল হত। এদিক দিয়ে এই প্রস্তাব যেটা এসেছে সারা ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গে এটা যদি করি এবং কেন্দ্রীয় সরকারের কাছ থেকে এটার সম্মতি যদি আনতে পারি তাহলে ইন্ডাস্ট্রিয়াল ডিসপিউট আইনের মধ্যে পরিবর্তন আনার জন্য সর্বভারতীয় ক্ষেত্রে আন্দোলন গড়ে উঠবে। এই কথা বলে এই আইনকে সমর্থন জ্যানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সেখ ইমাজুদ্দিন ঃ** মাননীয় স্পিকার মহাশয়, মাননীয় আইনমন্ত্রী এই আইন এনে যে কথা বললেন তা খুব সংক্ষিপ্ত। এই সম্বন্ধে বিরোধিতা করার কিছু নেই। ১৯৪৭ সালের কেন্দ্রীয় আইনে ছিল ৫০০ টাকা পর্যন্ত যারা বেতন পাবে তারাই ওয়ার্ক ম্যান হিসাবে স্বীকৃত এবং সমস্ত সুযোগ সুবিধা পাবেন। আর যারা ৫০০ টাকার উপর পাবেন তারা ওয়ার্ক ম্যান হিসাবে গণ্য হবেন না। ৪৭ সালের ৫০০ টাকা এখন প্রায় ৫ হাজার টাকার সমান হয়ে গেছে যার দাম এখন অনেক কমে গেছে। সেক্ষেত্রে ৫০০ টাকাটা যদি আড়াই হাজার টাকা অর্থাৎ তিনি যখন টাকার পরিমাণ বাড়ালেনই তখন আরও বেশি বাড়ালে ভাল হত, তাতে আরও বেশি সংখ্যক কর্মচারী সুযোগ পেতেন, কারণ ইতিমধ্যে অনেকের বেতন বেড়ে গেছে। যাইহোক আমি সব শেষে বলতে চাই হাজার টাকা টাকে দুই বা আড়াই হাজার টাকা করলে ভালো হত। এই কথা বলে এই বিলকে সমর্থন করে আমি শেষ করছি।

**শ্রী দেবরঞ্জন সেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় মাননীয় আইনমন্ত্রী যে বিল এনেছেন এবং যার পরিপ্রেক্ষিতে পরিষদীয় মন্ত্রী আমাদের সামনে যে বক্তব্য পেশ করলেন তাকে সমর্থন করে আমি দু-চারটে কথা বলতে চাই। ইমাজুদ্দিন সাহেব আগে মাস্টার মহাশয় ছিলেন এখন হেড মাস্টার মহাশয় হয়েছেন বলে দেড় দুই হাজার করার কথা বলছেন। এই বিল আনার সময় মন্ত্রী মহাশয় বললেন দীর্ঘদিন ধরে আমরা অপেক্ষা করে আছি কিন্তু পূর্বতন কংগ্রেস সরকার এবং জনতা সরকার এ বিষয়ে কিছু করেন নি। আগামী দিনেও কিছু হবার সম্ভাবনা নেই বলে এই বিল আনা হয়েছে। আজকে জিনিস পত্রের দাম যেভাবে বেড়ে গেছে এবং ৫০০ টাকাটা হাজার টাকা করবার জন্য যে প্রস্তাব তাতে আমরা মনেকরি সেটা আরও বেশি হওয়া উচিত। যাইহোক এই বিলকে আমরা সমর্থন করি এবং আশা করছি এই বিল সম্পর্কে রাষ্ট্রপতির অনুমোদন আমরা লাভ করব এবং পরবর্তীকালে অন্যান্য রাষ্ট্র আমাদের দৃষ্টান্ত অনুসরণ করবে। এই বিশ্বাস রেখে এই বিলকে সমর্থন করে আমি শেষ করছি।

[3-50 — 4-00 p.m.]

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, শ্রমমন্ত্রী যে সংশোধনী এনেছেন এবং বিচারমন্ত্রী আজ যা পাইলটিং করছেন সেটা খুব ছোট হলেও এর তাৎপর্য সুদূর প্রসারি। বিগত ৩০ বছর ধরে ১৯৪৭ সালে শিল্প বিরোধ আইনের পরিবর্তন কিছু কিছু হয়েছে কিন্তু এই জায়গায় কোনও পরিবর্তন এ পর্যন্ত হয়নি। এই সংশোধনী বিল এনে মন্ত্রীদ্বয় অভিনন্দন

যোগ্য। শ্রমিক ও কর্মচারিদের সংখ্যা বীরেনবাবু জানতে চেয়েছেন। সংখ্যা দেওয়া সম্ভবপর নয়। কিন্তু যারা আন্দোলনের সঙ্গে জড়িত আছেন তারা জানেন অনেক সংখ্যক এর সঙ্গে জড়িত। এখানে আইন আছে শিল্প বিরোধের, কিন্তু আমাদের সেকরেটারিয়েট থেকে শিল্প বিবাদ পশ্চিমবঙ্গ সংশোধন বিধায়ক বলে আমাদের কাছে দেওয়া হয়েছে। শিল্প বিধায়ক নয় শিল্প বিরোধ বলে আমরা জানি। এই আইনের সেকশন ২তে সমস্ত ডেফিনেসান দেওয়া আছে যে কারা কারা এই আইনের আওতায় আসবে। সেকসান ২(এ) তে ডেফিনেসান দেওয়া আছে কারা ওয়ার্কম্যান হবেন আর কারা হবেন না। কারা হবেন না বলে সেখানে আছে। সেখানে ২এস (১) দেখা যাচ্ছে ১নং হল আর্মি অ্যাক্টের মধ্যে যারা পড়বেন, পুলিশ সার্ভিস, বা প্রিজন সার্ভিসে যারা আছেন তাদের বাদ দেওয়া হয়েছে। ৩নং হচ্ছে মেনলি ইন এ ম্যানেজারিয়াল বা অ্যাডমিনিস্ট্রেটিভ ক্যাপাসিটিতে যারা কাজ করেন তাদের বাদ দেওয়া হয়েছে। ৪নং যা আছে সেখানে বলা আছে ৫০০ টাকা মাহিনার উপর হলে সে বাদ যাবে। সেই ২ এস ৪ সংশোধন করে ৫০০ টাকার জায়গায় বাড়িয়ে হাজার টাকা করা হচ্ছে। সুপারভাইজারি ক্যাপাসিটিতে যারা কাজ করেন তারা ওয়ার্কম্যান বলে গণ্য হবেন। যদিও তাদের মাহিনা ওখানে সীমাবদ্ধ থাকছে। এরফলে শিল্প বিরোধের আওতায় বিপুল সংখ্যক কর্মচারিদের আসার দরজা বন্ধ করে দেওয়া হয়েছিল। আজকে সেটা একটুখানি খুলে দেওয়া হচ্ছে। তবে এই দরজা আরও একটু খুলে দিলে ভাল হত। যা হোক মন্দের ভালো হিসাবে ৩০ বছরে যেটা হয়নি সেটা আজ হল সেইজন্য তাদের ধন্যবাদ দিচ্ছি। তবে এই সংশোধনী গৃহীত হলেই এই শিল্প বিরোধ আইন সর্বাঙ্গসুন্দর হবে তা মনে করি না। এই আইনের প্রত্যেকটি ধারা উপধারার পরিবর্তনের প্রয়োজন আছে সেগুলি করা এখন হয়তো কঠিন। তাহলেও মন্ত্রীদের দৃষ্টি এদিকে আকর্ষণ করব পরিবর্তন করার জন্য।

এটা নিশ্চয় ওরা আশা করেন না এবং এশিয়ার মুক্তি সূর্য কোনওদিন নজর দেবেন সে দুরাশাও ওরা মনে পোষণ করেন না। ঐ সূর্য টুর্য সারা দেশে অন্ধকারকে জীইয়ে রাখার ব্যবস্থাই করবেন। আশাকরি মন্ত্রী মহাশয় এদিকে নজর দেবেন। অন্যান্য সংশোধন সম্পর্কে এখন আলোচনা অবান্তর এবং অপ্রাসঙ্গিক, কাজেই তারমধ্যে আমি এখন যাচ্ছি না। আমি কিন্তু জোর দিয়ে মন্ত্রী মহাশয়দের বলব যে আরও পরিবর্তন করা দরকার, আরও সংশোধন দরকার এবং সেইদিকে নজর দিতে হবে। আমরা দেখছি ১, ২, ৩, ৪ করে প্রভিসন আছে এবং ক্লজ এস.এ-র সেকশন টু টা অ্যামেন্ড করা হচ্ছে। স্যার, ৩ নম্বরে রয়েছে মেনলি এ ম্যানেজারিয়েল অর অ্যাডমিনিস্ট্রেটিভ ক্যাপাসিটি। আমি মনে করি এখানে একটা ফাঁক রয়েছে। সুপার ভাইজরি ক্যাপাসিটিতে যে কাজ করে তার ডেফিনেশন আপনি সহজ করতে চাইছেন, কিন্তু সেটা আরও সহজ হত যদি ৩ নম্বরে এই যে বলা হয়েছে মেনলি ম্যানেজারিয়েল অর অ্যাডমিনিস্ট্রেটিভ ক্যাপাসিটি সেখানে যদি এটা প্রপারলি ডিফাইন করা হত তাহলে সেটা আরও সহায়ক হত। যারা এই অসুবিধার মধ্যে পড়ে তারা কোনও সাহায্য পায়না, কাজেই এই ব্যাপারে কোনও পরিবর্তন্ করা যায় কিনা সেটা মন্ত্রী মহাশয় চিন্তা করুন আমি আশা করি বামফ্রন্ট সরকার এটা নিয়ে চিন্তা করবেন। বীরেন মৈত্র মহাশয় জানতে চেয়েছেন যে এরমধ্যে বোনাস পড়বে কিনা। তিনি বোধহয় আইনটি দেখেননি। ইন্ডাস্ট্রিয়াল ডিসপিউট অ্যাক্টের টু (আর.আর.) উপধারায় পরিষ্কার করে বলা হয়েছে যখন ওয়েজ কমপিউট করা

হবে তখন কি সুবিধা পাবেন এবং কি সুবিধা পাবেন না। ঐ আইন করার সময় বোনাস কে ধরা হয়নি। কাজেই যেটা ৩০ বছরে হয়নি সেটা এখনই কি করে হবে? এটা ছোট সংশোধনী হলেও এর একটা সুদূঢ় প্রসারি ফল আছে। সুপারভাইজরি ক্যাপাসিটি লোক টেকনিক্যাল কাজ করছে, তাদের এরমধ্যে আনার যে ইনটেনশন ছিল সেটা ব্যাহত হয়েছে। তবে ব্যাহত হলেও তাদের পক্ষে এই সুবিধা থাকল যে তাদের প্রতি অন্যায় হলে তারা প্রতিকার পাবে। মন্ত্রী মহাশয় যে সংশোধনী এনেছেন আমি তাকে সমর্থন করছি। এবারে আমি আশা করি সাত্তার সাহেব এখানে ভাষণ দিয়ে আমাদের ধন্য করবেন।

[4-00 — 4-10 p.m.]

**শ্রী রবীন মুখার্জি ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমাদের শ্রমমন্ত্রী দ্বারা আনীত বিল আমাদের আইনমন্ত্রী মহাশয় এখানে উপস্থিত করেছেন, আমি এই প্রসঙ্গে কয়েকটি কথা বলতে উঠে যেটা প্রথমে বলতে চাইছি যে আমাদের ধারণা এই বিলটি আনার মধ্যে দিয়ে যতটুকু উপকার সাধিত হতে পারে ততটুকুই বিবেচনা করা হয়েছে অর্থাৎ ৩০/৩২ বছরের মধ্যে কোনও বিবেচনা করা হলনা। এই বিষয় কোনও দ্বিমত নেই, আমরা জানি আই.এন.টি.ইউ.সি, .এইচ.এম.এস. বা অন্যান্য কেন্দ্রীয় সংগঠন যারা আছেন তারা সবাই জানেন যারা ট্রেড ইউনিয়নের সঙ্গে যুক্ত আছেন তারাই জানেন যে ৪৭ সালের এই জাতীয় আইন আজ আর কার্যকর নয়। বর্তমান ট্রেড ইউনিয়নের মুভমেন্ট সেটাকে প্রায় বাতিল করে দিয়েছেন বহু ক্ষেত্রে। গত ২/৩ বছরের মধ্যে যে সমস্ত এগ্রিমেন্ট হয়েছে আন্ডার দি ইন্ডাস্ট্রিয়াল ডিসপিউট অ্যাক্ট সেটাকে যদি আপনি ধরেন তাহলে আমাদের অর্গানাইজ সেক্টরে যে সমস্ত ওয়ার্কাররা কাজ করেন তার ১২ আনাই হচ্ছে এই অ্যাক্ট কে কেন্দ্র করে। ওর্য়াকারের যে সংজ্ঞা আছে ইনল্যান্ড ওয়ার্কার ধরুন, জুট ওয়ার্কার ধরুন টেক্সটাইল ওয়ার্কার ধরুন এবং সমস্তই এগ্রিমেন্টগুলি অর্থাৎ ইন্ডাস্ট্রিয়াল ডিসপিউট অ্যাক্ট ধারা অনুযায়ী হয়েছে। কিন্তু বাস্তবে যদি স্ট্রিক্টলি আইনটাকে বলা হয় অ্যান্টি ওয়ার্কার আইন আপনারা দেখবেন বহু ক্ষেত্রে মিনিমাম ওয়েজ যেটা ধরা হয়েছে ইন্ডাস্ট্রিয়াল ওয়ার্কাররা মেজরিটি সেক্টারে তা পাচ্ছে না। বাস্তব অবস্থা হচ্ছে এটা পরিবর্তিত হয়ে গেছে। দুর্ভাগ্যক্রমে এ নিয়ে বহুবার কমপ্রিহেনসিভ বিল আনার কথা এর আগেও আলোচিত হয়েছিল কিন্তু যেহেতু আমাদের দেশটা শাসিত হচ্ছে পুঁজিবাদি ব্যবস্থার দ্বারা এবং কেন্দ্রের যারা সরকারে আসীন থাকেন তাদের ক্যারেক্টারের দিক থেকে তারা অ্যান্টি ওয়ার্কার। ক্লাস হিসাবে তারা অ্যান্টি ওয়ার্কার। বাস্তবের পরিবর্তন হয়ে যাচ্ছে তবুও এই সমস্ত পরিবর্তনের দিকে তারা নজর করেন না। ওয়ার্কিং ক্লাসকে জোর করে বহু ক্ষেত্রে তাদের সিদ্ধান্ত জোর করে চাপিয়ে দেন। এটা হয়ে এসেছে এতকাল ধরে। ১৯৪৭ সালের কথা বাদ দিলাম — কথা উঠেছে জনতা সরকারের, দুর্ভাগ্যই বলুন আর সৌভাগ্যই বলুন কিছু কিছু ক্ষেত্রে আমরা ভেবেছিলাম উপকৃত হব গত ২/৩ বছর আগে তারা একটা বিল এনেছিলেন সেটাও অ্যান্টি ওয়ার্কার টিপিকালি অ্যান্টি ওয়ার্কার বিল। কারণ তাদের দলের যেহেতু তাদের ক্যারেকটার হচ্ছে অ্যান্টি ওয়ার্কার, কিছুতেই তারা ভাবতে পারে না বাস্তবে কি জিনিস ঘটছে। যাইহোক এই বিলের মধ্যে দিয়ে কতটা কার্যকর হবে জানিনা। আমার ধারণা শ্রমমন্ত্রী এই বিল এনেছেন চিন্তা করেই এনেছেন যে এর মধ্যে হাত দেওয়া উচিত। একটু একটু করে কোন জায়গায় হাত দেওয়া যায় কেননা অমলবাবু ঠিকই বলেছেন

এর প্রতি পাতা সংশোধন হওয়া উচিত। কেন্দ্রীয় সরকারকে বলছেন ওয়ার্কারের সংজ্ঞাটি পাল্টাবার জন্য। যেটুকু পশ্চিমবাংলার বিধানসভায় হতে যাচ্ছে সেটুকু যেন বাধা না দেন। এখানে তো বক্তৃতা করলেন, তার মানে বোঝেন? ১৫ টাকা বলে দিয়ে দিলেন, আপনি ৫ শত টাকা থেকে হাজার টাকা করছেন সেটা যাতে অনুমোদন পায় তাছাড়া উপায় নেই। যদিও আমি বলব আপনাদের প্রচেষ্টা হওয়া উচিত যে অন্তত এইটুকু অনুমোদিত হোক। কারণ আমরা জানি যে কতটা পরিবর্তন করব যা ওখানে গিয়ে আটকে পড়ে থাকে। এই সমস্ত বিবেচনা করা হোক। আর কিছু কিছু করছি আমরা, বিল এখানে আসছে। এখানে অন্য দিকে যেটা বক্তব্য সেটা আপনি জানেন যে আমাদের যারা ইন্ডাস্ট্রিয়াল ওয়ার্কার, যারা হাউসিং এর জন্য, যদি কোনও ইন্ডাস্ট্রিয়াল ওয়ার্কার সরকারের হাউসিং এর জন্য দরখাস্ত করে তার মাইনে হতে হবে সাড়ে তিন শত টাকা অথবা তার নিচে। আপনি বলুন তো আমাদের অনেক বাড়ি নেই, আমাদের দুর্ভাগ্য বাড়ি করা হয়নি, ইন্ডাস্ট্রিয়াল হাউসিং-এর সংখ্যা খুবই কম, কিন্তু যা আছে সাড়ে তিনশত টাকার উপরে মাইনে হলে কেউ পাবেনা, এইসব কি চলে? এটা কমনসেন্সের কথা, এটা তো বাতিল হয়ে যাচ্ছে, যে লোক সাড়ে তিনশত টাকায় ঢুকেছিল সেই লোকের আজকে সাতশত টাকা মাইনে তাহলে তাকে কি বের করে দেবেন? এই ঘরে ৫ বৎসর, কি ৭ বৎসর সে আছে। কাজেই এটা একেবারে যুগের বাইরে অথচ চেপে বসে আছেন। আবার এখানেও যে প্রসঙ্গটা আছে, প্রশ্নটা উঠেছে, খুব একটা উপকার হবে তা নয়, একটা খুব বড় ঘটনা ঘটেছে এটার দিক দিয়ে, ইন্ডাস্ট্রিয়াল ডিসপিউট অ্যাক্টে যদি হাজার টাকা পর্যন্ত বেতন ইন্ডাস্ট্রিয়াল ওয়ার্কার বলে স্বীকৃত হয় তাহলে এর পরিধি যেহেতু বিস্তৃত হচ্ছে তারা কিছুটা এরমধ্যে দিয়ে রিলিফ পাবে। এখন পর্যন্ত তারা গায়ের জোরে রিলিফ নেয়। কিন্তু যদি গভর্নমেন্টের বিরুদ্ধে হয়, মনে করুন পশ্চিমবঙ্গ সরকার গেল কংগ্রেস(আই) এর হাতে ঐ ওখানে যারা বসে আছেন অবশ্য এটা অনুমান কারণ এর সম্ভাবনা নেই, আপনি লেবার কমিশনারকে বলে দেবেন যে ৫শত টাকার উপরে তো কোনও লোক নেই কারণ ওরা ইন্ডাস্ট্রিয়াল ওয়ার্কার নয়, সে ওখান থেকে কোনও রিলিফ পাবেনা। সে যদি ছাঁটাই হয়, রংফুল ডিসমিস্যাল হয়, আপনারা বলে দেবেন যে এরা ইন্ডাস্ট্রিয়াল ওয়ার্কার, কি ওয়ার্কার না। আপনি বলবেন যে স্ট্রিক্টলি এনফোর্স করবেন না, তখন আসবে লেবার কমিশনারের অফিসে এবং সেখান থেকে বলবে যে এইভাবে কেস আর নিতে পারব না। আপনাদের হাতে যদি সরকার যেত, আজকে বুঝে দেখুন, ওর মাথায় ঢুকছেনা, মনে করুন একদিন ঘুম ভেঙে উঠে দেখা গেল যে কংগ্রেস(আই) গভর্নমেন্ট হয়েছে, লেবার কমিশনারকে তক্ষুণি ডাইরেকশন দিয়ে দিলেন যে আইনটা ঠিকমতো রাখুন। ৫শত টাকার উপর যার চাকরি আছে সে রিলিফ পেলোনা, সে ছাঁটাই হয়ে গেল। এই হচ্ছে ব্যাপার। আবার আর একটা প্রসঙ্গ উঠেছে ম্যানেজারিয়াল স্টাফ, আমি আইনমন্ত্রীকে এইদিকে আর একটু বিবেচনা করে দেখতে বলছি, এটাও আসলে কিন্তু পরিবর্তন হলনা, ধরুন ছোট ছোট মালিক আছে, মাঝারি গোছের মালিক আছে, তারা ৫ শত টাকা মাইনে দিচ্ছে, সুপারভাইসরি স্টাফকে, দিয়ে তাকে খানিকটা ক্ষমতা দিল, দিয়ে তাকে বললো তুমি ম্যানেজেরিয়াল স্টাফ, তুমি একজনকে চার্জশিট দিতে পারবে, তুমি ছাটাই করতে পারবে। তিনি ইন্ডাস্ট্রিয়াল ডিসপিউট অ্যাক্টের বাইরে চলে গেলেন। ফ্যাসাদ তো এইখানেই। কারণ সব জায়গা না দেখে তো হাত দেওয়া যাচ্ছেনা, ইমপ্লিকেশনস আছে অনেক ক্ষেত্রে। আবার বোনাসের কথা উঠেছে। বোনাস

ধরুন সাড়ে সাত শত টাকা ম্যাকসিমাম পেলো। যার মাইনে সাড়ে সাত শো টাকা সে ১৬ শত টাকা পাবে। এখন হাজার টাকা যার বেতন তার কিন্তু লিমিট থেকে যাচ্ছে, ওর উপরে যেতে পারছেনা। বোনাস অ্যাক্টে ২০ পারসেন্ট পেলেই ঐ পাবে। কাজেই প্রত্যেকটির সঙ্গে প্রত্যেকটি জড়িত, একটার সঙ্গে একটা যেভাবে যুক্ত আছে এটাকে যদি প্রসঙ্গত পরিষ্কার করে না নেওয়া হয় তাহলে ইন্ডাস্ট্রিয়াল ডিসপিউট অ্যাক্টের যে উদ্দেশ্য বিরোধগুলি মীমাংসার দিকে নিয়ে যাওয়া, এই মীমাংসা সেদিক দিয়ে হবেনা।

· [4-10 — 4-20 p.m.]

যদিও একথা নিশ্চয় পশ্চিমবাংলা সরকারকে আমরা ধন্যবাদ দেব যে অনেকটা পরিধি বিস্তৃত হচ্ছে তথাপি অনেকখানি বাকি রয়ে যাচ্ছে। আমরা ট্রেড ইউনিয়ন এর কাজকর্ম করি, যারা ভাল কাজ করে হাইলি স্কিল্ড ওয়ার্কার আপনি পাবেন যারা বড় কারখানায় কাজ করে হাজার টাকার উপর মাইনে ড্র করে ডিয়ারনেস অ্যালাউয়েন্স ইত্যাদি নিয়ে, ব্যাঙ্ক কর্মচারিরা বা অন্যান্য জায়গায় কর্মচারিরা অনেকে মাইনে ড্র করেন যার পরিমাণ হাজার টাকা ক্রস করে যায়, এখন তাদের কেউ যদি রংফুল ডিস্মিসাল হয়, কোথা থেকে রিলিফ পাবে? তারা তো ইন্ডাস্ট্রিয়াল ডিসপিউট অ্যাক্টে কোনও রিলিফ পাবেনা, তারা ১০ বছর আগে কি ৫ বছর আগে ইন্ডাস্ট্রিয়াল ওয়ারকার ছিল, সেটা এখানে বদলেছে। আজকে হাজার টাকা মাইনের জায়গায় ১১০০ টাকা হয়ে গেছে, তিনি এতদিন যাবত ইন্ডাস্ট্রিয়াল ডিসপিউট অ্যাক্টে যে রিলিফ পেতেন, কোনও অন্যায় হলে, আইনে যেটা আছে, আইনের মধ্যে তিনি রিলিফ পেতেন, তার পরেতো পাবেননা। যে কোনও ছুতোয় তাকে ছাঁটাই করে দিতে পারবে। এই অবস্থায় সে কি কোন জায়গায় গিয়ে রিলিফ পাবে? আমি এই প্রসঙ্গে এই হাজার টাকা সত্ত্বেও একদল যারা ইন্ডাস্ট্রিয়াল ওয়ার্কার ছিল, তারা আজকে আওতার বাইরে চলে যাবে। আমরা ১৫০০/১৬০০ টাকা মাইনে করার পক্ষপাতি, সেটা অন্য কারণে, কিন্তু যেটা আছে, কিন্তু আইনে যেটুকু আছে সেটুকু গ্রহণ করছি এবং হাজার টাকা করলে আমাদের পরিধি অনেকটা বিস্তৃত হবে, অনেকগুলি অ্যানোম্যলিজ দূর হবে। কিন্তু যাদের ১১০০ টাকা মাইনে হয়ে গেল, ডি এ-র যে রেট বিভিন্ন জায়গায় আছে, সেই এগ্রিমেন্ট অনুযায়ী যদি জিনিসপত্রের দাম চর চর করে বাড়ে, এবং আমরা জানি যে ইনফ্লেশনের যুগে কেউ তা ঠেকাতে পারবেনা, এটা বাড়বেই, জিনিসপত্রের দাম বাড়বে এবং শ্রমিকরা তাদের আন্দোলন করে ডি এ আদায় করে নেবে এবং অনেক ক্ষেত্রে আমরা দেখব হয়ত ১১০০ টাকা হয়ে যাবে। তারা রিলিফ পাবেনা, আমি আইনমন্ত্রীকে বলব যে সিভিল কোর্টে যাতে তারা সুযোগ পান এবং কোর্টে ফি না দিতে হয়, এখন যে অবস্থা আছে, তাতে কোর্ট ফি-এর কোনও বালাই নাই, দিতে হয়না, কাজেই সেদিক থেকে আইনমন্ত্রী হিসাবে যেন খেয়াল রাখেন যে একদল ওয়ার্কার যারা ভাল কাজ করে, ক্লিনিক্যাল জব করে, কমার্শিয়াল কোনও ভাল নামি ফার্মে কাজ করে, তাদের একটা অংশ মানুষের বাড়ুক, কিন্তু একটা অংশ ইন্ডাস্ট্রিয়াল অ্যাক্টের পরিধির বাইরে চলে যাচ্ছে এই এক হাজার টাকা লিমিট হলে, তাদের কিন্তু রিলিফ পাবার জায়গা নাই, কোনও আক্রমণ হলে, তাদের দাঁড়াবার জায়গা নাই। তারা কোর্টে গেলে রাতারাতি তাদের কোর্ট ফি ইত্যাদির ব্যাপার আছে, সেদিক থেকে যদি একটা আইন করতে পারেন, তাহলে তারা রিলিফ পাবার সম্ভাবনায় আসতে পারে। আমি নিশ্চয়ই অভিনন্দন

জানাব যে ভারতবর্ষের মধ্যে পশ্চিমবাংলা এই প্রথম ওয়ারম্যানের সংজ্ঞা তার পরিধি থেকে বিচ্যুত করলেন, আর কোথাও করেনি, শুধু তদ্বিরই হয়েছে কেন্দ্রীয় সরকারের কাছে। এবং আমরা জানি ভারতবর্ষের কোনও রাজ্যে এটা নাই, কোনও কেন্দ্রীয় সংগঠনে নাই। সুতরাং এই বিল যেটা এসেছে, তাকে পরিপূর্ণ সমর্থন জানিয়ে, আমার অভিনন্দন জ্ঞাপন করে, আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী হাসিম আব্দুল হালিম ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি প্রথমেই আমার আন্তরিক অভিনন্দন জানাচ্ছি মাননীয় সদস্যদের কারণ তারা সবাই এই সংশোধনী বিলটা সমর্থন করেছেন। মাননীয় সদস্য ইমাজুদ্দিন সাহেব এখানে আছেন, তিনি বলেছেন অনেকগুলি কথা, কিন্তু তিনি ভুলে গেলেন এই আইনটা কেন্দ্রীয় আইন। কেন্দ্রের আইন থাকতে রাজ্য সরকারের ক্ষমতা অত্যন্ত সীমিত। আমাদের আইন সংশোধন করার আগে অনুমতি নিতে হবে, আইন সংশোধন করার পরেও অনুমতি নিতে হবে। এমনই সংবিধানের ব্যবস্থা, সমাজ ব্যবস্থা যে কোনও ভাল কাজ করতে গেলেও সেখানে বাধা। ইমাজুদ্দিন সাহেবকে বলি, তিনি তো সংশোধনী দিতে পারতেন এবং তা দিয়ে তো বলতে পারতেন যে এটা ১৫০০ টাকা করুন, আমি সংশোধনী দিলাম, আমাদের পার্টি মনে করেন এটা এইভাবে হওয়া উচিত। তা কিন্তু তিনি করলেন না, তা করলে বুঝতাম তিনি একটা কিছু করতে চান। আমরা জানি অসুবিধা কোথায়। ওকে বলি, এখন তো আপনাদের সরকার কেন্দ্রে আছে কাজেই এটাকে ৫ হাজার করে দিন না। ইমাজুদ্দিন সাহেব, আপনি তো জীবনে ট্রেড ইউনিয়ন করেন নি কাজেই আপনি জানেন না সমস্ত ব্যাপারটা, আমরা ট্রেড ইউনিয়ান করেছি, আমরা জানি সেসব কথা। স্যার, আমি শুধু এই প্রসঙ্গে এই কথাই বলি যে আমরা যে সংশোধনী আনলাম তাতে পশ্চিমবাংলার যে শ্রমিকরা আছেন তারা উপকৃত হবেন এবং বাকি ভারতের যারা শিল্প শ্রমিক আছেন এরমধ্যে তাদের কাছেও একটা পথ খুলবে। পশ্চিমবাংলার উদাহরণ দিয়ে তারা তাদের রাজ্যে আন্দোলন করতে পারবেন এবং তা করে এই আইন যাতে সংশোধন করাতে পারেন তার চেষ্টা করতে পারবেন। আজ এই সংশোধনীর মাধ্যমে আমরা সারা ভারতকে একটা পথ দেখাতে পারলাম। অবশ্য আরও অনেক কিছু করার আছে সে বিষয়ে কোনও সন্দেহ নেই। রবীনবাবু বলেছেন, ম্যানেজারিয়াল ক্যাপাসিটির লোক যারা আছেন তারা ছাঁটাই হলে আইনের কোনও ব্যবস্থা নেই। আমি উকিল হিসাবে জানি, কোর্টে গিয়ে কোনও ইনজাংশন পেতাম না, তারা ছাঁটাই হয়ে যেত। একটা দেওয়ানি মামলার নিষ্পত্তি হতে বছরের পর বছর সময় লাগে এবং সেখানে প্রচুর টাকা খরচের ব্যাপার আছে। কোনও রিলিফ তারা পায়না, এটা বাস্তবের কথা। এই প্রসঙ্গে আমি ওদের জিজ্ঞাসা করি, ৩০ বছর ধরে তো কংগ্রেস রাজত্ব করেছে, কি ব্যবস্থা করেছেন? কোনও ব্যবস্থাই করেন নি। আমরা রাজ্য সরকার থেকে কেন্দ্রীয় আইন নিয়ে এই ব্যবস্থা কি করতে পারব? আমরা তো পারব না। এটা সমগ্র দেশের ব্যাপার, কোনও একটি রাজ্যের ব্যাপার নয়। এটা হচ্ছে সমগ্র ওয়ার্কিং ক্লাশের ব্যাপার। ম্যানেজার হোক, সেলসম্যান হোক, সুপারভাইজার হোক, ক্লার্ক হোক, শিল্প শ্রমিক হোক সমস্ত লোকের ব্যাপার নিয়ে নতুন আইন আনা দরকার মানুষকে আরও অধিকার দেওয়া দরকার, আরও প্রটেকশন দেওয়া দরকার। আমি পরিশেষে এই কথাই বলব, কংগ্রেস(ই)'র মাননীয় সদস্যরা হাউসের ভেতরে যে কথা বলেছেন আগামি দিনে তারা এটা

নিয়ে আন্দোলন করবেন, দিল্লির সরকারকে বলবেন, তোমরা এইভাবে আইন আন, আমরা পশ্চিমবঙ্গে এইকথা বলেছি এই আশা করব। এইকথা বলে মাননীয় সদস্যদের আর একবার অভিনন্দন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Hashim Abdul Halim that the Industrial Disputes (West Bengal Amendment) Bill, 1980, be taken into consideration, was then put and agreed to.

### Clauses 1 to 3 and Preamble

The question that clauses 1 to 3 and Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Hashim Abdul Halim :** Sir, I beg to move that the Industrial Disputes (West Bengal Amendment) Bill, 1980, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

[4-20 — 4-23 p.m.]

**মিঃ স্পিকার ঃ** এখন একটি ঘোষণা আছে। আমাদের স্টেট লাইব্রেরি কাউন্সিলের ৪নং ধারার ১নং উপধারা অনুযায়ী আইনসভার সদস্যদের থেকে ৪ জন সদস্য এই কাউন্সিলে নির্বাচিত হবেন।

The State Library Council-4(1) The Council shall consist of (a) the Minister-in-charge of Library Services who shall be the Chairman of the Council; (b) four persons to be elected by the members of the West Bengal Legislative Assembly from amongst themselves.

Last date and time of filing nomination - 3 p.m. on 29th April, 1980 Scrutiny of nomination papers - 11 a.m. on 30th April, 1980

Last date and time of withdrawal of nomination - 3 p.m. on 2nd May, 1980

Date and hour of election if necessary - Between 1 p.m. and 4 p.m. on the 6th May, 1980.

### Adjournment

The House was then adjourned at 4.23 p.m. till 1 p.m. on Monday, the 28th April, 1980, at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembly under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Monday, the 28th April, 1980 at 1-00 p.m.

### PRESENT

Mr. Speaker (Shri Syed Abul Mansur Habibullah) in the Chair, 13 Ministers, 3 Ministers of State, and 127 Members.

[1-00 - 1-10 p.m.]

### OBITUARY REFERENCE

**মিঃ স্পিকার ঃ** গভীর দুঃখের সঙ্গে জানাচ্ছি যে এই বিধানসভার প্রাক্তন সদস্য শ্রী দাশরথি তা মহাশয় হৃদরোগে আক্রান্ত হয়ে গতকাল রবিবার ২৭শে এপ্রিল, ১৯৮০ তারিখে বর্ধমানের বীরহাটায় শেষ নিঃশ্বাস ত্যাগ করেন। মৃত্যুকালে তাঁর বয়স হয়েছিল ৬৯ বৎসর। বর্ধমানের রায়না থানার ধামাস গ্রামের এক উগ্র ক্ষত্রিয় কৃষক পরিবারে তাঁর জন্ম হয়। ছাত্রাবস্থায়ই তিনি রাজনীতিতে যোগ দেন এবং ৬ই এপ্রিল ১৯৩০ তারিখে মহাত্মা গান্ধীর নেতৃত্বে ডান্ডি অভিযানে যোগ দেন। এই সময় তিনি সক্রিয়ভাবে রাজনীতিতে যোগ দেন এবং দুইবার কারারুদ্ধ হন। ১৯৪২ সালের আগস্ট বিপ্লবে তাঁর অন্যতম প্রধান ভূমিকা ছিল এবং তাঁরই নেতৃত্বে বর্ধমান জেলার জামালপুরে একটি পাল্টা সরকার গঠিত হয়। তিনি সর্বমোট আট বছর কারান্তরালে ছিলেন। প্রকৃতপক্ষে তিনি ছিলেন গান্ধী আদর্শে বিশ্বাসী স্বাধীনতা সংগ্রামের এক অক্লান্ত যোদ্ধা। সর্বপ্রথম ১৯৫২ সালে কৃষক মজদুর প্রজা পার্টির সদস্য হিসাবে তিনি পশ্চিমবঙ্গ বিধানসভায় নির্বাচিত হন। তারপর ১৯৫৭ ও ১৯৬৭ সালেও তিনি প্রজা সমাজতন্ত্রী দলের সদস্য হিসাবে পশ্চিমবঙ্গ বিধানসভায় আসেন। ১৯৬৭ সালে ডাঃ প্রফুল্ল ঘোষের নেতৃত্বে গঠিত পি.ডি.এফ মন্ত্রিসভায় তিনি কৃষি ও সমষ্টি উন্নয়ন, সমবায় ও শরণার্থী পুনর্বাসন দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী ছিলেন। বিধানসভায় সরস বাঙ্গাত্মক বক্তৃতার জন্য তিনি ছিলেন সুপরিচিত, সাহিত্য ক্ষেত্রেও তাঁর যথেষ্ট অবদান ছিল, তাঁরই পরিচালনায় ১৯৩৬ সালে 'দামোদর' নামে একটি সাপ্তাহিক পত্রিকার জন্ম হয়। ১৯৭৩ সালের অক্টোবর মাসে এই পত্রিকাটি দৈনিক রূপ নেয়। সদালাপী, মিষ্টভাষী, হাস্যরসিক এই নেতা দলমত নির্বিশেষে সকলের কাছে জনপ্রিয় ছিলেন। তাঁর মৃত্যুতে রাজনীতিক ক্ষেত্রে এক মধুর ব্যক্তিত্বের অবসান হল। আমি প্রয়াত শ্রী দাশরথি তা মহাশয়ের স্মৃতির প্রতি গভীর শ্রদ্ধা প্রদর্শন করছি। এবং তাঁর শোক সন্তপ্ত পরিবারবর্গকে আমার আন্তরিক সমবেদনা জানাচ্ছি।

এখন আমি মাননীয় সদস্যদের অনুরোধ করব তাঁরা যেন নিজ নিজ আসনে দুই মিনিট দাঁড়িয়ে প্রয়াত ব্যক্তির স্মৃতির প্রতি শ্রদ্ধা প্রদর্শন করেন।

(অতঃপর মাননীয় সদস্যগন প্রয়াত ব্যক্তির স্মৃতির উদ্দেশ্যে দুই মিনিট দন্ডায়মান থাকেন।)

**মিঃ স্পিকার ঃ** ধন্যবাদ, বিধানসভার সচিব এই শোক প্রস্তাবের প্রতিলিপি প্রয়াত ব্যক্তির পরিজনবর্গকে পাঠিয়ে দেবেন।

## Starred Questions
## (to which oral answers were given)

### ছাত্রসংখ্যা বৃদ্ধির ফলে সৃষ্ট প্রাথমিক শিক্ষকের পদ

*৬৭। (অনুমোদিত প্রশ্ন নং *৪৭৮।) **শ্রী কিরণময় নন্দ ঃ** শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৭ সাল হইতে ১৯৭৯ সাল পর্যন্ত ছাত্রসংখ্যা বৃদ্ধির ফলে পশ্চিমবঙ্গের প্রাথমিক বিদ্যালয়সমূহে মোট কতগুলি নূতন শিক্ষকের পদ সৃষ্টি হইয়াছে;

(খ) ঐ সমস্ত শূন্যপদ পূরণ করা হইয়াছে কিনা; এবং

(গ) না হইয়া থাকিলে, ঐসব শূন্যপদ পূরণের জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করিতেছেন?

**শ্রী পার্থ দে ঃ**

(ক) এই দুই বছরে ছাত্র বৃদ্ধির জন্য মোট ১৬ শত পদ সৃষ্টি হয়েছে।

(খ) এর মধ্যে ৮৪৬টি পদ পূরণ হয়েছে।

(গ) বাকি পদগুলি পূরণের জন্য নিম্নোক্ত ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। কোনও কোনও জেলায় গ্রামাঞ্চলের জন্য বা বিভিন্ন পৌর এলাকার জন্য প্যানেল প্রস্তুত হচ্ছে। আবার কোনও কোনও জেলায় অনুমোদিত প্যানেল থেকে নিয়োগ চলছে।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে কতজন ছাত্রের পিছনে একজন শিক্ষক দেওয়া হয়?

**শ্রী পার্থ দে ঃ** ৪০ জন ছাত্র-ছাত্রীর পিছনে একজন করে শিক্ষক দেওয়া হয়।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে ১৬ শত শিক্ষকের পদ সৃষ্টি হয়েছে। এটা কোন সালের হিসাব জানাবেন কি?

**শ্রী পার্থ দে ঃ** এটা যখন প্রশ্ন করা হয়েছে তখনকার।

**শ্রী বলাইলাল দাস মহাপাত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে সকল শূন্যপদ

আছে, যারা বেসিক ট্রেইন্ড শিক্ষক বসে আছেন ৪/৫ বছর ধরে তাদের নিয়োগের জন্য অগ্রাধিকার দেবেন কি না?

**শ্রী পার্থ দে ঃ** এই সম্পর্কে নিয়ম আছে। যত শিক্ষক নিয়োগ করা হবে সেখানে শিক্ষকদের সাধারন নিয়োগের নীতি অনুযায়ী শতকরা ৭০ ভাগ শিক্ষক নিযুক্ত হবেন। আর পশ্চিমবঙ্গ সরকারের নির্দেশ অনুযায়ী বিশেষ ভাবে যাদের বিবেচনা করা দরকার, যাদেরকে এক্সজেম্পটেড ক্যাটাগোরি বলা হয়, তাদের থেকে শতকরা ৩০ ভাগ নিযুক্ত হবেন। সাধারণভাবে যারা নিযুক্ত হবেন শতকরা ৭০ ভাগ তাদের মধ্যে শতকরা ৬০ ভাগ যারা ট্রেনিং প্রাপ্ত, শিক্ষণপ্রাপ্ত, শতকরা ৪০ ভাগ অশিক্ষণ প্রাপ্ত।

**শ্রী কাশীকান্ত মৈত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় আশার কথা শোনালেন যে অধিকাংশ পদের জন্য যারা শিক্ষন প্রাপ্ত শিক্ষক, বেসিক ট্রেন্ড শিক্ষক তাদের নিয়োগ দেওয়া হবে। আপনার কাছে কি এইরকম অভিযোগ এসেছে যে বিভিন্ন জেলায় বেসিক ট্রেন্ড প্রাপ্ত শিক্ষক তারা অ্যাপয়েন্টমেন্ট পাননি এবং অনেক জায়গায় তাঁদের চিঠি নিয়েও ইন্টারভিউ দেওয়া হয়নি, এইরকম কোনও অভিযোগ আছে এবং বিশেষ করে মুর্শিদাবাদ জেলায় সেটা জানাবেন?

**শ্রী পার্থ দে ঃ** এইরকম কোনও অভিযোগ আসেনি। মুর্শিদাবাদ জেলার কোনও বিশেষ ব্যাপার থাকলে আমাকে বলবেন, আমি দেখব। তবে এইরকম খবর আছে যে বিভিন্ন জেলায় শিক্ষণপ্রাপ্ত যে সমস্ত প্রার্থী ছিলেন, তাদের সকলকেই তারা নিয়ে নিতে পেরেছেন।

**শ্রী হরিপদ জানা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে ৪০ জনে একজন শিক্ষক। তাহলে ৭৯ জনের পরে ৮০ জন নাহলে আর একজন শিক্ষক পাওয়া যাবে না?

**শ্রী পার্থ দে ঃ** ৪০ জনের বেশি হলেও নির্দিষ্ট সংখ্যাটা আমার মনে নেই, সেখানে দুই জন শিক্ষক পাওয়া যাবে।

**শ্রী হরিপদ জানা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, ৪০ জনে একজন। তাহলে ৬০ জন, ৭০ জন হলে, ৮০ জন না হলে কি ২ জন পাওয়া যাবেনা। ২ জন পেতে গেলে ৮০ জনের মধ্যে কত স্ট্রেন্থ হতে হবে সেটা জানাবেন কি?

**শ্রী পার্থ দে ঃ** ৮০ জন হতেই হবে তাঁর কোনও মানে নেই। কত জন সংখ্যাটা আমার মনে নেই। ৪০ জনের পরে সেই সংখ্যাটা হলে তখন আর একজন শিক্ষক পাবেন। সেই সংখ্যাটা আমি নির্দিষ্টভাবে এখন বলতে পারছি না।

[1-10—1-20 p.m.]

**শ্রী কাশীকান্ত মৈত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন শিক্ষণপ্রাপ্ত যারা শিক্ষক তাদের অগ্রাধিকার দেওয়া হয়েছে। আমি মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করছি, এইরকম কোনও কি শর্ত আরোপ করা হয়েছিল বা হয়েছে, এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে শিক্ষণ প্রাপ্ত শিক্ষকদেরও নাম

আসা চাই? অর্থাৎ শিক্ষা প্রাপ্ত শিক্ষক, এই ভিত্তিতে তারা নিয়োগ পাচ্ছেন, না, এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে নাম পেলে তবে তারা কনসিডার্ড ফর অ্যাপয়েন্টমেন্ট হবেন?

**শ্রী পার্থ দে ঃ** যদিও এটা প্রশ্নের ভিতর আসেনা, তবুও এটা বলছি। আমি আগেও এটা বলেছি। এটা একটা বিশেষ সুযোগ আমরা নিয়েছি, এটা শ্রম দপ্তরের সঙ্গে কথা বলি, পশ্চিমবঙ্গ সরকার রাজি হয়েছেন প্রাথমিক শিক্ষকদের ক্ষেত্রে। কিন্তু তাদের বলে দেওয়া হয়েছে, যারা এই দরখাস্ত করবেন, দরখাস্ত করার আগে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে তারা যেন নাম রেজিস্ট্রিভুক্ত করে দরখাস্তটা করেন। এই হচ্ছে নিয়ম।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** দরখাস্ত করার সময় এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নাম রেজিস্ট্রিভুক্ত করা হচ্ছে তাহলে যারা বহুদিন ধরে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নাম লিখিয়ে রেখেছে তাদের এই লিখিয়ে দেবার ফলে এই সিনিয়ারিটি ব্রেক করে নতুন যারা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নাম লিখিয়েছেন তাদের সুযোগ করে দেওয়া হবে কি না?

**শ্রী পার্থ দে ঃ** আমি আবার বলছি, এটা আমি অনেকবার বলেছি, মাননীয় সদস্যরা যদি মনে করে রাখেন তাহলে ভাল হয়। দুভাবে নামগুলো আসে। বিশেষ করে প্রাথমিক শিক্ষকদের ব্যাপারে এই ধরনের বিশেষ সিদ্ধান্ত পশ্চিমবঙ্গ সরকার গ্রহণ করেছেন, সেটা হল প্রথমত এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের কাছে জানিয়ে দেওয়া হয় আমাদের এতগুলো ভ্যাকান্সি আছে। আপনারা নাম পাঠান। এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের নাম পাঠানোর নিজস্ব রীতি এবং নিয়ম আছে। সেই অনুযায়ী তারা নাম পাঠান। এই হল এক নং ব্যাপার। দু নং হল বিশেষভাবে যারা যোগ্য শিক্ষক ১৯৭০ এবং ১৯৭১ সাল, এই দুটো বছর আছে, তার আগে পাশ করেছে, তারা সরাসরি দরখাস্ত করতে পারবেন। সেই দরখাস্ত করার সময় তারা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নিজেদের নামটা লিখিয়ে রাখবেন। দুটো নামকে যুক্ত করে তাঁর ভিতর থেকে নির্বাচন করা হয়। এর ফলে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের রীতি ভাঙ্গা হচ্ছে না।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** আমার প্রশ্নটা ছিল যে সিনিয়ারিটি এখানে মেনটেন করা হবে কি না?

**শ্রী পার্থ দে ঃ** কিসের সিনিয়ারিটি?

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** ধরুন কেউ ১৯৬০ সালে নাম লিখিয়ে রেখেছে এবং কেউ ১৯৭১ সালে নাম লিখিয়ে দরখাস্ত করল, কোনটাকে অগ্রাধিকার দেওয়া হবে?

**শ্রী পার্থ দে ঃ** সেটা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের জানা আছে। এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ সেই নিয়ম অনুযায়ী নাম পাঠাচ্ছেন, তাতে কোনও অসুবিধা নেই। আর একটা সুত্র থেকে নামগুলো আসছে, এটা একটু বুঝুন ভাল করে। সেটা হচ্ছে, তিনি সরাসরি দরখাস্ত করছেন, কিন্তু তাতে তিনি বলে দিচ্ছেন যে আমার নামটা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে রেজিস্ট্রীভুক্ত করিয়েছি। তাতে সিনিয়ারিটি ভাঙ্গা হচ্ছে না।

**শ্রী অজয় দে ঃ** আমার প্রশ্ন হচ্ছে, আপনি যেটা বলছেন যে তারা সরাসরি দরখাস্ত করে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নামটা লিখিয়ে রাখতে পারেন। কথা হচ্ছে, আপনি যখন অ্যাপয়েন্টমেন্ট দিচ্ছেন তখন আর সেই এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে নামটা আসার দরকার হচ্ছে না। তাহলে অটোম্যাটিক্যালি তারা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নামটা ছুঁইয়ে দিলেই চাকরি পাচ্ছে। সেখানে উনি বলতে চাইছেন যে সিনিয়ারিটিটা ব্রেক হচ্ছে। আমি এটা জানতে চাইছি, আপনাদের কাছে দরখাস্ত করে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে বুড়ি ছুঁলেই তারা চাকরি পাচ্ছেন। তাহলে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নামটা লেখানো সেকেন্ডারি। সেখানে শুধু তাদের নামটা ছোঁয়ানো হচ্ছে, এই তো?

**শ্রী পার্থ দে ঃ** প্রথম কথা হচ্ছে, চাকরির জন্য যখন নির্বাচন করা হয় তখন নির্বাচকের কাছে সিনিয়ারিটি মেনটেন করার জন্য কোনও অবলিগেশন নেই। কিন্তু এই ক্ষেত্রে সিনিয়ারিটি বা তাদের যে পাশ করার বছর, সেটা যাদের আছে তাদের সরাসরি দরখাস্ত করার সুযোগ দেওয়া হয়েছে। তাদের সেই সিনিয়ারিটি মেনটেন করেই সেই সুযোগটা দেওয়া হয়েছে এই বিশেষ ক্ষেত্রে। প্রাথমিক শিক্ষকদের নিয়োগের ক্ষেত্রে সিনিয়ারিটি মেনটেন করা হচ্ছে ইন সো মেনি ওয়ার্ডস, এটা যদি বুঝে থাকেন তাহলে ভুল বুঝেছেন, সিনিয়ারিটির জনাই একটা বিশেষ বছরকে নির্দিষ্ট করা হয়েছে। কিন্তু তাসত্ত্বেও আবার বলে রাখছি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের অবলিগেশন হচ্ছে সিনিয়ারিটি হিসাবে নাম পাঠানো, কিন্তু এমপ্লয়ারের কাছে অবলিগেশন হচ্ছে তাদের কমপিটেন্স বিচার করে তাদের নিয়োগ করবেন। এই দুটোর মধ্যে গুলিয়ে ফেললে ভুল হবে।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় শিক্ষক নিয়োগের ক্ষেত্রে যে কথা বললেন, ওর সঙ্গে কি একটু চিন্তা ভাবনা রাখবেন, যারা অর্গানাইজ করছেন, এদের বিষয়ে আলোচনাকালে উনি বললেন, যদি কোনও টিচার স্কুল অর্গানাইজ করে থাকেন, তাদের কিছু ওয়েটেজ, অগ্রাধিকার দেওয়া হবে কি না?

(নো রিপ্লাই)

**শ্রী বলাইলাল দাস মহাপাত্র ঃ** মন্ত্রী মহাশয় কি বলবেন, সরকারি দায়িত্বে বেসিক ট্রেনিং দেওয়া ট্রেন্ড টিচারদের সংখ্যা কত এবং কতদিন ধরে তারা বেকার বসে আছেন? এখন বেসিক ট্রেন্ড টিচারের সংখ্যা কত, যারা ট্রেনিং নিয়ে বসে আছেন এবং কতদিন থেকে তারা বসে আছেন? আমি এই জন্য বলছি, একটা এগ্রিমেন্ট দিতে হয় তাদের নন জুডিশিয়াল স্ট্যাম্পে, পাশ করার পর অন্তত তাকে তিন বছর সরকারের অধীনে কাজ করতে হবে। সেই জন্য জানতে চাইছি, এই যে ট্রেন্ড টিচার, তাদের সংখ্যা কত এবং কতদিন থেকে তারা বসে আছে।

**শ্রী পার্থ দে ঃ** এটা সম্পূর্ণ একটা আলাদা প্রশ্ন। এই ব্যাপারে আপনি প্রশ্ন করুন, কতজন ট্রেনিং নিয়েছে, এটা এই প্রশ্নের মধ্যে আসে কি?

### Appointment of Administrators in Schools

*356. (Admitted question No. *269.) **Shri Rajani Kanta Doloi :** Will the Minister-in-charge of the Education (Primary, Secondary and Library Services) Department be pleased to state—

(a) the number of schools in West Bengal where Administrators were appointed by the West Bengal Board of Secondary Education, superseding the Managing Committees during the tenure of the present Government (up to January, 1980); and

(b) the number of such schools where Administrators have been subsequently replaced by duly reconstituted Managing Committees?

**Shri Partha De :**

(a) 52 secondary schools as reported by the West Bengal Board of Secondary Education.

(b) The Board has also informed the Government that the Administrator so appointed were instructed to reconstitute the Managing Committees within six months from their dates of appointment. Reports regarding the reconstitution of Managing Committees have not yet been received by the Board.

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** আপনার কি এইরকম সমস্ত ম্যানেজিং কমিটিকে জানানো আছে যে ৬ মাসের মধ্যে ঐ সব ম্যানেজিং কমিটির ইলেকশন করতে হবে?

**শ্রী পার্থ দে ঃ** সেটা তো রিপ্লাই-এর মধ্যে আছে।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** কতগুলো হয়েছে বলতে পারেন কি?

**শ্রী পার্থ দে ঃ** সেটাও তো রিপ্লাই এর মধ্যে আছে।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মন্ত্রী মহাশয় কি বলবেন, একটাও যে হয়নি, কারোর কি ৬ মাস এখনও পূরণ হয়নি?

**শ্রী পার্থ দে ঃ** একটাও হয়নি, এই স্টেটমেন্টটা সত্য কি না আমার জানা নেই।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** উনি বললেন রিপোর্ট হয়নি, তার মানে হয়নি, এটা বোঝা যাবে কি না?

**শ্রী পার্থ দেঃ** রিপোর্ট হয়নি বলতে যা বোঝায় তাই বুঝবেন।

[1-20—1-30 p.m.]

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্রঃ** যদি এই ৬ মাসের মধ্যে রি-কনস্টিটিউট না হয় তাহলে সেক্ষেত্রে কি হবে?

**শ্রী পার্থ দেঃ** আইনগতভাবে ৬ মাসের মধ্যেই হবে। যদি তা না হয়ে থাকে সেক্ষেত্রে আমাদের কোনও বিকল্প নেই। বোর্ডকে আবার এক্সটেন্ড করে দিতে হয়। কিন্তু ৬ মাসের মধ্যে যিনি অ্যাডমিনিস্ট্রেটর থাকেন তিনি যদি উদ্যোগী না হন বা অন্য কারণে যদি উদ্যোগী না হয় তাহলে অ্যাডমিনিস্ট্রেটরকে পরিবর্তন করে অন্য কাউকে দায়িত্বে দেওয়া যায় কিনা এই ব্যাপারে বিচার-বিবেচনা চলছিলো—এতদিন যে আইন ছিল তাঁর পরিবর্তন করে সহজ পদ্ধতি গ্রহণ করা হয়েছে—বোর্ডকে ক্ষমতা দেওয়া হয়েছে। যদি নির্বাচন নির্দিষ্ট সময়ের মধ্যে কোনও আধিকারিক বা অ্যাডমিনিস্ট্রেটর বা যিনি হেড অফ দি ইনস্টিটিউশন তাদের যদি কাজের কোনও গাফিলতি হয়ে থাকে তাহলে বোর্ড ইলেকশন অফিসার অ্যাপয়েন্ট করতে পারবেন—অবশ্য এখনও বিধিবদ্ধ হয়নি। যখন হবে তখন অনেকখানি সুরাহা হবে। তবে মামলার জন্য যে দেরি হচ্ছে সেক্ষেত্রে সময় বাড়িয়ে দেওয়া ছাড়া কোনও বিকল্প নেই।

**শ্রী রজনীকান্ত দলুইঃ** আপনার কি জানা আছে, অনেক স্কুলের অ্যাসিস্টান্ট টিচারদের বিভিন্ন স্কুলে অ্যাডমিনিস্ট্রেটর হিসাবে অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হয়েছে—এইরকম কোনও খবর আছে কি?

**শ্রী পার্থ দেঃ** এই প্রশ্ন আসে না। নোটিশ দিয়ে কোয়েশ্চেন করুন।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্রঃ** এই যে অ্যাডমিনিস্ট্রেটরদের অ্যাপয়েন্টমেন্ট দিয়েছিলেন তার মধ্যে কতগুলি ম্যাল-প্রাকটিসের জন্য, কতগুলি ম্যাল-অ্যাডমিনিস্ট্রেশনের জন্য এবং কতগুলি অন্য কারণে?

(নো রিপ্লাই)

**কমিটি ফর সেকেন্ডারি এডুকেশন**

*৪২৭। (অনুমোদিত প্রশ্ন নং *৯৪৭।) **শ্রী দেবপ্রসাদ সরকারঃ** শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) "স্টেট লেভেল কন্সালটেটিভ কমিটি ফর সেকেন্ডারি এডুকেশন" নামে কোনও কমিটি রাজ্য শিক্ষা দপ্তরের পক্ষ হইতে গঠন করা হইয়াছে কিনা;

(খ) 'ক'-এর উত্তর 'হ্যাঁ' হইলে, ঐ কমিটির কাজ কি;

(গ) এ পর্যন্ত এই কমিটির কয়টি সভা অনুষ্ঠিত হইয়াছে; এবং

(ঘ) উহার শেষ সভাটি কত তারিখে অনুষ্ঠিত হইয়াছে?

**শ্রী পার্থ দে :**

(ক) হ্যাঁ।

(খ) মাধ্যমিক শিক্ষার ব্যাপারে সরকারকে পরামর্শ দেওয়া।

(গ) একটিও না।

(ঘ) প্রশ্ন ওঠে না।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই কমিটি কত তারিখে গঠিত হয়েছিল?

**শ্রী পার্থ দে :** ২১.১০.১৯৭৮।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** গত ২১.১০.৭৮ তারিখে এই কমিটি গঠিত হয়েছিল আর আজকে ১৯৮০ সাল—আজও পর্যন্ত কমিটির মিটিং ডাকা হল না কেন?

**শ্রী পার্থ দে :** কেন মিটিং হয়নি তা বলতে পারব না, তবে দরকার আছে এবং করা হবে।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** শিক্ষাক্ষেত্রে যে ধরনের দুর্নীতি এবং স্বেচ্ছাচারিতা চলছে—এই আশঙ্কা করেই কি মিটিং ডাকা হয়নি?

**শ্রী পার্থ দে :** না, মিটিং ডাকা হবে আর দুর্নীতি চলছে কিনা সেটা ব্যক্তিগতভাবে আপনি জানেন। তবে কমিটির মিটিং করা ছাড়া বিভিন্ন স্কুলের শিক্ষক সংগঠন এবং কমিটির যারা মেম্বার আছেন তাদের সঙ্গে নানাভাবে আলোচনা করে থাকে। তাসত্ত্বেও সরকারিভাবে মিটিং হওয়া দরকার এবং সেটা করা হবে।

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) :** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি, এই স্টেট লেভেল কনসালটেটিভ কমিটির কাজ কি এবং কি কাজ করার জন্য এই কমিটি করা হয়েছে?

**শ্রী পার্থ দে :** রিপ্লাইতে আছে আপনার প্রশ্নের উত্তর।

**শ্রী জন্মেজয় ওঝা :** এই কমিটির সদস্য কারা?

**শ্রী পার্থ দে :** মন্ত্রী, প্রাথমিক এবং মাধ্যমিক। রাষ্ট্রমন্ত্রী, প্রাথমিক এবং সেকেন্ডারি

এডুকেশন। বিশেষ সচিব, এডুকেশন ডিপার্টমেন্ট। সভাপতি, ওয়েস্টবেঙ্গল কাউন্সিল ফর হায়ার সেকেন্ডারি এডুকেশন। অ্যাডমিনিস্ট্রেটর/প্রেসিডেন্ট, ওয়েস্টবেঙ্গল বোর্ড অফ সেকেন্ডারি এডুকেশন। ডায়রেক্টর অফ সেকেন্ডারি এডুকেশন, ওয়েস্টবেঙ্গল। ডায়রেক্টর অফ টেকনিক্যাল এডুকেশন, ওয়েস্টবেঙ্গল। ডেপুটি ডিরেক্টর অফ সেকেন্ডারি এডুকেশন ওয়েস্টবেঙ্গল। ডেপুটি ডিরেক্টর অফ সেকেন্ডারি এডুকেশন (ফর ওমেন) ওয়েস্টবেঙ্গল। ওয়ান রিপ্রেজেনটেটিভ ফ্রম ইচ অফ দি ফলোইং টিচার্স অ্যাশোসিয়েশন।

(এ) ওয়েস্টবেঙ্গল হেড মাস্টার'স অ্যাশোসিয়েশন।

(বি) অল বেঙ্গল টিচার্স অ্যাশোসিয়েশন।

(সি) সেকেন্ডারি টিচার্স অ্যান্ড এমপ্লয়ইজ অ্যাশোসিয়েশন।

(ডি) ওয়েস্টবেঙ্গল টিচার্স ফেডারেশন।

(এফ) সারা বাংলা শিক্ষা ও শিক্ষা কর্মী সমিতি।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** এখন দেখা যাচ্ছে যে মাননীয় মন্ত্রী মহাশয়, অনেক সচিব এবং উচ্চপদস্থ সরকারি কর্মচারী থাকা সত্ত্বেও এই দু বছরের মধ্যে কেন মিটিংটা হলনা, এর কারণটা জানাবেন কি?

**শ্রী পার্থ দে ঃ** সেরকম কোনও নির্দিষ্ট খবর আমার জানা নেই, কি করে বলব।

**শ্রী কাশীকান্ত মৈত্র ঃ** স্টেট লেভেল কনসালটেটিভ কমিটি ফর সেকেন্ডারি এডুকেশন ও ওয়েস্টবেঙ্গল বোর্ড অফ সেকেন্ডারি এডুকেশন এর মধ্যে কোনও সম্পর্ক আছে কি, এবং এদের রেকমেন্ডেশন, কনসালটেশন, সাজেশন, অ্যাডভাইস বোর্ডের কাছে কতটা গ্রহণযোগ্য এ সম্পর্কে কিছু জানাবেন কি?

**শ্রী পার্থ দে ঃ** বোর্ডের উপদেষ্টা কমিটি ঠিক মনে করলে উপদেশ দেবেন এটাই হচ্ছে কথা সে রকম উপদেশ বোর্ডের অন্যান্য ক্ষেত্রেও গ্রহণযোগ্য হবে।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনেকদিন পরে একটা রিপ্রেজেনটেটিভ ক্যারেকটার যুক্ত কমিটি গঠন করেছেন, কিন্তু শিক্ষাক্ষেত্রে যখন নানারকম প্রশ্ন উঠছে এইরকম একটা কমিটি গঠিত হওয়া সত্ত্বেও ২ বছর ধরে কোনও মিটিং হচ্ছে না তখন এই ধরনের কমিটি গঠন করার প্রয়োজনীয়তা কি?

### গঙ্গানগরে গোশালা নির্মাণ

*৬০১। (অনুমোদিত প্রশ্ন নং *৮৭৮।) **শ্রী সরল দেব ঃ** পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গঙ্গানগরে গোশালা নির্মাণের কাজ সম্পন্ন করিতে কত টাকা খরচ হইবে;

(খ) উক্ত কাজ কবে নাগাদ সম্পন্ন হইবে;

(গ) ইহা কি সত্য যে, উক্ত প্রকল্পে যাহাদের জমি অধিগ্রহণ করা হইয়াছে তাহাদের প্রতি পরিবার পিছু একজন করিয়া ব্যক্তিকে কর্মসংস্থানের আশ্বাস দেওয়া হইয়াছিল; এবং

(ঘ) সত্য হইলে, এ বিষয়ে কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে?

**শ্রী অমৃতেন্দু মুখার্জি ঃ**

(ক) আনুমানিক ১ কোটি ৫৪ লক্ষ ৫৩ হাজার ৬ শত টাকা।

(খ) আশা করা যায় ১৯৮১ সালের মার্চ মাস নাগাদ উক্ত কাজ সম্পন্ন করা সম্ভব হইবে।

(গ) না। সরকারের কর্মসংস্থান নীতি সুস্পষ্টভাবে নির্দ্ধারিত থাকায়, এরূপ কোনও আশ্বাস দেওয়া হয় নাই।

(ঘ) প্রশ্ন উঠে না। তবে এ ব্যাপারে সরকারের ঘোষিত নীতি এইরূপ ঃ-
"হলদিয়ার ন্যায় কোনও বিদ্যুৎ উৎপাদন কেন্দ্র স্থাপন অথবা কোনও উপনগরী স্থাপন প্রভৃতি উন্নয়নমূলক প্রকল্পের জন্য জমি অধিগ্রহণের ফলে, বাস্তুচ্যুত পরিবারভুক্ত ব্যক্তিকে, কর্মনিয়োগ কেন্দ্র মারফত ব্যতিরেকে, চাকুরিতে নিয়োগ করা যাইতে পারিবে। বাস্তুচ্যুত প্রতি পরিবারের কেবলমাত্র একজনই অধিগৃহীত জমিতে অথবা নিকটবর্তী কোনও স্থানে কর্মনিয়োগে অগ্রাধিকার প্রাপ্তির যোগ্য হইবে।"

**শ্রী সরল দেব ঃ** গভর্নমেন্টের ঘোষিত নীতি অনুযায়ী এই যে বাস্তুচ্যুত ১৮টি পরিবার আছে, তাদের পরিবারের একজন করে চাকরি দিতে হবে, সে ব্যবস্থার কি হল?

**শ্রী অমৃতেন্দু মুখার্জি ঃ** সংখ্যাটা ১২/১৩/১৮ হতে পারে এ সম্পর্কে গভর্নমেন্টের নীতি আছে, এখন নির্দিষ্ট দরখাস্ত পাওয়া গেলে চাকরি পেতে পারে।

**শ্রী সরল দেব ঃ** জমি অধিগ্রহণ করার ক্ষতি পূরণের টাকা এক মাসের মধ্যে পাবে, অথচ এক বছরেও পেলনা এ সম্পর্কে কি ব্যবস্থা নেওয়া হচ্ছে?

**শ্রী অমৃতেন্দু মুখার্জি ঃ** গঙ্গা নগর এবং গার্ডেনরীচ অঞ্চলে ৭ একর কৃষিজমি অধিগ্রহণ করা হয়েছিল। এবং ৭ লক্ষ টাকা দেওয়ার ব্যবস্থা হয়েছে। পে রোল তৈরি হয়েছে এবং রোল তৈরির পর দেওয়া হবে। যাতে তাড়াতাড়ি পায় তাঁর জন্য এ.ডি.এমের মারফত ব্যবস্থা করা হবে।

**শ্রী সরল দেব ঃ** ১ কোটি টাকা খরচ করে যে প্রকল্প হচ্ছে তাতে কত লোকের কর্ম সংস্থান হবে?

**শ্রী অমৃতেন্দু মুখার্জি ঃ** সেটা এখন বলা যাবে না।

**উচ্চশিক্ষার্থে পশুচিকিৎসকদের বিদেশে প্রেরণ**

*৬০৭। (অনুমোদিত প্রশ্ন নং *২২১৩।) **শ্রী সুভাষ গোস্বামী ঃ** পশুপালন ও পশু-চিকিৎসা বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশুচিকিৎসা বিদ্যায় উচ্চতর শিক্ষালাভের জন্য পশুচিকিৎসকদের বিদেশে পাঠানোর কোনও ব্যবস্থা আছে কি; এবং

(খ) থাকিলে, বর্তমান সরকার প্রতিষ্ঠিত হওয়ার পর হইতে এ পর্যন্ত কতজন পশু-চিকিৎসককে উক্ত সুযোগ দেওয়া হইয়াছে?

[1-30—1-40 p.m.]

**শ্রী অমৃতেন্দু মুখার্জি ঃ**

(ক) হ্যাঁ।

(খ) দুইজন।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** এ দেশে এ বিষয়ে চিকিৎসার জন্য কোনও শিক্ষা ব্যবস্থা আছে কিনা?

**শ্রী অমৃতেন্দু মুখার্জি ঃ** কলম্বো পরিকল্পনা অনুযায়ী আর্টিফিসিয়াল ইন্সমিনেশনের ব্যাপারে অস্ট্রেলিয়াতে ১ জন ডাঃ কে পাঠান হয়েছিল; পোলট্রি ও অ্যানিমেল হাসবেনড্রির জন্য আর ১জনকে পাঠানো হয়েছিল—তাঁরা সব ফিরে এসেছেন। আর একজনের কেস ভারত সরকারের বিবেচনাধীন আছে।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** যাঁরা ফিরে এসেছেন তাঁদের কাছ থেকে কি ধরনের কাজ পাচ্ছেন?

**শ্রী অমৃতেন্দু মুখার্জি ঃ** খুব ভালো সার্ভিস পাওয়া যাচ্ছে।

**বর্ধমানে ডেয়ারি ফার্ম**

*৬১০। (অনুমোদিত প্রশ্ন নং *২২২১।) **শ্রী দেবরঞ্জন সেন ঃ** পশুপালন ও পশু-চিকিৎসা বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্ধমান শহরের সন্নিকটে জি টি রোডের পার্শ্বে স্থাপিত ডেয়ারি ফার্মটি কবে চালু হইবে বলিয়া আশা করা যায়;

(খ) উক্ত ডেয়ারীতে দুগ্ধ সরবরাহের জন্য কি ধরনের ব্যবস্থা অবলম্বন করা হইবে; এবং

(গ) উক্ত ডেয়ারিতে উৎপন্ন দুগ্ধ কোন্ কোন্ এলাকায় সরবরাহ করা হইবে?

**শ্রী অমৃতেন্দু মুখার্জি ঃ**

(ক) ১৯৮০ সালের মধ্যে চালু হবে বলে আশা করা যায়।

(খ) (১) বর্ধমান জেলার যে সমস্ত অঞ্চলে বেশি পরিমাণে দুগ্ধ উৎপন্ন হয়। সেইসব অঞ্চলের দুগ্ধ উৎপাদক খামারীদের নিকট হইতে প্রধানত দুগ্ধ পাওয়া যাবে। (২) এছাড়া ও দুগ্ধ সংগ্রহকারীদের নিকট হইতে দুগ্ধ সংগ্রহের পরিকল্পনা আছে। (৩) যখন ঐ সব অঞ্চলে দুগ্ধ উৎপাদকদের সমবায়সমিতি গঠিত হবে তখন সেইগুলির নিকট হইতেও দুগ্ধ সংগ্রহ করা হবে।

(গ) বর্ধমান শহর ও তাহার সংলগ্ন এলাকায় এবং বর্ধমান শহরের হাসপাতালগুলিতে দুগ্ধ সরবরাহ করা হবে।

**শ্রী সরল দেব ঃ** যখন উৎপাদন হবে তখন আশা করা যায় যে এই পরিমাণ দুধ হবে। কিন্তু কোন কোন জায়গায় সরবরাহ করা হবে সেটা কি ঠিক করা হয়েছে?

**শ্রী অমৃতেন্দু মুখার্জি ঃ** দুর্গাপুরে একটা ডেয়ারি আছে সেই ডেয়ারীর দুধ দুর্গাপুরের আশেপাশে সরবরাহ করা হয়। বর্ধমান ডেয়ারির দুধ বর্ধমানের আশেপাশেই সরবরাহ করবে। এখন তার ক্যাপাসিটি হচ্ছে ২০ হাজার লিটার তবে ৪০ হাজার করার ব্যবস্থা আছে। এইসব জায়গার দুধ কলকাতার দিকে আসবে না।

**শ্রী বলাইলাল দাস মহাপাত্র ঃ** ডেয়ারী ফার্ম স্থাপনের জন্য কি নীতি অবলম্বন করা হয়?

**শ্রী অমৃতেন্দু মুখার্জি ঃ** আপনি আলাদা প্রশ্ন করলে তার জবাব দেব।

**শ্রী বলাইলাল দাস মহাপাত্র ঃ** বর্ধমান জেলায় কি নীতির ভিত্তিতে করা হল?

**শ্রী অমৃতেন্দু মুখার্জি ঃ** বর্ধমানে যেটা করা হয়েছিল সেটা আগেকার সরকার করে গিয়েছিলেন। তাঁরা যে নীতির ভিত্তিতে করে গিয়েছিলেন আমার মনে হয় নীতিটা ঠিকই হয়েছিল। কারণ সেখানে দুগ্ধ উৎপাদন কেন্দ্র আছে, মিলক সেড আছে। কিন্তু তারা একে কার্যকর করতে পারেন নি আমরা তা করলাম।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** এই ডেয়ারীর কি কোনও প্ল্যান বা প্রোজেক্ট ছিলো?

**শ্রী অমৃতেন্দু মুখার্জি ঃ** হ্যাঁ।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** কত জনের চাকরি হবে সেটা ঠিক ছিলো কি?

**শ্রী অমৃতেন্দু মুখার্জি ঃ** তার জন্য কোনও প্ল্যান ছিল না।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** আপনি আসার পর কোথায় কটা ডেয়ারি ফার্ম করেছেন?

**শ্রী অমৃতেন্দু মুখার্জি ঃ** অপরেশন ফ্ল্যাড ২নং এ মেদিনীপুরে একটা ডেয়ারি ফার্ম হবে এবং কৃষ্ণনগরে আর একটার কাজ আরম্ভ হয়েছে।

**মালদহে চিলিং প্ল্যান্ট স্থাপন**

*৬১৫। (অনুমোদিত প্রশ্ন নং *২৪০৮।) **শ্রী শুভেন্দুকুমার চৌধুরি ঃ** পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মালদা জেলায় 'চিলিং প্ল্যান্ট' স্থাপনের পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(খ) থাকিলে, কতদিনের মধ্যে ঐ প্ল্যান্ট স্থাপিত হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী অমৃতেন্দু মুখার্জি ঃ**

(ক) 'অপারেশন ফ্লাড-২' কার্যক্রমে মালদা জেলায় 'চিলিং প্ল্যান্ট' স্থাপনের পরিকল্পনা আছে।

(খ) 'অপারেশন ফ্লাড-২' এর কার্যকাল ১৯৮০-৮৬ পর্যন্ত। এর মধ্যে ঐ প্ল্যান্ট স্থাপিত হইবে বলিয়া আশা করা যায়।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** এই প্ল্যান্টটা কোথায় করবেন বলে স্থির করেছেন?

**শ্রী অমৃতেন্দু মুখার্জি ঃ** এখনও ঠিক হয়নি। তবে আপনি যদি মতামত দিতে চান এ বিষয়ে আপনার মতামত নেব।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** এই চিলিং প্ল্যান্টটা সরকারের হবে না কো-অপারেটিভ হবে?

**শ্রী অমৃতেন্দু মুখার্জি ঃ** কো অপারেটিভের মাধ্যমে হবে।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** কো অপারেটিভ করার কি ব্যবস্থা হয়েছে?

**শ্রী অমৃতেন্দু মুখার্জি ঃ** অপারেশন ফ্লাড ২, ৮০ সালের জুন থেকে আরম্ভ হয়েছে। স্পিয়ার হেড টিম কাজ আরম্ভ করেছে। মেদিনীপুরে কাজ আরম্ভ করেছে সার্ভে করে প্ল্যান নির্বাচন হবে।

[1-40—1-50 p.m.]

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি বলবেন ঐ কমিটি যদি দুটো জায়গায় এইরকম প্ল্যান্ট বসাবার প্রয়োজন বোধ করেন তাহলে কি দুটো বসানো সম্ভব হবে?

**শ্রী অমৃতেন্দু মুখার্জি ঃ** এটা বিশেষজ্ঞদের মতামতের উপর নির্ভর করছে।

## দুর্গাপুর রিজিওন্যাল ইঞ্জিনিয়ারিং কলেজ

*৬৫৯। (অনুমোদিত প্রশ্ন নং *২৫৭২ (এস. এন.।) **শ্রী সুনীল বসু রায় ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, দুর্গাপুরের রিজিওন্যাল ইঞ্জিনিয়ারিং কলেজটি অনির্দিষ্ট কালের জন্য বন্ধ করে দেওয়া হয়েছে।

(খ) সত্য হইলে (১) তাঁর কারণ কি ও (২) কোন তারিখ থেকে কলেজটি বন্ধ করে দেওয়া হয়েছে; এবং

(গ) কলেজটি খোলার জন্য সরকার কি কোনও ব্যবস্থা অবলম্বন করছেন?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ**

(ক) হ্যাঁ। ইহা সত্য।

(খ) (১) এবং (২) ২১.৩.৮০ তারিখে বর্ধমান বিশ্ববিদ্যালয় কর্তৃক গৃহীত গণিতের পরীক্ষা শেষ হইবার পর দ্বিতীয় বর্ষের তৃতীয় সেমিষ্টারের বেশ কিছু সংখ্যক পরীক্ষার্থী প্রশ্নপত্র কঠিন ও নিয়মবহির্ভূত হওয়ার অভিযোগে এ পরীক্ষা পুনরায় গ্রহণ করিবার দাবিতে আসে আন্দোলন শুরু করে এবং কলেজের আসবাবপত্র ভাঙচুর করা ছাড়া কলেজের একজন কর্মীর উপর দৈহিক নির্যাতন করে। ঘটনাটি অনুসন্ধান করিবার জন্য একটি তদন্ত কমিটি বসানো হয়। ইতিমধ্যে উক্ত কর্মীর অভিযোগের ভিত্তিতে কলেজের অধ্যক্ষ মহাশয় ২৪.৩.৮০ তারিখে দুইজন ছাত্রকে সাময়িকভাবে সাসপেন্ড করেন। তবে তাহাদের পরীক্ষায় বসার অনুমতি দেওয়া হয়। এই সিদ্ধান্তের প্রতিবাদে ঐদিন অপরাহ্নে ছাত্ররা অধ্যক্ষ মহাশয়কে ঘেরাও করেন এবং এই ঘেরাও পরদিন সকাল সাড়ে ছয়টা অবধি চলে। ঐদিনই বেলা দশটা হইতে ছাত্রগণ পরীক্ষা পুনরায় গ্রহণ এবং দুইটি ছাত্রকে সাসপেন্ড করার আদেশ প্রত্যাহার করা এই দুইটি দাবি পূরণ না হওয়া পর্যন্ত অনশন ধর্মঘট শুরু করেন।

২৫.৩.৮০ তারিখে বিশ্ববিদ্যালয় কর্তৃক নিযুক্ত একটি কমিটি কলেজ পরিদর্শন করেন এবং ছাত্রদের আবেদন বিবেচনা করিয়া যে সব ছাত্ররা পুনরায় পরীক্ষা দিতে ইচ্ছুক তাহাদের পরীক্ষা পুনরায় গ্রহণের সুপারিশ করেন। কলেজের অধ্যক্ষ মহাশয় সঙ্গে সঙ্গে ছাত্রদের সম্মুখে এই সুপারিশের কথা ঘোষণা করেন। কিন্তু ছাত্ররা এই সিদ্ধান্ত সরকারিভাবে ঘোষিত না হওয়া পর্যন্ত অনশন ধর্মঘট চালিয়ে যাওয়ার সিদ্ধান্ত নেয়।

২৫.৩.৮০ তারিখের রাত্রিতে ঐ কলেজের প্রথম বার্ষিক শ্রেণীর একটি ছাত্র

(যিনি পূর্ব হইতেই হাঁপানী রোগে ভুগিতেছিলেন) গুরুতররূপে অসুস্থ হয়ে পড়ায় তাহাকে সঙ্গে সঙ্গে প্রথমে কলেজের মেডিক্যাল ইউনিটে এবং পরে দুর্গাপুর স্টীল প্ল্যান্ট হাসপাতালে স্থানান্তরিত করা হয়। যথাসাধ্য চিকিৎসা সত্ত্বেও দুর্ভাগ্যবশত ২৬.৩.৮০ তারিখে ছাত্রটি হাসপাতালে মারা যায়। এই ছাত্রটির মৃত্যুকে কেন্দ্র করিয়া ছাত্রদের মধ্যে উত্তেজনা আরও বৃদ্ধি পায় এবং তাহারা শিক্ষকদের আবাস গৃহে ইঁট পাটকেল ছুঁড়িতে থাকে এবং ঘরের আসবাবপত্র ভাঙচুর করে। আইন শৃঙ্খলা পরিস্থিতির দ্রুত অবনতি ঘটায় স্থানীয় প্রশাসন কর্তৃপক্ষের পরামর্শ ক্রমে কলেজের অধ্যক্ষ মহাশয় ২৬.৩.৮৫ তারিখ হইতে অনির্দিষ্টকালের জন্য কলেজ বন্ধ করিয়া দেয় এবং ছাত্রদের হোস্টেল ত্যাগ করিবার নির্দেশ দেন। ছাত্রটির চিকিৎসা যথাযথ হইয়াছিল কিনা এই বিষয় অনুসন্ধান করিবার জন্যও একটি কমিটি গঠিত হয়।

(গ) হ্যাঁ, ইতিমধ্যে দুইটি অনুসন্ধান কমিটি গঠিত হইয়াছে। কলেজের অধ্যক্ষ মহাশয় অভিভাবকবৃন্দ ও ছাত্র প্রতিনিধিদের পৃথক পৃথক সভা আহ্বান করিয়া কলেজ খুলিবার ব্যাপারে তাহাদের সাহায্য ও পরামর্শ চাহিয়াছেন। ইতিমধ্যে গ্রীষ্মাবকাশ আগাইয়া দিয়া ২১শে এপ্রিল হইতে Summer Vacation ঘোষণা করা হইয়াছে। উক্ত দুইটি অনুসন্ধান কমিটির রিপোর্ট পাওয়ার পরে, কলেজের গভর্নিং বডি সমগ্র বিষয়টি বিষদভাবে বিচার বিবেচনা করে দেখবেন এবং কলেজ খুলিবার সম্বন্ধে সিদ্ধান্ত নেবেন।

**শ্রী সুনীল বসু রায়ঃ** এটা খোলার ব্যবস্থা কি করেছেন?

**শ্রী শম্ভুচরণ ঘোষঃ** ইতিমধ্যে এই সম্পর্কে অভিভাবক, ছাত্র এদের সাথে আলোচনা হয়েছে, যত তাড়াতাড়ি সম্ভব এটা খোলার চেষ্টা হচ্ছে।

**শ্রী সুনীল বসু রায়ঃ** কত তাড়াতাড়ি সেটা হতে পারে?

**শ্রী শম্ভুচরণ ঘোষঃ** ইতিমধ্যে গরমের ছুটি এগিয়ে দেওয়া হয়েছে, ২১শে এপ্রিল থেকে গরমের ছুটি পড়ে গেছে। এর মধ্যে দুটো কমিটি নিয়োগ করা হয়েছে তাঁদের রিপোর্ট পাওয়ার পর আমরা এই সম্পর্কে সিদ্ধান্ত নেব।

**শ্রী সুনীল বসু রায়ঃ** মন্ত্রী মহাশয়ের কাছে একটা রিকোয়েস্ট যেটা টেবিল করবেন সেটা একটু 'সার্কুলেট করার ব্যবস্থা করবেন।

(নো রিপ্লাই)

## জলপাইগুড়িতে ভেটেরিনারী ফিল্ড অ্যাসিস্ট্যান্টের শূন্যপদ

*৬৬০। (অনুমোদিত প্রশ্ন নং ১৮৫০।) **শ্রী তারকবন্ধু রায়ঃ** পশুপালন ও পশু-চিকিৎসা বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) জলপাইগুড়ি জেলায় ভেটেরিনারী ফিল্ড অ্যাসিস্ট্যান্ট-এর কতগুলো পদ শূন্য আছে এবং

(খ) উক্ত পদগুলো পূরণের জন্য কোনও ব্যবস্থা অবলম্বন করা হয়েছে কি?

**শ্রী অমৃতেন্দু মুখার্জি ঃ**

(ক) ১৪টি।

(খ) হ্যাঁ।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** আপনি (খ) এর উত্তরে বলেছেন হ্যাঁ, এই সম্বন্ধে কী ব্যবস্থা করেছেন?

**শ্রী অমৃতেন্দু মুখার্জি ঃ** যোগ্য প্রার্থীদের ইন্টারভিউ নেওয়া হয়েছে, সিলেকশন কমিটি থেকে রিপোর্ট সব এখনও আসেনি, আসছে, এই সিলেকশন কমিটি যেমন প্রায়োরিটি দেবে তাঁর ভিত্তিতে যোগ্য প্রার্থীকে নিযুক্ত করা হবে।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি বলবেন এইসব পদের জন্য স্থানীয় এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে লোক নেওয়া হবে, না অন্য জায়গার লোকদের নেওয়া হবে?

**শ্রী অমৃতেন্দু মুখার্জি ঃ** এটা বামফ্রন্ট সরকারের ঠিক আসার সময় বিজ্ঞাপন দেওয়া হয়েছিল। সুতরাং ক্যাবিনেট বিশেষ অনুমতি দিয়েছিলেন পশুপালন দপ্তরকে যে যারা দরখাস্ত করেছে তাদের ইন্টারভিউ নেওয়া হবে সিলেকশন কমিটির মাধ্যমে। সেই সিলেকশন কমিটিতে নিচু থেকে উপর পর্যন্ত সরকারি কর্মচারিরা থাকবেন। সেই সিলেকশন কমিটি একটা তালিকা প্রস্তুত করে দেবেন, সেই তালিকা থেকে যোগ্যতার ভিত্তিতে নেওয়া হবে। এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের সঙ্গে এর সম্পর্ক নাই। এটা ক্যাবিনেট বিশেষ অনুমতি দিয়েছিলেন।

## কলেজ উপাধ্যক্ষদের বেতন ও ভাতার হার বৃদ্ধি

*৬৬২। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৬৬।) **শ্রী সন্দীপ দাস ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি পশ্চিমবঙ্গে কলেজের উপাধ্যক্ষদের নতুন কোনও বেতনহার বা ভাতা প্রদানের কোনও প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে কিনা?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ**

(ক) বে-সরকারি কলেজের উপাধ্যক্ষদের জন্য কোনও পৃথক বেতনহার প্রদানের প্রস্তাব সরকারের বিবেচনাধীন নাই। যে সকল কলেজে উপাধ্যক্ষ আছেন তাহারা লেকচারার এর স্কেলে বেতন পান। তাঁহাদের উপাধ্যক্ষ হিসাবে কাজ করার জন্য যে বিশেষ ভাতা প্রদানের ব্যবস্থা আছে তাহার হার সংশোধনের প্রস্তাব বর্তমানে পে-কমিশনের বিবেচনাধীন আছে।

**শ্রী সন্দীপ দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন কতগুলি কলেজের উপাধ্যক্ষরা

এইভাবে যে ভাতা তাঁরা পেতেন সেই ভাতা থেকে বঞ্চিত আছেন?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** সেটা এখনই বলা সম্ভব নয়। ওঁরা যে বঞ্চিত হচ্ছেন তা নয়, ঐ যে ভাতা আছে সেটা সমহারে ভাতা দেওয়ার জন্য পে কমিশনের কাছে রেফার করা হয়েছে।

**শ্রী সন্দীপ দাস ঃ** কতদিন ভাতা বন্ধ আছে সেটা বলতে পারবেন কি?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** ১ বছর।

**শ্রী সন্দীপ দাস ঃ** আপনার কাছে এরকম সংবাদ আছে কি যে, কিছু কিছু উপাধ্যক্ষ ভাতা না পাওয়ায় কাজ করতে চান না?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** এরকম কোনও সংবাদ আমি সরকারি ভাবে পাইনি।

### জুনিয়ার হাইস্কুলের সংখ্যা

*৬৬৩। (অনুমোদিত প্রশ্ন নং *৮৭৭।) **শ্রী সরল দেব ঃ** শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে জুনিয়ার হাইস্কুলের সংখ্যা কত;

(খ) ঐ স্কুলগুলিকে দশম শ্রেণীতে উন্নীত করার কোনও পরিকল্পনা রাজ্যসরকারের আছে কি?

**শ্রী পার্থ দে ঃ**

(ক) ৩৪০০ টি।

(খ) সমস্ত স্কুলগুলিকেই দশম শ্রেণীতে উন্নত করার কোনও পরিকল্পনা নেই। তবে প্রয়োজনানুসারে কিছু স্কুলকে দশম শ্রেণীতে উন্নত করা হয়।

**শ্রী সরল দেব ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি, বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হবার পর কতগুলি জুনিয়র স্কুলকে ১০ম শ্রেণীতে উন্নীত করা হয়েছে?

**শ্রী পার্থ দে ঃ** নোটিশ চাই।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** মন্ত্রী মহাশয় বললেন, প্রয়োজন অনুসারে কিছু জুনিয়র হাইস্কুলকে হাইস্কুল করা হয়েছে। আমার প্রশ্ন হচ্ছে, প্রয়োজন যে আছে সেটা কিভাবে বুঝলেন?

**শ্রী পার্থ দে ঃ** এ সম্পর্কে সরকারি নীতি আছে।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি, এ বছর কতগুলি জুনিয়র হাইস্কুলকে হাইস্কুল করবার কোটা আপনারা দিয়েছেন জেলাগুলিকে?

**শ্রী পার্থ দে ঃ** জুনিয়র হাইস্কুলকে হাইস্কুল করবার জন্য কোটা দেওয়া হয়নি। কতগুলি হবে সেইভাবে কোটা দেওয়া হয়। এ সম্পর্কে প্রশ্ন করলে আমি উত্তর দিতে পারতাম এবং আমার কাছে জানতে চাইলে আমি জানাতে পারতাম।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** আপনি ফ্লোর অব দি হাউস একবার বলেছিলেন, এই কারণে এবং এই যোগ্যতা থাকলে করা হবে। এই নিয়ম পরিবর্তন করেছেন কি?

**শ্রী পার্থ দে ঃ** না, পরিবর্তন করিনি।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** আপনি বললেন, জেলা কমিটি এবং সেন্ট্রাল কমিটি রেকমেন্ড করলে সরকার আপত্তি করেনা। কিন্তু আমি দেখেছি জেলা কমিটি এবং সেন্ট্রাল কমিটি রেকমেন্ড করার পরও সরকার স্কুলকে আটকাচ্ছে। কেন আটকাচ্ছে জানাবেন কি?

**শ্রী পার্থ দে ঃ** আটকাচ্ছে না।

**শ্রী নীহারকুমার বসু ঃ** মন্ত্রী মহাশয় বলবেন কি, গত ৩ বছরের মধ্যে কতগুলি জুনিয়র হাইস্কুলকে হাইস্কুল করা হয়েছে?

**শ্রী পার্থ দে ঃ** এ ব্যাপারে আলাদা প্রশ্ন করলে আমি উত্তর দেব।

### Azizia Urdu Medium Primary and Junior High Schools at Kharagpur

*665. (Admitted Question No. *1005.) **Shri A. K. M. Hassanuzzaman :** Will the Minister-in-charge of the Education (Primary, Secondary and Library Services) Department be pleased to state—

(a) what action has been taken to appoint Urdu-knowing teachers in the Azizia Urdu Medium Primary and Junior High Schools at Kharagpur in the district of Midnapore;

(b) the number of teachers and pupils in the said schools as on 15th February, 1980; and

(c) the number of Urdu-knowing teachers and pupils having Urdu as their mother tongue in the aforesaid schools as on 15th February, 1977?

**Shri Partha De :**

(a) Six Urdu knowing teachers have already been appointed in Azizia Urdu Medium Primary School and one more additional post is required, according to roll strength, steps are being

taken by the District Inspector of Schools (P.S), Midnapore to fill up the post in Consultation with the Urban Advisory Committee, Kharagpur.

Two urdu speaking teachers have been appointed in Azizia Urdu Medium Jr. High School at Kharagpur which is a 2-Class recognised Junior High School.

(b) No. of Teachers in Primary School-7
No. of Pupils in Primary School-301.
No. of Teachers in Junior High School-3.
No. of Pupils in Junior High School-69.

(c) In Azizia Urdu Medium Primary School.
No. of Urdu know-teachers.-6
No. of pupuils having Urdu as their mother tongue.-250
In Azizia Urdu Medium Junior High School
No. of Urdu knowing teachers-2
No. of pupils having Urdu as their mother tongue-52.

**অধ্যক্ষহীন ট্রেনিং কলেজ**

*৬৬৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৯৫৯।) **শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায়ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে কটি ট্রেনিং কলেজ অধ্যক্ষহীন অবস্থায় আছে;

(খ) কলেজ সার্ভিস কমিশন মারফত ঐ কলেজগুলিতে অধ্যক্ষ নিয়োগের ব্যাপারটি বর্তমানে কী পর্যায়ে আছে; এবং

(গ) বিষ্ণুপুর নিখিলবঙ্গ শিক্ষণ মহাবিদ্যালয়ে অধ্যক্ষ নিয়োগ কতদিন স্থগিত অবস্থায় আছে?

[1-50—2-00 p.m.]

**শ্রী শম্ভুচরণ ঘোষঃ**

(ক) অধ্যক্ষের পদ শূন্য আছে এরূপ বেসরকারি ও স্পনসর্ড ট্রেনিং কলেজের সংখ্যা ৪টি।

(খ) বেসরকারি এবং স্পনসর্ড টিচার্স ট্রেনিং কলেজগুলিতে অধ্যক্ষ নিয়োগক্ষেত্রে শিক্ষাগত যোগ্যতা গত ২৮।২।৮০ তারিখের একটি সরকারি আদেশনামাতে নির্দিষ্ট করা হইয়াছে। শিক্ষা অধিকর্তা এই আদেশনামার অনুলিপি স্পনসর্ড সহ সমস্ত বেসরকারি ট্রেনিং কলেজগুলিতে পাঠাইয়া যে সকল কলেজ অধ্যক্ষহীন অবস্থায় আছে উহাদের কর্তৃপক্ষকে শূন্য পদগুলি পুরণের বিষয় সরাসরি কলেজ সার্ভিস কমিশনের নিকট পাঠাইতে ও শিক্ষা-অধিকর্তাকে অবহিত করিতে ব্যবস্থা অবলম্বন করিতেছেন। এই আদেশনামার অনুলিপি কলেজ সার্ভিস কমিশনেও পাঠানো হইয়াছে।

(গ) শ্রী এন, বি দাশগুপ্ত মহাশয়ের অবসর গ্রহণের দরুন বিষ্ণুপুর নিখিলবঙ্গ শিক্ষা মহাবিদ্যালয়ে অধ্যক্ষের পদ গত ২।৭।৭৯ তারিখ হইতে শূন্য হইয়া আছে।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** বিষ্ণুপুর নিখিলবঙ্গ শিক্ষণ মহাবিদ্যালয়ের প্রিন্সিপল পদটি কবে পূর্ণ করবেন?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** আমি প্রশ্নের উত্তরেই বলেছি যে বিষয়টা সম্পূর্ণভাবে এখন কলেজ সার্ভিস কমিশনের নিয়ন্ত্রণাধীনে আছে, তাদের কাছ থেকে কলেজ কর্তৃপক্ষ জানালে কলেজ সার্ভিস কমিশনের পক্ষ থেকে অধ্যক্ষের নাম পাঠানো হবে।

**শ্রী সুনীল বসু রায় ঃ** কলেজ সার্ভিস কমিশন এই গুরুত্বপূর্ণ পদটি যাতে পূরণ হয় তাঁরা কি সেইভাবে তাড়াতাড়ি কাজ করছেন, আপনারা কি তাদের সেইভাবে নির্দেশ দিয়েছেন?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** তাদের সঙ্গে আলাপ করব।

## মহিলা কলেজ

*৬৬৮। (অনুমোদিত প্রশ্ন নং *২৩৩৭।) **শ্রীমতী অপরাজিতা গোপ্পী ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে কতগুলি মহিলা কলেজ আছে;

(খ) বর্তমান সরকারের কোচবিহারে মহিলা কলেজ স্থাপনের কোনও পরিকল্পনা আছে কি;

(গ) থাকলে, তা কবে নাগাদ বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ**

(ক) পশ্চিমবঙ্গে মহিলা কলেজের সংখ্যা নিম্নরূপ ঃ

**সরকারি কলেজ**

(১) কলা। বিজ্ঞান। বাণিজ্য-২ (২) ট্রেনিং কলেজ (স্পনসর্ড)-২

**বেসরকারি কলেজ (স্পনসর্ড সহ)**

(১) কলা। বিজ্ঞান। বাণিজ্য-৪৪

(২) ট্রেনিং কলেজ -১

মোট ৪৫

(খ) কুচবিহারে মহিলা কলেজ স্থাপনের জন্য একটি প্রস্তাব পাওয়া গিয়াছে।

(গ) প্রস্তাবটি সরকারের বিবেচনাধীন আছে।

**শ্রী সরল দেব ঃ** কুচবিহারের মহিলা কলেজ স্থাপনের ব্যাপারে ডি.পি.আই-এর পক্ষ থেকে আপনার কাছে কি কোনও নোট এসেছে এবং এ সম্পর্কে কোনও ইন্সপেকটিভ টীম গঠিত হয়েছে কি?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** প্রস্তাবটি পাওয়া গিয়েছে, প্রয়োজনীয় ব্যবস্থা সরকার গ্রহণ করছে।

**শ্রী সরল দেব ঃ** কুচবিহার মহিলা কলেজ স্থাপনের ব্যাপারে ইন্সপেকটিভ টীম আপনি কবে পাঠাবেন?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** ইন্সপেকটিভ টীম বিশ্ববিদ্যালয়ের পক্ষ থেকে করে, সরকার পক্ষ থেকে করেনা, তারা বিশ্ববিদ্যালয়কে জানালে ইন্সপেকটিভ টীম পাঠানো হয় এবং ইন্সপেকটিভ টীম একটা রিপোর্ট সরকারের কাছে পাঠান, তারপর সরকার সেটা দেখে জায়গা দেখে এসে অনুসন্ধান করে আরেকটি রিপোর্ট দেন, এখন কোনওটাই করা হয়নি শুধুমাত্র প্রস্তাব পাওয়া গিয়েছে এবং সেটা বিবেচনা করা হচ্ছে।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** আপনি ক্ষমতায় আসার পর কয়টা মহিলা কলেজ পশ্চিমবঙ্গে করেছেন?

(কোনও উত্তর নাই)

## Survey of the position of Madrasahs

*669. (Admitted question No. *1166.) **Shri Rajani Kanta Doloi :** Will the Minister-in-charge of the Education (Primary, Secondary and Library Services) Department be pleased to state that—

(a) whether the State Government has any proposal for making a State-wide survey of the present position of Madrasahs to

ascertain the requirement of new Madrasahs in the different areas of West Bengal; and

(b) if so, what action has so far been taken by the Government in the matter?

**Shri Partha De :**

(a) No.

(b) Does not arise.

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** আপনি যেভাবে জুনিয়র স্কুল বা হাইস্কুল গঠন করবেন তাঁর জন্য একটা সার্ভের ব্যবস্থা করেছেন, ঠিক সেইভাবে মাদ্রাসা কোথায় হবে না হবে এই ধরনের সার্ভের ব্যবস্থা করছেন না কেন?

**শ্রী পার্থ দে ঃ** মাদ্রাসা সার্ভে করার দরকার নেই।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** মাদ্রাসা বোর্ড দিয়ে সার্ভে করানোর ব্যবস্থা করবেন কি?

**শ্রী পার্থ দে ঃ** আলাদাভাবে করার দরকার নেই।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মাদ্রাসা কোথায় কোথায় হবে, না হবে, তা বোর্ড সার্ভে করছেন কিনা?

**মিঃ স্পিকার ঃ** উনি উত্তরে বলে দিয়েছেন যে মাদ্রাসার জন্য অন্যভাবে করবার দরকার নেই।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** মাদ্রাসা স্কুল কোথায় হবে সেই সার্ভের ব্যবস্থা করবেন কে?

**শ্রী পার্থ দে ঃ** আমরা মাদ্রাসাকে আলাদাভাবে দেখিনা। মাদ্রাসা ও স্কুল একই সঙ্গে দেখা হয়। কাজেই সাধারণভাবে স্কুল সম্পর্কে যে নিয়ম আছে সেই নিয়ম অনুযায়ী দেখা হবে। এই ব্যাপারে চিন্তিত হবার কারণ নেই।

### জগবন্ধু প্রাথমিক বিদ্যালয়

*৬৭০। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৬৩।) **শ্রী বলাইলাল দাস মহাপাত্র ঃ** শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার রামনগর ২নং ব্লকের কাঁদুয়া জগবন্ধু প্রাথমিক বিদ্যালয়টির ছাত্র ও শিক্ষকের সংখ্যা কত;

(খ) উক্ত বিদ্যালয়ের শিক্ষকদের বেতন ও অন্যান্য খরচ বাবদ মাসিক ব্যয় কত;

(গ) উক্ত বিদ্যালয়ের নিজস্ব গৃহ আছে কি; এবং

(ঘ) কাঁদুয়া জগবন্ধু প্রাথমিক বিদ্যালয়টি স্থাপনের পূর্বে তদানিন্তন জেলা স্কুল পরিদর্শকের কোনও অভিমত গ্রহণ করা হয়েছিল কি?

**শ্রী পার্থ দেঃ**

(ক) ছাত্র সংখ্যা-৭২ শিক্ষক সংখ্যা-২

(খ) সরকারি নিয়ম অনুসারে যা বেতন প্রাপ্য তাই দেওয়া হয়।

(গ) আছে।

(ঘ) এই স্কুলটা অপ্রয়োজনীয়।

**শ্রী বলাইলাল দাস মহাপাত্রঃ** আপনি ছাত্রসংখ্যা ৭২ এবং শিক্ষক সংখ্যা ২ বললেন, মাননীয় মন্ত্রী মহাশয় কি জানেন যে দীর্ঘদিন ধরে, ১৯৬৭ সাল থেকে এই ভোয়া স্কুল চলছে এবং এখানে ৭২ জন ছাত্র সংখ্যা বললেন এটা সম্পূর্ণ মিথ্যা রিপোর্ট আপনার কাছে এসেছে। কাজেই এই সম্বন্ধে বিশেষ অনুসন্ধান করে দেখবেন কি?

**শ্রী পার্থ দেঃ** মাননীয় সদস্য যদি অভিযোগ করেন এবং তিনি যদি মনে করেন যে আবার দেখা দরকার তাহলে আবার নিশ্চয়ই দেখা হবে।

**শ্রী বলাইলাল দাস মহাপাত্রঃ** প্রাক্তন ডি. আই. ডি বড়ুয়া, এই স্কুলটা অপ্রয়োজনীয় বলে রিপোর্ট দিয়েছেন তা সত্ত্বেও এখন পর্যন্ত ঘুসের উপর দিয়ে এই বিদ্যালয়টি চলছে। কাজেই এই সম্পর্কে যদি অনুসন্ধান করেন তাহলে এখানে যে সরকারের প্রচুর টাকা ব্যয় হচ্ছে তা বন্ধ করতে পারবেন।

**মিঃ স্পিকারঃ** এটা তো আপনার মত হল।

### উচ্চতর মাধ্যমিক শিক্ষকদের মাহিনার স্কেল

*৬৭১। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৬৬।) **শ্রী সেখ ইমাজুদ্দিনঃ** শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বিদ্যালয়ের উচ্চতর মাধ্যমিক বিভাগে যে দু'জন স্নাতকোত্তর ডিগ্রি-সম্পন্ন শিক্ষক নিয়োগ করা হয়েছে তাঁদের কি বি এড পড়া আবশ্যিক;

(খ) যদি উপরোক্ত প্রশ্নের উত্তর 'না' হয় তবে তাঁদের পে স্কেল-এ ইনক্রিমেন্ট না দেওয়ার কারণ কি; এবং

(গ) বিদ্যালয়ের উচ্চতর মাধ্যমিক বিভাগের জন্য একজন কেরাণি এবং একজন পিয়ন নিয়োগ করার কোনও পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে কি?

**শ্রী পার্থ দে ঃ**

(ক) পশ্চিমবঙ্গ উচ্চ মাধ্যমিক শিক্ষা সংসদের (West Bengal Council for Higher Secondary Edn.) নির্দেশানুযায়ী বিদ্যালয়ের উচ্চ মাধ্যমিক বিভাগে শিক্ষকদের ক্ষেত্রে পাশ করা আবশ্যিক B.Ed./B.T. নয়।

(খ) যে দু'জন স্নাতকোত্তর ডিগ্রি সম্পন্ন শিক্ষক বিভিন্ন উচ্চতর মাধ্যমিক স্কুলে নিযুক্ত হইয়াছে তাঁহাদের pay & scale দানের বিষয়ে Increment বিবেচনাধীন আছে।

(গ) এই সংক্রান্ত সরকারি নিয়োগ ইতিমধ্যে প্রচারিত হইয়াছে।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** কত দিনের মধ্যে এই পে স্কেল ও ইনক্রিমেন্ট চালু করবেন? কতদিনের মধ্যে এটা ঠিক করা হবে?

**শ্রী পার্থ দে ঃ** আমি বলেছি বিবেচনাধীন আছে। বিবেচনা করা যখন শেষ হয়ে যাবে তখন হবে।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** কতদিন ধরে বিবেচনা করবেন, কবে শেষ হবে?

**শ্রী পার্থ দে ঃ** ঠিক যতদিন বিবেচনা করা প্রয়োজন সেই ক'দিন।

**শ্রী মহম্মদ সোহরাব ঃ** পে স্কেলের কথা বলেছেন কিন্তু যেহেতু তাদের ইনক্রিমেন্ট হয়ে গিয়েছে এবং এটা ইন্টিগ্রেটেড কোর্স সেইজন্য তাদের ক্ষেত্রে ট্রেনিং এসেনসিয়াল হবে কিনা?

**শ্রী পার্থ দে ঃ** আমার রিপ্লাইতে আছে।

**শ্রী মহম্মদ সোহরব ঃ** উত্তরে বলেছেন না, যেহেতু এটা ক্লাস ফাইভ থেকে টুয়েলভ এবং ইন্টিগ্রেটেড কোর্স?

**শ্রী পার্থ দে ঃ** একটা মাধ্যমিক কোর্স, আর একটা উচ্চতর মাধ্যমিক কোর্স। একটার টারমিনাল শেষ হয়ে আর একটার টারমিনাল পরীক্ষা হয়। কাজেই ইন্টিগ্রেটেড কোর্স কি করে হল?

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** সার্কুলার কি দেওয়া হয়েছে?

**শ্রী পার্থ দে ঃ** উচ্চতর মাধ্যমিক বিদ্যালয়ে যারা পড়ান তাদের পড়াতে কি ধরনের শিক্ষক ও কর্মচারীর প্রয়োজন সেই সম্পর্কে একটা প্যাটার্ন তৈরি করা হবে এবং সেইজন্য টাকা দেওয়া হয়েছে এবং সেই অনুযায়ী তারা নিয়োগ করবেন।

## Unstarred Questions
## (to which written answers were laid on the Table)

### বিদ্যালয়ের অনুমোদন

২২১। (অনুমোদিত প্রশ্ন নং ৪৭।) **শ্রী নানুরাম রায় ঃ** শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৭ সাল হইতে ৩১-এ জানুয়ারি, ১৯৮০ পর্যন্ত পশ্চিমবাংলায় কতগুলি প্রাথমিক বিদ্যালয়, কতগুলি জুনিয়র হাইস্কুল এবং কতগুলি হাইস্কুল অনুমোদন লাভ করেছে; এবং

(খ) ঐগুলির ব্লকভিত্তিক সংখ্যা কত?

**শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) প্রাথমিক বিদ্যালয়—১,৫০৬টি, জুনিয়র হাইস্কুল—১১৬টি, হাইস্কুল—১৩৭টি।

(খ) ব্লকভিত্তির সংখ্যা দেওয়া সম্ভব নয়, তবে এইসঙ্গে জেলাভিত্তিক সংখ্যা দেওয়া হ'ল।

*Statement referred to in reply to clause (Kha) of unstarred question No. 221 (Admitted question No. 47)*

| ক্রমিক সংখ্যা | জেলার নাম | গ্রামাঞ্চলে | শহরাঞ্চলে |
|---|---|---|---|
| ১। | বর্ধমান .. .. .. .. | ৪৯ | .. |
| ২। | নদীয়া .. .. .. .. | ৫৯ | ১ |
| ৩। | ২৪-পরগনা .. .. .. .. | ৩৩ | .. |
| ৪। | হাওড়া .. .. .. .. | ৫৭ | .. |
| ৫। | কোচবিহার .. .. .. .. | ১৬৫ | ৬ |
| ৬। | মালদহ .. .. .. .. | ৪৮ | ৫ |
| ৭। | পুরুলিয়া .. .. .. .. | ৬৭ | .. |

| | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|
| ৮। | মুর্শিদাবাদ | .. | .. | .. | .. | ২৪ | ৪ |
| ৯। | হুগলি | .. | .. | .. | .. | ৪৩ | ১৯ |
| ১০। | কলকাতা | .. | .. | .. | .. | .. | ৭ |
| ১১। | বীরভূম | .. | .. | .. | .. | ৮০ | .. |
| ১২। | দার্জিলিং | .. | .. | .. | .. | ১০৩ | .. |
| ১৩। | মেদিনীপুর | .. | .. | .. | .. | ২০৫ | .. |
| ১৪। | জলপাইগুড়ি | .. | .. | .. | .. | .. | ২ |
| ১৫। | বাঁকুড়া | .. | .. | .. | .. | ১০২ | .. |
| ১৬। | পশ্চিম দিনাজপুর | .. | .. | .. | .. | ৪২১ | ৬ |
| | | | | | | ১,৪৫৬+৫০=১,৫০৯ | |

| ক্রমিক সংখ্যা | জেলা | | | হাইস্কুল বালক | হাইস্কুল বালিকা | জুনিয়র হাইস্কুল বালক | জুনিয়র হাইস্কুল বালিকা |
|---|---|---|---|---|---|---|---|
| ১। | কলকাতা | .. | .. | ১০ | ৪ | ১ | ২ |
| ২। | ২৪-পরগনা | .. | .. | ১০ | ২ | ৯ | ৭ |
| ৩। | হাওড়া | .. | .. | ৪ | ৩ | ৪ | ১ |
| ৪। | নদীয়া | .. | .. | ৪ | ২ | ৫ | .. |
| ৫। | হুগলি | .. | .. | ৭ | ৩ | ৫ | ২ |
| ৬। | বর্ধমান | .. | .. | ৬ | ৫ | ৪ | ৭ |
| ৭। | বীরভূম | .. | .. | ৪ | ১ | ৩ | ১ |
| ৮। | বাঁকুড়া | .. | .. | ৫ | .. | ২ | ৫ |
| ৯। | পুরুলিয়া | .. | .. | ৮ | ১ | ৭ | ২ |
| ১০। | মেদিনীপুর | .. | .. | ৫ | ১ | ৫ | ৪ |
| ১১। | দার্জিলিং | .. | .. | ৬ | ৫ | ৯ | .. |
| ১২। | জলপাইগুড়ি | .. | .. | ৯ | ২ | ৫ | ৩ |
| ১৩। | কোচবিহার | .. | .. | ৭ | ১ | ৫ | .. |
| ১৪। | মালদা | .. | .. | ৬ | ১ | ৩ | ২ |
| ১৫। | পশ্চিম দিনাজপুর | .. | .. | ৫ | ২ | ৫ | ২ |
| ১৬। | মুর্শিদাবাদ | .. | .. | ৫ | ২ | ৪ | ২ |
| | | মোট | .. | ১০১ | ৩৬ | ৭৬ | ৪০ |

বাংলার বাহিরে—

১। কাটিহার (বিহার) .. ১

**Sales tax on textiles, sugar and tobacco**

222. (Admitted question No. 300.) **Shri Rajani Kanta Doloi :** Will he Minister-in-charge of the Finance Department be pleased to state—

(a) if it is a fact that the State Government has asked the Government of India to allow the State Government to levy sales tax on goods subjected to additional excise duty such as textiles, sugar and tobacco; and

(b) if so, what is the present position in the matter?

**Minister-in-charge of the Finance Department :**

(a) The Government of West Bengal proposed before the Committee of the National Development Council in August, 1978 that the right to impose sales tax on commodities subject to additional excise duties be restored to the States. In the meeting of the Working Group of the Committee of the National Development Council held in January 10-11, 1979, the State Government had suggested that the National Development Council should issue a directive to the Union Government either to implement immediately the conditions it had agreed to in 1970 in regard to additional duties of excise or, in the alternative, to abolish the scheme altogether and thereby allow the State Governments to exercise their constitutional right to impose levies on transactions pertaining to the tobacco, textiles and sugar. In the Chief Minister's Conference convened by the then Prime Minister in May last year, the Chief Minister of West Bengal again raised the demand that the Union Government should agree to exclude sugar, tobacco and textiles from the purview of "goods of special importance" under the Central Sales Tax Act, 1956, so that the States might on their own decide the rates of sales tax to be imposed on these commodities. This demand was placed as an alternative measure in case the Union Government was unable to pay to the State Governments the difference between what had been actually paid and what would have been payable to the States over the years had the overall revenue from additional duties

of excise remained at the level of 10.8 per cent of the total value of clearances as per commitment which the Union Government entered into in December, 1970.

(b) The decision of the Union Government in the matter is not yet known. A plaint concerning the matter has recently been filed by the State Government against the Union Government before the Supreme Court of India under Article 131 of the Constitution.

### পঞ্চায়েত প্রধানদের অপসারণ

২২৩। (অনুমোদিত প্রশ্ন নং ৪৯৯।) **শ্রী সুভাষ গোস্বামী ঃ** পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে ৩১-এ জানুয়ারি, ১৯৮০ পর্যন্ত কতজন গ্রাম পঞ্চায়েত প্রধান অপসারিত হইয়াছেন; এবং

(খ) উক্ত বিষয়কে কেন্দ্র করিয়া হাইকোর্টে কতগুলি মামলা চলিতেছে?

**পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৮৪ জন।

(খ) বাইশটি।

### তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগে চাকুরি

২২৪। (অনুমোদিত প্রশ্ন নং ৫০৮।) **শ্রী নানুরাম রায় ঃ** তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১লা এপ্রিল, ১৯৭৭ হইতে ১৯৭৯ সালের ৩১-এ ডিসেম্বর পর্যন্ত কতজনের তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগে চাকরি হয়েছে; এবং

(খ) উহাদের মধ্যে কতজন তফসিলি জাতি ও আদিবাসী সম্প্রদায়ভুক্ত?

**তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এই বিভাগে উক্ত সময়ের মধ্যে ২০২ জনের চাকরি হয়েছে।

(খ) উহাদের মধ্যে ২৮ জন তফসিলি জাতি ও নয়জন আদিবাসী সম্প্রদায়ভুক্ত।

## তফসিলি জাতি ও আদিবাসী প্রতিষ্ঠানকে অনুদান

২২৫। (অনুমোদিত প্রশ্ন নং ৫১৩।) **শ্রী নানুরাম রায়ঃ** তফসিলি ও আদিবাসী মঙ্গল বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৭-৭৮ সালে ও ১৯৭৮-৭৯ সালের বর্তমান সময় পর্যন্ত তফসিলি জাতি ও আদিবাসীদের কোন্ কোন্ সংগঠন/প্রতিষ্ঠানকে কত পরিমাণ অর্থ অনুদান দেওয়া হয়েছে; এবং

(খ) ঐ অনুদান কি কি বিষয়ের জন্য দেওয়া হয়েছে?

**তফসিলি ও আদিবাসী মঙ্গল বিভাগের মন্ত্রী ঃ**

(ক) ১৯৭৭-৭৮ ও ১৯৭৮-৭৯ সালে যে সকল সংগঠন/প্রতিষ্ঠানকে তফসিলি জাতি ও আদিবাসীদের বিবিধ কল্যাণমূলক কাজের জন্য অনুদান মঞ্জুর করা হইয়াছিল তাহার তালিকা লাইব্রেরি টেবিলে রক্ষিত হইল।

(খ) মোটামুটিভাবে তফসিলি জাতি ও আদিবাসীগণের সামাজিক, শিক্ষামূলক, সাংস্কৃতিক ইত্যাদি ক্ষেত্রের মানোন্নয়ন, আনন্দবর্ধন ও খেলাধূলার উৎকর্ষসাধনের জন্য এইসকল সংগঠন/প্রতিষ্ঠানকে অনুদান মঞ্জুর করা হইয়াছিল। এছাড়া সম্ভাব্য ক্ষেত্রে বিশেষ উদ্দেশ্যগুলি (ক) প্রশ্নের জবাবে উল্লিখিত বিবরণীতে দেওয়া হইয়াছে।

## দাসপুর ও পাঁশকুড়ার বিভিন্ন মৌজায় বৈদ্যুতিকরণ

২২৬। (অনুমোদিত প্রশ্ন নং ৭৮১।) **শ্রী মনোরঞ্জন রায়ঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) দাসপুর ১ নং ও ২ নং এবং পাঁশকুড়া ১ নং ও ২ নং পঞ্চায়েত সমিতির নিয়ন্ত্রণভুক্ত কোন কোন মৌজায় ১৯৭৭-এর জুন মাসের আগে পর্যন্ত বৈদ্যুতিকরণ করা হয়েছে;

(খ) (১) ১৯৭৭-৭৮, ১৯৭৮-৭৯ আর্থিক বছরের কোন কোন মৌজা বৈদ্যুতিকরণ করা হয়েছে;, এবং

(গ) ১৯৭৯-৮০ আর্থিক বছরে কোন কোন মৌজা বৈদ্যুতিকরণ করার কোনও পরিকল্পনা আছে কি?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) গ্রাম বৈদ্যুতিকরণের তথ্য রাজ্য বিদ্যুৎ পর্ষদ থানাভিত্তিক রাখে। তদনুযায়ী দাসপুর

থানার ৫৬টি মৌজা ও পাঁশকুড়া থানার ১৫৬টি মৌজা বৈদ্যুতীকৃত হয়েছে। মৌজার নামের তালিকা নিচে দেওয়া হ'ল।

(খ) (১) ১৯৭৭-৭৮ সনে দাসপুর থানার ১০টি ও পাঁশকুড়া থানার ১৬টি মৌজা বৈদ্যুতীকৃত হয়েছে। মৌজাগুলির নামের তালিকা নিচে দেওয়া হ'ল।

১৯৭৮-৭৯ সনে উক্ত দুটি থানার প্রত্যেকটিতেই পাঁচটি মৌজা বৈদ্যুতীকৃত হয়েছে যার নামের তালিকা নিচে দেওয়া হ'ল।

(গ) উক্ত সময়ে মেদিনীপুর জেলার ২১০টি মৌজা বৈদ্যুতীকরণের একটি পরিকল্পনা রাজ্য বিদ্যুৎ পর্ষদের ছিল, যার মধ্যে ফেব্রুয়ারি, ১৯৮০ পর্যন্ত দাসপুর ও পাঁশকুড়া থানার যথাক্রমে ৩০টি মৌজা ও ১২টি মৌজা বৈদ্যুতিকৃত হয়েছে যাদের নামের তালিকা নিচে দেওয়া হল।

*Statement referred to in reply to clause (ka) of unstarred Question No. 226 (Admitted Question No. 781)*

**List of mauzas electrified under police-station Daspur, district Midnapore before June, 1977**

| Sl. No. | Name of mauza | J.L. No. |
|---|---|---|
| 1. | Kaigerya | 208 |
| 2. | Mamudpur | 61 |
| 3. | Dubrajpur | 9 |
| 4. | Beliaghata | 56 |
| 5. | Laoda | 55 |
| 6. | Gadighat | 201 |
| 7. | Baidyapur | 57 |
| 8. | Sriramnagar | 207 |
| 9. | Isabpur | 196 |
| 10. | Gobindanagar | 78 |
| 11. | Baikunthapur | 64 |
| 12. | Durgapur | 79 |
| 13. | Sonamui | 86 |
| 14. | Gaura | 80 |

| Sl. No. | Name of mauza | J.L. No. |
|---|---|---|
| 15. | Rampur .. .. .. .. .. | 81 |
| 16. | Ajurva .. .. .. .. .. | 160 |
| 17. | Basudebpur .. .. .. .. .. | 63 |
| 18. | Shyamchak .. .. .. .. .. | 83 |
| 19. | Lakshmana Chak .. .. .. .. .. | 82 |
| 20. | Chandpur .. .. .. .. .. | 33 |
| 21. | Khar Radhakrishnapur .. .. .. .. | 68 |
| 22. | Panchberia .. .. .. .. .. | 165 |
| 23. | Kalara .. .. .. .. .. | 72 |
| 24. | Barasimulia .. .. .. .. .. | 62 |
| 25. | Paikan Duriyadhan .. .. .. .. .. | 32 |
| 26. | Jot Gaurang .. .. .. .. .. | 170 |
| 27. | Kalai Kunda .. .. .. .. .. | 180 |
| 28. | Jatadharpur .. .. .. .. .. | 74 |
| 29. | Radhakantapur .. .. .. .. .. | 67 |
| 30. | Kishornagar .. .. .. .. .. | 73 |
| 31. | Jalalpur .. .. .. .. .. | 166 |
| 32. | Kalmijor .. .. .. .. .. | 65 |
| 33. | Nabinmanua .. .. .. .. .. | 155 |
| 34. | Khukurdaha .. .. .. .. .. | 150 |
| 35. | Ranapur .. .. .. .. .. | 202 |
| 36. | Uttar Gobindanagar .. .. .. .. .. | 164 |
| 37. | Sultanagar .. .. .. .. .. | 69 |
| 38. | Banshkhal .. .. .. .. .. | 76 |
| 39. | Barjalalpur .. .. .. .. .. | 75 |
| 40. | Mirjapur (N) .. .. .. .. .. | 97 |
| 41. | Mirjapur (S) .. .. .. .. .. | 88 |
| 42. | Basantapur .. .. .. .. .. | 77 |
| 43. | Nandanpur .. .. .. .. .. | 96 |
| 44. | Saiyd Karim .. .. .. .. .. | 89 |

| Sl. No. | Name of mauza | J.L. No. |
|---|---|---|
| 45. | Rambati .. .. .. .. .. | 91 |
| 46. | Dudh Konara .. .. .. .. .. | 245 |
| 47. | Keshiyara .. .. .. .. .. | 246 |
| 48. | Samat Beriya .. .. .. .. .. | 71 |
| 49. | Kunjapur .. .. .. .. .. | 70 |
| 50. | Dharmmapur .. .. .. .. .. | 45 |
| 51. | Majlishpur .. .. .. .. .. | 43 |
| 52. | Khordda Bishnupur .. .. .. .. .. | 44 |
| 53. | Surjanagar .. .. .. .. .. | 53 |
| 54. | Simultala .. .. .. .. .. | 52 |
| 55. | Dadpur .. .. .. .. .. | 31 |
| 56. | Sribara .. .. .. .. .. | 247 |

*Statement referred to in reply to clause (kha) of unstarred Question No. 226 (Admitted Question No. 781)*

**List of mauzas electrified under police-station Daspur, district Midnapore before June, 1977**

| Sl. No. | Name of mauza | J.L. No. |
|---|---|---|
| 1. | Bhogpur .. .. .. .. .. | 309 |
| 2. | Haur .. .. .. .. .. | 144 |
| 3. | Kenduara .. .. .. .. .. | 136 |
| 4. | Mechada .. .. .. .. .. | 292 |
| 5. | Dakshin Gopalpur .. .. .. .. .. | 84 |
| 6. | Tilandapur .. .. .. .. .. | 85 |
| 7. | Bahirgram .. .. .. .. .. | 76 |
| 8. | Kanakpur .. .. .. .. .. | 82 |
| 9. | Sura Nankar .. .. .. .. .. | 75 |
| 10. | Kalandipur .. .. .. .. .. | 205 |
| 11. | Amalhara .. .. .. .. .. | 291 |
| 12. | Gopalnagar .. .. .. .. .. | 273 |

| Sl. No. | Name of mauza | J.L. No. |
|---|---|---|
| 13. | Mechhinan .. .. .. .. .. | 269 |
| 14. | Baishnabchak .. .. .. .. .. | 257 |
| 15. | Durba Chati .. .. .. .. .. | 258 |
| 16. | Naranda .. .. .. .. .. | 83 |
| 17. | Beraberia .. .. .. .. .. | 330 |
| 18. | Grogras Keshabbar .. .. .. .. .. | 328 |
| 19. | Fakirganja .. .. .. .. .. | 332 |
| 20. | Pratappur .. .. .. .. .. | 78 |
| 21. | Keshiari Bhunyabar .. .. .. .. .. | 203 |
| 22. | Chandipur .. .. .. .. .. | 347 |
| 23. | Gaurangapur .. .. .. .. .. | 346 |
| 24. | Harri Jhama .. .. .. .. .. | 338 |
| 25. | Purshottampur .. .. .. .. .. | 331 |
| 26. | Khadinan .. .. .. .. .. | 274 |
| 27. | Purbba Manika .. .. .. .. .. | 268 |
| 28. | Baradabar .. .. .. .. .. | 298 |
| 29. | Mihitikri .. .. .. .. .. | 300 |
| 30. | Suddha .. .. .. .. .. | 227 |
| 31. | Uttar Jianda .. .. .. .. .. | 236 |
| 32. | Mangalduari .. .. .. .. .. | 124 |
| 33. | Hatishal .. .. .. .. .. | 51 |
| 34. | Joykrishnapur .. .. .. .. .. | 97 |
| 35. | Uttar Khatal .. .. .. .. .. | 96 |
| 36. | Dikanda .. .. .. .. .. | 89 |
| 37. | Nakra Paschim .. .. .. .. .. | 98 |
| 38. | Paschim Kalya .. .. .. .. .. | 88 |
| 39. | Dakshin Modhgram .. .. .. .. .. | 74 |
| 40. | Nayabasan .. .. .. .. .. | 127 |

| Sl. No. | Name of mauza | J.L. No. |
|---|---|---|
| 41. | Lalchak .. .. .. .. .. | 125 |
| 42. | Aror .. .. .. .. .. | 134 |
| 43. | Chaugere .. .. .. .. .. | 349 |
| 44. | Dabua Pukur .. .. .. .. .. | 350 |
| 45. | Baidibor .. .. .. .. .. | 354 |
| 46. | Purba Chilka .. .. .. .. .. | 360 |
| 47. | Raghunathbari .. .. .. .. .. | 333 |
| 48. | Kumar Ara .. .. .. .. .. | 326 |
| 49. | Pyarit .. .. .. .. .. | 299 |
| 50. | Diglabar .. .. .. .. .. | 220 |
| 51. | Gurchakli .. .. .. .. .. | 224 |
| 52. | Kharisha .. .. .. .. .. | 294 |
| 53. | Medinipur Ratulya .. .. .. .. .. | 126 |
| 54. | Rulutia Delbar .. .. .. .. .. | 122 |
| 55. | Kaya .. .. .. .. .. | 101 |
| 56. | Bipulhanda .. .. .. .. .. | 103 |
| 57. | Dakshin Jianda .. .. .. .. .. | 228 |
| 58. | Renuber .. .. .. .. .. | 231 |
| 59. | Paschimchilka .. .. .. .. .. | 359 |
| 60. | Sadhuapata .. .. .. .. .. | 361 |
| 61. | Deulbar .. .. .. .. .. | 234 |
| 62. | Dakshinsagarbar .. .. .. .. .. | 307 |
| 63. | Kaliswar .. .. .. .. .. | 73 |
| 64. | Baliswar .. .. .. .. .. | 71 |
| 65. | Dehati .. .. .. .. .. | 72 |
| 66. | Purba Pitpur .. .. .. .. .. | 69 |
| 67. | Keshapat .. .. .. .. .. | 50 |
| 68. | Dhuliara .. .. .. .. .. | 221 |

| Sl. No. | Name of mauza | J.L. No. |
|---|---|---|
| 69. | Mahadolrupchak .. .. .. .. .. | 355 |
| 70. | Purba Gopalpur .. .. .. .. .. | 68 |
| 71. | Brindabanchak .. .. .. .. .. | 41 |
| 72. | Uttar Markandapur .. .. .. .. .. | 44 |
| 73. | Kanasi Brindabanchak .. .. .. .. | 343 |
| 74. | Raksya Chak .. .. .. .. .. | 293 |
| 75. | Joyramchak .. .. .. .. .. | 357 |
| 76. | Malida .. .. .. .. .. | 38 |
| 77. | Gholmaguri .. .. .. .. .. | 194 |
| 78. | Chandpur .. .. .. .. .. | 232 |
| 79. | Kalagechhe .. .. .. .. .. | 362 |
| 80. | Jiakhali .. .. .. .. .. | 40 |
| 81. | Uttar Panchberya .. .. .. .. .. | 42 |
| 82. | Talitya .. .. .. .. .. | 35 |
| 83. | Kunarhat .. .. .. .. .. | 296 |
| 84. | Pulsit .. .. .. .. .. | 295 |
| 85. | Payag .. .. .. .. .. | 297 |
| 86. | Bathanberya .. .. .. .. .. | 279 |
| 87. | Rain .. .. .. .. .. | 277 |
| 88. | Maguriuttarsai .. .. .. .. .. | 344 |
| 89. | Baroda Mankar .. .. .. .. .. | 308 |
| 90. | Padampur .. .. .. .. .. | 233 |
| 91. | Sulani .. .. .. .. .. | 263 |
| 92. | Madhabpur .. .. .. .. .. | 275 |
| 93. | Paschim Manika .. .. .. .. .. | 264 |
| 94. | Jashar .. .. .. .. .. | 270 |
| 95. | Kodalia .. .. .. .. .. | 230 |
| 96. | Radhaballavpurchak .. .. .. .. .. | 356 |

আকর্ষণ করছি। সংবাদপত্রে বের হয়েছে এন্টালি তালতলা অঞ্চলে সমাজ বিরোধীদের সঙ্গে পুলিশের লড়াই চলছে। কালকে দেখলাম ইন্দিরা (কং) এর লোকেরা এই সমাজ বিরোধী, যারা সিনেমা হলে টিকিটের ব্ল্যাক মার্কেটিং করে, তাদের হয়ে রাস্তা অবরোধ করেছে। একটা রাজনৈতিক দল এই কাজ করতে পারে তা চিন্তা করা যায় না। ইন্দিরা কংগ্রেস ১ হাজার লোকের একটা ঠ্যাঙ্গাড়ে বাহিনী গঠন করেছে এবং দলীয় ফান্ড থেকে মাসোহারা দিচ্ছে। এই জিনিসের তদন্ত করে তা বন্ধ করা উচিত।

**শ্রী আতাহার রহমন ঃ** স্যার আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় পুলিশ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ১৩ তারিখে মুর্শিদাবাদ জেলার রাধানগর থানার কেশবপুর গ্রামে একটি সি পি এম-এর কর্মীকে আটক রাখে আসফার শেখ, এই খবর পেয়ে হামিদ শেখ খোঁজ করতে গেলে সমাজ বিরোধীরা তাকে গুলি করায় সে স্পটে মারা যায়। ওরা অনেক চুরি ডাকাতি খুন ইত্যাদির সঙ্গে জড়িত এবং তিনি নিজে স্বীকার করেছেন যে, তিনি কংগ্রেস (আই) এর লোক। এইভাবে সমস্ত জায়গায় বিশৃঙ্খলা করবার জন্য সমস্ত রকম ষড়যন্ত্র তারা করছে এবং একটা সন্ত্রাসের রাজত্ব সৃষ্টি করছে। এদের বিরুদ্ধে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা এক্ষুণি দরকার।

**শ্রী সুনীল বসু রায় ঃ** স্যার, আমি যখন নোটিশ দিয়েছিলাম তখন অন্য বিষয় ছিলো। তারপর এলাকা ঘুরে এসে যে বিষয়টি অনুভব করছি তা হলো আসানসোল অঞ্চলে জলের অভাবে এত কষ্ট হচ্ছে যে সেখানকার মানুষের জীবন বিপন্ন হয়ে গেছে এবং শিল্পগুলি পরিচালনা করা দুরূহ হয়ে গেছে। এ বিষয়ে দ্রুত ব্যবস্থা অবলম্বনের অনুরোধ করছি এবং জলসরবরাহের ব্যাপারে যাতে সমস্ত বিভাগের মধ্যে সমন্বয় স্থাপন করা যেতে পারে তার জন্য সরকারকে অনুরোধ করছি।

**শ্রী মহঃ সোরাব ঃ** স্যার, আমার এলাকার সূতি ২ নং লক্ষ্মীপুর অঞ্চলে হামালপুর গ্রামে ১৫ তারিখে ১২ টার সময় আগুন লেগে ৭০ টা বাড়ি ধ্বংস হয়ে গেছে, এই গ্রামটি কয়েক বছর আগে পদ্মার ভাঙ্গনে নষ্ট হয়ে গিয়ে ছিলো। ৭০টা পরিবার ক্ষতিগ্রস্ত হয়েছে ও দুটা বলদ পুড়ে গেছে। রিলিফ যা দেওয়া হয়েছে তা খুবই কম তাই আপনার মাধ্যমে সরকারের দৃষ্টি আকর্ষণ করে বলছি যে এই জায়গায় পর্যন্ত কৃষি ঋন, হাউস বিল্ডিং গ্রান্ট যেন দেওয়া হয়।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** স্যার, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত শনিবার কলকাতায় তালতলার পুলিশ যেভাবে একজনকে তাড়া করে বাড়ির মধ্যে ঢুকে গিয়ে গুলি করে হত্যা করে তা অত্যন্ত দুর্ভাগ্যজনক। পুলিশ ক্রাইম ধরে। কিন্তু এখন দেখছি পুলিশ নিজেই ডেসপারেটলি ক্রাইম করছে। পুলিশের এই অ্যাবনরমাল ব্যাপারে কোনও মিস্ট্রি আছে কিনা জানিনা। যাই হোক পুলিশ যে কাজ করেছে তা সাধারণ মানুষের কাছে অত্যন্ত বিপদজনক। এ বিষয়ে তদন্ত করবার জন্য অনুরোধ করছি এবং অবিলম্বে পুলিশের এ জিনিস বন্ধ করা দরকার।

**শ্রী কৃষ্ণ দাস রায়ঃ** স্যার, মেদিনীপুর জেলার দাঁতন থানার জামদী গ্রামে সমাজ বিরোধীদের অত্যাচার বেড়ে চলেছে। সেখানে নিয়াসী ঘোষ এবং গজেন্দ্রনাথ দাস চাষ করতে পাচ্ছে না। এদের সঙ্গে সি পি এমে যোগ দিয়ে তাদের ধান লুঠ করছে, বন জঙ্গল সব কেটে নিয়ে তাদের উদ্বাস্তু করে দিচ্ছে। তারা একটা দরখাস্ত করেছে সেটা আমি আপনার মাধ্যমে পুলিশ মন্ত্রীর কাছে দেবার জন্য অনুরোধ করছি।

**শ্রী সত্যব্রত মাইতি ঃ** স্যার, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় পূর্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। দীঘা, খড়গপুর রাস্তার পাশে যে সমস্ত বড় বড় গাছ আছে সে গাছগুলোর গোড়ার কাঠ কেটে নেওয়ার ফলে এত সরু হয়ে আছে যে, যে কোনও সময় গাছগুলি পড়ে যেতে পারে ও পথচারীর অ্যাক্সিডেন্ট হতে পারে। এইরকম গাছের সংখ্যা কয়েক শতর মতো হবে। রাস্তায় যে সমস্ত কর্মী কাজ করে তারাই এই কাজ করছে। এর জন্যে সরকারের প্রভূত আর্থিক ক্ষতি হচ্ছে এবং মানুষের প্রাণহানীর আশঙ্কা দেখা দিয়েছে। এ বিষয় পূর্ত মন্ত্রী যদি একজিকিউটিভ ইঞ্জিনিয়ারদের সতর্ক করে দেন তাহলে ভাল হয়।

[2-50—3-00 p.m.]

**শ্রী হেমেন মজুমদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় ভূমি ও ভূমি সদ্বব্যবহার মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কলকাতার ৩নং গৌরমোহন মুখার্জি লেনের যে বাড়িটি আছে সেই বাড়িটি সরকার অধিগ্রহণ করছেন, তার ফলে ডাঃ ভূপেন্দ্রনাথ দত্ত এবং দার্শনিক মহেন্দ্রনাথ দত্ত যাঁরা ঐ বাড়িতে শেষ জীবনে বাস করেছেন তাঁদের স্মৃতি অবলুপ্ত হবে এই আশঙ্কা জনসাধারণের মধ্যে দেখা দিয়েছে। এই বছরে ডাঃ ভূপেন দত্তের জন্ম শতবার্ষিকী উদযাপিত হতে চলেছে। আপনি জানেন ডাঃ দত্ত প্রথম জীবনে ভারতবর্ষের স্বাধীনতা সংগ্রামের প্রচেষ্টা চালিয়েছিলেন বিদেশে গিয়ে। পরবর্তীকালে তিনি মার্কসবাদকে গ্রহণ করেছিলেন। মহামতী লেলিনের নির্দেশে তিনি এখানে কৃষক আন্দোলন গড়ে তুলেছিলেন। আজকে তাঁর জন্মশত বার্ষিকী উদযাপিত হতে চলেছে সেই কারণে আজকে যদি সেই বাড়িটা অধিগ্রহণ করেন তাহলে তাঁর স্মৃতি চিহ্ন বিলুপ্ত হবে, সেটা অত্যন্ত দুঃখের বিষয়। তাঁর স্মৃতি চিহ্ন রক্ষা করার জন্য যে চেষ্টা চলছে তার সঙ্গে সরকার সহযোগিতা করবেন সেই আবেদন মন্ত্রী মহাশয়ের কাছে করছি।

**শ্রী সন্তোষকুমার দাস ঃ** মাননীয় স্পিকার মহোদয়, হাওড়া জেলায় যে খরা চলছে সেই খরার কথা আমরা বিধানসভায় বার বার তুলে ধরা সত্ত্বেও পশ্চিমবঙ্গ সরকার কর্তৃক ৬টা জেলাকে খরা কবলিত জেলা বলে ঘোষণা করা হয়েছে। সেইজন্য হাওড়ার মানুষ ক্ষুব্ধ। আমি হাওড়ার সমগ্র জেলাকে খরা কবলিত এলাকা বলে ঘোষণা করার দাবি জানাচ্ছি। এই সঙ্গে বলি যে কেন্দ্রীয় সরকারের কাছে আমাদের সরকারের পক্ষ থেকে চীফ সেক্রেটারি সাহায্যের জন্য যে আবেদন করতে গিয়েছিলেন তাতে তাঁরা বলেছেন যে খরা উপলক্ষ্যে এখানে কোনও সাহায্য দেওয়া যাবে না। এটা অত্যন্ত আপত্তিকর। তাঁরা বলেছেন আগে যে সমস্ত টাকা দেওয়া হয়েছে তাঁর হিসাব আগে দাও, তারপর তোমাদের টাকা দেওয়া হবে। এটা অমানবিক বলে আমরা মনে করি। কারণ শতকরা ৯০ ভাগ টাকার হিসাব মন্ত্রী মহাশয় আগেই

দিয়েছেন মাত্র ১০ ভাগ টাকার হিসাব দেওয়া বাকি আছে। পশ্চিমবঙ্গের খরা কবলিত এলাকাগুলি যাতে সাহায্য পায় তাঁর ব্যবস্থা কেন্দ্রীয় সরকারকে করতে হবে। আমরা জানি উত্তরপ্রদেশ, মধ্যপ্রদেশ কেন্দ্রীয় সরকার ব্যাপকভাবে কাজ করছেন অথচ আমাদের বেলা কেন এই ধরনের দৃষ্টিভঙ্গি নিয়েছেন আমরা জানিনা, তার বিরুদ্ধে আমরা তীব্র প্রতিবাদ করছি।

**শ্রী মাধবেন্দু মহান্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, নদীয়া জেলায় খরা ও তাপ প্রবাহ চলছে, মাঠের ফসল নষ্ট হয়ে যাচ্ছে। নদীয়া জেলা আউশ ও পাট প্রধান এলাকা, খরার কারণে সেখানে বীজ বোনা ব্যাহত হচ্ছে। এই ব্যাপক তাপ প্রবাহের সঙ্গে নদীয়া জেলার তেহট্ট থানার নতিপোতা গ্রামে অগ্নিকান্ড ঘটেছে ফলে ঐ গ্রামের ৯০টি পরিবার সর্বশ্রান্ত হয়েছে, ২৭০ খানা ঘর পুড়ে ছাই হয়ে যায়। তাদের চাষের বলদ, বীজ চাষের সব জিনিসপত্র পুড়ে নষ্ট হয়ে গেছে, তাছাড়া ২১টি টিউবওয়েল, সেটাও ক্ষতিগ্রস্ত হয়েছে। ঐ একই দিনে তেহট্ট থানার ফুলপোতা গ্রামে অগ্নিকান্ডের ফলে ৫টি পরিবার সর্বশ্রান্ত হয়েছে। সেখানে ১৫টি ঘর পুড়েছে। জেলা কর্তৃপক্ষ এবং পঞ্চায়েত কর্তৃপক্ষ এই দুর্গত মানুষদের জন্য যে ত্রাণ এবং রিলিফের ব্যবস্থা করেছেন তাঁর চেয়ে বেশি রিলিফের প্রয়োজন আছে। তাঁরা যেভাবে ক্ষতিগ্রস্ত হয়েছে সেই ক্ষতির বিষয় বিবেচনা করে তাদের পূর্ণ পুনর্বাসনের দায়িত্ব সরকারকে গ্রহণ করতে হবে এবং যেহেতু নদীয়া জেলায় খরা চলছে সেই খরা পীড়িত মানুষদের এফ.এফ.ডবলিউ স্কীমে কাজের ব্যবস্থা করতে এবং অন্যান্য রিলিফের ব্যবস্থা করতে হবে। এই সম্পর্কে মাননীয় মুখ্যমন্ত্রী ও ত্রাণমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি অবস্থার গুরুত্ব বিবেচনা করে তাঁরা যেন প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করেন এবং ৯জন যারা পুড়ে আহত হয়েছিল, যারা কৃষ্ণনগর হাসপাতালে গুরুতর অবস্থায় হাসপাতালে ছিল তাদের মধ্যে একজন মারা গেছে।

**শ্রী ব্রজগোপাল নিয়োগী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মারফত একটা গুরুত্বপূর্ণ বিষয়ে শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। হুগলি জেলার পোলবা ব্লকে একমাত্র ১২ ক্লাশ হচ্ছে শরৎ ইনস্টিটিউসন। এখানে গত ৭/৮ বছর আগেকার সরকারের মন্ত্রী ডঃ গোপালদাস নাগ মহাশয় একটা অ্যাডহক কমিটি মনোনীত করেন। তারপর থেকে আজ পর্যন্ত সেই স্কুলে ম্যানেজিং কমিটি নির্বাচিত হয়নি এবং সেখানকার বহু অভিযোগ দেওয়া সত্ত্বেও সেই সমস্ত অভিযোগের তদন্ত করার নির্দেশ মন্ত্রী মহাশয় দিলেও সেগুলি কার্যকর হচ্ছে না। সেখানে গত তিন বছরে ম্যানেজিং কমিটির কোনও সভা হয়নি, অথচ সেখানে সরকারি অনুদানের টাকা যাচ্ছে, সেখানে দুর্নীতির অনেক অভিযোগ আছে, আমি এ সম্পর্কে এই দুর্নীতির যাতে তদন্ত হয় তার ব্যবস্থা করার জন্য অনুরোধ জানাচ্ছি এবং ম্যানেজিং কমিটির নির্বাচন কিংবা পুনর্গঠিত করার দাবি জানাচ্ছি।

**শ্রী অতীশচন্দ্র সিনহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আই.আর.সি.আই. ইন্ডিয়ান রিকনস্ট্রাকশন কর্পোরেশন অফ ইন্ডিয়ায় কি রকম ব্যাপক দুর্নীতি হচ্ছে সে সম্বন্ধে দু-একটি তথ্য রাখতে চাই। স্যার, এই সংস্থার জেনারেল ম্যানেজার শ্রী এস.আর. চৌধুরির বিরুদ্ধে নানারকম দুর্নীতির অভিযোগ লেখা আছে। তাঁর মোদ্দা কথা হচ্ছে এই আই.আর.সি.আই. সংস্থা থেকে যে সমস্ত কোম্পানিকে অর্থ সাহায্য দেওয়া হয় সেই সমস্ত কোম্পানিতে তিনি

তাঁর নিজস্ব লোকদের নিয়োগ করেছেন বড় বড় মাইনে দিয়ে এবং তাঁদের নানারকম সুযোগ সুবিধা দান করছেন যেগুলি সাধারণত আইনের মধ্যে আসে না। অথচ এই সমস্ত কারখানায় যেখানে তাঁর নিজের লোকদের বসিয়েছেন সেইসব কারখানায় কোনও প্রোডাকশন হচ্ছে না, অপর দিকে যেখানে প্রোডাকশন হচ্ছে কোম্পানি খুব ভালভাবে চলছে, যাদের সম্ভাবনা খুব উজ্জ্বল সেইরকম কোম্পানির মালিকদের সাথে তাঁর কোনওরকম বনিবনা না হওয়ায় সেই সমস্ত কোম্পানিকে তিনি অর্থ প্রদান করছেন না এবং সেই কোম্পানিগুলি যাতে আসতে আসতে বন্ধ হয়ে যায় সেইরকম ব্যবস্থা গ্রহণ করেছেন যেমন ওরিয়েন্টাল মেটাল ইন্ডাস্ট্রিজ প্রাঃ লিঃ এখানকার ডিরেকটর হচ্ছেন স্মরজিত সেন। এরা এক ধরনের স্টোভ তৈরি করে বাজারে যার খুব চাহিদা আছে এবং এই কোম্পানির সম্ভাবনা খুব উজ্জ্বল। কিন্তু এই সেনের সঙ্গে তাঁর বনিবনা না হওয়ায় এই কোম্পানিকে সাহায্য দানের কোনও ব্যবস্থা তিনি করছেন না। সেইজন্য আমি আপনার মাধ্যমে এই জি.এমের বিরুদ্ধে দুর্নীতির যাতে একটা তদন্ত হয় তাঁর জন্য দাবি করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** স্যার, এ সম্বন্ধে ইমিডিয়েটলি তদন্ত করে একটা রিপোর্ট দিন।

**মিঃ স্পিকার ঃ** একটু ডিটেলস লিখে দেবেন।

**শ্রী সরল দেব ঃ** মিঃ স্পিকার স্যার, মাননীয় অর্থমন্ত্রী বিধানসভার শুরুতেই বলেছিলেন পে-কমিশনের রিপোর্ট পেয়েছি, একজামিন করছি একটু সময় লাগবে এর মধ্যে দুটো প্রস্তাব আছে ইন্টারিম রিলিফের। সেই সুপারিশ সম্বন্ধে কি সিদ্ধান্ত নিলেন বিধানসভার অধিবেশন শেষ হবার পূর্বেই তিনি যেন ঘোষণা করেন। আমরা জানতে পেরেছি ৫/৬ তারিখে বিধানসভার অধিবেশন শেষ হবে, অথচ আমরা এ সম্বন্ধে কিছুই জানতে পারলাম না। পশ্চিমবঙ্গের লক্ষ লক্ষ সরকারি কর্মচারী তাঁর এই ঘোষণার দিকে তাকিয়ে আছে। আমি আশা করব যে আপনি মন্ত্রিসভার সদস্য যাঁরা এখানে আছেন তাঁদের এটা বলবেন। এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ ব্যাপার। রাজ্য সরকারের কর্মচারিরা যাতে এই দ্রব্যমূল্য বৃদ্ধির বাজারে দুটো ইন্টারিম রিলিফ পেতে পারে তার জন্য একটা ঘোষণা ৫/৬ তারিখে বিধানসভা শেষ হবার পূর্বেই এই হাউসে যেন করা হয়, সেই আবেদন আমি আপনার মাধ্যমে জানাচ্ছি।

**শ্রী অজয়কুমার দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সরকারের একটা বিশেষ ব্যাপারে দৃষ্টি আকর্ষণ করছি, কথা হচ্ছে আরামবাগ মহকুমার খানাকুলে, পুড়শুড়া ইত্যাদি থানায় প্রচন্ড খরা কবলিত হয়েছে। সেখানকার মানুষ জল পাচ্ছে না। এমনকি পশু পক্ষীও খাবার জল পাচ্ছে না। সেই ব্যাপারে অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করার জন্য আবেদন জানাচ্ছি, সেখানে যে সমস্ত স্থানীয় লরি আছে সেই সমস্ত লরি সরকার থেকে রিকুইজিশন করে সেই লরির মারফত গ্রাম থেকে গ্রামান্তরে তৃষ্ণার্ত মানুষের কাছে জল পৌঁছে দেওয়ার ব্যবস্থা যাতে করেন তাঁর জন্য আমি আপনার মাধ্যমে মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি বিষয় আইনমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। হাইকোর্টের কথা বললেই বিচারমন্ত্রী বলেন এটা আমার এক্তিয়ারে নয়। কিন্তু

দিয়েছেন মাত্র ১০ ভাগ টাকার হিসাব দেওয়া বাকি আছে। পশ্চিমবঙ্গের খরা কবলিত এলাকাগুলি যাতে সাহায্য পায় তাঁর ব্যবস্থা কেন্দ্রীয় সরকারকে করতে হবে। আমরা জানি উত্তরপ্রদেশ, মধ্যপ্রদেশ কেন্দ্রীয় সরকার ব্যাপকভাবে কাজ করছেন অথচ আমাদের বেলা কেন এই ধরনের দৃষ্টিভঙ্গি নিয়েছেন আমরা জানিনা, তার বিরুদ্ধে আমরা তীব্র প্রতিবাদ করছি।

**শ্রী মাধবেন্দু মহান্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, নদীয়া জেলায় খরা ও তাপ প্রবাহ চলছে, মাঠের ফসল নষ্ট হয়ে যাচ্ছে। নদীয়া জেলা আউশ ও পাট প্রধান এলাকা, খরার কারণে সেখানে বীজ বোনা ব্যাহত হচ্ছে। এই ব্যাপক তাপ প্রবাহের সঙ্গে নদীয়া জেলার তেহট্ট থানার নতিপোতা গ্রামে অগ্নিকান্ড ঘটেছে ফলে ঐ গ্রামের ৯০টি পরিবার সর্বশ্রান্ত হয়েছে, ২৭০ খানা ঘর পুড়ে ছাই হয়ে যায়। তাদের চাষের বলদ, বীজ চাষের সব জিনিসপত্র পুড়ে নষ্ট হয়ে গেছে, তাছাড়া ২১টি টিউবওয়েল, সেটাও ক্ষতিগ্রস্ত হয়েছে। ঐ একই দিনে তেহট্ট থানার ফুলপোতা গ্রামে অগ্নিকান্ডের ফলে ৫টি পরিবার সর্বশ্রান্ত হয়েছে। সেখানে ১৫টি ঘর পুড়েছে। জেলা কর্তৃপক্ষ এবং পঞ্চায়েত কর্তৃপক্ষ এই দুর্গত মানুষদের জন্য যে ত্রাণ এবং রিলিফের ব্যবস্থা করেছেন তাঁর চেয়ে বেশি রিলিফের প্রয়োজন আছে। তাঁরা যেভাবে ক্ষতিগ্রস্ত হয়েছে সেই ক্ষতির বিষয় বিবেচনা করে তাদের পূর্ণ পুনর্বাসনের দায়িত্ব সরকারকে গ্রহণ করতে হবে এবং যেহেতু নদীয়া জেলায় খরা চলছে সেই খরা পীড়িত মানুষদের এফ.এফ.ডবলিউ স্কীমে কাজের ব্যবস্থা করতে এবং অন্যান্য রিলিফের ব্যবস্থা করতে হবে। এই সম্পর্কে মাননীয় মুখ্যমন্ত্রী ও ত্রাণমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি অবস্থার গুরুত্ব বিবেচনা করে তাঁরা যেন প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করেন এবং ৯জন যারা পুড়ে আহত হয়েছিল, যারা কৃষ্ণনগর হাসপাতালে গুরুতর অবস্থায় হাসপাতালে ছিল তাদের মধ্যে একজন মারা গেছে।

**শ্রী ব্রজগোপাল নিয়োগী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মারফত একটা গুরুত্বপূর্ণ বিষয়ে শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। হুগলি জেলার পোলবা ব্লকে একমাত্র ১২ ক্লাশ হচ্ছে শরৎ ইনস্টিটিউসন। এখানে গত ৭/৮ বছর আগেকার সরকারের মন্ত্রী ডঃ গোপালদাস নাগ মহাশয় একটা অ্যাডহক কমিটি মনোনীত করেন। তারপর থেকে আজ পর্যন্ত সেই স্কুলে ম্যানেজিং কমিটি নির্বাচিত হয়নি এবং সেখানকার বহু অভিযোগ দেওয়া সত্ত্বেও সেই সমস্ত অভিযোগের তদন্ত করার নির্দেশ মন্ত্রী মহাশয় দিলেও সেগুলি কার্যকর হচ্ছে না। সেখানে গত তিন বছরে ম্যানেজিং কমিটির কোনও সভা হয়নি, অথচ সেখানে সরকারি অনুদানের টাকা যাচ্ছে, সেখানে দুর্নীতির অনেক অভিযোগ আছে, আমি এ সম্পর্কে এই দুর্নীতির যাতে তদন্ত হয় তার ব্যবস্থা করার জন্য অনুরোধ জানাচ্ছি এবং ম্যানেজিং কমিটির নির্বাচন কিংবা পুনর্গঠিত করার দাবি জানাচ্ছি।

**শ্রী অতীশচন্দ্র সিনহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আই.আর.সি.আই. ইন্ডিয়ান রিকনস্ট্রাকশন কর্পোরেশন অফ ইন্ডিয়ায় কি রকম ব্যাপক দুর্নীতি হচ্ছে সে সম্বন্ধে দু-একটি তথ্য রাখতে চাই। স্যার, এই সংস্থার জেনারেল ম্যানেজার শ্রী এস.আর. চৌধুরির বিরুদ্ধে নানারকম দুর্নীতির অভিযোগ লেখা আছে। তাঁর মোদ্দা কথা হচ্ছে এই আই.আর.সি.আই. সংস্থা থেকে যে সমস্ত কোম্পানিকে অর্থ সাহায্য দেওয়া হয় সেই সমস্ত কোম্পানিতে তিনি

Bengal Cultural Institutions (Taking Over of Management) Bill, 1980.

(Secretary then read the Title of the Bill)

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** স্যার, আমাদের একজন প্রাক্তন সদস্য দাশরথি তা, এবং তিনি মন্ত্রীও ছিলেন তিনি মারা গেছেন। আজকে রাইটার্স বিল্ডিং সেজন্য ছুটি হয়ে গেছে, আমি অনুরোধ করব যে আমাদের হাউসটা মন্ত্রী মহাশয় বিল ইনট্রোডিউস করার পর বন্ধ করে দিন।

**মিঃ স্পিকার ঃ** আপনারা না বললে তাড়াতাড়ি ছুটি হয়ে যাবে।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** Sir, I beg to move that the West Bengal Cultural Institution (Taking over of Management) Bill, 1980, be taken into consideration. এই বিলের উদ্দেশ্য সম্বন্ধে আমি সংক্ষেপে দু-একটি কথা বলব। এই বিলটা করার পেছনে সরকারের একটা সমস্যা দেখা দিয়েছে, সমস্যাটা হচ্ছে এই যে আপনারা সকলে জানেন যে মাননীয় সদস্যরা ১৯৬১ সালে তৎকালীন কেন্দ্রীয় সরকারের পরিচালনায় রাজ্য সরকারের সহযোগিতায় আমাদের রাজ্যের বিভিন্ন জেলায় এবং সদর মহকুমায় কয়েকটা সাংস্কৃতিক মঞ্চ তৈরি করা হয়েছিল, যেগুলি সাধারনভাবে রবীন্দ্রসদন বলে স্বীকৃত। ৬১ সালে কাজ শুরু হয়েছিল দীর্ঘ কয়েক বছর ধরে সেই কাজ সম্পূর্ণ হয়নি, সম্পূর্ণ না হওয়ার পিছনে সমস্যা ছিল একটাই যে — কে যে এর দায়িত্বে রয়েছে—কার দায়িত্ব, অর্থ কে দেবেন, কে পরিচালনা করবেন এই ব্যাপারটি সেখানে পরিষ্কার ছিল না। গোটা জেলাগুলিতে যে অবস্থা রবীন্দ্র সদন বা রবীন্দ্র ভবনগুলিতে সেখানে কোনও জায়গায় অর্ধেক হয়ে পড়ে আছে, কোনও জায়গায় হল তৈরি হয়েছে কিন্তু বৈদ্যুতিকরণ হয়নি, কোনও জায়গায় সেটা হয়েছে কিন্তু আসবাব পত্র হয়নি, কোনও জায়গায় সেখানে কোনও কমিটি নাই, কোনও জায়গায় একটি কমিটি হয়েছিল সে কমিটি অচল হয়ে গেছে। রাজ্যের বিভিন্ন রবীন্দ্রসদনে এইরকম একটা অবস্থা চলছে। আমরা সরকারে এসে কাজ করার পর এগুলি আলোচনা করতে গিয়ে দেখলাম যে এক্ষুনি সরকার সোজাসুজি দায়িত্ব গ্রহণ করতে না পারলেও রবীন্দ্রসদনগুলি যে অবস্থায় আছে তাতে কাজ চলতে পারে না। ইতিমধ্যে আমাদের সরকারের পক্ষ থেকে আমরা গত বছর থেকে রবীন্দ্র সদনগুলিকে খানিকটা আর্থিক সাহায্য করতে আরম্ভ করি। বেশ কিছু টাকা আমরা গত বছরে দিয়েছি এবং বেশ কিছু জায়গায় রবীন্দ্র সদনগুলি নতুন করে কাজ শুরু হয়েছে। কিন্তু আজকে প্রধান সমস্যা হচ্ছে এই সমস্ত রবীন্দ্রসদনগুলি বা মঞ্চগুলি সরকার তাঁর পরিচালনার ভার গ্রহণ করতে না পারলেও কোনও কাজ হবে না—এই সমস্যা আমাদের সামনে রয়েছে। এই বিলের প্রধান উদ্দেশ্য হচ্ছে এটা। এই বিলে আমরা রবীন্দ্রসদনের নামটা করতে পারছি না কারণ অনেক জায়গায় হলের নামটাও ঠিক নেই যে কি হবে—রবীন্দ্র সদনের নামও ঠিক হয় নি সুতরাং আমাদের লক্ষ্য হচ্ছে একটা সরকারি টাকায় খানিকটা জনগণের টাকা, সরকারি উদ্যোগে যে রবীন্দ্র সদন বা মঞ্চগুলি গড়ে উঠেছিল সেই রবীন্দ্র সদনগুলিতে সরকার এর মধ্যে সংস্কারের কাজ শুরু করেছেন এবং সেই হলগুলিকে সরকারের কর্তৃত্বে পরিচালনায় নিয়ে আসার জন্য আমরা এই

বিল উত্থাপন করেছি। এই বিলের পিছনে আর কোনও উদ্দেশ্য নাই। বিভিন্ন সংস্থা বিভিন্ন সংগঠন তাদের অনেকের মঞ্চ আছে তাদের অনেকের নাট্যমঞ্চ আছে, বিভিন্ন সাংস্কৃতিক সংগঠনের উপর হস্তক্ষেপ করা বা বিভিন্ন মঞ্চের উপর হস্তক্ষেপ করার কোনও উদ্দেশ্য সরকারের নেই।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী বুদ্ধদেব ভট্টাচার্য যে কথা বললেন সেই কথা যদি এই আইনের মধ্যে থাকতো তাহলে আমরা এটার জন্য ওপিনিয়ন সলিসিট করতে বলতাম না, বরং আমরা ওঁকে সাপোর্ট করতাম। কারণ জেলায় জেলায় রবীন্দ্র সদনগুলি সরকারি পরিচালনাধীনে যে থাকা উচিত বলে আমি মনে করি। কিন্তু এই আইনের মধ্যে এক্কেবারে গ্রামের অত্যন্ত অভ্যন্তরে যে কোনও মঞ্চকে তিনি গ্রহণ করতে পারেন বলে আইনে আছে। এটা ভাল করে দেখবেন এখনো সময় আছে। আমরা রবীন্দ্র ভবনগুলি ওঁর হাতে দিতে পারি, যে সব প্রতিষ্ঠানে সরকার অর্থ ব্যয় করবেন সেই প্রতিষ্ঠানের যদি ম্যানেজমেন্ট কোনও কারণে খারাপ হয়ে থাকে সেটা তিনি গ্রহণ করবার অধিকারী, তিনি গ্রহণ করতে পারেন, আমরা কিছু বলব না। কিন্তু যেখানে সরকারের কোনও সাহায্য নেই, সরকার কিছু করেননি, জনসাধারণের স্বার্থে গড়ে উঠেছে, জনসাধারণের কিছু লোক এখানে কাজ করছে, তাদের মধ্যে যেমন অন্তরদ্বন্দ্ব নেই এখানে যে আপনি হস্তক্ষেপ করবেন না তাঁর রক্ষাকবচ কৈ এটা আমরা কিছু বুঝতে পারছি না। সেইজন্য আমাদের ভয় হচ্ছে যে কিছুদিন পরে, এখন আপনি রবীন্দ্রভবন বলছেন, গ্রামে যখন আপনাদের দলের লোক চাপ দেবে এটা গ্রহণ করার জন্য যেহেতু তারা ঢুকতে পারছেনা তখন আপনারা সেগুলিকে অধিগ্রহণ করবেন। কারণ স্কুলের ম্যানেজমেন্ট কমিটিগুলি যেভাবে অধিগৃহীত হয়েছে সেটা দেখে আমাদের ধারনা হয়েছে এও অধিগৃহীত হবে এবং সেইজন্য আমাদের আপত্তি। পশ্চিমবাংলায় একটি সাংস্কৃতিক জীবন আছে যেটা নিয়ে আমরা গর্ব করি, সেই সাংস্কৃতিক জীবনের মধ্যে সরকারের এইভাবে হস্তক্ষেপে আমরা ভয় করছি। সেইজন্য আমরা এর প্রতিবাদ করছি, সেইজন্য আমরা এর বিরোধিতা করছি। রবীন্দ্র ভবনের জন্য আপনারা টাকা খরচ করবেন নিশ্চয়ই আপনাদের অধিকার আছে তা দেওয়ার। কিন্তু এই আইনের মধ্যে অত্যন্ত ঢালাওভাবে আছে আপনি দেখে থাকবেন। এখনো অ্যামেন্ড করার সময় আছে আপনি যদি বলেন তাহলে আমরা সর্বসম্মতিক্রমে এটা পাস করিয়ে আপনার হাতে দিয়ে দিচ্ছি। অনেকগুলি হল চলছে রবীন্দ্র সদনের নামে কিন্তু আনুষ্ঠানিকভাবে সেটা রবীন্দ্রসদন কিনা সেটা কেউ জানেনা। এই কারণে এই বিলের উদ্দেশ্য হচ্ছে—আমি আবারও বলছি সরকারি উদ্যোগে, সরকারি অর্থে গড়ে ওঠা এই মঞ্চগুলিকে সরকারের পরিচালনাধীনের মধ্যে নিয়ে আসা এবং এই স্কুলগুলির মধ্যে দিয়ে সাংস্কৃতিক কার্যগুলি চালান। এছাড়া আমাদের রাজ্যের অন্য কোনও সাংস্কৃতিক অনুষ্ঠানের উপর বা তাদের মঞ্চের উপর, সাংস্কৃতিক কার্যকলাপের উপর হস্তক্ষেপ করার কোনও লক্ষ্য বা উদ্দেশ্য সরকার এই বিলের মধ্যে দিয়ে করতে চাচ্ছেন না। এই হচ্ছে আমার প্রারম্ভিক বক্তব্য।

**শ্রী বলাইলাল দাস মহাপাত্র ঃ** আমি একটা প্রশ্ন তুলেছিলাম যে দাশরথি তা মহাশয়ের মৃত্যুতে আজকে হাউস বন্ধ রাখা হোক। আমি এইজন্য বলছি যে কয়েকদিন আগে মাননীয়

সদস্য তরুণ সেনগুপ্ত মহাশয়ের মৃত্যুতে ...

**মিঃ স্পিকার ঃ** উনি সিটিং মেম্বার ছিলেন, নন সিটিং মেম্বারদের জন্য হাউস বন্ধ হয়না।

**শ্রী বলাইলাল দাস মহাপাত্র ঃ** তা হোক। আমি বলছি যে রাইটার্স বিল্ডিং বন্ধ ছিল, কাজেই আমি মনে করি—সিটিং মেম্বার হলে অ্যাসেম্বলি বন্ধ হতে পারে কিন্তু যেহেতু তিনি এক্স মিনিস্টার ছিলেন।

**মিঃ স্পিকার ঃ** আমি এটা আলোচনা করেই সিদ্ধান্ত নিয়েছি। আপনি ভাবছেন যে আমি আলোচনা করিনি? তা নয়। আমরা আলোচনা করে সিটিং মেম্বার মারা গেলে হাউস বন্ধ রাখি কিন্তু নন সিটিং মেম্বার মারা গেলে যদি হাউস বন্ধ রাখতে হয় তাহলে তার ডিসিসন নিয়ে তা করতে হবে। আর যদি তা করতে হয় তাহলে কতগুলি অ্যাডজোর্নমেন্ট হবে প্রতিবারে তা ভাবুন। সুতরাং আমরা সিটিং মেম্বার মারা গেলে ছুটি দিই।

**শ্রী বলাইলাল দাসমহাপাত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিল সম্বন্ধে আমারও একটু বলার আছে। দি ওয়েস্ট বেঙ্গল কালচারাল ইন্সটিটিউশনস (টেকিং ওভার অব ম্যানেজমেন্ট) বিল ১৯৮০ যেটা এনেছেন তাতে আমি ব্যক্তিগতভাবে আশঙ্কা করি যে এই বিল দ্বারা সারা পশ্চিমবাংলার সংস্কৃতির ব্যাপারের সঙ্গে যারা সংশ্লিষ্ট তাদের মধ্যে একটা উদ্বেগজনক অবস্থার সৃষ্টি হয়েছে। মাননীয় মন্ত্রী মহাশয় যে সংজ্ঞা দিয়েছেন তাতে উনি বলেছেন, কেবল রবীন্দ্র সদনের দিকেই আমাদের লক্ষ্য, এছাড়া যে সমস্ত এইরূপ প্রতিষ্ঠান টাকাকড়ির দুরবস্থা তাদের দিকে লক্ষ্য রেখে আমরা ম্যানেজমেন্ট কন্ট্রোল করছি। আপনি তা যদি করতেন তাহলে হয়ত আমরা চিন্তা করে দেখতাম আমরা এটাকে সমর্থন করব কিনা। বিলের মধ্যে পরিষ্কার বলা আছে—সাংস্কৃতিক প্রতিষ্ঠান বলিতে এরূপ কোনও প্রতিষ্ঠানকে বুঝাইবে যে প্রতিষ্ঠানকে পাঠক্রম, নাগরিক সম্বর্ধনা, সঙ্গীত ও নাটকের অনুষ্ঠান সমেত বিভিন্ন সাংস্কৃতিক ও চিত্তবিনোদনমূলক কার্যের জন্য সভাস্থলরূপে ব্যবহার করা হয়,—এই সমস্ত প্রতিষ্ঠানকে। তাহলে সারা পশ্চিমবাংলার যে সংঘ সমিতি, টাউন হল, লাইব্রেরি কিম্বা মঞ্চ, থিয়েট্রিক্যাল মঞ্চ, নাট্যমঞ্চ, সবই যাবে। তিনি আজকে বলেছেন অন্য কোনও উদ্দেশ্য নাই, কেবল রবীন্দ্রসদন স্থলেই সীমাবদ্ধ, তা যদি হতো আমরা আপত্তি নাও করতে পারতাম। যদি দেখা যায় বাস্তবে রবীন্দ্রসদনের ক্ষেত্রে পরিচালন ব্যবস্থায় ত্রুটি আছে, টাকাকড়ির হিসাব ঠিক থাকেনা, পরিচালন ব্যবস্থার মধ্যে এমন কিছু আছে যাতে জনসাধারণের স্বার্থ রক্ষা করতে পারছেনা, আমার বলবার কিছু ছিলনা। আপনি বিলে যে সংখ্যা দিয়েছেন তাতে এতে সাংস্কৃতিক জীবনের উপর বিরাট আঘাত হানবে বলে আমি মনে করি। স্বাতন্ত্র বা ব্যক্তিগত স্বাধীনতা, যার উপর বিশেষ করে ভিত্তি করে সমগ্র পশ্চিমবাংলায় হাজার হাজার সংঘ সমিতি লাইব্রেরি গড়ে উঠেছে, আপনি যে কোনও সময়ে যদি ইচ্ছা করেন যদি মনে করেন তবে তা কুক্ষিগত করে নিতে পারবেন, বা গলা টিপে মেরে ফেলতে পারবেন, এবং সেই ক্ষমতাই আপনি হাতে নিচ্ছেন। যদি কোনও একজন দরখাস্ত করে ফিক্টিশাস্ দরখাস্ত যে অমুক জায়গার অমুক সংঘের টাকা কড়ির ব্যাপারে গোলমাল আছে—আর সে রকম লোকেরও

অভাব নাই, আমি বলছিনা আপনি পার্টিবাজি করার জন্য এটা করছেন, কিন্তু যদি কোনও লোক একটা দরখাস্ত এইরকম করে, তাহলে পশ্চিমবাংলায় যে হাজার হাজার প্রতিষ্ঠান গড়ে উঠেছে যাদের সংস্কৃতি জীবনে বিরাট অবদান রয়েছে, যে কোনও সময়ে আপনি তাদের দখল করে নিতে পারবেন। এতে করে সারা পশ্চিমবাংলায় বিরাট সমস্যা দেখা দেবে। তাই বলি এটা একটা উদ্বেগজনক বিল এসেছে, হয়ত এই বিলকে লোকে কালাকানুন বলে অভিহিত করবে। রাউলাত অ্যাক্টকে যেমন মানুষ কালাকানুন হিসাবে জানে, সেইরকম এই বিলের দ্বারা ও মানুষ অত্যাচারিত হবে। তাই যারা সাংস্কৃতিক জীবনের সঙ্গে সংশ্লিষ্ট তাঁরা এই বিলকে ভালভাবে গ্রহণ করবেনা। আমি তাই আপনাকে অনুরোধ করি—আমি কয়েকদিন আগেও দেখেছি প্রিভিলেজ কোয়েশ্চেন উঠেছিল—ইউনির্ভাসিটির ব্যাপারে অ্যাডমিনিস্ট্রেটার নিয়োগ হয়েছেন, এখানেও সেই আশঙ্কা করার যথেষ্ট কারণ আছে,—তাই এই বিলকে প্রত্যাহার করে নিন, অথবা জনমত গ্রহণের জন্য প্রচার করুন। আপনাকে লোকে সাজেশন দিতে পারবেন। রবীন্দ্রসদন নিয়ে বিল এই সেসনে সম্ভব নাহলে সামনের সেসনেও আনতে পারবেন। সেজন্য যে বিলকে রাউলাট অ্যাক্টের মতো কালাকানুন হিসাবে মানুষ নিন্দা করতে পারেন, সেই বিল সম্বন্ধে অনুরোধ করি যে এটা প্রত্যাহার করে নিন। আপনি সংস্কৃতি বিভাগের মন্ত্রী, তথ্য বিভাগেরও মন্ত্রী, আপনার উপর মানুষের অনেক আশাভরসা, কিন্তু আপনি অপসংস্কৃতির নামে কখন কি করবেন নানা আশঙ্কা করছি। তাই হয় বিলকে প্রত্যাহার করতে অনুরোধ করছি নতুবা এটা জনমত সংগ্রহের জন্য ব্যবস্থা করবেন। এই বলে আমার বক্তব্য শেষ করছি।

[3-20—4-10 p.m.] (including adjournment)

**শ্রী সন্দীপ দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য মহাশয় সভার কাছে যে বিল পেশ করেছেন সেই বিলের উদ্দেশ্য এবং হেতুর বিবরণ দিতে গিয়ে তিনি যা বলেছেন তাঁর সঙ্গে তিনি মুখে যে বক্তব্য রাখলেন তার কোনও সঙ্গতি খুঁজে পাওয়া যাচ্ছে না। স্যার, কোনও বিল যখন সভায় আলোচনা করব তখন সেই বিলের উত্থাপক মন্ত্রী মহাশয় কোনও দলভুক্ত বা তাঁর ব্যক্তিগত জীবন কি সেটা দেখবো, না, বিলের মধ্যে কি আছে সেটা দেখব? সেখানে মন্ত্রীর ব্যক্তিগত আচরন কতটা যুক্তিসঙ্গত সেটা বিচার করব, না, বিলের মধ্যে কি আছে সেটা দেখব? কাজেই সেই দিক থেকে বিচার করে মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব, যে বিল তিনি নিয়ে এসেছেন সেই বিল তিনি প্রত্যাহার করে নিন। কারণ যে উদ্দেশ্যের কথা তিনি মুখে বললেন তার সঙ্গে বিলের কোনও সঙ্গতি নেই। বুদ্ধদেববাবু তো চিরকাল এই দপ্তরের মন্ত্রী থাকবেন না, তাই তাঁকে বলব, তিনি যদি এই বিল পাস করে যান তাহলে পরবর্তীকালে যখন অন্য দল বা অন্য মন্ত্রীরা আসবেন তখন তাঁরা তাঁদের দৃষ্টিভঙ্গি থেকে এই আইন প্রয়োগ করবেন। স্যার, সংস্কৃতির একজন ছাত্র হিসাবে আমার মনে হয় সংস্কৃতির সঙ্গে ফিলিসটাইনিজমের যে বিরোধ সেই বিরোধ এই বিলের মধ্যে দিয়ে প্রকট হবে। সংস্কৃতির সংজ্ঞা দিতে গিয়ে কতকগুলি বাঁধাধরা কথা বলা হয়েছে যেটার সঙ্গে সংস্কৃতির অন্তর্নিহিত সংঘাত রয়েছে, যেটা ফিলিস্টাইনিজমের মধ্যে আছে। যে ফিলিস্টাইনিজমের কথা মেথায়ানল তাঁর লেখনীর মধ্যে দিয়ে প্রচার করেছিলেন।

সংস্কৃতির সঙ্গে ফিলিস্টাইনিজমের যে বিরোধ সেকথা শ্রী অরবিন্দ, মেকাইভার প্রভৃতি বিশিষ্ট লোকরা বলেছেন যে সংস্কৃতিকে কিভাবে ফিলিস্টাইনিজম গ্রাস করে ফেলছে। আমার আশঙ্কা এই আইন কার্যকর হলে সংস্কৃতির নামে পশ্চিমবঙ্গে ফিলিস্টাইনিজমের আমদানি হবে। স্যার, সাংস্কৃতির সবচেয়ে বড় লক্ষ্যণ হচ্ছে মুক্ত পরিবেশ। স্যার, এখানে সাংস্কৃতিক প্রতিষ্ঠান বলতে যা বলা হয়েছে তাতে বহুতর প্রতিষ্ঠান এর আওতায় আসতে পারে। অনেক প্রতিষ্ঠান নিজেদের সাংস্কৃতিক প্রতিষ্ঠান বলে দাবি করে। সেই প্রতিষ্ঠানগুলি সাংস্কৃতিক প্রতিষ্ঠান কিনা সেটা বিতর্কের বিষয়। রাষ্ট্রীয় স্বয়ং সেবক সংঘের মতোন প্রতিষ্ঠান, তারাও এই দাবি করে যে তারা সাংস্কৃতিক প্রতিষ্ঠান। সেই দাবি ঠিক কিনা আমি এই প্রসঙ্গে সেই আলোচনায় যাচ্ছি না। কাজেই এখানে যে কোনও প্রতিষ্ঠানকেই আপনারা সাংস্কৃতিক প্রতিষ্ঠান বলে নিয়ে নিতে পারবেন। এখানে কতকগুলি কথা বলা হয়েছে যে সরকারের টাকা যেখানে রয়েছে, সরকার যেখানে অনুদান দেন সেখানে সেগুলি যাতে নিয়ম মেনে পরিচালিত হয়, জনসাধারণের অর্থের যাতে অপব্যবহার না হয় সেটা দেবার দায়িত্ব সরকারের আছে। নিশ্চয় সে দায়িত্ব সরকারের আছে। সংস্কৃতির নামে যেখানে অপসংস্কৃতির প্রচার করা হয় সেখানে সেটা রোধ করার দায়িত্ব নিশ্চয় সরকারের আছে বলে আমি মনে করি। আপনারা জানেন, প্রত্যেকটি সংস্কৃতি থেকেই একটা মতবাদ গড়ে ওঠে। সমাজ বিজ্ঞানের ভাষায় বলে গ্রুপ লয়্যালটি, একটা কালচারের এক একটা মিডওয়ে স্টেশন। কাজেই একটা জিনিসকে আমি যে দৃষ্টিভঙ্গিতে দেখব বুদ্ধদেববাবু হয়ত সেই দৃষ্টিভঙ্গিতে দেখবেন না। কারণ আমার শিক্ষা, দীক্ষা, আমার মূল্যবোধ, আমার আচার এবং তাঁর মূল্যবোধ, আচার, অনুষ্ঠান এবং তাঁর সংস্কৃতির বিকাশের ধারা আলাদা। একটা সংস্কৃতিকে আর একটা সংস্কৃতির উপর চাপিয়ে দেওয়া যায়না, আর সংস্কৃতি এক জায়গায় দাঁড়িয়েও থাকে না। সংস্কৃতি কখনও এক জায়গায় বদ্ধ জলের মধ্যে আবদ্ধ হয়ে থাকতে পারে না, স্বাভাবিক নিয়মেই তাকে এগিয়ে যেতে হয়। সেই এগিয়ে যাওয়াকে যদি নিয়ন্ত্রণ করে দেওয়া হয়—বিশেষ ধরনের নাটক প্রচার, বিশেষ ধরনের অভিনয়, বিশেষ ধরনের কবিতা চর্চা, সঙ্গীত সরকারি পৃষ্ঠপোষকতায় একটি বিশেষ ধরনের সংস্কৃতিক প্রতিষ্ঠানের যদি প্রবাহিত হয় তাহলে আমার মনে হয় জাতির সাংস্কৃতিক স্পন্দন সেখানে বন্ধ হয়ে যায়।

ভারতবর্ষের মতো বিরাট দেশে সংস্কৃতি মানে হচ্ছে নানা ভাষা, নানা বেশ, নানা পরিধান—এই নিয়েই হচ্ছে ভারতবর্ষের সংস্কৃতি। বৈচিত্রের মধ্যে একাত্ম, ইউনিটি অ্যান্ড ডাইভারসিটি, এটাই হচ্ছে ভারতবর্ষের সংস্কৃতি এবং আমাদের এখানে বিভিন্ন মতপার্থক্য থাকলেও সংস্কৃতির দিক থেকে পশ্চিমবাংলার মানুষ হিসাবে আমরা খুব গর্বিত। আমরা মনে করি পশ্চিমবাংলার মাটিতেই সমস্ত সংস্কৃতি পাশাপাশি গড়ে ওঠে। কিন্তু এই বিলের মধ্যে যদি কোনও নিয়ন্ত্রণ না থাকে যে কোনও ধরনের সাংস্কৃতিক প্রতিষ্ঠান সরকারি নিয়ন্ত্রণে আসবে—সাংস্কৃতিক প্রতিষ্ঠান যেটা বিশুদ্ধ জনসাধারণের বদান্যতায় গড়ে উঠেছে সে বিষয়ে মন্ত্রী মহাশয় নিশ্চয় অবহিত আছেন এবং বাংলাদেশের মানুষ বাঙালির সংস্কৃতির জন্য কি মূল্য দিয়ে থাকে মন্ত্রী মহাশয় নিশ্চয় সেটা জানেন। আগামী ৪ঠা মে আর একটি প্রতিষ্ঠানের দ্বারোদ্ঘাটন হতে যাচ্ছে সেটা হল টেগোর রিসার্চ ইন্সটিটিউশন। এই প্রতিষ্ঠান এক নয়া পয়সাও সরকারের কাছ থেকে নেয়নি। সরকারি বদান্যতা ছাড়াই একটি প্রতিষ্ঠান শুধুমাত্র

রবীন্দ্র চর্চার জন্য গড়ে উঠেছে এবং এই প্রতিষ্ঠান দীর্ঘদিন ধরে একটি স্লোগান কলকাতায় নিয়ে এসেছে যে রবীন্দ্র চর্চাই হচ্ছে বাঙালির জীবনচর্চা এবং তাঁরা এক ধরনের সাংস্কৃতিক রূপ দেবার চেষ্টা করছেন। তাঁরা ডিগ্রি দিচ্ছেন, বিশ্ববিদ্যালয় পর্যায়ে নিশ্চয় যাওয়ার একটা প্রশ্ন আছে, সরকারি ইন্টারফেয়ারেন্সের প্রশ্ন আসছে। কিন্তু বিশুদ্ধ সাহিত্য যেখানে আলোচিত হচ্ছে, সঙ্গীত চর্চা হচ্ছে—যেমন ধরুন গীতবিতানের মতো একটি প্রতিষ্ঠান আছে, শান্তিনিকেতন আশ্রমিক সংঘের মতো প্রতিষ্ঠান আছে—বুদ্ধদেববাবু মনে করলে এই শান্তিনিকেতন আশ্রমিক সংঘকে রাষ্ট্রায়ত্ত করতে পারেন। কিন্তু বিল যেভাবে আছে তাতে যথেষ্ট আশঙ্কার কারণ আছে। একদিন যেকোনও একজন বুদ্ধদেব ভট্টাচার্য মনে করলেন এই শান্তিনিকেতন আশ্রমিক সংঘকে রাষ্ট্রায়ত্ত করে দিলেন। আপনি যে বারে বারে আসবেন তা বলছি না, অন্য যেকোনও বুদ্ধদেব ভট্টাচার্য আসতে পারেন, তিনি বলবেন শান্তিনিকেতন আশ্রমিক সংঘে রবীন্দ্রনাথের কোনও নাটক অভিনয় করা চলবে না। সাহিত্য, সংস্কৃতি, শিল্পকলা যে সৃষ্টির প্রতীক তা যদি মানুষের কাছ থেকে কেড়ে নেওয়া হয় তাহলে বাঙালির সংস্কৃতি যে ভেহিকেলস আমাদের দিয়েছে সেটা নষ্ট হয়ে যাবে। এই ভেহিকেলসের মাধ্যমে কিছু কিছু সুষ্ঠু ধারণা, কিছু কিছু প্রচার, কিছু কিছু মানসিকতা তৈরি করে দেওয়া যেতে পারে। ইন্টেলিজেন্ট উইলই হচ্ছে কালচারের সবচেয়ে বড় কথাধীশক্তির সঙ্গে সৃষ্টির যে প্রেরণা সেই ধী-শক্তি সঞ্জাত সৃষ্টির প্রেরণাকে কেড়ে নেবার ১৬ আনা সম্ভাবনা এই বিলের মধ্যে রয়েছে। অনেক কথা বলব ভেবেছিলাম, আর বেশি কিছু বলতে চাই না। মন্ত্রী মহাশয় তাঁর প্রারম্ভিক ভাষণে যে কয়েকটি কথা বললেন তারই প্রেক্ষাপটে আমার মনে হচ্ছে বেশি কথা বলার প্রয়োজন নেই। এই বিল তিনি প্রত্যাহার করে নিন এবং তাঁরা একটি বিল আনুন, যে বিলকে আমরা সভার সকলেই সমর্থন করব। দৃষ্টান্ত দিয়ে বললাম শান্তিনিতেকন আশ্রমিক সংঘের কাছে সরকারি ফরমান এল, এখানে রবীন্দ্রনাথের নাটক অভিনয় করা চলবে না। এই বিলের মধ্যে যথেষ্ট আশঙ্কার কারণ রয়েছে। এই বিল যেভাবে প্রেজেন্টেড হয়েছে তাতে আমি বলছি না যে উনি করবেন, কিন্তু যেকোনও আর একজন এটা করতে পারেন। সংস্কৃতির উপর আঘাত আসার যথেষ্ট সম্ভাবনা আছে। এই আঘাতের সম্ভাবনা যখনই দেখা দিয়েছে তখনই তাঁর বিরুদ্ধে বাঙালি রুখে দাঁড়িয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মনে আছে প্রাক্তন মুখ্যমন্ত্রী ডাঃ বিধানচন্দ্র রায় যখন মুখ্যমন্ত্রী ছিলেন তিনি তখন এই সভায় একটি বিল আনতে চেয়েছিলেন। এই সভায় নাট্য এবং নাট্য নিয়ন্ত্রণ বিল। আমার মনে আছে বাংলাদেশের সাংস্কৃতিক জগতে সেদিন সেই বিলের বিরুদ্ধে কি আন্দোলন হয়েছিল। এই বিল আগে প্রচারিত হয়েছিল। যেসব পেশাদার নাট্যমঞ্চ রয়েছে সেখানে সরকারি সেনসারের ব্যবস্থা বিদ্যমান ছিল। কিন্তু অপেশাদার নাট্যমঞ্চে কোনও বিধি নিয়ন্ত্রণ ছিল না। তাই ডাঃ রায় যে বিল আনতে চেয়েছিলেন তার বিরুদ্ধে বিরাট আন্দোলন শুরু হয়েছিল। এবং সেদিন বাংলা দেশের সাংস্কৃতিক সচেতন মানুষ তার বিরুদ্ধে রুখে দাঁড়িয়েছিল—নাট্যকার অভিনেতা থেকে আরম্ভ করে আমার মতো সাধারণ দর্শক পর্যন্ত ওয়ার্ক অব আর্ট যারা নাট্য সৃষ্টি করে এবং যারা তা উপভোগ করে সমস্ত সাংস্কৃতিবান সেদিন ঐ বিলের বিরুদ্ধে রুখে দাঁড়িয়েছিল। এটা শুধু নাট্যকারের ব্যাপার নয়, সঙ্গীতাকারের ব্যাপার নয়, যিনি ছবি আঁকেন শুধু তাঁর ব্যাপার নয়, যারা এগুলি উপভোগ করেন তারাও সেদিন আন্দোলনে যোগ দিয়েছিলেন। সেদিন এই বিলের বিরুদ্ধে জনমত তৈরি হয়েছিল সংবাদপত্রের পাতায় পাতায় সেদিন অনেক লেখা বেরিয়েছিল। তাই

ডাঃ রায় জনমতের প্রতি শ্রদ্ধা দেখিয়ে তিনি সেই বিল প্রত্যাহার করে নিয়েছিলেন। আমি অনুরোধ করব আপনিও সেই দৃষ্টান্ত অনুসরণ করে এই বিলকে জনমত সংগ্রহের জন্য জনসাধারণের সামনে এই বিল রাখুন। তারপর আগামী অধিবেশনে এই বিল আনুন। আজকে এইভাবে এই বিল আনতে যাবেন না। এই বিলে অনেক বিভ্রান্তি রয়েছে। আমরা দেখতে পাচ্ছি বাঙালির সাংস্কৃতি চর্চার উপর একটা চূড়ান্ত আঘাতের সূচনা এতে আমরা দেখতে পাচ্ছি। আপনি যা বললেন এবং এই বিলের মধ্যে যা রয়েছে তাঁর মধ্যে একটা বিশেষ ফারাক রয়ে গেছে। যে কোনও সাংস্কৃতি আপনার বা সরকারের স্বীকার হতে পারে। এবং এতে সুস্থ সাংস্কৃতি চর্চা ব্যাহত হতে পারে। মানুষের যে জন্মগত অধিকার মানুষ যে দিন থেকে এই সাংস্কৃতি আরম্ভ করেছে সেই দিন থেকে সেই যে অধিকার সেটা যদি নিয়ন্ত্রণ করা হয় তাহলে মানুষ সেদিন আর মানুষ থাকবে না। তাই বলাইবাবু যে কথা বলেছেন এটা রাউলট বিল—মানুষের সাংস্কৃতিক অধিকার সেটা সম্পূর্ণভাবে কেড়ে নেবার আশঙ্কা এই বিলের মধ্যে রয়েছে। কাজেই এইভাবে এই বিল পাস না করিয়ে আপনি এটা জনমত সংগ্রহের জন্য দিন এবং পরবর্তীকালে সংশোধিত আকারে এই বিল এই সভায় আনুন আমরা জনতা দলের পক্ষ থেকে প্রতিশ্রুতি দিচ্ছি আমরা তা সমর্থন করব।

**মিঃ স্পিকার ঃ** একটি ঘোষনা আপনারা অনেক সদস্য এখানে বলেছিলেন সেই জন্য প্রজনন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী আগামী বুধবার ৩০শে এপ্রিল গ্রেট ইস্টার্ন হোটেলে আপনাদের আমন্ত্রণ জানিয়েছেন। আপনারা এই কার্ড পাবলিকেশন কাউন্টার থেকে নিয়ে নেবেন।

এখন বিরতি। আমরা আবার মিলিত হবো ৪-১০ মিঃ-তে।

(৪-১০ মিঃ পর্যন্ত সভার কাজ মুলতুবি থাকল)

[4-10—4-20 p.m.] (After adjournment)

**শ্রী পতিতপাবন পাঠক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিভাগীয় মন্ত্রী মহাশয় যে বিল এনেছেন সেই বিলকে আমি সমর্থন করছি। সেই সঙ্গে আমি কয়েকটি কথা আপনার মাধ্যমে উপস্থাপিত করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রারম্ভিক বক্তৃতায় মাননীয় মন্ত্রী মহাশয় এই বিলের উদ্দেশ্য সম্পর্কে যে কথা বলেছেন, সেটা এই বিলে লিপিবদ্ধ হয়েছে। মাননীয় সদস্য, বীরেন মৈত্র, বলাইলাল দাস মহাপাত্র, সন্দীপ দাস, এরা যে বক্তব্য রেখেছেন, সেটা আমি মনোযোগ সহকারে শুনেছি। যতগুলি কথা ওরা বলেছেন তাতে নিশ্চয়ই বলা যায়—বলাইলাল দাস মহাপাত্র মহাশয় রাউলাট অ্যাক্টের কথা বলেছেন। উনি রাউলাট অ্যাক্টের সঙ্গে এর তুলনা করেছেন। উনি বয়সে অনেক বড়। তাঁর সঙ্গে আমি বিতর্কে নামব না। তবে এটা বোধ হয় অপ্রাসঙ্গিক হচ্ছে। যাই হোক, যারা এতক্ষণ বলেছেন, তাদের আশঙ্কার কথা বলেছেন যে এই বিলে সব ঠিক আছে কিন্তু এটা যদি অন্যভাবে প্রয়োগ হয় তাহলে সংস্কৃতির ক্ষেত্রে নাকি বিপর্যয় দেখা দেবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা কথা বলতে চাই। এই ধরনের আশঙ্কার কথা অপর পক্ষের লোকেরা বলতে পারেন। কিন্তু অভিজ্ঞতার ভিত্তিতে আমি কয়েকটি কথা তাদের স্মরণ রাখবার জন্য বলছি। এখন নিমগাছের তলায়

দাঁড়িয়ে যদি আমের আশা করে থাকেন তাহলে নিশ্চয়ই বিফল হতে হবে। সে জন্য বলছি যে বামফ্রন্ট সরকারের কার্যক্রম এবং তাদের বক্তব্য এবং এই ২।। বছরের মধ্যে যে সমস্ত কথা বলেছেন তার ভিত্তিতে দাঁড়িয়ে যদি মাননীয় সদস্যদের ঐ আশঙ্কা প্রকাশ করতে হয় তাহলে আমি বলব যে এই বিরোধিতা শুধু দলবাজি করবার জন্য তারা করছেন। এবারে আমি প্রসঙ্গে আসছি। মাননীয় মন্ত্রী মহাশয় প্রারম্ভিক বক্তৃতায় বলেছেন যে কতকগুলি কারণে রবীন্দ্র সদন বা রবীন্দ্র ভবন এই কথাগুলি বলা যাচ্ছে না। কারণ দেখা যাচ্ছে যে রবীন্দ্র ভবন, বা রবীন্দ্র সদন এই নাম নিয়ে কিছু কিছু জায়গায় ব্যবসা হচ্ছে। আমার কাছে খবর আছে যে কোনও একটা জেলায় রবীন্দ্রসদন নামে এখন আর্য সংস্কৃতি ভবন বলে, সেটা অলরেডি রূপান্তরিত হয়েছে। এইরকম ধরনের একটা মানসিকতা দেখা দিয়েছে। তার বিরুদ্ধে এবং সাংস্কৃতির যে আন্দোলন এবং তার ব্যাপ্তি এবং প্রসার, একটা সুপরিকল্পিত ভাবে এটার পরিব্যাপ্ত করার জন্য সরকারি নিয়ন্ত্রণ যা বিলে আছে, সেটা অত্যন্ত প্রয়োজন এবং গুরুত্বপূর্ণ। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে কলকাতায় একটা বড় রবীন্দ্রসদন বা কোনও একটা বড় মফস্বলের রবীন্দ্র ভবন নয়, সরকারি উদ্যোগে প্রতিটি জেলায়, প্রতিটি সাব-ডিভিসনে এখন সংস্কৃতি কেন্দ্র হিসাবে রবীন্দ্রভবন গড়ে উঠছে এবং এই রবীন্দ্র ভবনে সরকারি অনুদান যে পরিমাণে আমাদের উদ্যোক্তরা পাচ্ছেন সেটা ইতিপূর্বে কখনও তাঁরা আশা করেনি। স্বভাবতই এই রবীন্দ্র ভবন বা রবীন্দ্র সদন কেন্দ্র হিসাবে যতগুলি গড়ে উঠেছে সেগুলির কিছু দায়িত্ব সরকারেরও আছে। সরকার যখন তাঁর কোষাগার থেকে অর্থ ব্যয় করবেন তখন তার তত্ত্বাবধানের দায়িত্ব সরকারের আছে এবং এই সম্বন্ধে অনুসন্ধান করা, পরিচালনার কিছু অংশ সরকারের গ্রহণ করার অধিকার আছে। আমরা দেখেছি যে গত ৩০ বছর ধরে সরকারের অর্থ ব্যয়ে যে সমস্ত জিনিস তৈরি হয়েছে সেগুলি কিভাবে অপচয় হচ্ছে। আমরা দেখেছি যে মহাজাতি সদনকে কিভাবে দলীয় কার্যালয় হিসাবে অপব্যবহার করা হয়েছে। সুতরাং এই সমস্ত রবীন্দ্র সংসদ, রবীন্দ্র ভবন বা রবীন্দ্র সদন, এই ধরনের প্রতিষ্ঠানের উপর, এই ধরনের ইন্সটিটিউশনের উপর সরকারের কিছু পরিমাণ কন্ট্রোল থাকা দরকার। বিলের মধ্যে স্পেসিফিক ঐ সমস্ত কথা নেই, এটা ঠিকই। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব যে যদিও ঐ সমস্ত জিনিস, যেটা ওদের আশঙ্কা, যেটা সম্পূর্ণ অমূলক, তবুও সেটা সম্পর্কে কিছু লিপিবদ্ধ করা যায় কিনা ভেবে দেখবেন। এই প্রসঙ্গে একটা কথা বলা দরকার। সেটা হচ্ছে, যে কোনও অবস্থাতেই সরকারি অর্থানুকুল্যে যে সব প্রতিষ্ঠান গড়ে উঠেছে, যে সমস্ত সংস্কৃতি কেন্দ্র গড়ে উঠেছে সেগুলিকে কোনও অবস্থাতেই যেন নৈরাজ্য বা অব্যবস্থার মধ্যে ফেলে দেওয়া না হয়। বিলের উদ্দেশ্য সম্পর্কে এক জায়গায় বলা আছে—এই সমস্ত প্রতিষ্ঠান সরকারি অর্থানুকুল্যে এবং জনসাধারণের দানে গঠিত হয় এবং এর বেশির ভাগ দেখা যাচ্ছে যে আর্থিক অবস্থা অত্যন্ত খারাপ। আমি জানি কিভাবে এই সমস্ত কেন্দ্রগুলি পরিচালিত হয়। যদি আমরা জেলা ভিত্তিক খোঁজ খবর করে দেখি তাহলে দেখব যে প্রত্যেক জেলায় ২/৩টি করে এই রকম জায়গা আছে, সেখানে ম্যানেজিং কমিটিতে যারা আছেন, তাঁরা যে ধরনের কাজ চাইবেন সেটা হবে, তাছাড়া অন্য কোনও রকম হবেনা। সেখানে বই কেনা থেকে শুরু করে বিষয়বস্তু নির্বাচন সম্পর্কে, পরিচালনা মন্ডলী কি করা হবে, কেন্দ্রে বিলি করার ব্যাপারে একইরকম মনোভাবের পরিচয় আমরা পেয়েছি গত ৩০ বছর ধরে। আমাদের এই বিলের মধ্যে দিয়ে এটাকে যদি সুষ্ঠুভাবে সাংস্কৃতিক পরিবেশে

আনতে পারি তাহলে তাকে সাধুবাদ না জানিয়ে কোনও উপায় নেই। আমি আবার বলছি যে বিরোধীরা কিছু মন্তব্য করেছেন এবং কিছু আশঙ্কা প্রকাশ করেছে। তাদের উচিত ছিল মাননীয় মন্ত্রী মহাশয়, তাঁর প্রারম্ভিক বক্তৃতায় যে বক্তব্য রেখেছেন সেটা তাঁদের সমর্থন করা উচিত ছিল। কারণ গত ২।।/৩ বছরের মধ্যে এই বামফ্রন্ট সরকার যে প্রতিশ্রুতি দিয়েছেন অ্যাসেম্বলির ফ্লোরে হোক, বা বাইরে হোক সেগুলি কিভাবে পালিত হয়েছে সেটা তারা জানেন। তা সত্ত্বেও তাঁরা যে প্রশ্ন তুলেছেন সেটা এই উদ্দেশ্যে শুধু অমূলকই নয়, আমি বলতে বাধ্য হচ্ছি যে এর পিছনে অন্য উদ্দেশ্য থাকা অসম্ভব নয়। বলাইবাবু ইন্সটিটিউশনের ব্যাখ্যা সম্বন্ধে যে কথা বললেন সেটা ঠিক নয়, ঐ ব্যাখ্যা এখানে পরিষ্কারই দেওয়া আছে। উনি যে আশঙ্কা প্রকাশ করলেন সেই আশঙ্কা এই বিলের সঙ্গে মন্ত্রী মহাশয়ের প্রারম্ভিক বক্তৃতা যোগ করলেই দূর হয়ে যায়, সেই আশঙ্কা আর থাকা সম্ভব নয়। তারপর সন্দীপবাবু তাঁর বক্তৃতার মধ্যে অনেক কথা বলেছেন, কৃষ্টি, সংস্কৃতি, পরিবেশ, স্বাধীনতা ইত্যাদি সম্বন্ধে তিনি অনেক কথা বলেছেন। আমি তাঁকে বলব যে, এগুলি দৃষ্টিকোণের উপর নির্ভর করে। উনি ওনার দৃষ্টিকোণ থেকে দেখতে পাচ্ছেন যে, এই বিল মাননীয় মন্ত্রী মহাশয় এনেছেন গণতন্ত্রকে হত্যা করার, ব্যক্তি-স্বাধীনতাকে হরণ করার এবং সংস্কৃতির জগতে অরাজকতা আনার জন্য। এটা যদি উনি দেখতে চান তাহলে উনি এটাই দেখতে পাবেন এবং এতে আমাদের বলার কিছু নেই। কারণ কিছু কিছু প্রাণী আছে যারা ভাল জিনিস বাদ দিয়ে মন্দ জিনিস খোঁজে। আমি বিনয়ের সঙ্গে বলব যে, মন্ত্রী মহাশয় আসলে যেভাবে বিলটি আনা উচিত সেই ভাবেই এনেছেন এবং সেই ভাবেই উত্থাপন করেছেন। যে উদ্দেশ্য নিয়ে বিল আনা উচিত ছিল সেই উদ্দেশ্য নিয়ে তিনি বিলটি এনেছেন এবং সেই ভাবেই বক্তব্য রেখেছেন। তবুও আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব যে, তিনি তাঁর জবাবি ভাষণের মাধ্যমে বিরোধী দলের মাননীয় সদস্যদের আশঙ্কা যদি সম্ভব হয় দূর করার যেন চেষ্টা করেন। তিনি ওঁদের একটু বুঝিয়ে দিন যে, এর মধ্যে দিয়ে আমাদের কোনও অসৎ উদ্দেশ্য নেই। ওঁদের আশঙ্কা দূর করা দরকার। ওঁরা আশঙ্কা প্রকাশ করে ভালই করেছেন। কারণ আশঙ্কা থাকলে সেটা প্রকাশ করা উচিত। তবে আমি এটা ওঁদের বলব যে, ওঁদের চেয়ে আমাদের জনসাধারণের সঙ্গে যোগাযোগ অনেক বেশি। জনসাধারণ কি চায় সে সম্বন্ধে আমরা যথেষ্ট সচেতন। যে প্রতিষ্ঠান গড়ে উঠবে সেই প্রতিষ্ঠানে যথাযথভাবে যাতে টাকা ব্যবহার হয়, টাকার অপচয় যাতে না হয়, এই প্রতিষ্ঠান যাতে অপসংস্কৃতির কেন্দ্র হিসাবে গড়ে না ওঠে সেদিকে আমাদের সমানভাবে সচেতন থাকতে হবে। এই কয়টি কথা বলে এই বিলকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4-20—4-20 p.m.]

**শ্রী সামসুদ্দিন আহমেদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী ''দি ওয়েস্ট বেঙ্গল কালচারাল ইন্সটিটিউশনস (টেকিং ওভার ম্যানেজমেন্ট বিল, ১৯৮০' এই সভার সামনে হাজির করেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এ ব্যাপারে আমি একটু চিন্তায় পড়েছি। চিন্তাটা হচ্ছে এই যে, অধিগ্রহণ কথাটি কি বামফ্রন্ট সরকারের কাছে এতই প্রিয়? অধিগ্রহণ ছাড়া কি আর কোনও কথাই বামফ্রন্ট সরকারের চিন্তায় আসে না? আজকে বামফ্রন্ট সরকারের মাথায় বসে আছেন মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়। তিনি কি আজকে অধিগ্রহণের পিতা-মাতা হয়ে

পড়লেন? মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনি চিন্তা করুন, মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর বক্তব্যে একটি কথায় বলেছেন—তাঁর আশঙ্কার কথা প্রকাশ পেয়েছে—তিনি বলতে চেয়েছেন যে সাংস্কৃতিক প্রতিষ্ঠানগুলির সুষ্ঠু নামকরণ না থাকার ফলে নাকি নির্দিষ্টভাবে অধিগ্রহণ মূলক আইন আনা যায়নি। কিন্তু তাঁর অর্থ কি? তিনি ধরবেন পুঁটি মাছ আর ফেলবেন বিরাট একটি জাল—তাতো হয়না। মাননীয় মন্ত্রী মহাশয় যে আশ্বাসের কথা বলেছেন সেই আশ্বাস কতটা কার্যকর হবে তা তো বুঝতে পারছি না। কারণ তিনি একদিন থাকবেন না কিন্তু এই আইনটা তো থাকবে এবং এই আইনের যে বয়ান সেই বয়ান অনুযায়ী ব্যাখ্যা হবে। এই বিলের বয়ানে কি আছে? উনি তো বললেন অন্যায় কিছু হবে না, সৎ উদ্দেশ্যে নেওয়া হয়েছে। যেখানে বিভিন্ন মানুষের বিভিন্ন রকম চিন্তাধারা, মানুষের সহজাত প্রবৃত্তিমূলক যে চিন্তাধারা সেই চিন্তাধারাকে কি সাহায্য করার নামে অন্য পথে পরিচালিত করা হচ্ছে না? এখানে কি আছে? Where the Government is satisfied that for proper utilisation of any cultural Institution it is expedient so to do, it may, by notification, declare that the management of such Institution shall vest in the Government on and from such date as may be specified in the notification. তার মানে কি হল? এতে কোনও কিছু রক্ষাকবচ নেই। অর্থাৎ আজকে রাজ্যসরকার যে প্রতিষ্ঠানগুলো নেবো মনে করবেন সেই প্রতিষ্ঠানগুলো অধিগ্রহণ করবেন। তিনি কতকগুলি ভাল কথা বলেছেন, রবীন্দ্র সদন ইত্যাদি যে প্রতিষ্ঠানগুলি আছে সেইগুলি উন্নয়ন করার জন্য বলেছেন। কিন্তু বিলে যে ব্যাপকভাবে জাল বিস্তার করে রাখলেন সেই জালে যে সব মাছগুলি পড়বে—এটা তিনি তো বললেন না। এটা তো ছোট জাল নয়। তিনি যদি বলতেন এই বিল আনা হয়েছে—ঐগুলির নামকরণ নয়, এগুলি ঠিক-ঠাক করে তাঁর একটি অ্যামেন্ডমেন্ট আনা—তাহলে আশ্বস্ত হতাম কিন্তু লিখিতভাবে যে আইনের ধারা হল সেটা তো পালটাবে না। আজকে অনেক সাংস্কৃতিক প্রতিষ্ঠানগুলি আছে যাদের এক পয়সাও সাহায্যের দরকার পড়ে না। অথচ সেখানে যদি এমন চিন্তাধারা হয় যে, ওখানে প্রবেশ করতে হবে—এই যদি মনে করেন—আপনারা তা করতে পারেন—রাজ্যসরকার ইচ্ছা করলে যে কোনও প্রতিষ্ঠান নিতে পারেন—কারণ আপনারা সংখ্যাধিক্যের জোরে নিশ্চয়ই পাস করাবেন—টাকার বিনিময়ে সাংস্কৃতিক প্রতিষ্ঠানগুলি নিয়ে নিতে পারেন। আপনারা টাকার লোভ দেখাবেন আর বলবেন তোমরা কিছু বলো না। যার ফলে ঐ প্রতিষ্ঠানে ঢুকে আমি মনে করি কোনও বিশেষ রাজনৈতিক চিন্তাধারায় ঐ প্রতিষ্ঠানকে ব্যবহার করা হবে। আমার মনে হয় আপনারা আজকে একের পর এক অধিগ্রহণ করে চলেছেন। এ যেন অধিগ্রহণের পালা চলেছে। আমার ছোটবেলার একটা কথা মনে পড়ে। আমরা ২৪ প্রহরা শুনেছি। সেটা হল সব সময়ই চলতে থাকবে কীর্ত্তন এর মতো সেটা ২৪ ঘন্টাই চলতে থাকবে। এখানে আমার মনে হচ্ছে আপনারা তিন বৎসর ধরে সেই ২৪ প্রহরের লীলাখেলা করছেন। এই অধিগ্রহণের মধ্য দিয়ে আপনার সাংস্কৃতিক প্রতিষ্ঠানগুলিকে কুক্ষিগত করে রাখছেন। এই যে আপনাদের নীতি এতে সমস্যার সমাধান করা যায় না। টাকা পয়সা পাইয়ে দেবার যে রাস্তা তা অনেক রকমের আছে। আপনার ডিপার্টমেন্ট থেকে বিভিন্ন প্রতিষ্ঠানকে আপনারা টাকা দিচ্ছেন। সেটা আপনারা করতে পারেন। তবে আমি আশা করেছিলাম রবীন্দ্রসদনই আলাদা করে—যেমন কলকাতা ও যাদবপুর বিশ্ববিদ্যালয় বা অন্যান্য শিক্ষা প্রতিষ্ঠানকে আপনারা অধিগ্রহণ করেছেন সেইভাবে

যদি রবীন্দ্রসদন স্পেসিফাই করে বিল আনতেন তাহলে আমরা খুশি হতাম। কিন্তু আপনারা টাকা পয়সার লোভ দেখিয়ে কিনে নিতে চাইছেন। কিন্তু এতে আরও খারাপ হবে সাংস্কৃতিক দিকটা। অতএব মুখ্যমন্ত্রীর কাছে আবেদন আপনি অধিগ্রহণের মাতা পিতা হবেন না। আপনি দয়া করে এটাকে বলির পাঁঠা করবেন না। সেইজন্য এই বিল প্রত্যাহার করে স্পেসিফায়েড—বিল নিয়ে আসুন। কিন্তু ব্যাপকভাবে আইন করে যে কোনও সময় সাংস্কৃতিকে কব্জা করতে যাওয়ার নীতি আমরা সমর্থন করিনা। সেইজন্য মুখ্য মন্ত্রী মহাশয়কে বলব যে যদি এরূপ ভাবে অধিগ্রহণের পালা. চালান তাহলে পশ্চিমবাংলার সাংস্কৃতির বিকৃত রূপ আমরা দেখব। সেইজন্য বলছি এই বিল প্রত্যাহার করে নিন এবং সার্কুলেশনের যে প্রস্তাব এসেছে তাকে আমি সমর্থন করি ও এই বিলের সম্পূর্ণ বিরোধিতা করে শেষ করছি।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে বিল মন্ত্রী মহাশয় উপস্থিত করেছেন সে বিলের উদ্দেশ্য আপাতদৃষ্টিতে মহৎ। লেফটফ্রন্ট যে বিলগুলি আনে সমস্তগুলিই দেখা যায় যে এর নাইন টেনথ্ under the water and one tenth is above the surface. এদের উদ্দেশ্য আপাতদৃষ্টিতে সাধু—কিন্তু লক্ষ্য অসাধু এবং মারাত্মক, তা নাহলে এত আপত্তি হবার কথা নয়। বুদ্ধদেববাবুর নির্বানের প্রয়োজন,—আপনি অতীতে গৌতম ছিলেন কিনা জানিনা। আপনার বয়স অপেক্ষাকৃত কম। আমরা আশাকরি আপনি আছেন, থাকবেন—আবার আসবেন। অতএব পাওয়ার হাঙ্গার আপনার কম থাকার কথা। কিন্তু আপনি যে বিল এনেছেন তাতে আপনি যে কোনও সময় হাতে মাথা কাটতে পারেন। why do you propose to take in your hand and it is so infancy in your career as Minister. আমি বুঝতে পারি না যে আসে লঙ্কায় সেই হয় রাবন। আমরা বুদ্ধদেববাবুর সম্বন্ধে ধারনাটা যখন একটু আলাদা করবার চেষ্টা করছি তখন তিনি বললেন রবীন্দ্রসদনগুলি ওয়েল ম্যানেজড হচ্ছে না, কিন্তু under this proposed legislation you can take any institution whatsoever. আপনাদের আওতা থেকে দেখছি কিছু বাদ নেই।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** একটা অ্যামেন্ডমেন্ট আনা হচ্ছে।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** স্যার, সরকার পক্ষ বলছেন অ্যামেন্ডমেন্ট আনবেন, তাহলে অ্যামেন্ডমেন্ট আসলে আমি আমার বক্তব্য রাখব—আমাকে একটু পরে বলতে দেবেন। যেভাবে বিল এনেছেন এইভাবে I can make my observation কিন্তু অ্যামেন্ডমেন্টে যদি একটা নো বসান তাহলে এর চরিত্র আলাদা হবে। পতিত যেখানে বক্তৃতা করেছেন সেখানে পাবনদেরও বলবার আছে। আমার বক্তব্য হচ্ছে why do you propose to under this responsibility of taking over the management of all the cultural institution in this state ? আপনি বলেছেন যে সমস্ত জায়গায় অব্যবস্থা। পাগলা মেহের আলি আপনাদের মধ্যে থাকতে পারে যে দেখছেন—সব ঝুটা হ্যায়। আপনারা যা করবেন তাতে দেখা যাচ্ছে যে গ্রামের ছোট ছোট ক্লাবগুলি যদি সব করে থাকে you can stretch your hand there also. There is no immunity for a small club is a remote village. এখানে সবচেয়ে বড় দুটো সত্য কথা বলতে চাই, বৃটিশ আমলের ১২০০ বছরের

উপর, আপনাদের আমল এবং বহু নিন্দিত কংগ্রেস আমলে দেশের শিক্ষা ও সংস্কৃতির ক্ষেত্রে সরকারের অবদানের চেয়ে অনেক বেশি অবদান হল যে সরকারি উদ্যোগের। তা যদি বন্ধ করতে চান তাহলে সরকারের এরূপ অবস্থা নেই যে শিক্ষা এবং সংস্কৃতির দায়িত্ব সমস্তটা সরকার বহন করবে of course in a socialist State the country shoulder the responsibility of all education and cultural organisation. It is your bounden duty. নাট্য সেদিক থেকে আপনারা যদি সঙ্কল্প সীমাবদ্ধ রাখেন রবীন্দ্রসদন—কোথায় আর্য সমাজ না পতিত পাবন সমাজ তৈরি হয়েছে তাহলে আমরা সে অবস্থাকে সাপোর্ট করি না।

[4-40—4-50 p.m.]

কিন্তু বার বার একটা কথা আমি বলবার চেষ্টা করেছি এই রাজ্যে এবং সারা ভারতবর্ষে ইন দি সাবকন্টিনেন্ট সেই এনটায়ার সাবকন্টিনেন্টের যে শিক্ষা ব্যবস্থা গড়ে উঠেছে সেটা মূলত বেসরকারি উদ্যোগে গড়ে উঠেছে, সাংস্কৃতিক প্রতিষ্ঠানগুলি বেসরকারি উদ্যোগে গড়ে উঠেছে। এখানে আমি একটা সুইপিং রিমার্ক করছি বেসরকারি উদ্যোগ থেকে সেগুলিকে সরকারি উদ্যোগে নিয়ে আসতে হলে আপনার সেই অ্যাপারেটাস, ফাইনান্সিয়াল রিসোর্সেস নেই। ফাইনান্সিয়াল মেমোরেন্ডাম যেটা দিয়েছেন এখানে ইউ ডু নট নো দি সাইজ অ্যান্ড দি ম্যাগনিচিউড, কারণ আপনার নজর আবছা আপনাকে কোনও পার্টি ক্যাডার এসে বলবে যে এটাকে নিয়ে নিন নইলে আমরা ভোটে জিততে পারব না, আপনাকে এসে উসকানী দেবেন আর আপনি হাত বাড়াবেন ইট ইজ আনলিমিটেড, ইওর ফাইনান্সিয়াল লায়াবিলিটি is unlimited. It is still unpredictable because the legislation is a political legislation and this legislation is not a fair legislation. Legislation is not an impartial legislation. It is absolutely a political legislation. সেদিক থেকে এই বিল সমর্থন যোগ্য নয়। আমি জানিনা অ্যামেন্ডমেন্ট মুভ হবার পর এর রুল কি দাঁড়াবে। আমার থার্ড পয়েন্ট হচ্ছে আপনার এখানে আছে যে উদ্যোগ নেওয়া দরকার। এই যে আপনি রবীন্দ্রসদন বলেছেন এই রবীন্দ্রসদন সব জায়গায় গড়ে ওঠেনি। আমরা একটা পরিকল্পনা নিয়েছিলাম ইভন ইন দি সাব-ডিভিসনাল টাউন রবীন্দ্রসদনগুলি হওয়া উচিত। কারণ এগুলি সাংস্কৃতিক পীঠস্থান বলে পরিগনিত হবে। অন্যান্য ক্ষেত্রে যেরকম ইমব্যালেন্স আছে আমাদের সাংস্কৃতিক প্রতিষ্ঠান গড়ে ওঠার ক্ষেত্রে সেই ইমব্যালেন্সকে দূর করার জন্য যে উদ্যোগ সেটা মূলত বেসরকারি উদ্যোগ, সব জায়গায় সরকারি উদ্যোগে সেটা গড়ে ওঠেনি। যেখানে গড়ে উঠেছে সেখানে আপনি হস্তক্ষেপ করবেন না, যেখানে গড়ে ওঠেনি সেখানে আপনি তৈরি করবেন সেই প্রতিশ্রুতি এই লেজিসলেশনে কি আপনার আছে? তাই আমি অনুরোধ করব ডেফিসিট যেখানে আছে সেখানে সরকারের দায়িত্ব আছে, আপনারা তো সোস্যালিস্ট প্রিন্সিপল থেকে আলাদা হয়ে যাচ্ছেন না সুতরাং যদি স্টেট সব কিছুর ওনারশিপ নেয় তাহলে দায়িত্বও নিতে হবে সাংস্কৃতিক বিকাশের, সাংস্কৃতিক বিকাশের পূর্ণ দায়িত্ব, উৎসাহদানের দায়িত্বও সরকারকে নিতে হবে। যেখানে ক্রিটিকাল গ্যাপ রয়েছে সেখানে সরকারি এবং বেসরকারি উদ্যোগ যৌথভাবে নিতে হবে এই জাতীয় প্রতিষ্ঠানকে গড়ে তোলার জন্য। আমরা আশা করব লেফট ফ্রন্ট ভবিষ্যতে ফেয়ার অ্যান্ড ইমপার্সিয়াল থাকবে। আপনার যদি

ফেয়ার অ্যান্ড ইমপার্সিয়াল মনোভাব থাকে তাহলে এই জাতীয় লেজিসলেশনে ডিফাইন করে দেওয়া দরকার যে কোথায় হাত দেবেন কোথায় হাত দেবেন না। এই জাতীয় সুইপিং লেজিসলেশন করে একটা ফুটবল ক্লাবকে নিয়ে নেবেন, মাথায় চুল রাখাকে অপসংস্কৃতি বলে চিন্তা করেছিলেন অতএব সেলুনকে নিয়ে নেবেন এই জাতীয় সুইপিং পাওয়ার যদি এই লেজিসলেশনের মধ্যে নেন তাহলে থিঙ্ক অফ ইওরসেলফ, থিঙ্ক দি রিভার্স। আপনারা যদি কোনও সময়ে এইদিকে এসে বসেন তাহলে আপনাদের যেটা মূল পার্পাস পলিটিক্যাল আইডিয়া প্রোপাগেট করা সেটাকি বাঁচবে? আপনাকে সনির্বন্ধ অনুরোধ করব এটা বলে দেওয়া দরকার যে আপনারা কি কি ক্ষেত্রে প্রায়রিটি দেবেন। আমরা দেখেছি প্রাইমারি, সেকেন্ডারি ইউনিভার্সিটি, কলেজ সবগুলির ম্যানেজমেন্টের ক্ষেত্রেই হস্তক্ষেপ করে বসে আছেন। এর পরে রবীন্দ্রসদন শুধু নয় এই জাতীয় ক্লাব রেস্ট হাউস পাবলিক হাউস সকলের উপরেই হস্তক্ষেপ করতে চাইছেন। আমি সেজন্য অনুরোধ করব যেন সুটেবল অ্যামেন্ডমেন্ট নিয়ে এসে এই বিলের যে ফ্ল্যাট অ্যান্ড সুইপিং পাওয়ার নেওয়ার কথা আছে এটা ব্যতিক্রম করার চেষ্টা করুন। আজকে আপনি সংস্কৃতিক দপ্তরের দায়িত্বে আছেন, কালকে যে এই দায়িত্বে থাকবেন এর কি কোনও গ্যারান্টি আছে? You are also moving. We are also moving. Sun rises in the east some day you will be in the west. কাজেই সেদিক থেকে আপনাদের বলি ইন দি মুভিং ওয়ার্ল্ড এই জাতীয় লেজিসলেশন এক সময়ে ব্যুমেরাং হয়ে দেখা দিতে পারে। সেজন্য আপনাকে অনুরোধ করব এই আইনের প্রয়োগের ক্ষেত্রে যেন সতর্কতা এবং সাবধানতা অবলম্বন করা হয়। এই কথা বলে আমি দুঃখিত যেভাবে এটা এসেছে I fail to support. I regret that I can not support this legislation.

**Mr. Speaker :** There is an amendment of Shri Dinesh Majumder which is in order. I now request Shri Dinesh Muzumder to move his motion.

**Shri Dinesh Muzumder :** Sir, I beg to move that for sub-clause (a) of clause 2, the following sub-clause be substituted, namely:- '(a) "Cultural Institution" means an Institution set up or initiated on the occasion of the birth centenary of Rabindranath Tagore with a view to perpetuating his memory, either wholly or partly with Government funds, and used as a venue for cultural or recreational activities including the holding of seminars, civic receptions and musical and dramatic performance, but does not include any Institution established and maintained by any religious denomination for religious and charitable purposes;.'

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিলের উদ্দেশ্য কি সেটা মাননীয় মন্ত্রী বিল উপস্থাপিত করার সময় বলেছেন। তা সত্ত্বেও সদস্যরা বিভিন্ন সংশয়ের কথা এখানে উল্লেখ করেছেন এবং এই বিল আনার ক্ষেত্রে আমাদের সরকার এই একমাত্র উদ্দেশ্য নিয়ে এই বিল এনেছেন, ভবিষ্যতে যাতে সেই সংশয়ের প্রশ্নে এই বিল কোনও রকম ক্ষতিকারক ভূমিকা

না নিতে পারে সেইজন্য এই সংশোধনী বিবেচনা করার জন্য আমি উপস্থিত করলাম। আশা করি এবারে জয়নাল সাহেব এটাকে সমর্থন করতে পারবেন।

**শ্রী কাশীকান্ত মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিল সম্বন্ধে আমি একটা কথা বলছি, সেটা হচ্ছে এই যে এই বিতর্কিত বিলটার ব্যাপার নিয়ে আমি মন্ত্রী ভবানী মুখার্জিকে অনুরোধ করেছিলাম, আপনাকে একদিন বলেছিলাম, মাননীয় মুখ্যমন্ত্রীকে বলেছিলাম, সেদিন উনি বুদ্ধদেববাবুর সঙ্গে কথা বলার জন্য বলেছিলেন মাননীয় সদস্য শচীন সেন, অমল রায়, এবং বিশিষ্ট প্রবীণ সদস্যদের সঙ্গে এই বিল নিয়ে আলোচনা করেছিলাম। এবং বলেছিলাম এইরকম যে একটা বিল আনছেন এটা মিসআন্ডার স্ট্যান্ডিংয়ের সৃষ্টি করবে, সেইজন্য এইরকম একটা ইমপর্ট্যান্ট বিল পরে আনবেন আলোচনা করার পর। আজকে মাননীয় বুদ্ধদেববাবু রাজী হয়েছেন একটা অ্যামেন্ডমেন্ট আনতে। তবে এই জেসচারের জন্য আমি তাঁকে অভিনন্দন জানাচ্ছি। আমি চেয়েছিলাম ওঁর দিক থেকে অ্যামেন্ডমেন্টটা আসুক। আমি বলছি এই অ্যামেন্ডমেন্ট দিয়ে সমস্যার সমাধান হবেনা, কারণ এই অ্যামেন্ডমেন্ট যদি রাখতে হয় তাহলে এর খোল, নলচে পাল্টাতে হবে। The statement of objects and reasons which is a part and parcel of the Bill has been substantially altered and modified. But even the preamble of the Bill is also to be changed and altered. Even the very object as set out in the title of the Bill—that is also to be changed. এগুলি না করলে শুধু এর জেসচার সম্বন্ধে, ইন্সটিটিউশনের ডেফিনেশন পরিবর্তন করে কিছু হবেনা। সেইজন্য অনুরোধ করব যদি সম্ভব হয়—মাননীয় মন্ত্রী মহাশয় বাইরে চলে যাচ্ছেন উনি যান, এই বিলটা যখন একটা আলোচনা করার জন্য একটা ভাল জেসচার দিয়েছেন তখন আমার মনে হয় একটু ওয়েট করুন, ফিরে আসার পর এ সম্বন্ধে আলোচনা করুন। আমি ভেবেছিলাম যে মন্ত্রী মহাশয়কে বলব আপনার যাঁরা ল এক্সপার্টস, লিগাল এক্সপার্টস আছেন তাঁদের একটু মতামত নিন এই বিল সম্বন্ধে।

[4-50—5-00 p.m.]

আমি এই ৩টি আপত্তির কথা নীতিগতভাবে বললাম আইনের দিক থেকে এবং সংবিধানের দিক থেকে। আপনি দি ওয়েস্ট বেঙ্গল কালচারাল ইন্সটিটিউশন (টেকিং ওভার অফ ম্যানেজমেন্ট) বিল যেটা এনেছেন তাতে আছে এ বিল টু প্রভাইড ফর দি টেম্পোরারী টেকিং ওভার ইন দি পাবলিক ইন্টারেস্ট অফ বেটার ম্যানেজমেন্ট অ্যান্ড কন্ট্রোল অফ সার্টেন ইনস্টিটিউশন। অর্থাৎ দাঁড়াচ্ছে কি, না একটা পার্টিকুলার ক্যাটিগরি অফ ইন্সটিটিউশনকে আপনি কন্ট্রোলে রাখছেন। আমি মনে করি এটা চেঞ্জ করা উচিত। তারপর স্টেটমেন্ট অফ অবজেক্টস অ্যান্ড রিজনসে বলা হয়েছে, সার্টেন কালচারাল ইন্সটিটিউশনস...Certain Cultural Institutions in the Districts and Sub-divisions of West Bengal created mostly out of public munificence under Government patronage are supposed to play a pivotal role in developing all-round cultural activities in the areas. For furtherance of the cause and promoting theatrical and other cultural performances in the State, the Government think it necessary to have direct control over these Institutions and to take over

their management for a period not exceeding five years, as most of these are in a bad financial and administrative shape. The Bill has been framed with the above objects in view. আমার মনে হয় মন্ত্রী নিশ্চয় স্বীকার করবেন এটাও অলটার করতে হবে। আমাদের আইন মন্ত্রী এখানে রয়েছেন তিনিও চিন্তা করুন এটা কোনও জেদের ব্যাপার নয়। আমরা সকলেই জানি সংবিধান অনুসারে কোনও আইন বিধানসভায় আনতে গেলে প্রথমেই দেখতে হবে Whether the Assembly has legislative competence to enact a particular legislation. Sir, I wanted to look up various lists, the State list and the concurrent list, set out in schedule 7 of the Constitution of India. Subject to kind correction by the Hon'ble Law Minister or the young minister Mr. Bhattacharjee and the Parliamentary Affairs Minister and subject to correction by Mr. Speaker who is also a noted authority in legal affairs, I say that none of these, namely, union list, concurrent list or the state list, contain a single item which authorises a State Legislature to enact a Bill which have overriding power. এরকম কালচারাল ইন্সটিটিউশনস-কে টেকওভার করবে এই জিনিস আপনি কোথাও দেখাতে পারবেন। আমি অনুরোধ করছি আপনারা এই নিয়ে আইনজ্ঞদের সঙ্গে পরামর্শ করুন। তারপর এই যে ডেফিনেশন রয়েছে সেটাও ওভার ইনক্লুসিভ। আপনি জানেন সুপ্রিম কোর্ট বলেছে কোনও ডেফিনেশন যদি ওভার ইনক্লুসিভ হয় তাহলে সেটা আল্টা ভাইরিস দি কন্সটিটিউশন এবং যদি কোনও ডেফিনেশন আন্ডার ইনক্লুসিভ হয় তাহলেও সেটাও আল্টা ভাইরিস দি কন্সটিটিউশন। আমি দেখছি এখানে ওভার ইনক্লুসিভ হয়ে যাচ্ছে কাজেই মন্ত্রী মহাশয় এটা দূর করবার চেষ্টা করুন। আপনার দৃষ্টিভঙ্গির যে পরিচয় পেয়েছি তাতে বলতে পারি একটু এদিক ওদিক করে যদি আইনটা আনেন তাহলে ভাল হয়। আপনি এই ব্যাপারে আইনজ্ঞদের পরামর্শ নিন, তাঁদের সঙ্গে আলোচনা করুন এবং তারপর যদি মনে করেন লেজিসলেটিভ কমপিটেন্স আছে তাহলে আনুন। তবে দীনেশবাবু যে সংশোধনী এনেছেন তাতে মনে হয়না পরিষ্কার হয়ে যাবে। আমাদের কাছে রিপোর্ট আছে রবীন্দ্র সদনে ম্যালপ্রাকটিস হচ্ছে, সরকারের কন্ট্রোল থাকছে না। রবীন্দ্র সদনের টাকায় যে অনুষ্ঠান হচ্ছে তাঁর সভাপতি হচ্ছেন জেলা শাসক। স্যার, এই রবীন্দ্রসদন সম্পর্কে মারাত্মক অভিযোগ আমাদের কাছে এসেছে। এখানে বলা হয়েছে Cultural Institution means an Institution set up or initiated on the occasion of the birth centenary of Rabindranath Tagore with a view to perpetuating his memory, either wholly or partly with Government funds, and used as a venue for cultural or recreational activities including the holding of seminars, civic receptions and musical and dramatic performances, but does not include any Institution established and maintained by any religious denomination for religious and charitable purposes.

এতে কি অবজেকশন রিজন ক্লিয়ার হবে, তা হবে না। আমি সামান্য কথা যেটা বুঝেছিলাম এক এক জায়গায় রবীন্দ্র সদনের এক এক রকমের নাম আছে এগুলি এস্টাবলিশ করার জন্য এভিডেন্সের ব্যাপার থাকবে। আমার সেজন্য মনে হয় সমস্ত জিনিসটা বিচার

বিবেচনা করার জন্য একটু সময় নিন। তা না হলে এইরকম একটা ডেফিনেশন রাখতে বা স্টিক করতে চান তাহলে আপনাদের টাইটেল অফ দি বিল চেঞ্জ করতে হবে, স্টেটমেন্ট অবজেক্ট অ্যান্ড রিজন চেঞ্জ করতে হবে এবং প্রিঅ্যাম্বলও চেঞ্জ করতে হবে সেজন্য আমার মনে হয় এইসব বিবেচনা করে একটু সময় নিন, সকলের সঙ্গে আলোচনা করুন তাহলে আমরা খুশি হব। আমি আবার অনুরোধ করব মন্ত্রী মহাশয় যে আলোচনার জন্য পথ খুলে দিয়েছেন তাঁর জন্য তাঁকে ধন্যবাদ জানাচ্ছি। এটা কোনও জেদের প্রশ্ন না করে এটাকে যদি বিবেচনা করেন তাহলে পশ্চিমবাংলার বিধানসভা বিরোধীপক্ষ এবং সরকার পক্ষ সবাই মিলে যদি একটা আলোচনার মাধ্যমে এই বিল তৈরি করতে পারি তাহলে একটা ভাল নজির সৃষ্টি করা হবে বলে আমি মনে করি। সেজন্য আজকে এটাকে স্থগিত রেখে একটু আলোচনা করুন, স্পিকারের সঙ্গে আলোচনা করুন আলাদাভাবে, অভিজ্ঞ আইনজ্ঞদের সঙ্গেও আলোচনা করুন। আমার মনে হয় এটা করলে ভাল হবে এবং এতে কিছু ক্ষতিও হবে না। কেননা এই ব্যাপারে আমরা একমত। আপনারা যদি রবীন্দ্রসদনকে গভর্নমেন্টের টাকা দেন তাহলে কোথায় বাধা হবে কন্ট্রোল করার জন্য। ভবিষ্যতে যদি এটা এনকারেজ করেন তাহলে এইরকম অনেক বিল এসে যাবে। অরবিন্দ সোসাইটি আছে তার উপরও বিল আরেকটা এসে যাবে এইভাবে হওয়া উচিত নয় আপনাদের মনের মধ্যে কিছু না থাকতে পারে, কিন্তু আমাদের আশঙ্কা আছে এবং এটা অমূলকও নয় বলেই অ্যামেন্ডমেন্ট এনেছেন সেজন্য আমি অনুরোধ করব একটা বাতাবরণ সৃষ্টি করুন, আলোচনার সুযোগ রাখুন এইটুকু অনুরোধ আমি জানাচ্ছি।

**শ্রী হাসিম আবদুল হালিম ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি একটা কথা বলতে চাচ্ছি যে মাননীয় কাশীবাবু যেকথা বলেছেন আমি মনে করি যেটুকু ওঁদের মিসলিড বা ডাউট ছিল সেটা সংশোধনী প্রস্তাব এনে তারপরে আর কোনও সন্দেহ থাকার কোনও কারণ নেই। স্টেটমেন্ট অফ অবজেক্টস অ্যান্ড রিজনস কেন অ্যামেন্ড করতে হবে আমি বুঝলাম না কারণ প্রথম শব্দেই যেটা বলা আছে limited to certain type of cultural institutions—at all. তারপর কন্সটিটিউশনের কমপিটেনসি নাই এ বিষয়ে আমি একমত হতে পারছি না, কেননা আমাদের সংবিধানের আর্টিকেল ৩১(এ) তে আছে তাতে পরিষ্কার বলা আছে Not withstanding anything contained in Article 13, no law providing for the taking over of management for a limited period. দিস ইজ এ প্রপার্টি এটাই তো আইন, অসঙ্গতি কোথায় আছে বুঝলাম না, অবশ্য এই প্রথমবার এই ধরনের একটা আইন আসছে একটু অসুবিধা থাকতে পারে একটু অ্যামবিগুইটি থাকতে পারে সেজন্য আমি বলছি যে আইনটা পাস হোক, পরে বসে আমরা আলোচনা করব, তারপর যদি কোনও অ্যামেন্ডমেন্ট দরকার হয় করে দোব। কিন্তু আইন হবে না এটাতো হতে পারে না, যারা মিস ম্যানেজমেন্ট করছে তাঁরা করেই যাবে তাঁর জন্য আইন আসবে না এটা হতে পারে না, আইন হোক পরে যদি কোনও বক্তব্য থাকে তখন আলোচনা করে সংশোধনীর যদি প্রয়োজন হয় আমরা সেটা করব এতে কোনও প্রবলেম হবে না।

**শ্রী কাশীকান্ত মৈত্র ঃ** মাননীয় আইনমন্ত্রী যে সংবিধানের আর্টিকল ৩১(এ)-র কথা

বললেন প্রপার্টি টেক ওভার করবার যে পাওয়ার সেটা থাকবে কিন্তু লেজিসলেটিভ কমপিটেন্স না থাকে অ্যাজ সাচ নেবার যদি পাওয়ার না থাকে যদি রিলিজিয়াস ইন্সটিটিউশন, কালচারাল ইন্সটিটিউশন অ্যাজ সাচ নেওয়ার যদি পাওয়ার না থাকে তাঁর জন্য আর্টিকল ১০ ইজ দেয়ার। মাইনরীটিকে প্রোটেকশন দেওয়া হয়েছে সেটাতে আমরা বাধ্য কিনা বুঝতে পারছি না, কিন্তু legislative competence না থাকে—আমাকে দেখিয়ে দিন স্টেট লিস্ট এবং কনকারেন্ট লিস্ট যেখানে কালচারাল ইন্সটিটিউশন পার্টিকুলারলি থিয়েটার taking over of management. আমি ম্যানেজমেন্ট ভাল কি খারাপ সেটা নিয়ে তর্ক করব। কিন্তু বিধানসভার এক্তিয়ার আছে কিনা আইন পাস করবার স্টেট লিস্ট এবং কনকারেন লিস্টে সেটাই হচ্ছে প্রশ্ন।

[5-00—5-10 p.m.]

যদি এডুকেশনাল ইন্সটিটিউশন হয় সেটা হতে পারে, কিম্বা কোনও ল্যান্ডেড প্রপার্টি হয় সেটা হতে পারে, কোনও পার্টিকুলার থিয়েটার নিয়ে নিচ্ছেন সেটাও বুঝতে পারি কিন্তু It is not a law-relating to a theatre, it is not a law relating to an educational Institution, it is a law which is in relation to cultural Institution in general and cultural institutions have been defined সেইজন্য আমার মনে হয় এটাকে প্রেসটিজের প্রশ্ন করবেন না, সময় হয়ে আসছে আজকে এটা থাকুক, ফিরে এসে দু'দিন বাদে করলেই হবে। এটা তো এমন কিছু নয় যে ওয়েভার হয়ে যাবে, স্টপ হয়ে যাবে। আমরা বলছি যে আপনারা আলোচনা করুন, আপনাদের যদি কনভিন্স করতে না পারি তাহলে আমরা মেনে নেবো। আর আপনারা আইনটাকে পাস করিয়ে নেবার চেষ্টা করেন তাহলে এখানে এই বিধানসভায় যতটুকু বিরোধিতা করার তা আমরা নিশ্চয়ই করব। সেইজন্য আমার বুদ্ধদেববাবুর কাছে অনুরোধ যে এটা দু'দিন পরে করলে কোনও অসুবিধা হবে না। কারণ ওটা থেকেই যাচ্ছে। এটা যদি জোর করে বলেন থাকছে না তাহলে প্রি-অ্যামরিলটা পড়ে দেখুন। আইন মন্ত্রী মহাশয়কে বলছি প্রি-অ্যামরিলটা পড়ে দেখুন, প্রি অ্যামবিলটা চেঞ্জ করতেই হবে এবং টাইটেল অব দি বিলটাও চেঞ্জ করতে হবে।

**শ্রী হাসিম আবদুল হালিম ঃ** মাননীয় স্পিকার, স্যার, আমি কোনও তর্কের মধ্যে যেতে চাচ্ছিনা, আমি এইটুকু জানি যে যদি সাংবিধানিক ত্রুটি থাকে তাহলে সেই আইন আজকেও করা যাবে না, আগামী দিনেও করা যাবে না। উনি আলোচনার মাধ্যমে কি ঠিক করবেন আমি জানিনা। উনি বলছেন আজকে সাংবিধানিক অসুবিধার জন্য করা যাচ্ছেনা তাহলে আগামী দিনে কিভাবে করা যাবে? প্রশ্ন হচ্ছে অ্যামবিগুইটি আছে কিনা, অসুবিধা আছে কিনা। এটা একটা নূতন আইন প্রথমবার আসছে, আমরা একটা নূতন আইন আনছি যাতে নানারকম ইন্সটিটিউশনকে প্রটেকশন দেওয়ার জন্য, নানারকম পাবলিক প্রপার্টি যাতে সরকার টাকা দিয়ে করেছেন, সেখানে নানা ব্যাপারে যদি মিস ম্যানেজমেন্ট হয় তাহলে তো একে প্রটেকশন দিতে হবে। টেক ওভার করতে হলে যাতে একটা সুষ্ঠু ম্যানেজমেন্টকে দেওয়া যায় সেইভাবে আইন করতে হবে এবং তাতে যদি ওঁর কোনও প্রস্তাব থাকে তা যদি উনি দিতেন তাহলে আমরা সেটা কনসিডার করতে পারতাম। উনি যে অ্যামেন্ডমেন্ট আনতে চাচ্ছেন, যেটা

ইনকর্পোরেট করতে চাচ্ছেন, আমরা সেটা আজকে আলোচনা করতে পারতাম, আমরা অ্যাকসেপ্টও করতে পারতাম। আমাদের এখানে নজীর আছে এই গভর্নমেন্ট কতকগুলি অপোজিশনের প্রস্তাব অ্যাকসেপ্ট করেছেন, নানারকম অকেশন এসেছে আমরা অ্যাকসেপ্ট করেছি। আমাদের গভর্নমেন্ট তো এইরকম যে যেহেতু বিরোধী দল বলছে আমরা শুনব না, নিশ্চয়ই শুনব কিন্তু আইন হবেনা একথা তো হতে পারেনা।

**মিঃ স্পিকার ঃ** উনি বলছেন দু'দিন সময় দিলে নর্থ বেঙ্গল থেকে ফিরে এসে এটা করতে পারতেন।

**শ্রী হাসিম আব্দুল হালিম ঃ** সেটা তো অ্যামেন্ডমেন্ট হিসাবেও আসতে পারে, প্রবলেমটা কোথায়? উনি যদি কিছু ইনকরপোরেট করতে চান উনি প্রস্তাব দেবেন আমরা কনসিডার করব।

**মিঃ স্পিকার ঃ** উনি বলছেন এই বিল পাস হয়ে গেলে আর উনি অ্যামেন্ডমেন্ট দেবেন কি করে।

**শ্রী হাসিম আব্দুল হালিম ঃ** আমাদের প্রশ্ন হচ্ছে—হাউসে বিজনেসের অবস্থাটা কি আছে আমি জানিনা, যদি আপনি অ্যাকোমডেট করতে পারেন, মন্ত্রী মহাশয় এখানে আছেন উনি যদি রাজি হন, এটা আমরা আলোচনা করতে পারি। এটা গভর্নমেন্টের খুব একটা টিকলিশ ব্যাপার নয়, আজকে পাস না হয়ে দু'দিন পরেও পাস হতে পারে। কিন্তু আমার প্রশ্ন হচ্ছে যে পয়েন্ট উনি তুলেছেন কনস্টিটিউশনাল প্রপ্রাইটি, আর্টিকেল ১৩১এ কি বার আছে যে আইন করতে পারবনা? তাহলে তো কোনও স্কুলই নেওয়া যেতোনা, যে কোনও ব্যাপারে ম্যানেজমেন্ট নেওয়া যেতোনা। নিশ্চয়ই আর্টিকেল ১৩১ এ সব ক্ষেত্রেই তাই হয়। উনি ওটা কেন বললেন জানিনা। এখানে মূল প্রশ্ন হচ্ছে ওনার অবজেকশন থাকতে পারে, আপত্তি থাকতে পারে টেকনিক্যালিটির উপরে, অ্যামবিগুইটির উপরে যে এটা একটা নূতন আইন, খুব পরিষ্কার অভিজ্ঞতা আমাদের নেই, কোনওদিন এই রকম আইন হয়নি, ওয়ার্কিং-এ কোনও অসুবিধা হতে পারে একটু আলোচনা করে নেওয়া দরকার। আমার কয়েকটি সাজেশন থাকতে পারে, বক্তব্য থাকতে পারে, ভাল কথা, উনি আজও দিতে পারতেন, আজকে বিল মুভ হয়েছে, সময় পেয়েছেন, উনি এটা আগে কেন দেননি। এটা ওঁর ব্যাপার, আগেই দেওয়া উচিত ছিল। হয়তো তাঁর কংক্রিট কোনও প্রপোজাল ছিল, শেষ মুহুর্তে উনি এসে বলবেন আরও দু'দিন সময় দেন। এটা কি ধরনের ব্যাপার আমি বুঝলাম না।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি প্রথমেই বলার চেষ্টা করেছি বিলটা রাখার সময় যে এই বিলের একটিই উদ্দেশ্য তা হচ্ছে সরকারি আনুকুল্যে ১৯৬১ সালে রবীন্দ্র জন্মশতবার্ষিকী বর্ষ থেকে যে রবীন্দ্র সদনগুলি জেলায় জেলায় তৈরি হয়েছিল, কিছু হয়ে গিয়েছে, কিছু চলছে এইগুলি সম্পর্কে প্রকৃতপক্ষে কোনও কর্তৃত্ব নেই, দায়িত্ব নেই। এইগুলি হচ্ছে আমাদের নির্দিষ্ট লক্ষ্য, এইগুলির পরিচালনার ভার খানিকটা গ্রহণ করা আর কিছু নয়। এখানে সাংস্কৃতিক জগৎ নিয়ে একটা বিরাট তর্ক হয়ে গেল যে সংস্কৃতির উপর

হস্তক্ষেপ ইত্যাদি, এইরকম কোনও উদ্দেশ্য সরকারের নেই। সরকারের নীতি খুব স্পষ্ট। এখানে চিফ হুইপ একটা অ্যামেন্ডমেন্ট আনলেন, একটা অ্যামেন্ডমেন্ট এনে প্রকৃতপক্ষে আমাদের যে ২নং ক্লজ, ২নং-এর ডেফিনিশন সেটাকেও পরিবর্তন করলেন। এখন অসুবিধাটা আমাদের কি হচ্ছে রবীন্দ্র সদনের অ্যাজ সাচ কোনও ডেফিনিশন বের করা গেলনা। রবীন্দ্রসদন বলে কোনও ডেফিনিশন করা যাচ্ছে না, এই হচ্ছে সমস্যা। রবীন্দ্রসদন নামও কোথাও নেই, ঘরগুলি পড়ে আছে, এই হচ্ছে সমস্যা। আমরা রবীন্দ্র সদন ডেফিনিশন বলে এগুলি আপাতত গ্রহণ করতে যাচ্ছি, এটা হচ্ছে নির্দিষ্ট সমস্যা, এটা সম্বন্ধে সময় নিয়ে কি হবে আমি বুঝতে পাচ্ছি না। কিন্তু তা সত্ত্বেও আলোচনা করা দরকার। এই কারণে আমি মাননীয় সদস্যদের অনুরোধ করব যে গত দু বছর আড়াই বছর ধরে এখানে এই ঘরগুলি সম্পর্কে সরকার আইনত সিদ্ধান্ত নিতে পাচ্ছেন না। আমরা টাকা দিচ্ছি অনেক ১০/১৫ লক্ষ টাকা, কিন্তু কি দায়িত্ব নিয়ে দিচ্ছি, বুঝতে পাচ্ছিনা, এ বছরেও দিচ্ছি, কিন্তু আমাদের পরিচালনার কোনও ক্ষমতা নাই। সেজন্য আমার প্রস্তাব হচ্ছে যেহেতু মাননীয় সদস্যরা বলছেন, আমি অন্তত অনুরোধ রেখে বলতে পারি, যেটা আইনমন্ত্রী বলেছেন, সেটা আইনের ব্যাপার, কিন্তু তিনটি সমস্যা থেকে যাচ্ছে। সমস্ত সংস্কৃতি সংগঠনগুলির উপর হস্তক্ষেপ করার এবং ম্যানেজমেন্ট নেবার সরকারের উদ্দেশ্য নাই, সরকারের নির্দিষ্ট লক্ষ্য হচ্ছে রবীন্দ্রসদনগুলির পরিচালনা আপাতত গ্রহণ করা এবং রবীন্দ্রসদনের কোনও ডেফিনিশন নাই বলে এইভাবে রাখা হচ্ছে, তা সত্ত্বেও যদি বলেন, এই আলোচনা করলে লাভ হবে, আমি আপনাদের অনুরোধ করব, বিধানসভার এই সেসনের মধ্যেই করতে হবে, দু বছর ধরে করতে পারছি না, তাহলেও আমি অনুরোধ করব, অন্তত কয়েকদিন পিছিয়ে দিয়ে চিফ হুইপ যেটা বলেছেন যে ৫ তারিখে হতে পারে, তাহলে তিন দিন সময় নিন আপনারা, কিন্তু ৫ তারিখে এটা করে দিন।

**Dr. Zainal Abedin :** Sir, we welcome the proposal of the Hon'ble minister.

**শ্রী দীনেশ মজুমদার ঃ** মাননীয় স্পিকার মহোদয়, মাননীয় মন্ত্রী বলেছেন ৫ তারিখের কথা, আমি পরামর্শ করেছি, আমি আপনার মাধ্যমে বিরোধী দলের সহযোগিতা চাইব, ৫ তারিখে একটু বেশি রাত হতে পারে, আমি বি এ কমিটির সহযোগিতা চাইব, যাতে, এগুলি করে নিতে পারি।

**Dr. Zainal Abedin :** Sir, we agree to the proposal.

**মিঃ স্পিকার ঃ** এই বিলের আলোচনা এখন তাহলে স্থগিত রাখা হল। এখন পরবর্তী বিলের আলোচনা।

**The Technicians' Studio Private Limited Bill, 1980**

**Shri Buddhadeb Bhattacharjee :** Sir, I beg to introduce the Technicians' Studio Private Limited Bill, 1980.

(Secretary then read the Title of the Bill)

**Shri Buddhadeb Bhattacharjee :** Sir, I beg to move that the Technicians' Studio Private Limited Bill, 1980, be taken into consideration.

এই বিলের মধ্যে একটাই উদ্দেশ্য। টেকনিশিয়ানস স্টুডিও প্রাইভেট লিঃ বলে একটা স্টুডিও আমাদের রাজ্যে ছিল, এখনও আছে। আপনারা জানেন— আমাদের রাজ্যে একটা সময়ে প্রায় ১৫টি স্টুডিও ছিল, বর্তমানে সমস্ত স্টুডিওগুলির অবস্থাই খারাপ। ৪/৫টি স্টুডিও মাত্র কাজ করছে। এই যে স্টুডিও-র অধিগ্রহণ করার প্রস্তাব করা হচ্ছে, এর কারণ হচ্ছে—স্টুডিও-র মালিক-এর সঙ্গে জমির মালিকের একটা বিরোধ উপস্থিত হয় এবং জমির মালিকরা কোর্টের আদেশ অনুসারে এই স্টুডিওকে উচ্ছেদ করার মনস্থ করে, এই অবস্থায় আমাদের সরকারের সামনে এই সমস্যা উপস্থিত করে, পশ্চিমবাংলায় এমনিতেই চলচ্চিত্র শিল্প সঙ্কটজনক অবস্থায় এবং এই চলচ্চিত্র শিল্পের সব চেয়ে বড় দিক হল স্টুডিও ল্যাবরেটরি সমস্যা এবং কেবল মাত্র ৫টি স্টুডিও কাজ করে পশ্চিমবাংলায় এবং তার মধ্যে একটি স্টুডিও উঠে যাবে এই কারণে যে জমির মালিকরা কোর্টের আদেশ নিয়ে স্টুডিওকে উচ্ছেদ করতে চায়।

[5-10—5-20 p.m.]

এই অবস্থায় আমরা জরুরি সিদ্ধান্ত নিয়ে প্রথম রিক্যুইজিশন করি এবং স্টুডিওটির দায়িত্ব আমরা গ্রহণ করি। তারপর যখন এই রিক্যুইজিশনের বিরুদ্ধে মালিকরা কোর্টে গিয়ে আমাদের সরকারের বিরুদ্ধে মামলা করেন তখন আমরা মালিকদের সঙ্গে একটা আলোচনা শুরু করি এবং অ্যাডভোকেট জেনারেল সেই আলোচনায় আমাদের সাহায্য করেন। সেখান থেকে পরবর্তীকালে একটি আপোষসূত্র পাওয়া যায়। সেই আপোষসূত্রের ভিত্তিতে আমরা প্রায় ১৩ লক্ষ টাকা দিয়ে এই স্টুডিওটি অধিগ্রহণ করতে চলেছি। যদিও এই অ্যাকুইজিশন প্রসেসের কাজে সময় লাগবে এবং স্টুডিওর যন্ত্রপাতি যা আছে সেগুলি কিনে নিতে সময় লাগবে, তাঁর ভ্যালুয়েশন করতে হবে, তবুও আমরা আগাম এই স্টুডিও অধিগ্রহণ করে যাতে সেটা বন্ধ হয়ে না যায়, সেটা চালু রাখা যায় সেই উদ্দেশ্য নিয়ে এই বিলটা এখানে এনেছি।

**শ্রী অজয়কুমার দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই বিলটিকে স্বাগত জানাচ্ছি এবং সমর্থন করছি।

**শ্রী মতীশ রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, তথ্য ও সংস্কৃতি দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয় যে "দি টেকনিসিয়ান্স স্টুডিও প্রাইভেট লিমিটেড বিল, ১৯৮০" এনেছেন এটি অধিগ্রহণ করার জন্য তাকে আমি স্বাগত জানাচ্ছি, সমর্থন করছি। মাননীয় মন্ত্রী মহাশয় কারণ ব্যাখ্যা করতে গিয়ে মূল কয়েকটি কথা বলে দিয়েছেন যে কেন এই স্টুডিওটিকে অধিগ্রহণ করতে হচ্ছে সরকারের পক্ষ থেকে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সিনেমা শিল্পের

কর্মচারিদের সাথে ইউনিয়ানগতভাবে আমি জড়িত আছি, আমি জানি, পশ্চিমবাংলায় অতীতে যে বৃহৎ ধরনের কয়েকটি স্টুডিও ছিল—আমাদের মন্ত্রী মহাশয় ইতিমধ্যেই বলেছেন—তাঁর অধিকাংশই বন্ধ হয়ে গিয়েছে। আমি যে এলাকা থেকে নির্বাচিত হয়ে এসেছি সেই বরানগর এলাকায় আমি জানি ন্যাশনাল সাউন্ড স্টুডিও, বেঙ্গল স্টুডিও বলে দুটি বৃহৎ স্টুডিও ছিল, সেই দুটিই উঠে গিয়েছে। আর একটি স্টুডিও অঞ্চল হচ্ছে দক্ষিণ কলকাতার টালিগঞ্জ এলাকা। সেখানে নিউ থিয়েটার্স স্টুডিও, ইন্দ্রপুরী স্টুডিও এই ধরনের বহু স্টুডিও ছিল, সেগুলি উঠে গিয়ে এখন কিছু কিছু ছোট স্টুডিও বেঁচে আছে। স্যার, স্টুডিওগুলির ভেতরের যে কাহিনী সেই কাহিনী অত্যন্ত করুন কাহিনী। এই সিনেমা শিল্পে প্রথম শ্রেণী হিসাবে যে সব অভিনেতা, অভিনেত্রী নাম কিনে নিয়েছেন তাদের আয়ের পথটা বেশ সুগম কিন্তু এই শিল্পকে যারা বাঁচিয়ে রেখেছেন বিশেষ করে যারা টেকনিসিয়ান্স, কর্মী তাদের আর্থিক দুর্গতির আজও কোনও সুরাহা হয়নি। এই টেকনিসিয়ান্স স্টুডিও অধিগ্রহণ করার ক্ষেত্রে এটাও একটা অন্যতম কারণ এবং তা মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন যে এখানকার যারা কর্মচারী—জমির দখল নিয়ে, যিনি ভাড়াটিয়া ছিলেন, লিজ নিয়েছিলেন তাদের মধ্যে বিরোধের জন্য স্টুডিওটি বন্ধ হতে চলেছিল। শুধু এটাই নয়, আপনাকে স্যার, আরও জানাই, অতীতে যেটার নাম ছিল নিউ থিয়েটার্স স্টুডিও বর্তমানে যার দুটি অংশ, তাঁর একটি—ক্যালকাটা স্টুডিও সাপ্লাই কো-অপারেটিভস, সেটাও বন্ধ হয়ে যাবার মুখে পড়েছিল। এই বামফ্রন্ট সরকার আসার পর তাদের আর্থিক সাহায্যে সেটা চলছে। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমি দাবি রেখেছি এবং তাঁর সঙ্গে ব্যক্তিগতভাবে আমার কথাও হয়েছে যে এই স্টুডিওটির অধিগ্রহণের প্রয়োজনীয়তা আছে। এছাড়া আরও কতগুলি স্টুডিও আছে যেখানে কর্মচারিরা সময়মতো মাহিনা পান না। স্যার, একথা আমরা জানি সিনেমা শিল্পে কালো টাকা প্রচুর পরিমাণে ব্যবহৃত হয়। কিন্তু সেখানকার কর্মচারিরা সেই শিল্পের কাছ থেকে যা আশা করেন বা সরকার সেই শিল্প থেকে যা রাজস্ব আশা করেন তা তারা পান না। আজকে এই টেকনিসিয়ানদের, কর্মচারিদের এবং শিল্পীদের স্বার্থ রক্ষার জন্যই এই ধরনের স্টুডিওগুলি অধিগ্রহণ করা দরকার কারণ এরাই এই শিল্পকে গড়ে তুলতে চান, বাঁচিয়ে রাখতে চান। এখানে ডাঃ জয়নাল আবেদিন সাহেব আছেন, তিনি জানেন, ডাঃ রায়ের আশীর্বাদে এক ব্যক্তি সিনেমা শিল্পে যথেষ্ট দিকপাল হিসাবে দেখা দিয়েছিলেন, তিনি হচ্ছেন শ্রী বি. এন. সরকার। তাঁর প্রতিষ্ঠিত দুটি স্টুডিওই আজকে অত্যন্ত শোচনীয় অবস্থায় এসে দাঁড়িয়েছে। লক্ষ লক্ষ টাকা সেখানে তছরূপ হয়েছে। আজকে এই বামফ্রন্ট সরকার এই সিনেমা শিল্পকে বাঁচাবার জন্য যে নীতি গ্রহণ করেছেন সেই নীতিটা হচ্ছে, এই শিল্পকে বাঁচাতে হবে, এই শিল্পের সাথে জড়িত শ্রমিক কর্মচারী, কলাকুশলী তাদের স্বার্থ রক্ষা করতে হবে। কিন্তু ঐ শ্রমিক কর্মচারী, কলাকুশলীদের ঠকিয়ে যারা লক্ষ লক্ষ টাকার মুনাফার পাহাড় গড়ে তুলেছেন তাদের স্বার্থ এই অধিগ্রহণের দ্বারা রক্ষিত হবে না। আগামীদিনে তাদের সেই স্বার্থ যাতে কেড়ে নেওয়া যায় এটা হচ্ছে তারই প্রথম পদক্ষেপ। সেইজন্য মাননীয় মন্ত্রী মহাশয় যে বিল এনেছেন সিনেমা শিল্পের সাথে জড়িত শ্রমিক কর্মচারীদের পক্ষ থেকে তাকে অভিনন্দন জানিয়ে এবং এই বিলকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অনিল মুখার্জিঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার নির্দেশ মেনে নিয়ে আমি খুব

সংক্ষেপে দু/একটি কথা বলব। প্রথমেই বলি, আমি এই বিলকে সমর্থন করছি। স্যার, যে বিল মাননীয় মন্ত্রী মহাশয় এনেছেন সেটা খুবই সময় উপযোগী বিল। এই বিলটি প্রণয়ন করার আগে আমরা শুনেছি এই অধিগ্রহণের বিরুদ্ধে কলকাতা হাইকোর্টে একটি মামলা হয়েছিল এবং সেই মামলার পরিপ্রেক্ষিতে ১১ লক্ষ টাকা ক্ষতিপূরণ দিয়ে (ভয়েস ঃ- ১৩ লক্ষ টাকা।) পরে দু লক্ষ টাকা দেওয়া হয়েছে। স্যার, এঁরা বিলটা না পড়েই ১৩ লক্ষ টাকার কথা বলতে শুরু করলেন। এই বিলের মধ্যে লেখা আছে, "১১ লক্ষ টাকা অগ্রিম ক্ষতিপূরণ স্বরূপ প্রদান করিয়াছেন এবং উক্ত স্টুডিওর মালিকগণের বিরুদ্ধে তাঁহার ডিক্রিগত অধিকার রাজ্য সরকারের অনুকূলে সম্পূর্ণভাবে স্থিরীকৃত করিয়া দিবার মূল্যস্বরূপ তাঁহাকে আরও দু লক্ষ টাকা প্রদান করিয়াছেন।" সুতরাং প্রথমে ১১ লক্ষ টাকা এবং তারপর আরও দু লক্ষ সর্বসমেত ১৩ লক্ষ টাকা ক্ষতিপূরণ দিয়ে এটা নেওয়া হয়েছে। স্যার, শুধু স্টুডিওই নয়, বহু কলকারখানা আমরা জানি সরকার অধিগ্রহণ করছেন শ্রমিকদের স্বার্থে। টেকনিসিয়ান্স স্টুডিওতেও যে সমস্ত শ্রমিক কর্মচারী আছেন তাদের বাঁচাবার উদ্দেশ্য নিয়েই এটা নেওয়া হচ্ছে। আমরা দেখেছি বহু মহাবিদ্যালয় অধিগ্রহণ করা হয়েছে। অধিগ্রহণের পর দেখা গিয়েছে সরকারকে অনেক বেশি টাকা দিতে হয়েছে, অনেক দায়িত্ব গ্রহণ করতে হয়েছে। এটাকে সম্পূর্ণভাবে ন্যাশনালাইজ করতে গেলে সেখানে অনেক আইনের ব্যাপার আছে কিন্তু প্রাথমিক পদক্ষেপ হিসাবে এটা করা হয়েছে। স্যার, সিনেমা জগতের শ্রমিকদের স্বার্থ রক্ষা করার জন্য মাননীয় মন্ত্রী মহাশয় এই বিল এনেছেন।

[5-20—5-30 p.m.]

বিলের ৫ ধারায় অধিগ্রহণ করে সেখানে প্রশাসক নিয়োগ করার ব্যবস্থা করা হয়েছে। সেখানে লিখিত আদেশ দিয়ে এই কোম্পানিকে পরিচালনা করার জন্য প্রশাসক নিয়োগ করার ব্যবস্থা করা হয়েছে। আমি আশা করব পরবর্তী সময়ে সেখানে একটি কমিটি করে এটাকে পরিচালনা করার ব্যবস্থা যেন করা হয়। একজন প্রশাসকের পরিবর্তে সেখানে কিছু চিত্র জগতের যারা শিল্পী এবং এ সম্বন্ধে যারা অভিজ্ঞ তাদের নিয়ে একটা কমিটি করে এটাকে পরিচালনা করলে আমার মনে হয় আরও ভাল হবে। আজকে মাননীয় মন্ত্রী মহাশয়ের উপায় নেই ইমিডিয়েট অ্যাডমিনিস্ট্রেটার অ্যাপয়েন্ট করতে হচ্ছে। নিশ্চয় সেটা করবেন—কিন্তু পরবর্তী পদক্ষেপে তিনি যেন একটা কমিটি করে তাঁর হাতে দায়িত্ব দেবার চেষ্টা করেন। আগে নোটিশ দিয়ে অ্যাকুইজিশন করে আইন অনুযায়ী সরকার অধিগ্রহণ করেন। কিন্তু এখানে দেখছি অগ্রিম টাকা দিয়ে এটাকে নেওয়া হচ্ছে শ্রমিকদের স্বার্থে। সাধারণত দেখা যায় নোটিশ দিয়ে অধিগ্রহণ করে কমপেনসেসন ফিক্স করে তবে টাকা দেওয়া হয়। কিন্তু এখানে তা করা হয় নি অগ্রিম টাকা দিয়ে এটা গ্রহণ করা হয়েছে। শ্রমিকদের স্বার্থ রক্ষা করার জন্যই এটা করা হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয় এই বিল আনার জন্য আমি মন্ত্রী মহাশয়কে অভিনন্দন জানিয়ে এই বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শ্যামসুদ্দিন আহমেদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ইতিমধ্যে অধিগ্রহণ করার বিল একটা আনা হয়েছিল এবং সেটা আলোচনা স্থগিত রাখা হয়েছে। অধিগ্রহণের মধ্যেও কিছু ভাল থাকে এবং আমরা সেটা সমর্থন করতে পারি। তবে একটা কথা মন্ত্রী মহাশয় অধিগ্রহণ করলেন এবং অ্যাডমিনিস্ট্রেশন বসালেন—কিন্তু ঐ টেকনিসিয়ানস studio private Limited

Bill, 1980. যে দুরবস্থার কথা বললেন সেখানে অ্যাডমিনিস্ট্রেশন বসিয়ে উন্নয়নমূলক কাজ করুন তাতে আমরা সমর্থন করব। কিন্তু ক্ষমতার অপব্যবহার যেন করবেন না এই সতর্কবাণী উচ্চারণ করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার বলার বিশেষ কিছু নেই। একজন মাননীয় সদস্য একটু সন্দেহ প্রকাশ করেছেন। আমি তাঁকে বলব এটাকে বাঁচানোর দরকার। আর আগে কাজ করতে দিন দেখুন না খারাপ কাজ করি কিনা। এখনই এটা না নিলে একেবারে নষ্ট হয়ে যাবে এই হচ্ছে আমার জবাবি ভাষণ।

The motion of Shri Buddhadeb Bhattacharjee that the Technicians' Studio Private Limited Bill, 1980, be taken into consideration was then put and agreed to.

**Clauses 1 to 14, and the Preamble.**

The question that clauses 1 to 14 and the Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Buddhadeb Bhattacharya :** Sir, I beg to move that the Technician's Studio Private Limited Bill, 1980, as settled in the Assembly, be passed.

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার যতদুর মনে পড়ে সাউথ ক্যালকাটায় আমরা একটা স্টুডিও কো-অপারেটিভ চালাবার চেষ্টা করেছিলাম। আপনি নিশ্চয় খতিয়ান দেখেছেন, এটা ভাল চলেছে কি না সেটা আপনি বলতে পারবেন। যতগুলি ম্যানেজমেন্ট নিতে যাচ্ছেন, আপনাকে অনুরোধ করব এটা মনে রাখতে যে কো-অপারেটিভগুলিকে বুষ্ট আপ করে চালানো যায় কি না। কো-অপারেটিভ ম্যানেজমেন্টে এগুলি চালানো যায় কি না—আর্টিস্টস, ওয়ার্কাস, ক্যামেরাম্যান, সকলকে নিয়ে কো-অপারেটিভ বেসিসে চালানো যায় কি না, এটা আপনাকে মনে রাখার জন্য অনুরোধ করব। কো-অপারেটিভ বেসিসে হলে ১:১০ you are entitled to finance from other sources, from co-operative institutions. এটা আপনাকে মনে রাখার জন্য অনুরোধ করছি while you take over the moribund studios. এগুলিতে কো-অপারেটিভ ম্যানেজমেন্ট এস্টাবলিশ করতে পারলে ফিনান্সের দিক থেকে ১:১০ you are entitled যদি ১ লক্ষ টাকার শেয়ার দেন তাহলে ১০ লক্ষ টাকা you are entitled to have from the financial institutions if you run it under co-operative organisation. এটা আপনাকে অনুরোধ করব।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** সবে এটা হাতে নেওয়া হল। এখন ভাবতে হবে আপনি যেটা বলেছেন। যেটা কো-অপারেটিভে চলছিল সর্বনাশ হয়ে যাচ্ছিল, আমরা সেটা টেক ওভার করার চেষ্টা করছি।

The motion of Shri Buddhadeb Bhattacharjee that the Technicians' studio Private Limited Bill, 1980, as settled in the Assembly be passed. was then put and agreed to.

**The Hooghly River Bridge (Amendment) Bill, 1980.**

**Shri Prasanta Kumar Sur :** Sir, I beg to introduce the Hooghly River Bridge (Amendment) Bill, 1980.

(Secretary then read the title of the Bill)

**Shri Prasanta Kumar Sur :** Sir, I beg to move that the Hooghly River Bridge (Amendment) Bill, 1980, be taken into consideration. মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা খুব ছোট্ট বিল। হুগলি ব্রিজ কমিশনার সব ব্যাপারে যে অ্যাপয়েন্টমেন্ট দিতেন সেখানে আমরা ডেলিগেশন করে দিচ্ছি। কারণ তানাহলে খুব অসুবিধা হবে। সব ব্যাপারে যদি এইরকম ভাবে রিভার ব্রীজ কমিশনার অ্যাপয়েন্ট দেন তাহলে অসুবিধা হবে। আর একটা ইচ্ছে, এখানে প্রভিডেন্ট ফান্ড ছিলনা, তাঁর সুযোগ করে দেওয়া হয়েছে। সুতরাং তাঁর একটা প্রভিসন আমরা করেছি। আর একটা হচ্ছে, রেগুলেশন করার যে অধিকার, সেই অধিকার দেবার জন্য এই বিল করেছি। এই তিনটি বিষয়ের জন্য বিলটি আনা হয়েছে।

[5-30—5-45 p.m.]

**শ্রী শশবিন্দু বেরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিলটা ছোট এবং মন্ত্রী মহাশয় এই বিল কেন এনেছেন সেটা উল্লেখ করেছেন এবং অবজেক্ট অ্যান্ড রিজনস-এর মধ্যে আমরা সেটা লক্ষ্য করছি। "In course of experience during the last few years, it has been felt that the principal act should be suitably amended so that the commissioners are not burdened with day to day administration." এই যে বিল, এর খুব প্রয়োজনীয়তা ছিল বলে মনে করছি না। কারণ মূল অ্যাক্টে যে প্রভিসন রয়েছে, সেকশন ৩, সাব সেকশন ১ তে The duty of carrying out the provisions of this Act shall, subject to such conditions and limitations as the state Government may, by notification in the official Gazette think fit to impose, be vested into a body of commissioners to be called the Hooghly River Bridge Commissioners. আমার কথা হচ্ছে, এখানে সেকশন ৩, সাব-কলজ ১-তে যে প্রভিসন রয়েছে তাতে দেখা যাচ্ছে subjects to such conditions and limitations as the state Govt. may, by notification in the official gazette. এই যে পাওয়ার, এই যে লিমিটেশন, কনডিশনের ব্যবস্থা আছে তাঁর মধ্যে দিয়ে বোধ হয় এই বিলে যে সমস্ত প্রভিসন আছে সেইগুলিকে ইমপ্লিমেন্ট করে কাজে পরিণত করা যেত। ১০ বছর আগে পাস হয়েছে। এই ১০ বছরে হুগলি রিভার ব্রিজ-এর কার্য্য পরিচালনার ক্ষেত্রে এমন কোনও গুরুতর অন্তরায় সৃষ্টি হয়নি এই অ্যামেন্ডমেন্ট না করার জন্য, এটা আমি মনে করিনা। কাজেই এই ডেলিগেশন, এই ডেলিগেশন বোধ হয় সেকশন ৩(১) অরিজিন্যাল

অ্যাক্টের মধ্যে দিয়ে করা যেত এবং দিস প্রভিডেন্ট ফান্ড, সেটাও বোধ হয় এতে যে স্কোপ রয়েছে গভর্নমেন্টের করা যেত। এখন ক্লজ ৫, সেটা সম্পর্কে The commissioners may, with the previous approval of the state government make regulations, not inconsistent with the provisions of this act of the rules made thereunder, on such matters as may be required to be determined by regulations. এখানে রেগুলেশনস করার মূল আইনে কোনও পাওয়ার ছিলনা, এখানে রেগুলেশন করার ব্যবস্থা করা হয়েছে। এটার বোধ হয় ল্যাকুনা ছিল সেটা পূরণ করার চেষ্টা করা হয়েছে। এখানে একটা কথা থাকছে। এখন এই যে কমিশনারস, এদের অ্যাকটিভিটিজ, তারা completely controlled by the provisions that is contained in sub clause(1) of section 3 of the principal act. তাঁর উপর আবার further the commissioners may with the previous approval of the state govt. make regulations.—রেগুলেশন তৈরি করবেন, যখন কমিশন অ্যাট এ বডি কর্পোরেট তৈরি করতে যাবেন তখন প্রিভিয়াস অ্যাপ্রুভাল অব দি স্টেট গভর্নমেন্ট প্রয়োজন হবে। আমি অবশ্য আইনের ছাত্র নই, তবে এই রকম প্রভিসন বোধ হয় সাধারণত থাকেনা রেগুলেশনে। এই যে বডি কর্পোরেট তাতে উইদিন দেয়ার কমপিটেন্স তারা রেগুলেশনস করতে পারেন বলে মনে হয়। আমার অবশ্য খুব বেশি আইন জানা নেই। ক্যালকাটা ইউনিভার্সিটি অ্যাক্ট হালে পাস হয়েছে। সেখানে রেগুলেশন যা তৈরি হয়েছে, সেখানে আবার ইন্টারফেয়ারেন্স অব দি স্টেট গভর্নমেন্ট—সেখানে প্রিভিয়াস অ্যাপ্রুভাল অব দি স্টেট গভর্নমেন্ট দরকার হবে সেটা কিন্তু নেই। আপনি দেখবেন ক্যালকাটা ইউনিভার্সিটি অ্যাক্টের সেকশন ২২, কলেজ ১৭, ১৮, ১৯, ২০। আপনার ক্লজ ১৭, ১৮, ১৯ তে ইন স্পেসেফিক এরিয়া রেগুলেশনস করবার দরকার হবে এবং ক্লজ ২০তে টু মেক regulation regarding all other matters which may be or are required to be prescribed or provided for by regulations. কাজেই রেগুলেশন যেখানে করা হয়, আমি যতদুর জানি, ইউনিভার্সিটি অ্যাক্টটা তুলে ধরলাম একটা নজির হিসাবে। সেই রেগুলেশনস তৈরি করার সময়ে প্রিভিয়াস approval of the state govt. দরকার হয়। কাজেই বোধ হয় এটা না হওয়া উচিত ছিল। অলরেডি আমি বলেছি সেকসন ৩, সাব ক্লজ (১) অব দি প্রিন্সিপাল অ্যাক্ট। সেখানে সাফিসিয়েন্ট control is there over the commissioners. তারপর রেগুলেশন করবার ক্ষেত্রে এই কন্ট্রোল করার প্রয়োজন ছিলনা এবং ইফ অ্যাট অল সাচ কন্ট্রোল ওয়াজ নেসেসারি—এটা বোধ হয় আন্ডার সেকশন ৩, সাব-ক্লজ (১) তে করা যেত। কাজেই এটা something of a departure from the moral practice in training of Statutes. কাজেই এটা আমার কাছে কিছুটা আপত্তিকর বলে মনে হচ্ছে। আমাদের স্টেট গভর্নমেন্ট সমস্ত ক্ষমতা একেবারে মুঠো করে নিতে পারবে এবং মুঠো থেকে যাতে বেরিয়ে না যায় তার জন্য আরও একটু শক্ত করে ধরবার প্রবনতা এর মধ্যে দেখা যাচ্ছে। সব কিছু নিজেদের হাতে কেন্দ্রীভূত করার একটা প্রচেষ্টা এখানে প্রস্ফুটিত হয়েছে, সাধারণ আইনের বাইরে এটা চলে গেছে। এটুকু ছাড়া আর সাধারণভাবে এই বিলে আপত্তি করার কিছু নেই। কাজেই আমি এই বক্তব্য রেখে এই বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কৃষ্ণদাস রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় মন্ত্রী মহোদয় যে, "দি হুগলি

রিভার ব্রিজ (অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৮০" সভার সামনে উত্থাপন করেছেন তাতে আমার মনে হচ্ছে যে, মাথা নেই তাঁর আবার মাথা ব্যথা। হুগলি সেতুর কোনও কাজই হচ্ছে না, কি ধরনের ডিজাইন হবে, কি হবে, না হবে, তাঁর কোনও ঠিক নেই। অথচ সরকার এ বিষয়ে এখনই এত ব্যস্ত হয়ে পড়েছেন যে, এখনই পাওয়ার ডেলিগেশন করতে হচ্ছে। আসলে হুগলি সেতুর কাজ আরম্ভ হয়েছে কিনা তাই আমরা জানতে পারছি না। আমি ইতিমধ্যে এ বিষয়ে দু'বার মেনশন করেছি এবং মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করেছি। অথচ আজ পর্যন্ত যে সম্বন্ধে কিছু শুনতে পাচ্ছি না। এখানে সে সবের পরিবর্তে কেবলমাত্র কমিশনারস-এর পাওয়ার লাঘব করা হচ্ছে, অন্যান্য অফিসারদের বেশি করে পাওয়ার দেওয়া হচ্ছে। স্যার, আমার মনে হচ্ছে যে, এই ধরনের পাওয়ার ডেলিগেশনের মধ্যে মন্ত্রী মহাশয়ের কোনও উদ্দেশ্য আছে। কমিশনার এমন কিছু কাজে ব্যস্ত নয়, সুতরাং পাওয়ার ডেলিগেশনের প্রয়োজন কি? অতএব বামফ্রন্ট সরকারের নিশ্চয়ই এর পিছনে একটা গভীর উদ্দেশ্য আছে, সেই জন্যই তাঁরা পাওয়ার ডেলিগেশনের প্রস্তাব বিধানসভায় এনেছেন।

বিলের দ্বিতীয় যে কথা, উনি প্রভিডেন্ট ফান্ডের যে প্রশ্ন এখানে তুলেছেন, আমি সেটাকে সমর্থন করি। কিন্তু পাওয়ার ডেলিগেশনের প্রস্তাবকে আমি সমর্থন করছি না, আমি তাঁর বিরোধিতা করছি।

**শ্রী অরবিন্দ ঘোষাল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিলের উপরে বলবার কিছু নেই। আমি এই বিলটিকে পুরোপুরি সমর্থন করছি। শশবিন্দুবাবু যে কথা বললেন তা ঠিক নয়। রুলস নিশ্চয়ই করা যায়, কিন্তু রুলস অ্যাক্ট অনুসারে হয়, রুলস মাস্ট নট একসিড দি পাওয়ারস অফ দি অ্যাক্ট। অতএব সেই জন্য মাঝে মাঝে আইনের পরিবর্তন করার প্রয়োজন আছে। তবে এর পরেও রুলস থাকবে। কনসেপসনটা পরিষ্কার করে রাখার জন্যই এটা করা হচ্ছে। তারপর কৃষ্ণ দাসবাবু যে প্রশ্ন তুলেছেন যে সম্বন্ধে আমি বলব যে, অলরেডি হাওড়া ব্রিজের দিকে কাজ শুরু হয়েছে। ওখান থেকে লোকেদের সরিয়ে দিয়ে জায়গা পরিষ্কার করা হচ্ছে, বাড়ি-ঘর ভাঙার কাজ আরম্ভ হয়েছে। এর জন্য আমি খুশি। কিন্তু সেই সঙ্গে মন্ত্রী মহাশয়কে বলব যে, এর ফলে যেসব লোকেরা উদ্বাস্তু হয়েছে তারা যেসব জায়গায় যাবার চেষ্টা করছে সে-সব জায়গায় গেলে আবার একটা সমস্যা দেখা দেবে। আমাদের হাওড়ায় একটা স্টেডিয়াম হবার কথা আছে এবং তার জন্য যে জায়গা নির্দিষ্ট করা হয়েছে সেই জায়গা এরা দখল করছে। এই জায়গা যাতে দখল না হয়, অন্য জায়গায় তাদের যেন পুনর্বাসনের ব্যবস্থা করা হয়, এই অনুরোধ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় সদস্য মিস্টার রায়কে এই কথা বলতে পারি—বামফ্রন্ট যখন ক্ষমতায় এসেছে তখন এই ব্রিজ হবে। আপনারা কিছুই করতে পারেন নি, দীর্ঘ ৮-১০ বছর কেটেছে কিন্তু কিছুই করেন নি, অপদার্থতার পরিচয় দিয়েছেন। আমরা জোর করে বলতে পারি, এই ব্রিজ হবেই এবং কলকাতা, হাওড়া এবং পশ্চিমবঙ্গের মানুষ উপকৃত হবেন। মাননীয় সদস্য অরবিন্দবাবুকে একটি কথা বলি, ওখান থেকে যারা উচ্ছেদ হয়েছে তাদেরকে রিহ্যাবিলিটেশনের সমস্ত সুযোগ দেওয়া হয়েছে। কাউকেও ৫ হাজার টাকা ক্যাশ দেওয়া হয়েছে, কাউকেও ১ কাঠা জমি দেওয়া হয়েছে,

কাউকেও আধ কাঠা জমি দেওয়া হয়েছে আবার কাউকেও টু রুম ফ্ল্যাট বা থ্রি রুম ফ্ল্যাট দেওয়া হয়েছে। যে সমস্ত মানুষকে সরানো হচ্ছে তাদের প্রত্যেকের ব্যবস্থা করা হচ্ছে। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Prasanta Kumar Sur that the Hooghly River Bridge (Amendment) Bill, 1980, be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1 to 5 and preamble**

The question that clauses 1 to 5 and preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Prasanta Kumar Sur:** Sir, I beg to move that the Hooghly River Bridge (Amendment) Bill, 1980, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

**Adjournment**

The House was then adjourned at 5.43 p.m. till 1.00 p.m. on Tuesday, the 29th April, 1980, at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Thursday, the 29th April, 1980 at 1.00 p.m.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 140 Ministers, 2 Ministers of State and 133 Members.

### Starred Questions
### (to which oral answers were given)

[1-00 — 1-10 p.m.]

**সরকারি দূরপাল্লার বাসগুলিতে মোবাইল চেকিং**

*৬৭৩। (অনুমোদিত প্রশ্ন নং *৬৮২।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) দুর্গাপুর স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশন ও নর্থ বেঙ্গল স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশনে বামফ্রন্ট সরকারের আমলে ৩১শে মার্চ, ১৯৮০ সাল পর্যন্ত কত বাস বেড়েছে ;

(খ) সরকারি দূরপাল্লার বাসগুলিতে মোবাইল চেকিং-এর ব্যবস্থা আছে কিনা ; এবং

(গ) না থাকিলে, উক্ত ব্যবস্থা প্রবর্তন করার কথা সরকার চিন্তা করছেন কিনা?

**শ্রী মহম্মদ আমিন ঃ** (ক) দুর্গাপুর স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশন—৫২

নর্থ বেঙ্গল স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশন—৯৩

(খ) হ্যাঁ।

(গ) প্রশ্ন ওঠে না।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** উত্তর স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশনে কোনও কোনও রুটে ৫২ খানা বাস বাড়ানো হয়েছে?

**শ্রী মহম্মদ আমিন ঃ** কিছু পুরানো কিছু নতুন রুটে বাস বাড়ানো হয়েছে। লিস্ট জানতে চাইলে জানাব।

**শ্রী নাথানিয়াল মুরমু ঃ** উত্তরবঙ্গের বাসের অভাবে অনেক রুট সাসপেন্ড হয়ে আছে এটা কি জানেন?

**শ্রী মহম্মদ আমিন ঃ** সেখানে যে বাস দেওয়া হয়েছে তা যথেষ্ট নয়। তবে কোনও রুট চালু হয়ে বন্ধ হয়ে আছে কি কারণে সেটা খোঁজ করে দেখব।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** মোবাইল চেকিং কিভাবে হয়ে থাকে?

**শ্রী মহম্মদ আমিন ঃ** এ বিষয়ে আমাদের একটা স্টাফ আছে যারা রাস্তায় বাস থামিয়ে চেক করে।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** সেখানে কোনও চেকিং হয় না আমি জানি অনেক প্যাসেঞ্জার ১ টাকা ভাড়া দিয়ে চলে যায়। উত্তরবঙ্গে বেলডাঙ্গায় একজন মাত্র স্টাফ আছে মোবাইল চেকিংয়ের জন্য যেটা খুব ইনসাফিসিয়েন্ট।

**শ্রী মহম্মদ আমিন ঃ** এটা আমি তদন্ত করে দেখব।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** দুর্গাপুর স্টেট ট্রান্সপোর্ট-এ কয়টি নূতন রুট দিয়েছেন?

**শ্রী মহম্মদ আমিন ঃ** নোটিশ চাই।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** মোবাইল চেকিংয়ের ফলে চুরি কি কমেছে?

**শ্রী মহম্মদ আমিন ঃ** নিশ্চয় কমেছে।

**শ্রী দেবসরণ ঘোষ ঃ** নর্থবেঙ্গল রুটে টায়ার টিউবের অভাবে গাড়ি চলছে না এটা কি জানেন?

**শ্রী মহম্মদ আমিন ঃ** এ খবর আমার জানা নেই।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** রাস্তায় নূতন টায়ার টিউব বিক্রি করে পুরানো টায়ার টিউব লাগানো হয় এটা কি আপনি জানেন?

**শ্রী মহম্মদ আমিন ঃ** আমার জানা নেই। সে রকম কোনও সংবাদ থাকলে আমাকে দেবেন।

### ভোজ্য তেলের উৎপাদন

*৬৭৫। (অনুমোদিত প্রশ্ন নং *৮০১।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** খাদ্য সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে সরিষার তৈল বা অনুরূপ ভোজ্য তেলের মিলগুলিতে মোট কি পরিমাণ ভোজ্য তেল মাসিক বা বাৎসরিক উৎপন্ন হয় ; এবং

(খ) উক্ত মিলগুলি কি প্রয়োজনমতো তৈলবীজের সরবরাহ সরকার থেকে পাইয়া থাকেন?

**শ্রী সুধীন কুমার ঃ** (ক) পশ্চিমবঙ্গে ভোজ্যতেলের মিলগুলিতে বাৎসরিক প্রায় ৮০ হাজার মেট্রিকটন ভোজ্য তেল উৎপন্ন হয়।

(খ) সরকার হইতে কোনওরূপ তৈলবীজ সরবরাহ করা হয় না।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মিলগুলি কোন সোর্স থেকে সরষে সংগ্রহ করে?

**শ্রী সুধীন কুমার ঃ** কিছু আমাদের রাজ্যে উৎপাদন হয় বাকিটা অন্য রাজ্য থেকে আমদানি করে।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** প্রাইভেট ট্রেডিংয়ের চ্যানেল যেসব আছে তাকে ব্যবহার করলে তেলের চাহিদা এবং যোগানের ক্ষেত্রে উন্নতির আশা করেন কি না?

**শ্রী সুধীন কুমার ঃ** আমাদের রাজ্যে যতক্ষণ না যথেষ্ট পরিমাণে তৈলবীজ উৎপাদন হচ্ছে ততক্ষণ পর্যন্ত এর সুরাহা করা যাবে না। বর্তমানে আমাদের তৈলবীজ উৎপাদন অত্যন্ত সীমিত বলে বাকিটা অন্যান্য রাজ্য থেকে আনতে হয় যেখানকার বাজারের উপর আমাদের কন্ট্রোল নেই। সেই কারণে রাজ্য সরকার কোনও ব্যবস্থা করতে পারেন না। অতএব ব্যক্তিগত মালিকানায় যেসব তেল মিলগুলি আছে তার সম্পর্কে কোনও ব্যবস্থা করা সম্ভব নয়।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** তেলকল মালিকরা যে সরষে সরকার থেকে পায় বা বাজার থেকে কেনে এবং যে দামে বাজারে বিক্রি করে তার মধ্যে কোনও সামঞ্জস্য আছে কিনা?

**শ্রী সুধীন কুমার ঃ** সরকারের কাছ থেকে কোনও তৈলবীজ পায় না, বাজার থেকে কেনে এবং বাজার থেকে যে দামে কেনে সেটা তারা প্রাইভেট ট্রেডিংয়ের মাধ্যমে বিভিন্ন দামে কেনে। অতএব সরকারের সেখানে কোনও নিয়ন্ত্রণ নেই।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** সরষের বীজ এবং অন্যান্য তৈলবীজের ক্ষেত্রে প্রাইভেট ট্রেডিং বন্ধ করবার কথা চিন্তা করছেন কিনা?

**শ্রী সুধীন কুমার ঃ** না।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** এই ট্রেডের উপর সরকারের কোনও কন্ট্রোল আছে কিনা অথবা কোনওরকম কন্ট্রোল আরোপ করবার কথা চিন্তা করছেন কিনা?

**শ্রী সুধীন কুমার ঃ** প্রথমত কোনও কন্ট্রোল নেই। দ্বিতীয়ত গভর্নমেন্ট যেখানে নিজে তৈলবীজ সরবরাহ করতে পারবে না সেখানে সরকারের কন্ট্রোল করা উচিতও নয় এবং সম্ভব নয়।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** এই চ্যানেল যদি নিজস্ব পথে কাজ করে এবং যা ইচ্ছা দামে তেল বাজারে ছাড়ে তাহলে সরকার ন্যায্য মূল্যে তা বন্টন ও বিক্রি করবার ব্যবস্থা বিপর্যস্ত হওয়ার সম্ভাবনা আছে কিনা?

**শ্রী সুধীন কুমার ঃ** সরকার যে তেল ন্যায্য মূল্যে বিক্রি করে সেটা সরষের তেল নয় অন্য ভোজ্য তেল যেটা অল্প মূল্যে বিতরণ করার প্রচেষ্টার মধ্যে দিয়ে ব্যক্তিগত মালিকানার উপর খানিকটা নিয়ন্ত্রণ করবার প্রচেষ্টা করছেন এবং করবেন।

[1-10 – 1-20 p.m.]

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি এই প্রাইভেট ট্রেডিং মারফত যে ভোজ্য তেলের যোগান দেওয়া হয় এর বিরুদ্ধে ভেজালের গুরুতর অভিযোগ আছে কিনা এবং কোয়ালিটি কন্ট্রোলের দিকটা সরকার ভেবে দেখছেন কিনা?

**শ্রী সুধীন কুমার ঃ** এই রকম অভিযোগ আছে, গভর্নমেন্টের তরফ থেকে এবং মিউনিসিপ্যাল বডির তরফ থেকে কোর্টে মামলাও আছে এবং এই ঘটনায় সকলেই পরিচিত যে ভোজ্য তেল এবং সরষের তেল বলে যে জিনিস বিক্রি হয় অধিকতর ক্ষেত্রে সেটাই লোকে চান বেশি, অতএব ভেজাল সেই ক্ষেত্রে সবচেয়ে বেশি ; মামলা করে এর কোনও সুরাহা করা যায়নি।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** সরষের তেল ছাড়া যেসব ভোজ্য তেল বাজারে পাওয়া যায় এই ভোজ্য তেল মাসে মাসে কি পরিমাণ দিচ্ছেন?

**শ্রী সুধীন কুমার ঃ** এই তেল বিদেশ থেকে আমদানি করেন কেন্দ্রীয় সরকার, সেই তেলকে পরিশোধন করতে হয়। পরিশোধন করবার ক্ষমতা এখানে সীমিত বলে আমরা কেন্দ্রীয় সরকার অন্য রাজ্য থেকে দিতে বলি। কিন্তু আমাদের সীমাবদ্ধ পরিশোধন ক্ষমতা, তারপর কেন্দ্রীয় সরকারের নিজের প্রচেষ্টা এই সমস্ত পরিশোধন করতে পারব এবং আমরা এটা অনুমান করছি যে রেপসিড অয়েল মাসে ৫ হাজার মেট্রিক টন এবং আর বি ডি পাম অয়েল ২ হাজার মেট্রিক টন মাসে আমরা এখান থেকে বিতরণ করতে পারব।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** মন্ত্রী মহাশয় স্বীকার করলেন যে ভেজাল আছে এবং তারজন্য কোর্টে মামলা হচ্ছে। কিন্তু দেখা যায় যে সেই মামলাতে সামান্য সাজা হওয়ার ফলে ভেজালকারিরা আবার নতুন করে ভেজাল করে। সেইজন্য আইন সংশোধন করে ভেজালকারির দন্ড যাতে সবচেয়ে বেশি হয় তার ব্যবস্থা করবেন কি?

**শ্রী সুধীনকুমার ঃ** এইজন্য কেন্দ্রীয় সরকার বলা হচ্ছে এবং আইন পরীক্ষা করে দেখা হচ্ছে যে এই বিধানসভায় আইন করে নির্দিষ্ট সাজা দেবার ব্যবস্থা করতে পারেন কিনা? এই বিষয়ের আইনজ্ঞদের পরামর্শ পাওয়া গেলে এই বিধানসভায় যদি সম্ভব হয় তাহলে সেখানে আইন সংশোধনের ব্যবস্থা করা হবে।

**শ্রী অজয়কুমার দে ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি বলবেন এই রেপসিড অয়েল এবং তিল তেল এই দুটোকে মিক্স করে তেলকলে যদি তেল তৈরি করা হয় তাহলে সরষের তেলের চেয়ে দাম কম হবে এবং লোকের কেনার পক্ষে সুবিধা হবে?

**শ্রী সুধীন কুমার ঃ** কেন্দ্রীয় আইন অনুযায়ী তেলের যে নির্দিষ্ট মান নিরূপণ করা আছে তাতে সেই আইন অনুযায়ী তিল এবং সরষের তেল একত্রে মিশ্রণ করা নিষিদ্ধ।

**শ্রী অজয়কুমার দে ঃ** কেন্দ্রে সেইসব আইনে ডিফেক্ট থাকলে সেটা সংশোধন করার জন্য কেন্দ্রীয় সরকারকে বলবেন। এই রেপসিড অয়েল এবং তিল তেল মিক্স করে যদি ভোজ্য তেল করা যায় তাহলে ৭/৮ টাকায় লোককে তেল দেওয়া যায়। এই সম্বন্ধে কেন্দ্রীয় সরকারের সঙ্গে আলোচনা করতে রাজি আছেন কিনা? এবং এই সম্বন্ধে চিন্তা ধারা আছে কিনা?

**শ্রী সুধীন কুমার ঃ** যে চিন্তা-ধারা করা হয়েছে সেটা একটা কোনও বিশিষ্ট তেল শুধু নয়, অন্যান্য নানাবিধ আমাদের যে তৈল বীজ আছে সমস্ত তৈলবীজগুলি বৈজ্ঞানিক পদ্ধতিতে তেল নিষ্কাশন করে তাকে পরিশোধন করে, যেমন বিদেশে চালু আছে, একটা স্ট্যান্ডার্ড ভোজ্য তেল করে তাকে সহজ এবং সস্তা দামে দেবার পরিকল্পনা সরকারের আছে এবং সরকার সেইমতো ব্যবস্থা করবেন।

**নর্থবেঙ্গল স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশন-এর আয় ও ব্যয়**

***৬৭৪।** (অনুমোদিত প্রশ্ন নং *১৩৯১।) **শ্রী তারকবন্ধু রায় ঃ** স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৮-৭৯ আর্থিক বছরে নর্থবেঙ্গল স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশন-এর আয় ও ব্যয় এর পরিমাণ কত ; এবং

(খ) ঐ উক্ত সময়ে ঐ সংস্থার কর্মীদের বোনাস দেওয়া হয়েছিল কিনা ; এবং

(গ) হয়ে থাকলে, প্রদত্ত বোনাস-এর হার কত ও মোট টাকার পরিমাণ কত?

**Construction of Community Halls and Commercial Estates**

***677.** (Admitted question No.*1068.) **Shri Rajani Kanta Doloi :**

Will the Minister-in-charge of the Local Government and Urban Development Department be pleased to state—

(a) if it is a fact that the State Government had made provisions to partially finance, on matching grant basis, 20 schemes for construction of Community Hall and Commercial Estates on municipal lands, during 1979-80 ; and

(b) if so—

(i) the number of such schemes financed by the Government during 1979-80 (up to January, 1980), and

(ii) the names of the municipalities who have submitted such schemes during the period mentioned above ?

**Shri Prasanta Sur :**

(a) No, not on matching grant basis, but the State Govenment had made provisions to partially finance more than 20 schemes for construction of community Halls and Commercial Estates, during 1979-80 mostly on municipal lands.

(b) (i) Community Hall—31 commercial Estate 26.

(ii) **Community Hall**

Dainhat Municipality

Ghatal Municipality

Chandrakona Municipality

Bhadreswar Municipality

Uttarpara-Ketrung Municipality

Champdany Municipality

Konnagar Municipality

Baidyabati Municipality

Bally Municipality

Bhatpara Municipality

Titagarh Municipality

Khardah Municipality

Panihati Municipality

Baranagar Municipality
North Dum Dum Municipality
Garulia Municipality
Bongaon Municipality
Basirhat Municipality
Ashokenagar-Kalyangarh Municipality
South Suburban Municipality
Joynagar-Mazilpur Municipality
Kamarhati Municipality
South Dum Dum Municipality
Jaynagar-Mazilpur Municipality
Kalyani Notified Area Authority
Kurseong Municipality
Siliguri Municipality
Balurghat Municipality
Raiganj Municipality
Dinhata Municipality
Tufanganj Town Committee
Haldibari Town Committee

**Commercial Estate**

Rampurhat Municipality
Bolpur Municipality
Sainthia Notified Area Authority
Bankura Municipality
Vishnupur Municipality
Midnapore Municipality
Contai Municipality
Chandernagore Municipality
Champdani Municipality
Dum Dum Municipality

Bongaon Municipality
Basirhat Municipality
Barrackpore Municipality
Habra Municipality
Ranaghat Municipality
Birnagar Municipality
Berhampore Municipality
Murshidabad Municipality
Jiaganj-Azimganj Municipality
Kandi Municipality
Old Malda Municipality
English Bazar Municipality
Siliguri Municipality
Darjeeling Municipality
Kalimpong Municipality
Jhalda Municipality

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** আপনি বললেন স্টেট গভর্নমেন্ট ১৯৭৯-৮০ কত সালে ৩১টি কমিউনিটি হল এবং ২৬টি কমার্শিয়াল স্টেটসকে ফিনান্সিয়াল হেল্প করেছে ; কত টাকা এই বাবদ দিয়েছে এবং সেটা গ্রান্ট হিসাবে, না লোন হিসাবে দিয়েছে?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আমরা এই বাবদ ২৫ লক্ষ টাকা দিয়েছি, সবটাই গ্রান্ট হিসাবে দিয়েছি।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** এটা কি ওয়েস্ট বেঙ্গলের সমস্ত মিউনিসিপ্যালিটিগুলিকে কভার করছে?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আমার উত্তরের মধ্যেই আছে যে, পশ্চিমবঙ্গে মোট ১০০টি মিউনিসিপ্যালিটি আছে, সব কটিকেই দেওয়া হচ্ছে।

**শ্রী প্রবোধচন্দ্র সিন্‌হা ঃ** কোনও মিউনিসিপ্যালিটি এই আর্থিক অনুদানের সাহায্যে কমিউনিটি হল নির্মাণের কাজ শুরু করেছে ; এই রকম কোনও খবর আপনার আছে কি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আমি আগেই বলেছি অলরেডি প্রায় সব কয়টি মিউনিসিপ্যালিটি এই কাজ আরম্ভ করেছে। কেউ আরম্ভ করেনি এই রকম খবর আমার কাছে নেই।

**শ্রী প্রবোধচন্দ্র সিন্‌হা ঃ** কাঁথি মিউনিসিপ্যালিটিতে এই ধরনের কাজ আরম্ভ হয়নি।

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** ঠিক আছে, এটা আমি জেনে নিলাম।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** কোথায় কোথায় কাজ আরম্ভ হয়নি সেখবর আপনাকে দিলে আপনি কি সে সম্বন্ধে ব্যবস্থা গ্রহণ করবেন?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** খবর পেলে নিশ্চয়ই উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করব।

**ডি এস টি সি-এর দূরপাল্লার বাস**

***৬৭৮।** (অনুমোদিত প্রশ্ন নং *১২১৬।) **শ্রী উপেন কিসকু ঃ** স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) দুর্গাপুর হইতে (১) ঝাড়গ্রাম পর্যন্ত (ভায়া রাইপুর) ও (২) জামসেদপুর পর্যন্ত (ভায়া রাইপুর-লোধাশুলি) দূর পাল্লার ডি এস এস টি সি-এর বাস চালানোর পরিকল্পনা সরকারের আছে কিনা ; এবং

(খ) থাকিলে, উক্ত পরিকল্পনা কবে নাগাদ বাস্তবায়িত হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী মহম্মদ আমিন ঃ** (ক) বর্তমানে দুর্গাপুর হইতে (১) ঝাড়গ্রাম (ভায়া রাইপুর) ও (২) জামসেদপুর (ভায়া রাইপুর লোধাশুলি) পর্যন্ত ডি, এস, টি, সি বাস চালাইবার কোনও পরিকল্পনা সরকারের নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** ডি. এস. টি. সি. কতগুলি রুটে বাস চালাচ্ছে?

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** এই প্রশ্ন ওঠে না।

**হলদিয়া-ফারাক্কা জলপথ**

***৬৮০।** (অনুমোদিত প্রশ্ন নং *১২৪৯।) **শ্রী আবুল হাসনাৎ খান ঃ** স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হলদিয়া-ফারাক্কা জাতীয় জলপথে পণ্য ও যাত্রী পরিবহনের কোনও পরিকল্পনা সরকারের আছে কি ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনা বাস্তবায়িত হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী মহম্মদ আমিন ঃ** হলদিয়া ফারাক্কা জলপথকে "জাতীয় জলপথ" রূপে ঘোষণা করার প্রস্তাবটি কেন্দ্রীয় সরকারের বিবেচনাধীন। কেন্দ্রীয় সরকার উক্ত জলপথকে জাতীয়

জলপথ হিসাবে ঘোষণা করিলে ভবিষ্যৎ কর্মপন্থা স্থির করা হইবে।

### Consultants engaged in CMDA

***681.** (Admitted question No.*2142.) **Shri Haji Sajjad Hussain and Shri Rajani Kanta Doloi :** Will the Minister-in-charge of the Public Works (Metropolitan Development) Department be pleased to state—

(a) if it is a fact that the Calcutta Metropolitan Development Authority has engaged Consultants to prepare project reports to improve vehicular and pedestrain traffic in Calcutta ; and

(b) if so,

(i) the number of Multinational Firms amongst these Consultants,

(ii) the number of such Consultants who are assisted by their foreign collaborators in preparing the project,

(iii) the among paid or proposed to be paid to these Consultants for preparing the project, and

(iv) what progress has so far been achieved in the matter ?

**Shri Prasanta Kumar Sur :**

(a) Yes.

(b) (i) Nil.

(ii) Nil.

The U.K. Govt. have however engaged a British Consultants Firm for preparation of Trafic Circulation Plan and other related Matters. The local cost of the personel will be met by CMDA.

(iii) The total value of the consultancy work payable to the Indian Firm is Rs.81.00 lakhs. So far a total sum of Rs.53.33 lakhs has been paid to the consultants.

(iv) The entire work is divided into three parts viz. Part-A, Part-B and Part-C.

**Part-A :**

This part comprises circulation plea for the Metrocore Area extending from Vivekananda Setu in the North, Garia in the South, Airport-Salt Lake in the East, National Highway Bye Pass in Howrah in the West. Apart from these, the Part-'A' work also includes Traffic Surveys, Inventeries and Evaluation of Traffic Engineering Parameters—standards to be used for design of inter-sections and roads in the above area.

**Progress :** 80% of the work is completed. The report will be finalised soon.

**Part-B :**

The Part—'B' work consists of undertaking detailed physical survey's traffic surveys, analysis, thereof preparation of preliminary functional plan, preparation of detailed functional plans, preparation of Engineering Designs etc.

**Progress :** 30% of the work is nearing finalisation.

**Part-C :**

The Part—'C' of the work comprises monitoring or the effects of Implementation of the Traffic Engineering Schemes. This also involves undertaking various surveys and their analysis as also co-relating the same to the traffic condition existing before implementation of these schemes.

**Progress :** Work will start after implementation of some schemes listed in Part A and Part B.

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় এই ট্রাফিক কনজেসশনকে আপনি দূর করবার জন্য এবং উন্নতি করবার জন্য যে কাজ শুরু করেছেন বৃটিশ কনসালটেন বা ইন্ডিয়ান কনসালটেন এর যে সমস্ত ফার্ম যারা এই কাজ টেকাপ করেছেন, এটা কবে থেকে শুরু হয়েছে?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** এই কন্ট্রাক্ট আমাদের সরকারের আসার আগে থেকে আলোচিত হয়েছিল এবং আমরা আসার পর কাজ শুরু হয়েছে।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** আপনি বললেন ৮০ লক্ষ টাকা খরচ হওয়ার কথা এবং

বলেছেন যে ৫৩ লক্ষ টাকা ইতিমধ্যে খরচ হয়ে গেছে অথচ এখনও কাজে ৩০ পারসেন্ট বা ২০ পারসেন্ট শুরু হয়েছে এবং পুরো স্কীমটা ৩ ভাগে ভাগ করেছেন এবং একটি ভাগের কাজ শুরু হয়নি। আজ পর্যন্ত ইনটারিম রিপোর্ট পেয়েছেন কিনা এই ব্যাপারে এবং কিভাবে সার্ভে হয়েছে?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আপনি দেখবেন আমি বলেছি পার্ট এতে ৮০টি পারসেন্ট অফ দি ওয়ার্ক ইজ কমপ্লিট, রিপোর্ট উইল বি ফাইনাল ইজ সুন আমার কাছে এখনও কোনও রিপোর্ট নাই আর বলেছি ইন্ডিয়ান কনসালটেন্ড পার্ট-এর যে ভাগ ইন্ডিয়ান কনসালটেন পার্ট বির যে ভাগ তার ফর্টি পারসেন্ট অফ দি ওয়ার্ক ইজ নিয়ারিং কমপ্লিটেন্ড।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** আপনি বলেছেন উত্তরে বিবেকানন্দ সেতু থেকে দক্ষিণে গড়িয়া এবং পূর্বে এয়ারপোর্ট থেকে সল্টলেক ন্যাশনাল হাই ওয়েজ পর্যন্ত এনটায়ার এরিয়া সার্ভে করা হয়েছে। আপনার কি এই ধারণা হয়েছে এই রিপোর্ট পাওয়ার পরে এত লক্ষ টাকা খরচ করার পরে ট্রাফিক কনজেশন কমবে?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আমি রিপোর্ট না পেলে কি করে বলব? আমি ম্যাজিসিয়ান নই, বা ভবিষ্যত বক্তাও নই।

### সরকারি বাস ও ট্রামের চলাচল

***৬৮২।** (অনুমোদিত প্রশ্ন নং *১৪৬৭।) **শ্রী সন্দীপ দাস ঃ** স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ১৯৮০ সালের ১লা জানুয়ারি হইতে ২৯এ ফেব্রুয়ারি পর্যন্ত মাসে কলকাতায় গড়ে কত সরকারি বাস ও ট্রাম চলেছে?

**শ্রী মহম্মদ আমিন ঃ** ৬২৫ খানা বাস ও ৩১০টি ট্রাম চলেছে।

**শ্রী সন্দীপ দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, কতগুলি চালু হয়েছিল এবং দৈনিক কতগুলি বাস ব্রেক ডাউন হয়ে রাস্তায় পড়ে থাকছে?

**শ্রী মহম্মদ আমিন ঃ** নোটিশ দেবেন।

**শ্রী সন্দীপ দাস ঃ** এই সংখ্যা কি গত বৎসর, কি তার আগের বৎসরে যে সংখ্যা ছিল তার চেয়ে কম ?

**শ্রী মহম্মদ আমিন ঃ** না, তার থেকে বেশি।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** আপনার যতগুলি বাস রয়েছে তার তুলনায় প্রায় ৫০ পারসেন্ট বাস প্রতিদিন রাস্তায় নামছে এবং যে ৫০ পারসেন্ট নামছে তার ২০ পারসেন্ট খারাপ হয়ে যাচ্ছে এই সংবাদ কি আপনি জানেন?

**শ্রী মহম্মদ আমিন :** না, সে খবর ঠিক নয়।

### মুর্শিদাবাদ জেলায় জঙ্গিপুর মিউনিসিপ্যালিটির নির্বাচন

***৬৮৩।** (অনুমোদিত প্রশ্ন নং *২২৮৮।) **শ্রী হাবিবুর রহমান :** স্থানীয় প্রশাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার জঙ্গিপুর মিউনিসিপ্যালিটির নির্বাচন কতদিন আগে হইয়াছিল ; এবং

(খ) বর্তমানে উক্ত মিউনিসিপ্যালিটি কি নির্বাচিত প্রতিনিধি কর্তৃক পরিচালিত হইতেছে?

**শ্রী প্রশান্তকুমার শূর :** (ক) গত ২৮।৭।৬৮ তারিখে নির্বাচন হইয়াছিল।

(খ) না।

**শ্রী রজনীকান্ত দলুই :** এখন এই মিউনিসিপ্যালিটির অ্যাডমিনিস্ট্রেটার কে আছেন দয়া করে জানাবেন কি এবং কেন নিলেন?

**শ্রী প্রশান্তকুমার শূর :** আমরা সুপারসিড করিনি। ১৭।৮।৭৯ তারিখ থেকে একজন এক্সজিকিউটিভ অফিসার চালাচ্ছেন।

**শ্রী রজনীকান্ত দলুই :** এখন এখানে নির্বাচন হবে কি?

**শ্রী প্রশান্তকুমার শূর :** আমরা আশা করছি সারা পশ্চিমবাংলার মিউনিসিপ্যালিটিতে নভেম্বর মাসে নির্বাচন হবে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** জঙ্গীপুর মিউনিসিপ্যালিটি নির্বাচিত প্রতিনিধির দ্বারা পরিচালিত হচ্ছিল, কি কি কারণে তাদের বাতিল করে দেওয়া হয়েছিল?

**শ্রী প্রশান্তকুমার শূর :** এখন এটা এখানে নেই, প্রশ্ন করলে দেখে বলতে পারি। তাদের বিরুদ্ধে বহু অভিযোগ ছিল তা তদন্ত করা হয়েছিল এবং তারপর সেটা করা হয়েছে।

### ঢোলার হাট-লক্ষ্মীকান্তপুর শাট্‌লরুটের বাস

***৬৮৪।** (অনুমোদিত প্রশ্ন নং *১৪৮১।) **শ্রী কৃষ্ণধন হালদার :** স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, ২৪-পরগনার ঢোলার হাট-লক্ষ্মীকান্তপুর শাট্‌লরুটে ৪টি বাসের পারমিট থাকা সত্ত্বেও গত তিন বৎসর ধরিয়া অদ্যাবধি মাত্র দুটিবাস চলাচল করে ;

(খ) অবগত থাকিলে, সরকার এ বিষয়ে কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন ; এবং

(গ) অন্য দুটি পারমিট-প্রাপ্ত বাস ভিন্নরুটে চালাইবার কোনও সংবাদ সরকারের নিকট আছে কি?

**Shri Mohammed Amin :** (a) Yes.

(b) The R.T.A. ! Calcutta Region, in its meeting held on 27.2.80 has resolved that endorsement in the permits of all the buses of route no.89/89A will be made enabling them to ply on the route from Lakshmikantapur to Dholarhat. In order that inspite of breakdown, two buses can ply daily, permits are issued in respect of four buses every week. To eliminate this difficulty it has been resolved in that meeting of the R.T.A. Calcutta region that endorsement on the permits of all the buses of route No.89/89A may be made so that four buses can ply daily on the route Lakshmikantapur to Dholarhat.

**রজনীকান্ত দলুই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, শুধু লক্ষ্মীকান্তপুর—ঢোলার হাট নয়, পশ্চিমবঙ্গের বিভিন্ন বাস রুটেতে যতগুলি পারমিট দেওয়া হয় বাসের তার তুলনায় চলে কম বাস এই সম্বন্ধে আপনার জানা আছে কি?

**শ্রী মহম্মদ আমিন ঃ** হ্যাঁ, এই রকম সংবাদ আছে, যতটা পারমিট দেওয়া হয়েছে ততটা বাস চলে না।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** এই যে চালাচ্ছেনা তার কারণগুলি আর, টি, এ, জেনেও চুপচাপ বসে থাকছে, কোনও ব্যবস্থা নিচ্ছেনা, এই ধরনের কোনও অভিযোগ আপনি পেয়েছেন কি?

**শ্রী মহম্মদ আমিন ঃ** না, আমরা এটা বলেছি যে কতকগুলি আইনের অসুবিধা আছে। কিন্তু যেখানে রুট আছে বাস নেই তার কারণ জেনে নেওয়ার পরে সেখানে অন্য পারমিট দিয়ে রিপ্লেসমেন্টের ব্যবস্থা করতে হবে এই কথা আমরা আর, টি, এ, কে জানিয়ে দিয়েছি।

## Refining capacity of crude rapeseed oil

***687.** (Admitted question No.*1582.) **Shri Rajani Kanta Doloi :** Will the Minister-in-charge of the Food and Supplies Department be pleased to state what action has been taken by the Government to raise the refining capacity of crude rapeseed oil and to utilize fully the existing refining capacity in the State ?

[1-30 – 1-40 p.m.]

**Shri Sudhin Kumar :** The State Govt. has a proposal to set up an oil refinery of its own. A project report received from a consultant's firm, appointed for the purpose, is under process :

Upto September, 1979 when West Bengal Essential Commodities Supply Corporation Ltd. used to refine crude rapeseed oil on its our account, the privately own refinories coould offer their spare capacity for refining 3500 MT of Crdue rapeseed oil per month. But actually they could refine on an average 1800 M.T. of rapesed oil per month.

Recently the State Govt. invited fresh offers from existing private refineries and they have offered to refine 4100 MT of crude rapeseed oil a month. Offers for refining upto 2375 MT of crude oil have also been received from some new and growing refineries. In the near future the spare capacity in the State for refining crude rape seed oil will go upto more than 6000 MT per month. And this spare capacity can be fully utilised as demand for refined rapesed oil has been steadily on the increase.

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** আপনি বললেন যে স্টেট গভর্নমেন্ট নিজস্ব রিফাইনারী সেট আপ করতে চাইছেন। কবে নাগাদ এটা সেটা আপ করতে পারবেন এবং কতটা ক্রুড রেপসিড এখানে রিফাইন্ড হবে সেটা মাননীয় মন্ত্রী মহাশয় জানাতে পারবেন কি?

**শ্রী সুধীন কুমার ঃ** প্রোজেক্ট রিপোর্ট যেটা এসেছে সেটা বিবেচনা করে দেখা হচ্ছে। দেখা হলে পর সরকারের পক্ষ থেকে নির্দিষ্ট জবাব দেওয়া সম্ভব হবে।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** ঐ প্রোজেক্ট রিপোর্ট কতটা রেপসিড প্রতি মাসে এখানে রিফাইন্ড হবে সেই তথ্য আছে কি বা সেটা জানাতে পারেন কি?

**শ্রী সুধীন কুমার ঃ** কতগুলি অলটারনেটিভ স্কীমস এখানে আছে। ২৫ টন করলে বা ৫০ টন করলে কি কি সুবিধা বা অসুবিধা আছে— তা আছে। অনেকগুলি প্রশ্নই এর সঙ্গে জড়িত আছে। এগুলি বিবেচনা করে দেখা হচ্ছে।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এরজন্য কত টাকা খরচ পড়বে?

**শ্রী সুধীন কুমার ঃ** সেটা বর্তমানে বলতে পারব না। কারণ জমির দাম, লোকশান কোথায় হবে, ফ্যাক্টরি বিল্ডিং-এর জন্য কত কষ্ট পড়বে ইত্যাদি সব ব্যাপার আছে।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** এটা কোথায় হবে সেটা কি ঠিক করেছেন?

(খ) অবগত থাকিলে, সরকার এ বিষয়ে কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন ; এবং

(গ) অন্য দুটি পারমিট-প্রাপ্ত বাস ভিন্নরুটে চালাইবার কোনও সংবাদ সরকারের নিকট আছে কি?

**Shri Mohammed Amin :** (a) Yes.

(b) The R.T.A. ! Calcutta Region, in its meeting held on 27.2.80 has resolved that endorsement in the permits of all the buses of route no.89/89A will be made enabling them to ply on the route from Lakshmikantapur to Dholarhat. In order that inspite of breakdown, two buses can ply daily, permits are issued in respect of four buses every week. To eliminate this difficulty it has been resolved in that meeting of the R.T.A. Calcutta region that endorsement on the permits of all the buses of route No.89/89A may be made so that four buses can ply daily on the route Lakshmikantapur to Dholarhat.

**রজনীকান্ত দলুই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, শুধু লক্ষ্মীকান্তপুর—ঢোলার হাট নয়, পশ্চিমবঙ্গের বিভিন্ন বাস রুটেতে যতগুলি পারমিট দেওয়া হয় বাসের তার তুলনায় চলে কম বাস এই সম্বন্ধে আপনার জানা আছে কি?

**শ্রী মহম্মদ আমিন ঃ** হ্যাঁ, এই রকম সংবাদ আছে, যতটা পারমিট দেওয়া হয়েছে ততটা বাস চলে না।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** এই যে চালাচ্ছেনা তার কারণগুলি আর, টি, এ, জেনেও চুপচাপ বসে থাকছে, কোনও ব্যবস্থা নিচ্ছেনা, এই ধরনের কোনও অভিযোগ আপনি পেয়েছেন কি?

**শ্রী মহম্মদ আমিন ঃ** না, আমরা এটা বলেছি যে কতকগুলি আইনের অসুবিধা আছে। কিন্তু যেখানে রুট আছে বাস নেই তার কারণ জেনে নেওয়ার পরে সেখানে অন্য পারমিট দিয়ে রিপ্লেসমেন্টের ব্যবস্থা করতে হবে এই কথা আমরা আর, টি, এ, কে জানিয়ে দিয়েছি।

## Refining capacity of crude rapeseed oil

***687.** (Admitted question No.*1582.) **Shri Rajani Kanta Doloi :** Will the Minister-in-charge of the Food and Supplies Department be pleased to state what action has been taken by the Government to raise the refining capacity of crude rapeseed oil and to utilize fully the existing refining capacity in the State ?

জন্য যে অতিরিক্ত মুনাফা করছে, অতিরিক্ত ভাড়া নিচ্ছে সেটা থেকে রক্ষা করার জন্য এবং ছোট ছোট ব্যবসায়ীদের হয়রানি থেকে রক্ষা করার জন্য কোনও পরিকল্পনা আছে কি না?

**শ্রী মহম্মদ আমিন ঃ** সেই রকম কোনও পরিকল্পনা নেই।

**নর্থ বেঙ্গল স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশন-এর আয় ও ব্যয়**

*৬৭৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৯১।) **শ্রী তারকবন্ধু রায় ঃ** স্বরাষ্ট্র (পরিবহণ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৮-৭৯ আর্থিক বছরে নর্থ বেঙ্গল স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশন-এর আয় ও ব্যয় এর পরিমাণ কত; এবং

(খ) ঐ উক্ত সময়ে ঐ সংস্থার কর্মীদের বোনাস দেওয়া হয়েছিল কিনা; এবং

(গ) হয়ে থাকলে, প্রদত্ত বোনাস-এর হার কত ও মোট টাকার পরিমাণ কত?

**শ্রী শিবেন্দ্রনারায়ণ চৌধুরি ঃ** (ক) ১৯৭৮-৭৯ সালের আর্থিক বছরে নর্থ বেঙ্গল স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশনের অডিট রিপোর্ট সাপেক্ষে আয়-ব্যয়ের পরিমাণ ছিল আয় ৩ কোটি ৭২ লক্ষ টাকা, সুদ ও অপচয় বাবদ ৫ কোটি ৬ লক্ষ টাকা।

(খ) হ্যাঁ, বোনাস দেওয়া হয়েছিল। ৮.৩৩ শতাংশ। মোট টাকার পরিমাণ ১২ লক্ষ ৯৭ হাজার ৬৩৯ টাকা।

**শ্রী নবকুমার রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি আয়ের চেয়ে ২ কোটি টাকা বেশি ব্যয়ের কথা বললেন। এই ২ কোটি টাকা বেশি ব্যয় হল কেন সেটা জানাবেন কি?

**শ্রী শিবেন্দ্রনারায়ণ চৌধুরি ঃ** এটা একজাক্ট জানতে হলে আপনি প্রশ্ন করবেন, আমি পরে জানিয়ে দেব।

**শ্রী নবকুমার রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আমার প্রশ্নটা অতি সাধারণ। আপনার যা আয় হয়েছে তার চেয়ে ব্যয় বেশি হয়েছে। এটার কারণ কি?

**শ্রী শিবেন্দ্রনারায়ণ চৌধুরি ঃ** এটা অফ হ্যান্ড এখনই বলা যায় না। কি কি কারণে ব্যয় হয়েছে ডিটেলস দিতে হবে। আপনি পরে প্রশ্ন করলে আমি বলে দেব।

## Adjournment Motions

**Mr. Deputy Speaker :** I have received four notices of Adjournment Motion to-day one from Shri Rajani Kanta Doloi, one from Shri Shamsuddin Ahmed, Shri Krishna Das Roy, Shri Atish Chandra Sinha

and Shri Habibur Rahaman, one from Shri Md. Soharab and the last from Shri Satya Ranjan Bapuli.

All these adjournment motions relate to recent power crisis in this state and the distress caused to the people. An elaborate discussion has already been held in this Assembly a few days ago on a motion under rule 185. Besides, two Adjournment Motions on the same subject were tabled by the members yesterday to which consent was withheld by the Speaker. So I withhold my consent to the above motions. However, the members may read the text of the Adjournment Motions as amended, if they so desire.

[1-40 – 1-50 p.m.]

এই সম্বন্ধে একটা কথা বলতে চাই, আগে থেকে আমি এটা ঠিক করেছি যে অ্যাডজোর্নমেন্ট মোশন প্রত্যেক পার্টির এক একটা করে পড়া যাবে। কিন্তু আজকে চারটি অ্যাডজোর্নমেন্ট মোশন কংগ্রেসের তরফ থেকে এসেছে। আমি চারটিই ওনাদের পড়বার জন্য অনুমতি দিচ্ছি, ওয়ান আফটার অ্যানাদার।

**Shri Rajani Kanta Doloi :** This Assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance and of recent occurrence, namely—

The shortfall in power supply on Monday was the highest so far in the current year. Durgapur Projects Ltd. failed to supply a single M.W. of power to W.B.S.E.B. The Gas Turbines at Haldia has remained inoperative, Generation at Bandel, Santaldih and C.E.S.C. has become low. The prolonged loadshedding has caused scarcity of water and loss of industrial production. Instead of providing any relief to the consumers the Government have approved increase in the Electricity tariff for domestic industrial and commercial consumers.

**শ্রী সামসুদ্দিন আহমেদ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যা দেখতে পাচ্ছি—অর্ধেক নেই, আমি কোনটা পড়ব?

**মিঃ ডেপুটি স্পিকার :** আমি যেটা এগ্রি করেছি, সেটা পড়ুন।

**শ্রী সামসুদ্দিন আহমেদ :** আমি সেটাই পড়ছি, কিন্তু আপনাকে জানিয়ে দিলাম, যে কথাগুলো বলার উদ্দেশ্য ছিল এই মোশনে, এই কথাগুলো আপনি বাদ দিয়ে দিয়েছেন। আপনার হুকুম আমি পালন করছি।

জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল সমগ্র পশ্চিমবঙ্গে বিদ্যুৎ সঙ্কট চলেছে। যে সামান্য উৎপাদন হত, ইনজিনিয়ারগণের ওয়ার্ক টু রুল ঘোষণার জন্য তাও ব্যহত হইতেছে। পশ্চিমবঙ্গ তথা সমগ্র দেশের অর্থনৈতিক ভবিষ্যৎ এই বিদ্যুতের সুরাহার উপর নির্ভর করে। বিদ্যুৎ সঙ্কট মোচনের জন্য কর্মচারিদের সঙ্গে আলোচনার মাধ্যমে অগ্রসর হওয়া এবং অন্যান্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করার জন্য এই সভায় আলোচনা হোক। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিদ্যুৎমন্ত্রী আজকে একটা বিল এনেছেন, সেই বিলে তিনি এমপ্লয়িদের সুযোগ সুবিধা সম্বন্ধে চিন্তা ভাবনা করেছেন। কিন্তু আমার বক্তব্য হচ্ছে, এখানে আমরা আলোচনা করতে চেয়েছিলাম, যখন তিনি এত দেরিতে কর্মচারিদের সুবিধার জন্য বিল এনেছেন, তাহলে গত ৩ বছর ধরে কর্মচারিদের সঙ্গে একটা আলোচনা করতে পারতেন, তাহলে আমার মনে হয় এই বিদ্যুত উৎপাদন ব্যহত হত না। যেটুকু আমরা বিদ্যুৎ পেতাম সেটুকু থেকে বঞ্চিত হতাম না। সেই কথাটা এর ভেতর আলোচনা করতে চেয়েছিলাম। আমি বলতে চাইছি, মাননীয় বিদ্যুৎ মন্ত্রী এটা নিয়ে কর্মচারিদের সঙ্গে বসে চেষ্টা করে যেটুকু উৎপাদন হতে পারা সম্ভব সেটুকু করুন। আজকে ভারত সরকারের স্মরণাপন্ন হতে হচ্ছে, ভারত সরকারও ১৮০ মেগাওয়াট বিদ্যুৎ দেওয়ার কথা বলেছেন। সুতরাং এইভাবে যদি মনোভাব নিয়ে চলতেন তাহলে আমার মনে হয় আজকে এই অর্থনৈতিক যে সঙ্কট দেখা দিয়েছে, কলকারখানা, ডিপ টিউবওয়েল প্রভৃতি বন্ধ হয়ে গেছে। বিদ্যুতের অভাবে, সেইগুলো হত না। আমি আপনার মাধ্যমে বলতে চাই এটাকে গুরুত্ব দিয়ে যদি না দেখা হয় তাহলে আমরা এই হাউসে যতই আলোচনা করি না কেন, বিদ্যুৎ এমন একটা জিনিস যেটা নিয়ে এত খেলোভাবে এতদিন কাটানো উচিত নয়। তাই আপনার মাধ্যমে আমি বলতে চাই এটা নিয়ে মুখ্যমন্ত্রীর সঙ্গে বসুন, সকলকে নিয়ে আলোচনা করুন। এই অর্থনৈতিক সঙ্কট যেটা আমাদের সামনে আসছে সেটা যাতে সুরাহা করা যায়। আলোচনা করলে ভাল হত এই জন্য এই মোশনটা দিয়েছিলাম। আপনি নিষেধ করেছেন। আপনাকে ধন্যবাদ যে আমাকে আপনি মোশনটা পড়তে দিয়েছেন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতবি রাখছেন। বিষয়টি হ'ল—

বিদ্যুতের চরম দুরবস্থার জন্য লক্ষ লক্ষ শ্রমিক বেকার এবং দেশের উন্নতি ও প্রগতি ধ্বংসের মুখে। লক্ষমাত্রায় বিদ্যুৎ পাওয়া যাচ্ছে না, এর কারণ প্রশাসনিক দক্ষতার অভাব। অপরদিকে শ্রমিকদের উপর রাজনৈতিক চাপ দেওয়া হচ্ছে। জল নেই, কারখানা বন্ধ, ক্ষুদ্র ও কুটির শিল্প প্রায় ধ্বংসের মুখে। হাসপাতালে রোগীর চরম অসুবিধা এবং বিদ্যুৎ ঘাটতিতে সমাজ বিরোধীদের দৌরাত্ম বৃদ্ধি হচ্ছে।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার আরও অনেক কিছু বলার ছিল, কিন্তু আপনি সব কিছু কেটে দিয়েছেন। যাই হোক আমি একটা কথা বলি যে, আজকে বিদ্যুতের এই চরম দুরবস্থায় মাননীয় বিদ্যুতমন্ত্রীকে বামফ্রন্ট কমিটির কাছে হাজির হতে বলা হোক। বামফ্রন্ট কমিটি অনেক দফতর নিয়েই আলোচনা করছে, কিন্তু বিদ্যুৎ দফতর নিয়ে আলোচনা হচ্ছে না। স্যার, আপনি নিশ্চয়ই স্বীকার করবেন, সারা পশ্চিমবাংলার মানুষ স্বীকার করেন যে, বিদ্যুৎ শুধু পশ্চিমবাংলার নয় সমস্ত জায়গার অর্থনীতির মূল বুনিয়াদ। আজকে গোটা পশ্চিমবাংলায় সেটা ভেঙে পড়েছে। অথচ সেই বিদ্যুৎ নিয়ে কোনও আলোচনা বামফ্রন্ট কমিটি করছে না। তাই আমি বলছি যে, আমরা এখানে এবিষয়ে গঠনমূলক সমালোচনা করতে চাই। আজকে বিদ্যুৎ মন্ত্রী যখন পশ্চিমবাংলায় বিদ্যুতের এই চরম দুরবস্থা তখন গায়ে হাওয়া লাগিয়ে ঘুরে বেড়াচ্ছেন। আজকে বামফ্রন্ট কমিটির কাছে তাঁকে জবাবদিহি করতে হয় না। কারণ তিনি মুখ্যমন্ত্রী এবং অত্যন্ত প্রভাবশালী মন্ত্রী, সুতরাং তাঁর গায়ে কেউ হাত দিতে পারবে না। অথচ তাঁর জন্য আজকে পশ্চিমবাংলা ধ্বংসের মুখে। আজকে পশ্চিমবাংলার শুধু কোটি কোটি টাকার লোকসান হচ্ছে তাই নয়, লক্ষ লক্ষ শ্রমিক বেকার হয়ে পড়ছে। সমগ্র পশ্চিমবাংলার অর্থনীতি ধ্বংসের মুখে, অথচ এই সম্বন্ধে আমরা আলোচনা করতে পারছি না। বিদ্যুৎ মন্ত্রীকে বামফ্রন্ট কমিটির কাছে কৈফিয়ৎ দিতে হচ্ছে না, এটা একটা অদ্ভুত ব্যাপার, এটা আমরা বুঝতে পারছি না। আজকে তাই আমরা এটা আলোচনা করতে চেয়েছিলাম, আপনি সুযোগ দিলে খুশী হতাম। আমরা জানি এই সমস্যার সমাধানের ক্ষেত্র আছে, কিন্তু তার জন্য প্রচেষ্টার প্রয়োজন, সেই প্রচেষ্টা বিদ্যুৎ মন্ত্রীর নেই। তিনি প্রশাসনকে হাতের মধ্যে নিয়ে বসে আছেন। প্রশাসনের কোথায় দুর্বলতা, প্রশাসনের মধ্যে দক্ষতার অভাব কোথায়, কোথায় দলবাজি হচ্ছে, সে সম্বন্ধে খোঁজ নেবার কিন্তু আজকে তাঁর সময় নেই। তিনি এদিকে সময় না দিয়ে অন্য দিকে ঘুরে বেড়াচ্ছেন। আমরা আজকে বিদ্যুৎ দফতরের বিভিন্ন ত্রুটি বিচ্যুতির বিষয়ে এখানে বলতে পারতাম। কিন্তু আপনি আমাদের সে বিষয়গুলি আলোচনা করবার সুযোগ দিলেন না।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সত্য বাপুলি মহাশয় অত্যন্ত সারগর্ভ বক্তৃতা দিলেন। আপনি ওঁকে বসতে বললেন না, উনি বসে পড়লেন কেন? আমরা ওঁর বক্তৃতা শুনতে চাইছি।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** স্যার, সরকার পক্ষ যখন দাবি করছে সারগর্ভ বক্তৃতা হচ্ছে বিদ্যুতের উপর এবং আপনার যখন আপত্তি নেই তখন আপনি ওঁকে বক্তৃতা করতে দিন।

**মিঃ ডেপুটি স্পীকার ঃ** ডাঃ আবেদিন, আমি ৬ দিন পরে আবার এখানে এসেছি, বিহারে আমার মেয়ের বিয়েতে গিয়েছিলাম, ৬ দিন বিদ্যুৎ পাইনি। সেই জন্যই আমি একটু বিদ্যুতের কথা শুনতে চেয়েছিলাম।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** আমি অমলবাবুকে আন্তরিক ধন্যবাদ দিচ্ছি, কারণ উনি দাবি

করেছেন বিদ্যুৎ নিয়ে আলোচনা হওয়া দরকার আজকের আনন্দবাজার পত্রিকায় আছে, মুখ্যমন্ত্রী তিনটি রাজ্য পশ্চিমবঙ্গ, ত্রিপুরা এবং কেরালায় উৎপাদন বৃদ্ধির কথা বলেছেন। সারা ভারতবর্ষের কথা বলবার তাঁর সাহস নেই। উপাধ্যক্ষ মহাশয়, আপনি যদিও আলোচনা করতে দেননি, তথাপি আপনি আমার মূল বক্তব্য শুনেছেন তার জন্য আমি আপনাকে ধন্যবাদ দিচ্ছি। আপনি দয়া করে এবিষয়ে একটা দিন ঠিক করে দিন, সেদিন আমরা এবিষয়ে আলোচনা করব।

[1-50 – 2-00 p.m.]

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি যে বলার সুযোগ দিয়েছেন সেটা পশ্চিমবাংলার লোকের ভাল হবে। আজকে আমরা দেখছি, সাঁওতালডিহিতে পার্টি-বাজি করছেন, শ্রমিক কর্মচারিদের পুলিশ দিয়ে হয়রানি করা হচ্ছে। সমস্ত বিদ্যুৎ কেন্দ্রগুলিকে অচল করে দেওয়া হয়েছে। এই পার্টিবাজির জন্য। মাননীয় অমল বাবু জানেন, তিনি সরকার পক্ষের শরিক। তিনি জানেন, এই বিদ্যুৎমন্ত্রীর গায়ে হাত দেওয়া যাচ্ছে না কেননা বিদ্যুৎমন্ত্রীর গায়ে হাত দিলে সারা পশ্চিমবাংলা ছিন্নভিন্ন হয়ে যাবে। আমি জানি মাননীয় অমলবাবু এই কথা বলতে চেয়েছেন, তারই দলের মন্ত্রীকে বারবার ডেকে পাঠাচ্ছেন প্রমোদ দাশগুপ্ত মহাশয় কিন্তু পশ্চিমবাংলাকে যিনি অন্ধকার করে দিল, পশ্চিমবাংলাকে যিনি শেষ করে দিল তাঁকে ডাকা হচ্ছে না। কিন্তু তাঁকে ডাকা হবে। কেন কোটি কোটি টাকা নষ্ট হয়েছে? কেন বিদ্যুতের দুরবস্থা, কেন বিদ্যুৎ দিতে পারছেন না? অথচ ৩ বছর আঁকড়ে ধরে বসে আছেন, ছাড়ছেন না। মাননীয় বিদ্যুৎমন্ত্রী ব্যর্থতার পরিচয় দিয়েছেন, উন্নতি করতে পারেননি, অবনতি হয়েছে, দিনের পর দিন অবনতি হচ্ছে। ওনারা ৩০ বছরের কথা বলেন কিন্তু ৩০ বছরের কংগ্রেসের সময়ে যে পরিমাণ বিদ্যুৎ রক্ষা করতে পেরেছিলাম তাও আপনারা রক্ষা করতে পারেননি, দিনের পর দিন কমে আসছে। এটা প্রশাসনের ব্যর্থতার পরিচয়। আমি আপনার মাধ্যমে বলছি, বিদ্যুৎমন্ত্রী আসুন, যেদিন হাউসে বক্তব্য রাখি, বিদ্যুৎমন্ত্রী থাকেন না, বিদ্যুৎমন্ত্রীর শোনার সুযোগ নেই। তিনি আমাদের সঙ্গে বসুন। এই বিদ্যুৎ দপ্তর নিয়ে ছিনি-মিনি খেলার জন্য আজ পশ্চিমবাংলা কোথায় গিয়ে দাঁড়িয়েছে। কেন্দ্র সাহায্য দেবার কথা বলছে কিন্তু আপনাদের নেবার ক্ষমতা নেই, দলবাজি করার জন্য ব্যবস্থা আপনারা তৈরি করেছেন। তাই আমি বলতে চাইছি, যে সকল মাননীয় সদস্যরা অ্যাডজোর্নমেন্ট মোশন এনেছেন এবং অন্যান্য যারা বলতে চাইছেন তাদের বলার সুযোগ দিন—এটা বারনিং প্রবলেম। এই বিদ্যুৎমন্ত্রীর বিরুদ্ধে নো-কনফিডেন্স আনতে পারি কিনা তা স্থিরীকৃত হোক এবং সেটা আলোচনার পর ঠিক হবে।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনাকে ধন্যবাদ, কারণ আপনি যদিও মোশন অগ্রাহ্য করেছেন তবুও বিদ্যুতের মতোন সংকট হয় পরিস্থিতির জন্য আলোচনার সুযোগ দিয়েছেন। আপনি নিজেও ভুক্তভুগী, কন্যা দায়গ্রস্থ পিতা হয়ে অন্ধকার রাত্রি-যাপন

করেছেন। এই রকম কত কন্যা দায়গ্রস্ত পিতা আজকে বঞ্চিত হচ্ছে, লাঞ্ছিত হচ্ছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি দেখেছেন, লিডিং ডেলিজ—যেগুলি দৈনিক সংবাদপত্র বেরোয় সেগুলি ভাল করে পড়া যায় না। চীফ এডিটোরিয়ালে কিভাবে এই সঙ্কট তুলে ধরেছে—আমরা কি পেছিয়ে যাব? মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় এখন নেই—আমার বলতে শঙ্কা হচ্ছে। কিন্তু তাঁর হাতে এই বিদ্যুৎ দপ্তর—তাঁর হাতের দপ্তর থেকে বাংলার যদি অধোগতি হয়, বাংলা যদি ধ্বংসের মুখে যায়—আজকে ইলেক্ট্রিসিটি ইজ লাইফ টু ডে সেই ইলেক্ট্রিসিটি আজকে ক্রমশ উবে যাচ্ছে। আমরা দেখছি এখানে যে বিল আসছে তাতে কর্মীদের কিছু সুযোগ-সুবিধা দেবার কথা আছে। এতে আমাদের আপত্তি নেই—সমস্ত রাজকোষের অর্থ দিয়েও যদি বিদ্যুৎ সমস্যার সুরাহা করতে পারেন তাহলে আমরা আপনাকে ব্লাঙ্ক চেক দিয়ে দিচ্ছি। কিন্তু অভিজ্ঞতা হচ্ছে যে ৩০ বছরের কংগ্রেস শাসন এর জন্য দায়ী নয়। তিন বছরে একটা নিউ জেনারেশন সম্ভব এখানে পিক আওয়ারসে যে ডিমান্ড তাতে generation against installed capacity is less than 40% less than 40% utilised হচ্ছে 60% আন ইউটিলাইজড থেকে যাচ্ছে। আজকে পাঁচটি গ্যাস টারবাইন এসেছে ১০০ মেগাওয়াট তার ক্যাপাসিটি ১০০ মেগাওয়াট যদি থাকে তাহলে দেয়ার ইজ নো ডেফিসিট অ্যাট অল।

যে কোনও অর্গানাইজেশনের ৪টি জিনিস দরকার। ম্যান মেটিরিয়াল এবং আর দুটি। সেদিন দিল্লিতে বিদ্যুতমন্ত্রী বললেন ১ কোটি ২০ লক্ষ টাকা বিদ্যুতের স্পেয়ার পার্টস কেনার জন্য আমরা মঞ্জুর করতে রাজি আছি। কেন্দ্র পশ্চিমবাংলার বিদ্যুতের ব্যাপারে দরজা। আমরা কেন সেটা গ্রহণ করতে পারছি না সেটা আমরা পশ্চিমবাংলাবাসীর জানা দরকার। আমরা সকলে মিলে কেন এটা নিয়ে আলোচনা করতে পারি না। যদি হাউসে এটা আলোচনা করতে দিতে না চান তাহলে মুখ্যমন্ত্রী ট্রেড ইউনিয়নদের ডাকুন, ইন্ডাস্ট্রিয়াল হাউসের এবং লেজিসলেটারদের ডাকুন—কোথায় এই সঙ্কটের মূল সেটা আমরা একসঙ্গে বসে আলোচনা করে ঠিক করি। সংবাদপত্রে যে সমস্ত কাহিনী পড়ছি তাতে আমরা অত্যন্ত আতঙ্কিত। দুর্গাপুর প্রোজেক্ট জিরো, In Durgapur Projects Ltd., even during Congress regime, there was maximum generation. If anybody can challenge I will resign. Are you prepared to resign if you cannot prove it ? There was maximum generation.

(noise and interruption)

আপনারা এটা কি ধুলিস্মাৎ করতে পারেন? তাহলে আমি রিজাইন করব—আপনি রিজাইন করতে প্রস্তুত আছেন। যদি এটা ধরে নিই দুর্গাপুর ওয়াজ জিরো যেখানে ৬টি ইউনিট কমিশন হবার কথা।

But you are shouting from the back side. You are coward. You cannot go on shouting from that side. I was in charge of the D.P.L. The 6th unit was to be commissioned within 30 months, and you have

already surpassed that time. Are you blind ? You are incompetent. You depend on the people, and you are increasing the miseries and distress of the people. Are you authorised by the people to do so ?—certainly not.

সেইজন্য অনুরোধ করব বিদ্যুৎ সম্বন্ধে দলমত নির্বিশেষে সকলে এক সঙ্গে বসে এই সমস্যা সমাধান করার চেষ্টা করি। বিদ্যুৎ নিয়ে দলবাজি নয় রাজনীতি নয়, বিদ্যুৎ রাজনীতির উর্ধ্বে রাখুন। কেন্দ্র প্রতিশ্রুতি দিয়েছেন সেই প্রতিশ্রুতির সুযোগ যাতে আমরা গ্রহণ করতে পারি সেই দাবি আমি জানাচ্ছি।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** স্যার, আমার পয়েন্ট অব অর্ডার হচ্ছে আমাকে মূলতবি প্রস্তাব পাঠ করতে দিয়ে বিরোধীপক্ষকে কিছু বলবার সুযোগ দেওয়ার জন্য আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। আমরা কিছু দিন ধরে দেখছি ইঞ্জিনিয়াররা ওয়ার্ক টু রুল আরম্ভ করেছে। মুখ্যমন্ত্রী বলছেন ওখানে কোনও রুলই নেই। ইঞ্জিনিয়াররা যেভাবে সারা পশ্চিমবাংলাকে অন্ধকারের মধ্যে নিয়ে যাচ্ছে তাতে তার মধ্যে গভীর কিছু আছে বলে সন্দেহ হচ্ছে। সমস্ত ইঞ্জিনিয়াররা একতাবদ্ধ হয়ে এই কাজ করছে। এটা কি রকম হচ্ছে তার মধ্যে আমরা যেতে চাই।

[2-00 – 2-10 p.m.]

**শ্রী সরল দেব ঃ** স্যার, এটা কি পয়েন্ট অব অর্ডার? যার যা খুশি বলে যাবেন।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** না এটা পয়েন্ট অব অর্ডার নয়।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** স্যার, আপনি বিদ্যুৎ নিয়ে আলোচনা করার সুযোগ দিয়েছেন। আমি স্যার এখানে একটা পয়েন্ট তুলছি। স্বাস্থ্য দপ্তর পুলিশ দপ্তর পঞ্চায়েত দপ্তর ইত্যাদি সমস্ত দপ্তরের অপদার্থতার রেকর্ড ব্রেক করে দিয়েছে বিদ্যুৎ দপ্তর। আজকে ২৩০ মেগাওয়াট এবং ১৯০ মেগাওয়াট ঘাটতি।

**Mr. Deputy Speaker :** Mr. Chattaraj, please take your seat.

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মুখ্যমন্ত্রী আসবার আগে আপনি আলোচনা করার সুযোগ দিয়েছিলেন আর আসবার পর কেন দিচ্ছেন না।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আমি কাউকে কোনও সুযোগ দিইনি।

**Shri Suniti Chattoraj :** Sir, before the arrival of the power minister you have allowed me to speak. But after the arrival of the power minister you are not permitting me to speak.

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** Mr. Chattaraj I want to know what is your point

of order. আপনি কোন ইস্যুর উপরে কোন রুলে বলবেন। আপনার কোনও পয়েন্ট অব অর্ডারই নেই অথচ আপনি বক্তৃতা দিতে সুরু করলেন। what is your point of order ?

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** আমার পয়েন্ট অব অর্ডার হচ্ছে আপনি অ্যাডজর্নমেন্ট মোশনের উপর কিছু সভ্যকে বক্তৃতা করার সুযোগ দিলেন আর আমি যখন বক্তৃতা দিতে আরম্ভ করলাম তখনই আপনি আমাকে বলতে দিচ্ছেন না this is my point of order.

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** ওঁরা অ্যাডজর্নমেন্ট মোশন দিয়েছিলেন বলে আমি ওঁদের কিছু বলতে দিয়েছি।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** Sir, Dr. Zainal Abedin did not move his resolution. আজকে আমাদের একটা প্রিভিলেজ আছে সেটা হচ্ছে যে এই জিনিসটা মানুষের কাছে একটা দারুণ সঙ্কট হিসাবে উপস্থিত হয়েছে এবং মানুষ তাতে যন্ত্রণায় ছটফট করছে, বিপদগ্রস্ত হয়ে পড়েছে। সেই জিনিস আমরা এখানে আলোচনা করতে পারব না। ডিপ টিউবওয়েল পাম্পসেট সমস্ত অচল হয়ে গেছে। অতএব এটা আমাদের প্রিভিলেজের প্রশ্ন কিনা আপনি বলুন।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আপনি শুধু নিজের সময় নষ্ট করছেন না এই হাউসের সময়ও নষ্ট করছেন। আপনি জানেন এর পরে ইলেক্ট্রিসিটি নিয়ে একটা বিল আসছে। এর উপর আপনি যতক্ষণ পারেন বলবেন আমি সে সুযোগ আপনাকে দেব এখন আমি আপনাকে কিছু বলতে অ্যালাউ করছি না আপনি বসুন।

I have allotted two hours time on Electricity Bill. You are at liberty to speak as long as you like.

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** স্যার, আমরা সাজেশন দেব।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** ঠিক আছে, দেবেন। রজনীবাবু, ইলেক্ট্রিসিটি বিলের উপর বলার জন্য আপনাকে আমি টাইম দেব, প্লিজ টেক ইওর সিট।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** মিঃ ডেপুটি স্পিকার, স্যার, আপনি আধ ঘন্টার জন্য হাউস অ্যাডজোর্ন করুন। কারণ, বিদ্যুতের অবস্থা অত্যন্ত সিরিয়াস।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** রজনীবাবু, আপনি এটা কি বুঝবেন না যে আমার এখানে আজকে ইলেক্ট্রিসিটি বিল আছে, এর উপর ২ ঘন্টা অ্যালট করা আছে আলোচনা করার জন্য। আপনার যদিও বক্তাদের মধ্যে নাম নেই তবুও আমি আপনাকে বলার জন্য সময় দেব।

(তুমুল হট্টগোল)

**শ্রী সুনীতি চট্টারাজ ঃ** স্যার, প্রিভিলেজের প্রশ্ন আছে, আপনাকে সুযোগ দিতে হবে বলার জন্য।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** একশোবার দেব যদি রুল অ্যালাও করে।

(তুমুল গন্ডগোল)

**শ্রী কিরণময় নন্দ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে কতকগুলি অ্যাডজোর্নমেন্ট মোশন টেবল্ড হয়েছিল, আপনি কি অ্যাডজোর্নমেন্ট মোশন আলোচনা করার জন্য গ্রহণ করেছেন?

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** না।

**শ্রী কিরণময় নন্দ ঃ** তাহলে এই যে ২০ মিঃ আলোচনা হল এটা কিসের ভিত্তিতে হল? যদি আলোচনা অ্যালাও করেন তাহলে জনতা পার্টিকে বলার সুযোগ দিতে হবে।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** লেট মি এক্সপ্লেন ইট। আজকে মেনশন ছিল না এটা ঠিকই। আমি বিহারে ৬ দিন ছিলাম আমার মেয়ের বিয়ে ছিল বলে। ৬ দিন বিহারে কোনও আলো ছিল না, জল ছিল না, সেখানে ইলেক্ট্রিসিটির এই রকম অবস্থা। আপনারা এখানে ইলেক্ট্রিসিটির উপর অ্যাডজোর্নমেন্ট মোশন মুভ করতে চাইছেন, বিহারের অবস্থা যদি দেখতেন তাহলে এইসব করতেন না।

(তুমুল হট্টগোল)

[2-10 – 2-20 p.m.]

## Calling Attention to Matters of Urgent Public Importance

**Mr. Deputy Speaker :** I have received ten notices of calling attention from Members on the following subjects, namely :-

i) Incident of attack by miscreants in Keshpur Village, Murshidabad and death of one Hamid Shaikh —Shri Birendra Narayan Roy and Shri Atahar Rahaman.

ii) Relief measures for the fire affected people of Kantabari Village, P.S. Onda —Shri Anil Mukherjee.

iii) Incident of unnatural deaths in Calcutta —Shri Rajani Kanta Doloi.

iv) Increase of electricity tariff —Shri Rajani Kanta Doloi.

v) Crisis in Harricane Industries due to power shortage —Shri Rajani Kanta Doloi.

vi) Food stock position in the State —Shri Rajani Kanta Doloi.

vii) Asian Games in Calcutta —Shri Rajani Kanta Doloi.

viii) Road obstruction in South Calcutta —Shri Rajani Kanta Doloi, Shri Krishna Das Roy and Shri Shamsuddin Ahmed.

ix) Boat disaster in the Ganges near Taktaghat and missing of 20 passengers —Shri Rajani Kanta Doloi.

x) Death of Seven persons due to heat wave in Midnapore District —Shri Krishna Das Roy, Shri Shamsuddin Ahmed and Shri Janmejoy Ojha.

[2-10 - 2-20 p.m.]

I have selected the notice of Shri Birendra Narayan Roy and Shri Atahar Rahaman on the subject of incident of attack by miscreants in Keshpur village, Murshidabad and death of one Hamid Shaikh. The Minister-in-charge may make a statement to day, if possible or give a date for the purpose.

(Noise)

**Shri Jyoti Basu :** On 5th May next.

(Noise)

(At this stage the Members of the Congress (I) benches walked out of the Chamber)

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Deputy Speaker :** Now the Minister-in-charge of Health and Family welfare Department will make a statement on establishment of medical Schools in West Bengal.

(The Attention was called by Shri Amalendra Roy)

**Shri Nani Bhattacharya :** The problem of finding doctors in the health care institutions in the remote rural areas of the State has been baffling the State Government for quite a long time. Various incentives

in the shapes of non-practising allowance, rural allowance, rent-free quarters, etc., have failed to persuade H.B.B.S. doctors to accept assignments in such areas. As a result, more than 500 posts of medical officers, mostly in remote rural areas, are at present going vacant, thus denying medical coverage to a large section of rural population. Rural areas could not attract H.B.B.S. doctors in the field of private practice also. Consequently, the medical care of rural people has been in the hands of quacks, who pose themselves as non-registered medical practitioners.

With a view to overcoming the difficulties, a Short-term Medical Course has been designed for turning out community medical practitioners, who are expected to provide preventive and community oriented health services to the vast rural population of the State.

The proposed course would be of three years' duration including six months practical training, right after the Higher Secondary stage (10 plus 2 year course) of education and will be taught in five institutions to be set up at Balurghat, Jalpaiguri, Midnapore, Purulia and Berhampore.

The syllabus and curriculum of the proposed course has been sent to the State Medical Faculty, West Bengal, for adoption by amending its Statutes. The faculty which has, of late, been reconstituted, is likely to consider the matter shortly.

To start with, 25 students in each of the five institutions will be selected for training. Financial implications are being worked-out. The teaching set up and other details are being processed in consultation with the State Medical Faculty and other academicians.

A Committee consisting of 6 members (list enclosed) has been set up for speedy implementation of this project.

After the State Medical Faculty, which will be the examining body, adopts the course by amending its Statutes, the Government of India and the Medical Council of India may be approached to accord their approval to the proposed course, as required under the Indian Medical Council Act.

If the required approval of the Government of India and the Medical Council of India is not fourthcoming, the State Government will have to go in for a suitable legislation for recognition of the proposed course,

with the assent of the President of India.

**Enclosure**

**List of members of Committee**

1) Joint Director of Health Services

2) Deputy Director of Health Services (Planning & Development)

3) Assistant Director of Health Services (M.E.R. & T)

4) One representative from State Medical Faculty

5) One representative from West Bengal Medical Council

6) An Executive Engineer of the P.H.E/P.W. Department.

[2-20 – 2-30 p.m.]

**শ্রী প্রবোধচন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি আপনার কাছে একটা বিষয় বলবার জন্য অনুমতি চেয়েছি এবং আপনি অনুমতি দিয়েছেন, আমি সেইজন্য আপনার কাছে আমার কৃতজ্ঞতা জানাচ্ছি। মাননীয় মুখ্যমন্ত্রী উপস্থিত রয়েছেন, আমি তাঁর কাছে এটা বলতে চাই। এগরা থানার যিনি ভারপ্রাপ্ত পুলিশ অফিসার, ও, সি, তার কার্যকলাপ দিনে দিনে এমন হচ্ছে যে সেখানকার জনসাধারণ স্তর ব্যক্তিগত স্বাধীনতা বা নিরাপত্তা বিঘ্নিত হচ্ছে। একটা সাম্প্রতিক ঘটনা বলছি, গত ২৫ তারিখ শুক্রবার দিন এগরার একজন বিশিষ্ট এম, বি, বি, এস, ডাক্তার, সুবোধ মাইতি, বর্ষিয়ান ব্যক্তি, ১৯৫২ সাল থেকে তিনি সোসিয়ালিস্ট পার্টির সম্পাদক এবং সম্প্রতি যিনি জনতা পার্টির সঙ্গে যুক্ত, তাঁর একটা ছোট বসতবাটি ছিল। সেইদিন সকালে কিছু ব্যক্তি, তার সেই বাড়িতে তালা দেওয়া ছিল, পাঁচটি তালা ভেঙ্গে সেখানে ঢোকে তখন সুবোধবাবু গিয়ে থানায় ডায়রি করেন। ও. সি, সেই ঘটনাস্থলে তদন্ত করতে যান। সৌভাগ্যবশত সেই ব্লকের পাশে রাজ্য সরকারের জল প্রকল্পের জন্য কাজ চলছে, বাইরের কন্ট্রাক্টার ছিল, তাদের কাছ থেকে সাক্ষ্য-সাবুদ ইত্যাদি গ্রহণ করেন। তারা বলে যে, হ্যাঁ, কিছু লোক সকালে তালা ভেঙ্গে এই বাড়িতে প্রবেশ করে। তখন ও. সি, সেখান থেকে ফিরে এসে দুটি কেস স্টার্ট করে দেন, একটা কেস, আর একটা কাউন্টার কেস। কিছুক্ষন পরে যারা ঢুকেছিল তাদের সংখ্যা বেড়ে যায়, তারা সেই জায়গায় ঢুকে আরও জটলা পাকাবার চেষ্টা করে, গোলমাল পাকাবার চেষ্টা করে। ও. সি, তখন গিয়ে করেন কি, না, সেই সুবোধবাবুকে অ্যারেস্ট করেন এবং সুবোধবাবুর স্ত্রী সেখানে উপস্থিত ছিলেন তাকে অত্যন্ত কুৎসিৎ ভাষায় গালি-গালাজ করেন এবং প্রকাশ্যে সেখানে বলতে শুরু করেন সুবোধবাবুর স্ত্রীকে যে আপনার স্বামীকে আমি দড়ি দিয়ে বেঁধে এই রাস্তায় ফেলে দিয়ে তার উপর যদি রোলার চালিয়ে নিই তাহলে আপনার কোনও ক্ষমতা আছে আপনার স্বামীকে

রক্ষা করার? এই ঘটনাতে এগরা থানায় একটা উত্তেজনার সৃষ্টি হয় এবং তারা গিয়ে বলে যে ঠিক আছে আপনি ডাক্তারবাবুকে জামীন দিয়ে দেন। ও. সি, তখন জনসাধারণের উদ্দেশ্যে অশোভন আচরণ এবং অশোভন উক্তি করেন। শুধু তাই নয়, জনসাধারণের মধ্যে থেকে একজন লোক তার নাম অর্ধেন্দু সাহু যার এগরা বাস স্ট্যান্ডের কাছে একটা দোকান আছে, সেই ভদ্রলোককে ধরে হাজতে পুরে দেয় এবং তাকে প্রকাশ্যে ধমক দেয় যে তোমাকে আমি ছিনতাই কেসে জড়িয়ে দেব। এই যে অবস্থা, এটা যখন আয়ত্বের বাইরে চলে যাচ্ছে, ৬ শত লোক তখন থানার সামনে দাঁড়িয়ে দাবি করতে শুরু করে তখন ও. সি, প্রকাশ্যে জনসাধারণের কাছে ক্ষমা চায় এবং উত্যবসরে কাঁথির উর্ধতন পুলিশ কর্তৃপক্ষ ব্যাপারটায় হস্তক্ষেপ করেন, তখন সুবোধবাবুকে জামিন দেওয়া হয়। ইতিপূর্বে এই রকম ঘটনা বারবার হয়েছে, যারা অত্যাচারিত হয়েছে তাদের কোনও প্রোটেকশন না দিয়ে ও. সি, করেছে কি, যাদের উপর অত্যাচার হয়েছে তাদের অ্যারেস্ট করেন। ফলে সাধারণ মানুষের মধ্যে একটা আতঙ্ক সৃষ্টি হয়েছে, উত্তেজনা বাড়ছে, জনসাধারণ সেখানে মিছিল বের করেছে সেই ও. সি.র অন্যত্র বদলির দাবি করে। মাননীয় মুখ্যমন্ত্রীকে আমি অনুরোধ করব এই ২৫/৪/৮০ তারিখে যে ঘটনা ঘটেছে তিনি তা তদন্ত করে দেখবেন এবং যদি ও.সি.কে বদলি করেন অন্যত্র এই অবস্থার অবসানের জন্য তাহলে খুব ভাল হয়। আমি সেই অনুরোধ মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছে করছি।

**শ্রী জ্যোতি বসু ঃ** আমি বলছি যে আপনার অত কথা আমার মনে থাকবেনা। আপনি ঐ জায়গাটার নাম, ও.সি.র নাম, কখন কি হয়েছিল ছোট্ট করে লিখে আমাকে দিয়ে দেন।

**শ্রী সন্তোষকুমার দাস ঃ** স্যার, আমি একটা কথা বলব বলে অনুমতি চেয়েছিলাম। আপনি জানেন গতকাল আমাদের এই বিধানসভার পাশেই একটা মারাত্মক দুর্ঘটনা ঘটে গিয়েছে। শিবপুর থেকে যখন একটা নৌকা আসছিল স্ট্র্যান্ড রোড দিয়ে তখন ঐ নৌকা ডুবে গিয়ে ১৯ জনের মতো প্রাণ হারিয়েছে। যারা অতিরিক্ত লোক চাপিয়ে এই রকম দুর্ঘটনা ঘটিয়েছে তাদের বিরুদ্ধে তদন্ত করা উচিত এবং যারা প্রাণ হারিয়েছে তাদের ফ্যামিলিকে যাতে আর্থিক সাহায্য দেওয়া যায় সরকারের কাছে আমার এই অনুরোধ।

## Legislation

### The Indian Electricity (West Bengal Amendment) Bill, 1980

**শ্রী জ্যোতি বসু ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহোদয়, আমি ভারতীয় বিদ্যুৎ (পশ্চিমবঙ্গ সংশোধন) বিধায়ক, ১৯৮০, উপস্থাপিত করছি।

(সেক্রেটারি দেন রিড দি টাইটেল অব দি বিল)

**শ্রী জ্যোতি বসু ঃ** আমি এই বিল সভার বিবেচনার জন্য প্রস্তাব করছি। Sir, I beg to move that the Indian Electricity (West Bengal Amendment) Bill, 1980

be taken into consideration. ডেপুটি স্পিকার মহোদয়, পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ গঠিত হবার পর এ পর্যন্ত ১৯৭৯ এর শেষ অবধি ভারতীয় বিদ্যুৎ আইন, ১৯১০, এর ৫ এবং ৬ ধারা বলে বিভিন্ন ব্যক্তিবর্গ মালিকানাধীন বিদ্যুৎ সরবরাহ সংস্থাগুলি অধিগ্রহণ করছি। ঐ সব সংস্থার-কর্মচারী যারা আছে তারা এখন বিদুৎ পর্যদের কর্মচারী হিসাবে কাজ করছে এবং তাদের কর্মচ্যুত কর্মচারিদের গ্র্যাচুইটি, বোনাস বকেয়া ইত্যাদি যেগুলি ঐ সংস্থার ঐ সংস্থার কাছে পাওনা এই সব মিটিয়ে দেবার ব্যাপারে বরাবরই আমরা দেখে আসছি যে ঐ সংস্থাগুলি তারা টালবাহানা করে থাকেন। কিছুদিন ধরে ঐ সব কর্মচারিরা এই সব দাবি দাওয়া আমাদের কাছে পেশ করছে।

এক হাজার ৪০০ মতোন কর্মচারী এখান আছেন এই সব সংস্থাগুলিতে যেগুলি নেওয়া হয়েছে—২২টি সংস্থা যা নেওয়া হয়েছে ১৯৫৫ সাল থেকে আজ পর্যন্ত। আমরা মনে করছি, এই আইন যদি আমরা বদলাতে না পারি, কিছু সংশোধন এই আইনের যদি না করতে পারি—এটা কেন্দ্রীয় আইন—তাহলে আমাদের পক্ষে অসুবিধা আছে, আমরা তাদের সাহায্য করতে পারছি না। আমরা নেবার পর আমাদের বিদ্যুৎ পর্যদের পক্ষ থেকে কর্মচারিরা জানেন যে আমাদের ক্ষতিপূরণ দিতে হয় এইসব সংস্থাগুলি যাদের থেকে নিয়েছি। সেইজন্য স্বাভাবিকভাবে তারাও দাবি করে আসছেন এই বলে যে আমাদের স্বার্থকে দেখবে, আমাদের অধিকার কে দেখবে? আমরা এটা অনেক বিবেচনার পর মনে করেছি যে এই আইনটা আমাদের বদলাতে হবে। অবশ্য বদলাবার পরও আমাদের দিল্লিতে পাঠাতে হবে কারণ রাষ্ট্রপতির অনুমোদন এটাতে দরকার। সেটা আমরা নিশ্চয় পাব বলে আমি আশা করছি। ১৯৫৫ সাল থেকে ১৯৭৯ সাল পর্যন্ত এই যে ২২টি বিদ্যুৎ সরবরাহের সংস্থা অধিগ্রহণ করা হয়েছে—আমি এখানে একটা ভুল বলেছি, এখানে যেটা হবে সেটা হচ্ছে, ১ হাজার ৫০০ কর্মচারী এখন বিদ্যুৎ পর্যদে কাজ করছে। এই অবস্থাটা বদলাবার জন্য, ওদের অধিকার সুরক্ষিত করবার জন্য আমি এই সংশোধনী আইন এনেছি। আশা করি এই বিল আলোচনার পর এখানে গৃহীত হবে।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী তথা বিদ্যুৎমন্ত্রী আজকে দরিদ্র ১৫০০ কর্মচারির স্বার্থ রক্ষা করার জন্য যে অ্যামেন্ডমেন্ট বিল এনেছেন সেটা নিশ্চয় সমর্থনযোগ্য। তিনি বললেন, যে ২২টি সংস্থাকে এ পর্যন্ত নেওয়া হয়েছে তার ১৫০০ কর্মচারির বকেয়া পাওনা আছে, তাদের দেওয়া যাচ্ছে না, দেওয়া দরকার এবং সেইজন্যই এই আইন সংশোধন করতে চাইছেন। কিন্তু স্যার, এই সাথে সাথে তিনি বললেন না যে সেই সংস্থাগুলিকে যে ক্ষতিপূরণ দেওয়া হবে সেই ক্ষতিপূরণ থেকে এই টাকাটা কেটে নেওয়া যাবে কিনা। এই বিষয়টা আমরা জানতে পারলাম না। দ্বিতীয়ত মূল আইনে ছিল, এই বোর্ড তথা সরকার যে সমস্ত সংস্থা অধিগ্রহণ করলেন সেই সংস্থাগুলির দেনাও যেমন পূর্বতন সংস্থাগুলিকে দিতে হত কর্মচারিদের পাওনা ইত্যাদি দিতে হত ঠিক তেমনি সেই সংস্থাগুলির কিছু কিছু পাওনাও থাকত অন্যান্য লোকের কাছে, সেই পাওনা তারা আদায় করতেন, সেটা অতপর

বোর্ড আদায় করতে পারবেন কিনা সেটা বললেন না। স্যার, দরিদ্র কর্মচারিদের স্বার্থ রক্ষা করার জন্য আইন করা হচ্ছে কিন্তু পরোক্ষে দেখা যাচ্ছে সেই পুর্বতন সংস্থাগুলিরই কিছু উপকার হল কারণ তাদের ঐ টাকাটা দিতে হল না। তা ছাড়া তাদের যে পাওনা টাকা ছিল সেটাও তারা আগেকার আইন অনুসারে আদায় করতে পারবে একটা জিনিস থেকে গেলে বলে মনে হচ্ছে। মাননীয় মন্ত্রী মহাশয় যদি এটা একটু ক্লারিফাই করেন তাহলে ভাল হয়। এটার জন্য যদি আর একটা সংশোধনী আনেন সেই পাওনা টাকাটা আদায় করবার জন্য বা সেটা ক্ষতিপুরণ থেকে বাদ দেবার জন্য তাহলে আমার মনে হয় সেটা ভাল হয়। স্যার, এটি একটি ছোট্ট বিল, এই বিল সম্বন্ধে বিশেষ কিছু বলার নেই কিন্তু এই প্রসঙ্গে কিছু কথা স্বাভাবিকভাবেই এসে যায় তাই কিছু কথা বলছি। স্যার, আজকে বিদ্যুৎ চরম সঙ্কট এনেছে। আজকে বিদ্যুৎই পশ্চিমবাংলা তথা ভারতবর্ষের সর্বাধিক আলোচ্য বিষয় সাময়িকভাবে আসাম সমস্যাকে বাদ দিলে। আমরা দেখছি, পশ্চিমবাংলায় ক্রমাগত অন্ধকার যেন ঘনিয়ে আসছে। কৃষি, শিল্প, ব্যবসা-বাণিজ্য সব কিছুই এই বিদ্যুতের জন্য ক্ষতিগ্রস্ত হচ্ছে এবং তার ফলে অর্থনীতিতেও একটা চরম সঙ্কটের দিন ঘনিয়ে এসেছে। আজ ছোট শিল্প, বৃহত শিল্প, সরকারি অফিসসমূহ, কৃষি সব কিছুরই যেন নাভিশ্বাস উপস্থিত হয়েছে। আমরা যখন এই বিদ্যুৎ সঙ্কট নিয়ে সমালোচনায় মুখর হয়ে উঠি এবং দাবি করি এ সম্পর্কে বিস্তৃত তথ্য আমাদের দিতে হবে, সমস্যা কি সমাধান কোথায় সে সম্পর্কে ভালভাবে আলোচনা করতে হবে তখন সরকার 'থেকে দুটি কথা বলা হয়। এবং সমস্যাটা কি এবং সমাধান কোথায় সেই সম্পর্কে ভালভাবে আলোচনা করতে হবে। তখন সরকার থেকে দুটো কথা বলা হয়। যেমন একটা কথা হচ্ছে, গোটা ভারতবর্ষে বিদ্যুৎ সঙ্কট চলছে সুতরাং আমাদের এখানে নুতন কিছু নয়। গোটা ভারতবর্ষে বিদ্যুৎ সঙ্কট চলছে সেই বিষয়ে কোনও সন্দেহ নেই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় তাঁর মেয়ের বিয়েতে গিয়ে সেখানে বিদ্যুৎ সঙ্কটে পড়েছিলেন, তিনি এটা বলেছেন এবং সেটা আমরাও জানি। বিহারে তথা ভারতের সর্বত্র এই সঙ্কট দেখা দিয়েছে। কিন্তু অন্যের সঙ্কট হচ্ছে, এই যুক্তি দিয়ে তো এখানকার সঙ্কটের মোকাবিলা করা যায় না। এখানকার যে ভুল ত্রুটি হচ্ছে তার মূল্যায়ন করা যায় না বা তার উত্তর হয় না। তা ছাড়া, দ্বিতীয় কথা হচ্ছে এখানে আর একটা যুক্তি দেখানো হয়, এখানে যখন বিদ্যুৎ সঙ্কট হচ্ছে, বিদ্যুৎ কেন হচ্ছে না, তখন এখানকার বামফ্রন্ট সরকার কিংবা তাদের সমর্থকরা সবাই বলেন যে আগেকার সরকারের দোষ-ত্রুটি ছিল। আমি আগেকার সরকারকে এখানে সমর্থন করতে উঠিনি, কিংবা তারা ভাল কাজ করেছিলেন এই কথা বলতে আসিনি। অনেক খারাপ কাজ করেছিলেন, সেটা আলোচনার যোগ্য এবং সেটা সমাধান কি করে করা যায় তা দেখতে হবে। সেই সঙ্গে বলি, যেমন কংগ্রেসি আমলে আমরা দেখেছি অনেকদিন যাবৎ, তাদের অপরাধ, তাদের যে ঘাটতি, যে সমস্ত কাজ করতে পারতেন না, নিজেদের অপরাধটা ঢাকবার জন্য তাঁরা যুক্তি দেখাতেন ব্রিটিশ আমলে সব খারাপ করেছে, ব্রিটিশ আমলে এত খারাপ কাজ করে গেছে, সেই জন্য আমরা সমস্যার সমাধান করতে পারছি না। নিজেদের অপদার্থতার এই ভাবে ঢাকা দেবার চেষ্টা করেছেন। সিদ্ধার্থ রায় যখন সরকারে এলেন, তাদের যখন সমালোচনা

করা হয়, আপনারা কেন করতে পারছেন না, চারিদিকে বিশৃঙ্খলা, চারিদিকে অভাব অভিযোগ, কেন এইগুলো সমাধান করতে পারছেন না। তখন তারা বলতেন ঐ যুক্তফ্রন্ট সরকারকে দেখিয়ে দিতেন। যুক্তফ্রন্ট সরকার সামান্য কিছুদিনের জন্য এসে সব নাকি আপ সেট করে দিয়ে গেছে। ঠিক একইভাবে এই যুক্ত এখানে দেখানো হচ্ছে সব আগেকার সরকার এমন সব কাজ করে গেছেন, তার ফল স্বরূপ এই সব হচ্ছে। আগেকার সরকার খারাপ করেছেন ঠিকই, কিন্তু তাদের উপর একমাত্র দোষ দিয়ে নিজেদের অপরাধটা ঢাকবার চেষ্টা করা উচিত নয়। নিজেদেরও দোষ-ত্রুটি কিছু আছে। মাননীয় মুখ্যমন্ত্রী কালকে সিটুর বৈঠকে সত্য ভাষণ দিয়েছেন এবং বিদ্যুৎ পর্ষদের বৈঠকে তিনি কতকগুলো কথা বলেছেন, যা তিনি বিধানসভায় সাধারণত বলেন না। বরং তাদের রক্ষা করার চেষ্টা করেন। কিছু কিছু বললেও এতটা পরিষ্কার বলেন না। তিনি কি বলছেন, এই যে বিদ্যুৎ ঘাটতি হচ্ছে, তার অন্যতম কারণ এবং ঠিক এই উপযুক্ত মুহূর্তে যখন চরম সঙ্কট ঘনিয়ে আসছে, ঠিক সেই সময় ইঞ্জিনিয়াররা যাদের উপর জেনারেশনের ভার আছে, সেই ইঞ্জিনিয়াররা ওয়ার্ক টু রুল আরম্ভ করেছেন। তিনি স্বভাবসিদ্ধ ভঙ্গীতে বলেছেন যে রুলই নেই তো ওয়ার্ক টু রুল। অর্থাৎ বিদ্যুৎ পর্ষদে কোনও রুল নেই। বিদ্যুৎ পর্ষদে কোনও আইন শৃঙ্খলা নেই, আছে শুধু চরম অরাজকতা। তারপর আর একটা কথা বলেছেন, যেটা আমরা বারে বারে বলতাম এই যে বিদ্যুৎ পর্ষদ, এটা সম্পূর্ণরূপে একটা চুরি, দুর্নীতির আখড়া হয়ে দাঁড়িয়েছে সমস্ত স্তরে। যখন খুঁটি বসানো হচ্ছে আমরা দেখেছি গ্রামাঞ্চলে গর্ত খোঁড়া হচ্ছে, যতটা গর্ত হওয়া দরকার তা হচ্ছে না। যতটা কংক্রিট করা দরকার তা হচ্ছে না। সামান্য কিছু ইঁট, সামান্য কিছু বালি আর জল দিয়ে কংক্রিট করে তারপর মাটি চাপা দিয়ে খুঁটিগুলোকে দাঁড় করিয়ে দেওয়া হচ্ছে। যার ফলে সামান্য একটু বাতাস হলেই সেগুলো কাত হয়ে পড়ছে। আরও দেখা গেছে কংক্রিটের থামগুলো কিছুদিন বাদে ২/৩ খানা হয়ে ভেঙ্গে পড়ে যাচ্ছে। তার মানে কি? সেখানে কনট্রাক্টাররা অবাধে চুরি করেছে। ইঞ্জিনিয়ার তথা উচ্চ পদস্থ কর্তৃপক্ষের সঙ্গে যোগসাজসে এটা করা হয়েছে। এবং এটা করার জন্য বিদ্যুৎ পর্ষদ তথা সরকারের প্রচন্ড ঘাটতি হচ্ছে সে বিষয়ে কোনও সন্দেহ নেই। সেই সঙ্গে সঙ্গে চারিদিকে বিদ্যুৎ বিভ্রাট হচ্ছে। বিভিন্ন জায়গায় যে সমস্ত জেনারেশন সেট আছে যেমন সাঁওতালাদি প্রোজেক্ট কিম্বা ব্যান্ডেল, ডি. পি. এল. সব এই যন্ত্রাংশ চুরি যাচ্ছে। সেই যন্ত্রাংশ যখন দরকার তখন ঐ চুরি যাওয়া যন্ত্রাংশগুলি আবার ওখানে বিক্রি হচ্ছে। মুখ্যমন্ত্রী নিজেই স্বীকার করেছেন এবং খবরের কাগজ পড়লে এটা দেখা যাবে—এটা একটা অদ্ভুত জিনিস মুখ্যমন্ত্রীর প্রতি সম্পূর্ণ শ্রদ্ধা জানিয়ে বলতে চাই তিনি নিজে স্বরাষ্ট্রমন্ত্রী, পুলিশ দপ্তরের মন্ত্রী এবং তার এই বিদ্যুৎ দপ্তরে সেই চোরাই করা জিনিস চোরেদের কাছ থেকে কেনা হচ্ছে। যেটা তিনিও জানেন। তাহলে কেন ব্যবস্থা নেওয়া হল না? যারা কিনছেন কেন তাদের বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া হল না? এইভাবে দিনের পর দিন বছরের পর বছর যন্ত্রাংশ চুরি যাচ্ছে, কিন্তু কোনও ব্যবস্থা নেওয়া হচ্ছে না। তিনি বলছেন অফিসে এখন কি চলছে? চরম অরাজকতা চলছে। অফিসের মধ্যে প্রকাশ্যে মদ খাওয়া হয়, হুল্লোড়বাজি করা হয়। তারপর সেখানে ৫০/৬০ জন লোক ঢুকে হৈহুল্লোড় শুরু

করে দিল, সব কাজ বন্ধ হয়ে গেল। আমরা বারে বারে বলেছি এই রকম ও. টি. হচ্ছে কেন? আমরা খবর নিয়ে জেনেছি এবং ওখানে গিয়েও দেখেছি যখন যাদের ডিউটি থাকে তখন তারা আসেনা। যখন ডিউটি তাদের শেষ হল সেই সময় তারা পৌঁছে গেল। আর একজনের ও. টি. হল। অর্থাৎ যার কাজ করবার কথা তিনি এলেন না, আর একজনের হয়ে কাজ করলেন। আর একজনের মাইনেটা কাটা গেল না, আর অন্যেরা যখন কাজ করতে আসছেন তখন তার ও. টি. পাওনা হল। এইভাবে সেখানে কাজ চলছে, মুখ্যমন্ত্রী নিজেই এটা স্বীকার করেছেন। কোনও কোনও কর্মী মাসে ৩ হাজার টাকা পর্যন্ত ও. টি. পায়। আমরা ওখানে গিয়ে শুনেছি যে মাইনেটা তাদের উপরি, আসল হচ্ছে ও. টি.। ও. টি. খেয়ে সমস্ত উড়িয়ে শেষ করতে পারে না। সুতরাং বিদ্যুৎ পর্ষদে চাকুরি মাসে যেন একটা স্বর্গ রাজ্য অসাধু কর্মচারিদের। এই স্বর্গ রাজ্য হচ্ছে কন্ট্রাক্টরদের, অসাধু অফিসারদের। সেখানে ডিসিপ্লিন নেই, মুখ্যমন্ত্রী এটা নিজেই স্বীকার করেছেন এই বিধানসভায়। তিনি স্বীকার করেছেন যে সেখানে অন্তর্ঘাতমূলক কাজ চলেছে, যার ফলে যখন তখন ইউনিটগুলো বন্ধ হয়ে যাচ্ছে। সাঁওতালদিতে যে ইউনিটগুলো বসেছে তার ভিতর একটা ৩৫ বার খারাপ হয়ে গেছে। এবারে গ্যাস টারবাইনগুলো এসেছে, তখনই আমরা আশঙ্কা প্রকাশ করেছিলাম যে এই রকম গ্যাস টারবাইন করা হয়েছিল উত্তরপ্রদেশে, তারা ব্যর্থ হয়েছে চালাতে পারেনি। আমরা এই কথা বলেছিলাম গ্যাস টারবাইন তৈরি করতে অনেকদিন লাগে। সেটা যদি তাড়াতাড়ি করা হয় তাহলে তার মধ্যে ভেজাল থাকবে, সেটা দীর্ঘস্থায়ী হবে না এবং এখন দেখা যাচ্ছে সেই গ্যাস টারবাইন ফেল করছে। তার পার্টস্ খারাপ হয়ে গেছে। আমেরিকান ইঞ্জিনিয়াররা বলছেন বৃটিশ ইঞ্জিনিয়ারদের দোষ, বৃটিশ ইঞ্জিনিয়াররা বলছেন আমেরিকান ইঞ্জিনিয়ারদের দোষ। দোষ যারই হোক না কেন, ফলটা তো আমাদের ভুগতে হচ্ছে। আমাদের কোটি কোটি টাকা গেছে, তার থেকে আমরা কিছু পাচ্ছি না। ডি. পি. এল. এর ২৬০ মেগাওয়াট উৎপাদন ক্ষমতা, উৎপাদন করছে মাত্র ৬০ মেগাওয়াট, ২০০ মেগাওয়াট বাদ চলে গেছে। এখন একেবারেই নেই। সেখানে চরম অরাজকতা চলছে। এই বিশৃঙ্খলা, অরাজকতা দূর করবার কি ব্যবস্থা করেছেন? সেই জন্য আমরা মুখ্যমন্ত্রীকে বলেছিলাম এবং আরও বামফ্রন্টের নেতাদের কাছেও বলেছিলাম যে বিধানসভার বাইরে যদি আমরা একটু বসতে পারতাম, তাহলে খুব ভাল হত। কারণ কিছুদিন আগে দেখলাম, ইঞ্জিনিয়াররা বা কোনও কোনও কর্মচারী খবরের কাগজের রিপোর্টারদের কাছে কিছু কিছু খবর লিক করে দিয়েছিলেন। কত ওভারটাইম হচ্ছে, কত বিদ্যুৎ ঘাটতি ঘটছে, সেখানে কত নিজেদের গলদ আছে, সেই গলদগুলো বার করে দিয়েছেন রিপোর্টারদের কাছে। সেই যারা বার করে দিয়েছিলেন, তারা ধমক খেয়েছেন। আমরা চাইছিলাম যে মুখ্যমন্ত্রী আমাদের ডাকুন, আমাদের বলুন যে ব্যাপারটা কোথায় ঘটছে, আমরা সমস্ত ব্যাপারটা জানতে চাই, আমরা সকলে মিলে বুঝতে চাই। আমাদের যদি কিছু সাহায্যের দরকার হয়, সহযোগিতার দরকার সেই সহযোগিতা আমরা দিতে প্রস্তুত। পশ্চিমবাংলার শিল্প, বাণিজ্য, কৃষি, যাতে রক্ষা হয় সেই জন্য তাঁর সঙ্গে সম্পূর্ণভাবে আমরা সহযোগিতা করতে চাই। তাঁর প্রতি বিন্দুমাত্র অশ্রদ্ধা না রেখে, তাঁর প্রতি

বিন্দুমাত্র কোনও মতলব না রেখে আমরা বলতে চাই যে আমরা অনেক সময় অনেক খবর জানতে চাই, অনেক কথাও বলতে চাই, কিন্তু মুখ্যমন্ত্রী নিজে অনেক কাজে ব্যস্ত থাকেন এবং তাঁর সময় হয় না, তাঁর সঙ্গে আমরা দেখা করতে পারি না। এই তো আমরা দেখেছি রুর‍্যাল ইলেক্ট্রিফিকেশনে—যেমন আমার কেন্দ্রের কথা বলছি, সেখানে ৫০/৬০টি গ্রামে রুর‍্যাল ইলেক্ট্রিফিকেশন হবে, ওখানকার যিনি এস. ডি. ও. ইলেক্ট্রিফিকেশনের, তিনি আমাকে খবর দিলেন, চিঠি দিলেন আমরা তো ধারণা করলাম ৫০/৬০টা গ্রামে হবে। কিছুদিন বাদে যখন খোঁজ নিতে গেলাম, তখন তারা বললেন যে ওটা একেবারে বাতিল—ক্যানসেল।

[2-40 – 2-50 p.m.]

অর্থের অভাবের কথা আমরা শুনতে পাচ্ছি। কিন্তু সাথে সাথে আমরা দেখতে পাচ্ছি কলকাতার ইলেক্ট্রিক অফিসে মেসেজ আসছে, গঙ্গা নদীর ভুতুনী দ্বীপে ইলেক্ট্রিফিকেশন করতে হবে। সেখানে ইলেক্ট্রিফিকেশনের কোনও কথা ছিল না, অথচ আর্জেন্ট মেসেজ আসছে। তারা বলছে আমরা ঐ সমস্ত খুঁটি ইত্যাদি সেখানে বয়ে নিয়ে যাব কি করে? তাদের বলা হচ্ছে যেমন করেই হোক নিয়ে যেতে হবে, গঙ্গার উপরে নতুন প্রোজেক্ট করে নিয়ে যেতে হবে, যানবাহন না থাকে, ঘাড়ে করে নিয়ে যেতে হবে। কলকাতা থেকে, ডিস্ট্রিক্ট থেকে এবং সাব-ডিভিসন থেকে ইঞ্জিনিয়াররা লিখলেন যে, সেখানে এখনই ইলেক্ট্রিফিকেশন করতে হবে, বিশেষ দরকার। কেন করতে হবে? সেখানে কি টিউবওয়েল আছে? না নেই। শিল্প আছে? না নেই। বন্দর আছে? না নেই। তবুও করতে হবে। কেন করতে হবে? সেটা হচ্ছে মাননীয় কেন্দ্রীয় মন্ত্রী বরকত সাহেবের হুকুম। কেন তিনি হুকুম দিয়েছেন? ওটা তাঁর এরিয়ার মধ্যে পড়ে। সুতরাং করতে হবে। সেই অঞ্চল স্কীমের মধ্যে নেই, তবুও করতে হবে। কিন্তু যেখানে শত শত স্যালো টিউবওয়েল আছে, সেখানে হবে না। যেখানে ইতিপূর্বে ইলেক্ট্রিফিকেশনের নাম করে শুধু খুঁটি পুঁতে রাখা হয়েছে এবং সমস্ত জিনিসপত্র চুরি হয়ে গেছে, সেখানে নজর দেবার উপায় নেই। তারপর গ্রামে গ্রামে বিদ্যুৎ পৌঁছে দেবার কথা ছিল, সে তো আর হল না, সব বন্ধ হয়ে গেছে। এমন কি সে ব্যাপারের কয়েক কোটি টাকা ফেরত চলে গেছে শুনছি। সেটা অবশ্য মাননীয় মুখ্যমন্ত্রী ভাল বলতে পারবেন। তবে যেগুলি করার কথা ছিল সেগুলি করা হয়নি। কিন্তু যেগুলি করার কথা ছিল না সেগুলি জোর-পূর্বক করা হয়েছে। কেন্দ্রীয় মন্ত্রীর এরিয়া এবং তাঁর হুকুম সেইজন্য সেখানে করতে হবে। তা বেশ ভাল কথা করুন। কিন্তু এখন এখানে কথা উঠেছে যে, বরকত সাহেবের এরিয়া বলেই গ্রামে গ্রামে ইলেক্ট্রিফিকেশন হচ্ছে, তাহলে বরকত সাহেব সব-জায়গায় দাঁড়ান, সব-জায়গায় উন্নতি হয়ে যাবে। এখন আমি যে কথা বলতে চাই সেটা হচ্ছে যে, আমরা মাননীয় মুখ্যমন্ত্রীর সঙ্গে এ বিষয়ে কথা বলবার জন্য অনেক সময়ে দেখা করতে যাই, কিন্তু দেখা হয় না, তিনি ব্যস্ত থাকেন। তাঁর পি. এ.-র কাছে গেলে, তিনি সব সময়ে একটাই কথা বলেন, না এখন দেখা হবে না। তাই আমার অনুরোধ তিনি যদি এ ব্যাপারে একজন রাষ্ট্রমন্ত্রী সরকারি হিসাবে রাখেন তাহলে আমাদের পক্ষে ইজি একসেস হত। আমরা কথা বলতে পারতাম, আমাদের

যে সমস্ত সাজেশনগুলি থাকত সেগুলি বলতে পারতাম এবং কোথায় কি ঘটছে, না ঘটছে সেগুলিও জানাতে পারতাম। এই ব্যবস্থা থাকলে খুবই ভাল হ'ত। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এই প্রসঙ্গে আরও ২/৪-টি কথা বলব। সাঁওতালদির কথা অনেক আলোচনা হয়েছে এবং মাননীয় মুখ্যমন্ত্রী নিজেই স্বীকার করেছেন সেখানের নতুন ইউনিটটি হঠাৎ খারাপ হয়ে গেছে এবং সেখানে অন্তর্ঘাতমূলক কাজ চলছে। ফলে আমরা এখানে বিদ্যুৎ পাচ্ছি না। যে বিদ্যুৎ ওখানে উৎপাদন হওয়ার কথা, তার অর্ধেক হলেই এই সমস্যার মোটামুটি সমাধান হয়ে যায়। কিন্তু সেই অর্ধেকও আমরা উৎপাদন করতে পারছি না। মুখ্যমন্ত্রী নিজেই বলেছেন সেখানে ৬০% জেনারেশন করা যায়, কিন্তু বাস্তবে ১/৪ অংশও করা যাচ্ছে না, কোনও কোনও দিন শতকরা ১০ ভাগও পাওয়া যাচ্ছে না। ডি. ভি. সি থেকে আমরা যেটা পাব আশা করেছিলাম সেটা পাচ্ছি না এবং ডি. ভি. সি.র উৎপাদনও কমে গেছে। এখন শুনছি আসে পাশের কয়েকটি স্টেট আমাদের বিদ্যুৎ দেবে। তবে সে কথা আমাদের বিশ্বাস হয় না। কারণ কে দেবে? সব-জায়গায় বিদ্যুতের অভাব। সেইজন্য আমি বলব আমাদের পশ্চিমবাংলার মধ্যেই যদি আরও বেশি আমরা জেনারেশন করতে পারি, তাহলে আমরা এই সমস্যার সমাধান করতে পারব। অথচ আজকে এই অবস্থায় আমাদের বিদ্যুৎ কেন্দ্রগুলিতে গন্ডগোল মারামারি পর্যন্ত চলছে। এসব যদি আমরা বন্ধ করতে পারি, কর্মীদের মধ্যে যে চরম অবহেলা লক্ষ্য করছি তা যদি দূর করতে পারি এবং তাদের চাল-চলন বন্ধ করতে পারি, তাদের যদি ঐক্যবদ্ধ করতে পারি তাহলে উৎপাদন বাড়বে। আজকে তাদের ঐক্যবদ্ধ করতে হবে। তা যদি না পারি তাহলে উৎপাদন বৃদ্ধি করতে পারব না। সেই জন্য প্রয়োজন হলে আমাদের কঠোর ব্যবস্থা নিতে হবে। তিনি যত বড়ই অফিসার হোন না কেন, তিনি যত বড়ই কর্মচারী হোন না কেন তাঁর বিরুদ্ধে কঠোর ব্যবস্থা নেওয়া হোক। কত কঠোর ব্যবস্থা মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় নিতে পারেন সেটা আমরা দেখতে চাই। এই কয়েকটি কথা বলে পরিপূর্ণ সহযোগিতার আশ্বাস দিয়ে এবং এই বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুনীল বসু রায়ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী এবং বিদ্যুৎমন্ত্রী দি ইন্ডিয়ান ইলেক্ট্রিসিটি (ওয়েস্ট বেঙ্গল অ্যামেন্ডমেন্ট) বিল ১৯৮০ যেটা এনেছেন সেই বিল সমর্থন করি। এই বিলে ২২টি অধিগৃহীত সংস্থার প্রায় ১৫০০ কর্মচারির চাকুরির শর্তাবলী, নিরাপত্তার বিধি-বিধান এর মধ্যে করা হয়েছে এবং এগুলি করার প্রয়োজন দেখা দিয়েছে। কারণ এই সকল কোম্পানিগুলিতে যে সকল শ্রমিক কর্মচারী কাজ করতেন তাদের দেনা-পাওনার ব্যাপারগুলো ঐসব কোম্পানিগুলি হরপ করে দিয়েছেন, অস্বীকার করেছেন এবং অনেক কোম্পানিতে খাতা-পত্র পাওয়া মুশকিল, কোথাও হিসাব-নিকাষ আছে কিনা তাও পাওয়া যায় না। বিশেষ করে এই ২ বছরের মধ্যে যেগুলি অধিগৃহীত হয়েছে যেমন, আসানসোল ইলেক্ট্রিক সাপ্লাই কোম্পানি অধিগৃহীত হয়েছে। কিন্তু কোনও রকম ভাবে কোনও কাজ হয়নি, অনিশ্চিত অবস্থা চলছিল, যার ফলে কনসিউমারসরা বিল পায়নি, কোনও রকম

মেরামতির কাজ হয়নি, জনগণের কাছে যেটা গুরুত্বপূর্ণ সেইদিকে নজর দেওয়ার অবকাশ হয়নি। এই রকম অনিশ্চিত অবস্থা দূর করার জন্য শ্রমিক কর্মচারিদের যাতে কাজের প্রতি মন থাকে, তাদের যাতে নিয়ে আসা যায়, তাদের যাতে ভালভাবে কাজে নিয়োগ করা যায় এবং তাদের অধিকারগুলি যাতে রক্ষা করে দেওয়া যায় এই সমস্ত দিকগুলি বিবেচনা করে এই বিল আনা হয়েছে। আমাদের দেশে বিদ্যুৎ সঙ্কট আছে এবং এই সঙ্কটের মূল কারণ যে অর্থনৈতিক ব্যবস্থায় আমাদের অর্থনীতি গড়ে উঠেছে, যেভাবে বিদেশিদের উপর নির্ভর করে আমাদের যন্ত্রশিল্প গড়ে তোলবার চেষ্টা করছি তাতে করে এই সঙ্কট মোচন খুবই মুশকিল। আমাদের দেশের শিল্পে যে সমস্ত যন্ত্রাংশের প্রয়োজন সেই সমস্ত যন্ত্রাংশের জন্য ম্যানুফাকচারিং ইউনিট গড়ে তুলতে পারিনি এবং এগুলিই ঘটনা। আমাদের দেশে ভারত হেভী ইলেক্ট্রিক্যালস আছে। তারা যে টারবাইন তৈরি করেছে ঐ সাঁওতালডিহিতে তা বসানো হয়েছে। যেদিন ইন্দিরা গান্ধী ঐ ইউনিট ইনইনাগুরেট করলেন তার পরের দিনই ডিফেক্ট দেখা গেল এবং সেই ডিফেক্ট আস্তে আস্তে বড় হতে শুরু করল। এখনও সেই পর্যায় শেষ হয়নি। কাজেই যে অর্থনৈতিক ব্যবস্থা নিহিত হয়েছে সেই অর্থনৈতিক ব্যবস্থা পরিচালনা করছেন কেন্দ্রীয়ভাবে ঐসব পরিকল্পনা ইত্যাদির মাধ্যমে সেখানে এই ব্যবস্থা নিহিত হয়েছে। শুধু বিদ্যুৎ উৎপাদনের ব্যবস্থা করলেই হবে না—বিদ্যুতের ইন্সটল্ড ক্যাপাসিটি অ্যাকচুয়াল জেনারেশন ক্যাপাসিটি হতে পারে না। কিছুদিন আগে একজন বিদ্যুৎ বিশেষজ্ঞ বলেছেন ৪০ পারসেন্টের বেশি হবে না। পুরো ১০০ পারসেন্ট ইন্সটল্ড ক্যাপাসিটির জেনারেশনের জন্য সম পরিমাণ যে প্ল্যান্ট থাকা দরকার যে স্টান্ড বাই থাকা দরকার তা করা হয়নি। গত ৩০ বছর ধরে যে অর্থনৈতিক পরিকল্পনা ব্যবস্থা ছিল তার থেকে বেরিয়ে আসার জন্য আজকে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার বলিষ্ঠ উদ্‌যোগ নিয়েছেন বিগত ৩ বছরের মধ্যে। এই উদ্‌যোগ ক্রমশ বাস্তবে রূপায়িত করার চেষ্টা করছেন। কিছুদিন আগে বিদ্যুৎ দপ্তরের বাজেট নিয়ে আলোচনার সময়ে মাননীয় বিদ্যুৎ মন্ত্রী সেই বক্তব্যই রেখেছিলেন। সেখানে আমরা দেখতে পাই—এত বিদ্যুৎ সঙ্কটের মধ্যেও আমরা যে আশ্বাস পেয়েছিলাম—আমি মনে করি সেই আশ্বাস কার্যকরি করতে পারব এবং আগামীদিনে বিদ্যুতের উৎপাদন পশ্চিমবাংলায় দ্বিগুন হবে।

[2-50 – 3-00 p.m.]

১৯৭৫-৭৬ সালে যেখানে ১৮৩১০ লক্ষ ইউনিট উৎপাদন হলো সেখানে ১৯৭৮-৭৯-তে ২৫৭৬০ লক্ষ ইউনিট এবং ১৯৭৯-৮০তে ২৭৪৬০ লক্ষ ইউনিট উৎপাদন হবে। অর্থাৎ শতকরা প্রায় ১০০ ভাগ বৃদ্ধি আগামী দেড় বছরের মধ্যে হবে। তাপ বিদ্যুৎ উৎপাদন ক্ষমতা যেখানে ৬০০ মেগাওয়াট সেটা ১৬০০ মেগাওয়াট হবে। গ্রাহকদের যেখানে বন্টনযোগ্য বিদ্যুৎ ১০০ মেগাওয়াট সেটা এ বছরে ৪০০ এবং ১৯৮২ সাল নাগাদ ৮০০ মেগাওয়ার্ট হবে। এই যে ব্যবস্থা করা হচ্ছে এতেও সমস্যা সম্পূর্ণ যে সুরাহা হচ্ছে তা নয়। অতীতে আমরা দেখেছি জেনারেশনের ব্যবস্থা হয়েছে ট্রান্সমিশনের ব্যবস্থা হয়নি। সেইরকম পর্যায়ে যাতে আমাদের যেতে না হয় তার জন্য সমস্ত বন্টন ব্যবস্থা এখন থেকে গুনে তুলতে হবে। ১৬২ কে. ভি

থেকে ৪৪০ হবে এবং বিদ্যুৎ সরবরাহের ব্যাপারে এর জন্য দক্ষ কর্মী চাই এবং জেনারেশন কর্মীর সংখ্যা দ্বিগুন করতে হবে। সেই রকমভাবে সরবরাহের ক্ষেত্রেও কর্মী সংখ্যা দ্বিগুন করতে হবে। সেই রকমভাবে সরবরাহের ক্ষেত্রেও কর্মী সংখ্যা আনুপাতিকহারে বৃদ্ধি করতে হবে। বিদ্যুৎ উৎপাদন এবং সরবরাহ্ ব্যবস্থার সঙ্গে সঙ্গে যেসব কর্মী যুক্ত তাদের যদি সুষ্ঠভাবে কাজে লাগাতে হয় তাহলে দুটি ব্যবস্থাকে স্বতন্ত্রভাবে সংগঠিত করার দিকে বামফ্রন্ট সরকার উদ্যোগ নিয়েছেন। বিদ্যুৎ উৎপাদন এবং সরবরাহ্ দুটি স্বতন্ত্র বিভাগ হিসাবে গড়ে তুলেছেন যাতে দেশের শিল্প এবং কৃষির ক্ষেত্রে বিদ্যুতের চাহিদা মেটানো যায়। ৩১ হাজার কর্মচারির মধ্যে বিদ্যুৎ সরবরাহের ক্ষেত্রে আছে ২৫ হাজার, আর জেনারেশনের ক্ষেত্রে আছে ৬ হাজার এবং দেড় হাজার কর্মচারী বিদ্যুৎ বন্টনের সঙ্গে যুক্ত। এদের কাছে আমরা আবেদন করব যে কংগ্রেসের কুপরামর্শতে আপনারা ভুল পথে যাবেন না। স্টেটসম্যান পত্রিকায় আছে উত্তরপ্রদেশ এবং মধ্যপ্রদেশে নির্বাচনে জয়লাভ করার জন্য ডাকাতদের জেল থেকে ছাড়বার কথা তারা চিন্তা করছেন। তারা কি ভবিষ্যত করবেন জানি না। সেইরকম কংগ্রেস আই আজকে একটা বাজে অজুহাত দেখিয়ে ওয়াক আউট করে গেলেন। কিন্তু তাতে সমস্যার সমাধান হবে না। আমাদের বামপন্থীদের যারা সমর্থন করতে চান তাদের সকলকে মিলে উদ্যোগ নিতে হবে এবং শ্রমিক কর্মচারিদের বোঝাতে হবে যে বিদ্যুত উৎপাদনের প্রশ্নটিকে তাদের অগ্রাধিকার দিতে হবে। কারণ সারা দেশের অর্থনৈতিক ব্যবস্থার সঙ্গে বিদ্যুৎ নির্ভরশীল। এখানে কোনওরকম ত্রুটিবিচ্যুতি আমরা সহ্য করতে পারি না এবং করব না। শ্রমিক কর্মচারিদের দাবিগুলি এতদিন ধরে অবহেলিত হচ্ছি প্রাইভেট মালিকদের দ্বারা। সেইজন্য সরকার এই বিল নিয়ে এসেছেন। এবং এর মধ্যে দিয়ে তারা এতদিন যেভাবে বঞ্চিত হচ্ছিল প্রভিডেন্ট ফান্ডের টাকা গ্র্যাচুইটি বকেয়া মজুর বোনাস ইত্যাদি থেকে বঞ্চিত করা হচ্ছিল প্রাইভেট মালিকরা ব্যাঙ্ক থেকে টাকা নিয়ে চলে গেছে—কিছুই করে নি। শুধু মেশিনগুলি পড়ে আছে। তাদের সেই দায়-দায়িত্ব বহনের জন্যই রাজ্য সরকার এই উদ্যোগ গ্রহণ করেছেন। তাই আইনের ক্ষমতা না থাকলে এই টাকা তাদের কিভাবে দেওয়া যেতে পারে তা বিবেচনা করে এই ইলেক্ট্রিসিটি বিল সংশোধন করা হচ্ছে। এর স্টেটমেন্ট অব অবজেক্টে বলা 'Under the said Act, as it now stands, when the Board acquires any undertaking, it does so free from all liabilities and encumbrances and the licensee remains liable for discharging all debts till the date preceding the date of acquisition and similarly he retains the right of collecting all sums owing to him'.

এই অবস্থা যদি থাকে তাহলে শ্রমিক কর্মচারিরা কিছুই পাবেন না কিছুই করা যাবে না এই অবস্থার পরিবর্তন করার জন্য ক্লজ ৭-বি অন্তর্ভুক্ত করা হয়েছে। এখানে বলা হয়েছে পূর্বতন মালিকের জিনিসপত্র বিক্রি করে বা ক্ষতিপূরণের যে টাকা পাওনা আছে সেই টাকা থেকে শ্রমিক কর্মচারিদের যে বকেয়া পাওনা সেটা আগে তাদের দিতে হবে। তার পর ব্যালেন্স থাকলে বা ব্যালেন্স যদি না থাকে এবং যদি দেখা যায় ঘাটতি তাহলে সেটা পূরণ

করবার দায়িত্ব রাজ্য সরকার গ্রহণ করেছেন। ক্লজ ৭বি (২)তে বলা হয়েছে।

Money shall be payable out of the purchase price after deduction therefrom of the amount that may be due from the licensee under mortgage, if any.' অর্থাৎ তাতেও যদি না হয় কোনওরকম শর্টফল হলে রাজ্য সরকার সেটা পূরণ করার ব্যবস্থা করবেন। এটাকে আদালতের এক্তিয়ারের বহির্ভূত করা হয়েছে। কারণ মালিকরা যদি মামলা করবার সুযোগ পায় তাহলে আদালতের আদেশ বলে কর্মচারিদের দাবিদাওয়া মেটানো যাবে না বলে এই আইন আনা হয়েছে। এর দ্বারা শ্রমিক কর্মচারিদের স্বার্থ রক্ষা করা যাবে। এই সরকারের একাগ্রতা দৃঢ়তা যেমন প্রকাশিত হচ্ছে সঙ্গে সঙ্গে বামফ্রন্ট সরকারের নীতিগুলি কার্যকর করার জন্য শ্রমিক কর্মচারিদের কাছে আবেদন রাখছি যে আমরা সকলে মিলে এই সঙ্কট থেকে মুক্ত হবার চেষ্টা করি। এই বলে এই বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় বিদ্যুৎমন্ত্রী এখানে যে বিল উপস্থাপিত করেছেন আমি সেই বিলকে সমর্থন করছি। এখানে শ্রমিক কর্মচারিদের স্বার্থে এই বিল আনার প্রয়োজন ছিল এবং এই সমস্যা অনেকদিন ধরে দেখা দিচ্ছিল ফলে এই দিক থেকে এই বিল কার্যকর হবে বলে এই বিলকে আমি সমর্থন জানাচ্ছি। কিন্তু আজকে বিদ্যুৎ সঙ্কট প্রসঙ্গে এই সমস্যাকে বাদ দিলেও যেটা প্রাসঙ্গিকভাবে এসে যায় তা হলো বিদ্যুৎ সঙ্কট প্রশ্ন। বর্তমানে পশ্চিমবাংলায় বিদ্যুৎ সঙ্কট কি মারাত্মক রূপ নিয়েছে সেকথা বলবার আর প্রয়োজন নেই। পশ্চিমবাংলার মানুষ বাস্তব জীবনের অভিজ্ঞতা দিয়ে এই সঙ্কট হাড়ে হাড়ে অনুভব করছে। আমি অবশ্য সেদিকে যেতে চাইছি না। কিন্তু আমার কাছে যেটা অদ্ভুত মনে হচ্ছে তা হলো নেচার অব প্রবলেমটা খুব সিরিয়াস যার জন্য আজকে এই রাজ্যের কোটি কোটি মানুষের সুস্থ্য জীবনযাত্রা প্রতিনিয়ত ব্যহত হতে চলেছে। এই রকম একটা পরিস্থিতিতে ওয়ার ফুটিংয়ের উপর দাঁড়িয়ে তার মোকাবিলা করা দরকার। সেটা কি হয়েছে?

[3-00 – 3-10 p.m.]

এটাই আমাদের কাছে সবচেয়ে অদ্ভুত লাগছে। রিয়েলি কনসার্নড পিপলের জন্য এইরকম একটা প্রবলেমকে যেভাবে ট্যাকেল করা দরকার ছিল বিদ্যুৎ প্রশাসন সেইভাবে কাজ করছে কি? বিদ্যুৎমন্ত্রীর নিজের স্বীকার উক্তি আপনারা সবাই জানেন। গতকাল সল্টলেকে বিদ্যুৎ পর্ষদে সিটু ইউনিয়নের রাজ্য সম্মেলনে বক্তৃতা দিতে গিয়ে মাননীয় বিদ্যুৎমন্ত্রী নিজেই বলেছেন যে সেখানে একটা সম্পূর্ণ অরাজকতা চলছে, সেটাকে একটা কমপ্লিট মেস বলা যায়। যেসব বর্ণনা কাগজে আজকে বেরিয়েছে, তিনি সেখানে বলেছেন প্রকাশ্যে মদ খাওয়া থেকে শুরু করে সব কাজ চলছে। সেখানে পাঞ্চিং কার্ড পাঞ্চ করতে দিচ্ছে না, পাঞ্চিং মেশিন নষ্ট করে দিচ্ছে। প্রতিদিন আমাকে এইরকম অভিযোগ শুনতে হয় যে ৩ হাজার টাকা ওভার টাইম

নিচ্ছে। এইসব অভিযোগ আছে, এদের শায়েস্তা করতে হবে। তিনি বলেছেন শায়েস্তা করতে হবে। কিন্তু আমার প্রশ্ন শায়েস্তা তো করতে হবে—করতে করতে তো ৩ বছর হয়ে গেল, অ্যাকচুয়্যালি গোটা প্রশাসনের উপর কোনও গ্রিপ বিদ্যুৎমন্ত্রীর আছে কি? আজকে যা মনে হচ্ছে তাতে সবটাকে তাঁকে নীরব দর্শকের ভূমিকা নিতে হচ্ছে। শুনতে হয় অতীতে যা করে গেছে আমরা করিনি। হ্যাঁ, তারা করেছে, কিন্তু হোয়াট ফর উই আর হেয়ার? ৩ বছর ধরে এগুলিকে প্রতিরোধ করার জন্য কঠোর হস্তে যে ব্যবস্থা করার দরকার ছিল সেটা হয়েছে কিনা? না কি অত্যন্ত ক্যাজুয়েল ম্যানারে গতানুগতিক পদ্ধতিতে আমরা বক্তব্য শুনেছি? হোয়াট ইজ দি পজিটিভ রেজাল্ট? আজকে কেন এই রকম একটা অবস্থা চলছে? সেদিন দেখলাম হলদিয়াতে গ্যাস টার্বাইন অচল হয়ে রয়েছে। তাকে সচল করবার জন্য পাঠানো হল ৩ জন ট্রেনিজকে। ৩ জন ট্রেনিজ গ্যাস টার্বাইন চালু করবেন। কাদের ইনস্ট্রাকশনে এইসব হচ্ছে? হু আর দোজ ব্যুরোক্রাটস যারা এই রকম ইররেসপনসিবল ওয়েতে বিহেভ করবে যখন গোটা রাজ্যে এই রকম একটা অবস্থা চলছে? এর কি পরিণতি? একটা জিনিস আমরা লক্ষ্য করেছি এই প্রবলেমগুলিকে ট্যাকেল করবার জন্য, প্রবলেমগুলিকে সল্‌ভ করবার জন্য সিনসিয়ার অ্যাটেমপ্ট যেটা হওয়া দরকার ছিল সেটা হচ্ছে না। অ্যাকচুয়ালি কি করে নিজেদের দোষটাকে স্থলন করা যায় তারজন্য মাঝে মাঝে অতীতের এইসব বক্তব্য রাখা হচ্ছে। এগুলির কোনও যুক্তি নেই। অন্য রাজ্যে হচ্ছে, অতএব আমাদের দেশ সেই প্রবলেম থেকে মুক্তি পাচ্ছে না। অন্য রাজ্যে হচ্ছে এই কথাটা ঠিক নয়। অন্য রাজ্যে কিছু কিছু হচ্ছে, অন্য রাজ্যে হাইডেল সিস্টেম, জল-বিদ্যুৎ প্রকল্প, জল না হলে কিছু কিছু প্রবলেম দেখা দেয়, আবার বর্ষাকালে সেই প্রবলেম সল্‌ভ হয়ে যায়। কিন্তু পশ্চিমবঙ্গে থার্মাল প্রোজেক্ট, হাইডেল প্রোজেক্ট নয়, তাপ বিদ্যুৎ প্রকল্প, ফলে এখানে যে মেশিনারি আছে সেগুলি নষ্ট হয়ে যাচ্ছে, সেগুলি দেখা হচ্ছে না।

এইভাবে যদি বিচার করা যায়। মুখ্যমন্ত্রী ইঞ্জিনিয়ার, শ্রমিক এবং কর্মচারিদের জন্য বিল এনেছেন অথচ ইঞ্জিনিয়াররা নিয়ম মাফিক কাজ করছেন। সরকার যেভাবে এটা উপস্থিত করেছেন তাতে দেখছি লোডশেডিং-এর দায়-দায়িত্ব ইঞ্জিনিয়ারদের মুভমেন্টের উপর চাপিয়ে দেবার একটা প্রবণতা প্রকাশ পাচ্ছে। এর আগে সাঁওতালদিহিতে যখন ওয়ার্কাররা মুভমেন্ট করেছিল তখন সেই ওয়ার্কারদের বিরুদ্ধে ইঞ্জিনিয়ারদের ব্যবহার করা হয়েছিল এবং এন্টায়ার ওনাস্‌-টা ওয়ার্কারদের উপর চাপানো হয়েছিল। আর আজ কি দেখছি, আজকে ইঞ্জিনিয়ারদের উপর চালানো হচ্ছে। ইঞ্জিনিয়ারদের যদি কোনও জেনুইন প্রবলেম থাকে, তাদের যদি লেজিটিমেট ডিম্যান্ড হয় তাহলে তার ফয়সালা করে এই সমস্যার সমাধান করা উচিত। কিন্তু যেসব জিনিস কিছু দেখছি না। বরং দেখছি এই সমস্ত ওয়ার্কার্স মুভমেন্ট, ইঞ্জিনিয়ার্স মুভমেন্ট যা হচ্ছে সেগুলিকে খানিকটা দমন করবার চেষ্টা করছে। কিন্তু প্রশাসনের ক্ষেত্রে যে অরাজকতা চলছে, ব্যুরোক্রেটদের ক্ষেত্রে যে ঢিলেঢালা ভাব দেখছি তাকে ফার্মলী, কঠোর হস্তে দমন করে বিদ্যুৎ সমস্যার হাত থেকে জনজীবনকে কিভাবে মুক্ত করা যায় সেক্ষেত্রে সরকার কিন্তু চূড়ান্ত

ব্যর্থ হয়েছে। সরকার সেখানকার মুভমেন্ট দমন করবার চেষ্টা করছেন যেটা আমরা বামফ্রন্ট সরকারের কাছ থেকে আশা করিনি। আজকের বিদ্যুৎ সঙ্কট অতীতের উপরে চাপিয়ে দিয়ে আপনারা একে অ্যাভয়েড করবেন না। আজকে জনজীবনে এই যে অব্যবস্থা চলছে সেই প্রবলেম সল্‌ভ করবার জন্য সকলে মিলে অ্যাটেমপ্ট করুন। আমাদের পার্টির তরফ থেকে আমরা বারবার বলেছি বিদ্যুতের জন্য জনজীবন বিপর্যস্ত কাজেই রিপ্রেজেনটেটিভ ক্যারেক্টারের একটা কমিটি করুন যেখানে রাজনৈতিক দলের লোকেরা থাকবেন, সংবাদপত্রের লোকেরা থাকবেন এবং বিশিষ্ট ব্যক্তিরা থাকবেন এবং সেই কমিটি সমস্ত বিষয় পর্যালোচনা করুক এবং উৎপাদনের ক্ষেত্রে যে সমস্ত অসুবিধা রয়েছে সেগুলো দূর করবার চেষ্টা করা হোক। আমরা চেয়েছিলাম জনজীবনে এই যে দুর্দশা চলছে সেটা দূর করবার জন্য একটা সমাধান যাতে পাওয়া যায় তার ব্যবস্থা করা হোক। দুঃখের বিষয় আমরা সে বিষয়ে কোনও আশা পেলাম না। বিদ্যুৎ মন্ত্রী অবস্থার গুরুত্ব বিবেচনা করে এরকম একটা কমিটি গঠন করে, যে সমস্ত ত্রুটি বিচ্যুতি আছে তা দূর করে, অবিলম্বে এই সমস্যা থেকে যাতে মুক্ত হওয়া যায় তার ব্যবস্থা করুন এই আবেদন করে, এই বিল সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[3-10 – 3-20 p.m.]

**শ্রী অমলেন্দ্র রায়ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, মাননীয় বিদ্যুৎ মন্ত্রী মহাশয় যে বিলটি এখানে এনেছেন, এই বিলটিকে আমি সর্বান্তকরণে সমর্থন করছি। কারণ, এই বিলে শ্রমিক এবং কর্মচারিদের স্বার্থ সংরক্ষণের ব্যবস্থা করা হয়েছে এবং যেটি খুব সহজ কথা যে বিদ্যুৎ উৎপাদনের সঙ্গে এবং বন্টনের সঙ্গে যে কর্মচারিরা জড়িত আছেন, শ্রমিকরা জড়িত আছেন, তাঁদের স্বার্থ সংরক্ষণের সঙ্গে গোটা বিদ্যুৎ ব্যবস্থার উন্নতি করার অঙ্গাঙ্গীভাবে যুক্ত আছে। সেজন্য সেদিকে সকলেরই সমর্থন করা কর্তব্য বলে আমি মনে করি এবং দেখা যাচ্ছে সেজন্য সকলেই সমর্থন করছেন। তবে এই বিলের ভিতরে যে সমস্ত ধারা আছে তার দু-একটি ধারা সম্পর্কে আমি মাননীয় বিদ্যুৎ মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। এইসব জায়গা আরেকটু পরিষ্কার হলে বোধহয় ভাল হত। কিন্তু এখন তো করার কিছু আছে বলে মনে হয় না, তবে ভবিষ্যতে এইসব সম্পর্কে আরও স্পষ্টভাবে আমার মনে হয় বক্তব্য রাখার প্রয়োজনীয়তা থাকবে। যেমন সেবাসান থ্রি যেখানে বি ওয়ানে স্যালারি Salary or Wages, leave salary or leave wages, bonus, gratuity retenchment, compensation contribution to provident fund or on similar or other account. বলা হয়েছে ওখানে কিছু কিছু জিনিস বাদ পড়ে যেতে পারে। এটা খুব সুস্পষ্টভাবে কিন্তু বলা নেই যেমন অ্যালাউনসের কথা অনেক কোম্পানি আছে তাদের অনেক ক্ষেত্রে বহু রকমের অ্যালাউনস চালু আছে যে অ্যালুউনসগুলি কখনও কখনও ঐগুলিকে ধরা হয় কমপিউট করা, প্রভিডেন্ড ফান্ডের টাকা জমা দেবার সময়ে বা গ্র্যাচুইটি দেবার সময় আবার কখনও কখনও তেমনি ধরা হয় না। যেমন হাউস রেন্ট আছে, সেগুলি বিভিন্ন নামে

অ্যালাউন্সগুলি আছে সেগুলি যেখানে লিভ স্যালারি ইত্যাদি বলা হচ্ছে সেক্ষেত্রে অ্যালুউন্সগুলি ধরা হবে কি হবে না সেটা স্পষ্টভাবে বলে দিলে ভাল হতো। আশা করি মাননীয় বিদ্যুৎমন্ত্রী মহাশয় সেগুলি বিবেচনা করে দেখবেন। তারপরে গ্র্যাচুইটি এবং কনট্রিবিউশন টু প্রভিডেন্ট ফান্ড-এর ক্ষেত্রে সুবিধা কি অসুবিধা আছে সেটা আরও একটু পরিষ্কার করে দিলে ভাল হত। গ্র্যাচুইটি, কনট্রিবিউশন ফান্ড এবং কনট্রিবিউশন আজকাল যে আইন হয়েছে তাতে ফ্যামিলি ইনসিওরেন্স স্কীম একটা আছে, ফ্যামিলি পেনশন স্কীমের এবং ডিপোজিট ফ্যামিলি ইনসিওরেন্স স্কীমে আছে। এই দুটো স্কীম যদি কোথাও চালু থাকে এই দুটো স্কীমের টাকা বাকি থাকলে প্রভিডেন্ট ফান্ডের কনট্রিবিউশন সেখানে উল্লেখ করা হয়েছে সেগুলি আসল কিনা সেটা খুব স্পষ্ট হচ্ছে না। এটা আসা উচিত। প্রভিডেন্ট ফান্ডের কনট্রিবিউশন প্রভিডেন্ট ফান্ডের সঙ্গে যুক্ত স্কীম ডিপোজিট স্কীম ইনসিওরেন্স স্কীম এবং ফ্যামিলি পেনশন স্কীম যদি কোথাও এটা চালু থাকে তাহলে সেটা এর মধ্যে আসবে সেটাই আমি ধরে নিচ্ছি। এটা হয়ত কনট্রিবিউশন টু প্রভিডেন্ট ফান্ডের দিকে যাবে বলা হয়েছে, ধরে নেওয়া যেতে পারে। যাই হোক মোটের উপর আরেকটু আমার মনে হয় স্পষ্ট হলে ভাল হতো। যেভাবে টাকা দেবার ব্যবস্থা করা হয়েছে সেটা সম্পূর্ণ যুক্তিযুক্ত হয়েছে। জন্মেজয়বাবু যা বললেন তিনি হয়ত বিলটা দেখেননি—টাকা তো কোম্পানিকে দেওয়ার ব্যবস্থা হচ্ছে—এটা ওয়ার্কার এবং এমপ্লয়িরা পাবে কি করে—বিলটার ভিতরে যে ব্যবস্থা করা হয়েছে তা নয় এখানে পরিষ্কার বলা হয়েছে মর্টগেজের ক্ষেত্রে আগে মর্টগেজের টাকা কেটে নেওয়া হবে। আর যদি মর্টগেজ না থাকে তাহলে যেটা সাব্যস্ত হচ্ছে অ্যাডজাস্টমেন্টের পর কোম্পানির পাওনা আছে, ওয়ার্কারদের পাওনা আছে সেটা অ্যাডজাস্ট করে যেটা দাঁড়াবে তারপর ঐ টাকা থেকে সেটা দেওয়ার ব্যবস্থা করা হবে। তবে মর্টগেজ যদি থাকে তাহলে মর্টগেজের টাকা আগে দেওয়া হবে কিন্তু সে ক্ষেত্রেও বিধান রাখা হয়েছে মর্টগেজের টাকা দিয়ে যদি দেখা যায় যে টাকা কম পড়ছে শ্রমিক এবং কর্মচারিদের দাবি-দাওয়া বেশি হচ্ছে তাহলে সে ক্ষেত্রে ইনটেন্ডিং পারচেজার সরকার সেখানে মর্টগেজের টাকা দিয়ে দেওয়ার পর বাকি থাকবে সে টাকা দেবে, এজন্য তাঁরা তৈরি হয়ে আছেন। সেটা বিলের ধারায় বলা হয়েছে। তাছাড়া এই সব দাবি আদায়ের বিচার এবং বিবেচনা করার জন্য যেসব ধারা রাখা হয়েছে সেগুলি যুক্তিসঙ্গত হয়েছে। এখানে সবরকম ব্যবস্থা রাখা হয়েছে যাতে শ্রমিক এবং কর্মচারিরা শেষ পর্যন্ত তাদের কথা বলতে পারে, তাদের স্টেটমেন্ট কিভাবে হবে তা বলা হয়েছে, স্টেটমেন্টের কপি দিতে হবে। তারপর নির্দিষ্ট তারিখের মধ্যে তাঁরা অবজেকশন দেবেন, অবজেকশনের হেয়ারিং হবে, হেয়ারিং কিভাবে সেটেল হবে সেটাও বলা হয়েছে এবং যদি হেয়ারিং-এ দিস ওয়ে অর দ্যাট ওয়ে হয় কিছু তাহলে তারও একটা রিভিউএর বন্দোবস্ত রাখা হয়েছে। প্রিন্সিপল অব ন্যাচারেল জাস্টিস এবং অন্যান্য দিক থেকে খুব ভাল ব্যবস্থা হয়েছে বলে আমি মনে করি। এটাতে যে শুধু শ্রমিক এবং কর্মচারিরাই সুযোগ পাবেন তা নয়, সঙ্গে সঙ্গে এখানে কোম্পানি, যাদের আন্ডারটেকিং, তারাও সেই সুযোগ-সুবিধা পাচ্ছেন তা নয়, তাদের ক্ষেত্রেও সুযোগ এখানে দেওয়া হয়েছে, সুবিচারের ক্ষেত্রে যেসমস্ত বিধি বিধান আছে সেগুলি সেইভাবে

তৈরি করা হয়েছে। তবে একটা জিনিস বন্ধ করে খুব ভাল করেছেন বিদ্যুৎ মন্ত্রী মহাশয়, যা হবে এই বিধান অনুযায়ী হবে তারপর কোর্টে যাবার যে রাস্তাটা তা বন্ধ করা হয়েছে। এটা খুব একটা সুচিন্তিত ব্যবস্থার কারণ কোর্টে যদি একবার এটা যায় তাহলে পরে এর আর কোনওদিন মীমাংসা হবে বলে আমি মনে করি না। মোটের উপর শ্রমিক এবং কর্মচারিদের স্বার্থ রক্ষার ক্ষেত্রে প্রত্যেকটি ধারা সুবিবেচিত হয়েছে এবং এতে সত্যি সত্যিই ১৫ শত শ্রমিক কর্মচারির কথা আমরা বলছি, ২২টি আন্ডারটেকিং যা টেক ওভার করা হয়েছে, অ্যাকচুয়ালি অবস্থা কিন্তু তা নয়। মাননীয় বিদ্যুৎমন্ত্রী মহাশয় অবস্থাটা জানেন, এখনও যে যে জায়গায় প্রাইভেট আন্ডারটেকিং আছে যেমন বহরমপুর বিজলী সরবরাহ সংস্থা যে অচল অবস্থায় এসেছে, মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় জানেন সমস্ত ফ্যাক্ট, বিচার-বিবেচনা সরকার করছে টেক ওভার করবে কি করবে না। কাজেই এইরকমের আরও অনেক আন্ডারটেকিংকে সরকার শেষ পর্যন্ত নিতে বাধ্য হবেন। কারণ তা না হলে শুধু ওয়ার্কার্সদের এবং এমপ্লয়ীজদের ইন্টারেস্ট সেখানে রক্ষিত হচ্ছেনা বা হবেনা তা নয়, কনজিউমারদের ইন্টারেস্টও সেখানে রক্ষিত হচ্ছে না বা হবে না। কাজেই এই সংখ্যা আরও বাড়বে। স্বভাবতই সেখানে এই আইনের প্রয়োজনটা খুব জরুরী হয়ে দেখা দিয়েছে এবং দেখা দেবে ভবিষ্যতে। কাজেই এই বিলের যে বিধি বিধান সেটা আমি সম্পূর্ণভাবে সমর্থন করি। সেটা সমর্থন করতে গিয়ে ধান ভানতে শিবের গীতের মতো কিছু কিছু অন্য গানও এখানে হল, জন্মেজয়বাবু করলেন, এটা অবশ্য অপ্রাসঙ্গিক সেইজন্য আমি এর মধ্যে খুব বেশি যেতে চাই না। বিদ্যুৎ সঙ্কট কি অবস্থায় আছে না আছে সেগুলি আমাদের এখানে অনেক আলোচনা হয়েছে এবং বাজেটের কাগজপত্র যখন দেওয়া হয়েছিল তখন ইকনমিক রিভিউ বলে যে কাগজটি দেওয়া হয়েছিল, বইটি দেওয়া হয়েছিল তার ভিতর বিদ্যুৎ সঙ্কটের বেসিক প্রবলেমটা, কি, রিলেটিভ প্রবলেমটা কি, সমস্ত কিছু সুস্পষ্টভাবে ব্যাখ্যা হয়েছিল এবং সারা ভারতবর্ষের অবস্থাটাই ব্যাখ্যা করা হয়েছিল। কেউ যদি বলেন ওখানে খারাপ হচ্ছে এখানেও খারাপ হচ্ছে যুক্তিটা কি মশায়, প্রশ্নটা তা নয়, প্রশ্নটা হচ্ছে বেসিক প্রবলেম রিমেন্স সেম এভরি হোয়ার ইন ইন্ডিয়া এটা ভুলে গেলে চলবে কি করে, এবং সেই বেসিক প্রবলেম ট্যাকেল করতে হবে অল ওভার ইন্ডিয়া। কাজেই এ ক্রাইসিস কিছুই নয়, এটাতো কেবল কলির সন্ধ্যে। এই ক্রাইসিস আরও দিনের পর দিন বাড়বে। এই রকম, সারা ভারতবর্ষের বিদ্যুৎ অ্যাডমিনিস্ট্রেশনের মাথায় যারা বসে আছেন, প্ল্যানিং-এর মাথায় যে কর্তারা বসে আছেন, তারা যদি থাকেন, যা করে এসেছেন ৩০ বৎসর ধরে, যদি পরবর্তী আরও কয়েক দশক এইভাবে করতে থাকেন তাহলে কলির সন্ধ্যে আরও ভয়াবহ অবস্থায় আসবে এতে কোনও সন্দেহ নেই এবং সেটা আমাদের ঐ ইকনমিক রিভিউতে সমস্ত ভারতবর্ষের অবস্থার ভিতরে আমাদের অবস্থাটা সেখানে তুলে ধরা হয়েছে। আমি আর বাড়িয়ে কি বলব, অনেক তো বলা হয়েছে। আর তাছাড়া ওরা যে ওয়ার্ক আউট করলেন, গণিখান চৌধুরি না বিদ্যুৎমন্ত্রী কেন্দ্রে? ডি, ভি, সি-টা তার একেবারে পুরো কন্ট্রোল, তিন মাসের মধ্যে এক মেগা ওয়াট বাড়াতে পেরেছেন? মরাল রাইটটা কোথায়, নৈতিক অধিকারটা কোথায় পেলেন ওয়ার্ক আউট করে চলে যাবার? অবস্থা তো

সাংঘাতিক সেটা আমরা দেখছি, বক্তৃতা দিয়ে বুঝাতে হবে নাকি? বাড়ি গিয়েই তো সকলে ভোগ করছেন। হোয়াট ইজ দি রিলেটিভ প্রবলেম? দুটোর ডিফারেন্স তো বুঝতে হবে এবং ডিফারেন্সটা বুঝে সলিউশন কিভাবে বের করা যায় সেটা দেখতে হবে। তাছাড়া ৯টা স্টেট তো শ্রীমতী ইন্দিরা গান্ধীর হাতে নিয়ে এসেছেন। কাগজে কোথায়ও বেশি করে লেখা হয়, মোটিভেটেড প্রোপাগান্ডা আছে, কোথায়ও কম লেখা হয়। এই ৯টা স্টেট-এর একটা স্টেটে আমাদের মাননীয় উপাধ্যক্ষ মহাশয় ঘুরে এলেন, তাঁর নিজের অভিজ্ঞতা কোন কাগজে লেখা হয়? এই ৯টা স্টেটের মধ্যে দিল্লিতেই দেখুন না কি রকম লোডশেডিং চলছে। আমরা কি তা জানিনা, আমরা কি দিল্লিতে যাইনা? দিল্লির খবর আমরা জানিনা? কোনও কাগজে কোথায়ও লেখা হয়, আবার কোথায়ও লেখা হয় না।

[3-20 – 3-30 p.m.]

তার মানে এই বলছি না, নট টু জাস্টিফাই আওয়ার সেল্‌ভস, নট দ্যাট কিন্তু প্রবলেমটা ক্রিয়েটেড হল কি করে বা কে প্রবলেম ক্রিয়েট করেছে এবং প্রবলেমের স্যলিউশন কোনও রাস্তায় আছে—ওয়েস্ট বেঙ্গল ইজ এ পার্ট অব ইট, সমস্ত কিছু জ্যোতিবাবু করতে পারবেন না এটা আজকে বোঝা দরকার। রিলেটিভ শর্টেজের কোয়েশ্চেন সেটা একভাবে ট্যাকেল করার প্রশ্ন দেখা দিয়েছে, তাই নিয়ে আজকে যে ভাবে ট্যাকেল উনি করছেন, আমাদের আস্থা আছে, সেইরকম ভাবেই ট্যাকেল করে যেতে হবে। আর বেসিক প্রবলেমের ব্যাপারটা সেটা শুধু আমাদের উপর নির্ভর করছে না, সারা ভারতবর্ষের নীতির উপর সেটা নির্ভর করছে। কাজেই শস্তা স্টান্ট দিয়ে সমাধান হবে না। আজকে বিলের ক্ষেত্রে আলোচনা প্রসঙ্গে এগুলি অপ্রাসঙ্গিক হলেও এই কথাগুলি বলে এই বিলকে পরিপূর্ণভাবে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী এবং বিদ্যুৎমন্ত্রী মহাশয় যে বিল আজকে সভায় এনেছেন এবং এর স্টেটমেন্ট অব অবজেক্টস অ্যান্ড রিজিনসে যে কথা বলা হয়েছে তাতে আপত্তির কারণ আপাতদৃষ্টিতে নেই, শুধু কয়েকটা কথা জানার আছে, সেগুলি বলছি। যে নাম্বার অব ওয়ার্কাস আছে এই ২২টি আন্ডারটেকিং-এ তাতে টোটাল ফাইনান্সিয়াল লাইবিলিটিস কত সেটা বোধহয় বলা সম্ভব ছিল। আর একটা প্রশ্ন, অতঃপর ফর ইকোয়াল ওয়ার্ক ইকোয়াল পে সবাই পাচ্ছে কিনা সেটাও জানতে চাই কারণ সবাই বিদ্যুৎ পর্ষদের কর্মী হিসাবে গণ্য হচ্ছেন। অন্যান্য ক্ষেত্রেও এই প্রশ্নটা বড় হয়ে দেখা দিয়েছে যে ইকোয়াল ওয়ার্কের জন্য ইকোয়াল ওয়েজ, ইকোয়াল বেনিফিট পাওয়া উচিত কিন্তু তুলনামূলকভাবে সমতা রক্ষা করা সম্ভবপর না হলেও বিদ্যুৎ পর্ষদে যারা কাজ করবেন তাদের ফর ইকোয়াল ওয়ার্ক ইকোয়াল পে, ইকোয়াল বেনিফিট হচ্ছে কিনা সেটা জানা দরকার। পরের কথা, যাদের কাছ থেকে এটা নেওয়া হয়েছে তাদের মার্কেটে অ্যাসেটস অ্যান্ড লাইবিলিটিস দুটিই আছে, যেকথা জন্মেজয়বাবু তুলেছেন, সেগুলির দায়দায়িত্ব সরকার কিম্বা

বিদ্যুৎ পর্ষদের উপর বর্তাচ্ছে কিনা সেটাও জানা দরকার। মূলত সমতা আনার জন্য যে কথা বলা হচ্ছে সেখানে আপত্তির কারণ থাকবার কথা নয়, সেজন্য আপত্তি করছি না কিন্তু এই বিলের প্রসঙ্গ প্রাসঙ্গিক না হলেও সবাই বলছেন বলে আমিও বলতে চাই যে মাননীয় মুখ্যমন্ত্রীর একটি বিবৃতি খবরের কাগজে বড় করে বেরিয়েছে যে পশ্চিমবঙ্গ ছাড়াও আরও দুটি স্টেটের কথা তিনি বলেছেন যে এখানে শুধু দাবির আন্দোলন হবে না, উৎপাদনেরও আন্দোলন হবে। এই প্রসঙ্গে বলতে চাই যে এখানে আমরা পারস্পরিক বিরোধিতা দেখতে পাচ্ছি। তিনি নিজে যে দপ্তর পরিচালনা করছেন বিদ্যুৎ দপ্তর সেখানে উৎপাদন ক্রমশ সঙ্কুচিত হচ্ছে even after setting up of gas tarbine. সুতরাং তাঁর যে উত্তপ্ত আহ্বান দেশবাসীর কাছে—একবার তিনি বলছেন, কাকে কাজ করতে বলব, চেয়ারকে? আবার তিনি এখানে যা বললেন তাতে মহৎ উদ্দেশ্যই বিরচিত হচ্ছে কিন্তু ফলে কি আমরা দেখছি? বি. এ., বি. এস. সি আরম্ভ হবে, আর একটি পরীক্ষা—মাধ্যমিক শেষ হয়েছে যদিও তার প্রাকটিক্যাল, ওরাল বাকি আছে—এই সময় এত প্রকট বিদ্যুৎ সঙ্কট কেন? আগে আমরা জানতে পারতাম, ঘোষণা করা হত যে এখানে এই সময় বিদ্যুৎ সঙ্কট হবে কিন্তু এখন একটা ইরাটিক অবস্থা, কনটিনিউয়াসলি চলেছে, এর ফলে জল উত্তোলন পর্যন্ত বন্ধ হয়ে যাচ্ছে। গোটা ভারতবর্ষে হচ্ছে, সুতরাং আমাদের কেন হবে না, গোটা ভারতবর্ষে তো আপনাদের ফ্রন্ট নেই, এত উদ্ধত্য, আস্ফালন তো নেই, এত মনোবলও নেই, আপনাদের এখানে কেন এটা হচ্ছে? এত যে শ্রমিক শ্রমিক করে বলছেন, আমরা রেহাই পাচ্ছি কোথায়? আপনাদের দরদের ফল তো জনসাধারণও পাবে, না, একটা সেকটারিয়ান হিসাবে আপনারা রিপ্রেজেনটেড হয়ে থাকবেন। আজকে সেই প্রশ্নও তো করতে পারি। সবটাই অপ্রাসঙ্গিক আলোচনা, অন্যরা করছেন বলে বলছি, এই বিলের প্রসঙ্গে এইগুলো আসেনা, মূলত এই বিলে আমাদের আপত্তি নেই। কিন্তু এই প্রসঙ্গগুলো এসেছে, মুখ্যমন্ত্রী মহাশয় একবার বলেছিলেন যে ডি. পি. এল কে কি ভাবে রেখে গিয়েছিলেন। আমি গর্ব করে বলছি, ডি. পি. এল.-এ আমাদের সময় ম্যাক্সিমাম জেনারেশন হয়েছে, রেকর্ড ভেরিফাই করে দেখুন। যদি ডেসপারিটি হয়—আপনারা বলবেন সব ভেঙ্গেচুরে তছনছ করে দিয়েছে, সিকস্থ ইউনিট স্ট্যান্ড বাই ১১০ মেগাওয়াটের সিকস্থ ইউনিট কেন কমিশনড হল না? কেন্দ্রীয় সরকারের কাছে আমরা ইরিগেশন এর ডেপুটিশন নিয়ে গেছি, কেন্দ্রীয় বিদ্যুৎ মন্ত্রী এসে আস্ফালন করে বললেন, আউট অব দি নর্মস এক কোটি টাকা স্পেয়ার পার্টসের জন্য পশ্চিমবঙ্গকে দিলাম। কোনও নর্মসে না কি এটা বৈধ নয়। তথাপি পশ্চিমবাংলার অনুকূলে তিনি এই সিদ্ধান্ত নিয়েছেন। তথাপি আমাদের ত্রাহি ত্রাহি রব কেন? প্রচন্ড খরায় জল যদি মিনিমাম না পাওয়া যায়, লিফট ইরিগেশন বা ডিপ টিউবওয়েল সিস্টেম যদি গ্রামে না কাজ করে—এটার তো একটা ব্যবস্থা করবেন? বারবার আমাদের একই কথা বলতে হবে—প্রবলেমটা যদি এক থাকে, তবে অন্য কথা বলব কোথায়? কার জন্য এটা হচ্ছে? আপনি উৎপাদন বৃদ্ধির আন্দোলন করতে চাইছেন—সাধু, আমরা যদি কোনও ক্ষেত্র পাই তাহলে আমরা সাহায্য করতে প্রস্তুত। কিন্তু সমস্ত তো ক্ষীয়মান হয়ে যাচ্ছে। বিদ্যুৎ সঙ্কট ক্রমশ ঘনীভূত

হয়ে যাচ্ছে। অদুর ভবিষ্যতে আপনারা আশা দিতে পারছেন না যে ইন দি মান্থ অব জুন অর ইন দি মান্থ অব July or Six month hence or 12 months hence or 18 months hence. অথবা দু বছর পরে আমাদের এই রূপ নেবে। সেটাও তো আপনারা পারছেন না। যা বলছেন সেই কথা তো থাকছে না। কোনও জায়গায় থাকছে না কথা। সুতরাং বিদ্যুতের ব্যাপারে এটা অপ্রাসঙ্গিক হলেও মুখ্যমন্ত্রী যখন হাউসে আছেন, আমাদের তরফ থেকে আপনি যদি আরও কিছু সমতা আনার জন্য নিউ লেজিসলেশন আনার কথা মনে করেন, আমাদের তাতে সহযোগিতা থাকবে। কিন্তু মূল প্রশ্নটা হচ্ছে আমরা বিদ্যুতের উন্নতি দেখতে চাই, ক্রমশ অবনতি দেখতে চাই না। আপনি নিজে যখন দেখছেন স্যাবটেজ হচ্ছে, আপনি পুলিশ দপ্তরের দায়িত্বে আছেন, দুটোকে সমন্বয় করে এর প্রতিকার করুন। কারা দায়ী এর জন্য? কিসের জন্য হচ্ছে? স্যামব্ল্স কথাটা চালু হয়ে গেছে, ওভার টাইম, এইগুলো প্রতিকার করুন। ইউনিফিকেশন করতে চান, সমতা আনতে চান, ইউনিভার্সালাইজেশন করতে চান, আমরা তো সহযোগিতা দিচ্ছি। কিন্তু আমরা চাই বিদ্যুতের মোকাবিলা করুন যুদ্ধকালীন ব্যবস্থা নিয়ে—অন ওয়ার ফুটিংএ। কারণ আমাদের দুর্ভাগ্য আগের বছর বন্যা গেল, আগের বছর খরা গেছে, এই বছরও কথা চলছে। আমি মোশন দিয়েছি, মাননীয় অধ্যক্ষ মহাশয় যদি ওটা আপনাদের গ্রাহ্য হয়, সরকার পক্ষ যদি ওটা গ্রহণ করেন তাহলে

[3-20 – 3-30 p.m.]

অন্তত এক ঘন্টা সময় দেবেন। কারণ দুটোই খুব রেলেভ্যান্ট, পশ্চিমবাংলায় খরা চলছে। আমরা দিয়েছি, যদি সুযোগ হয় ওটা করে দেবেন। আমি এই কথা বলব মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে, এই ভয়াবহ বিদ্যুৎ সঙ্কটের জন্য এই বিল প্রসঙ্গে অপ্রাসঙ্গিক হলেও এই বিলের যে উদ্দেশ্য এবং যে ধারাগুলো এনেছেন, যে সুযোগগুলো দিতে চেয়েছেন, সেইগুলোকে সমর্থন জানিয়ে বলতে চাই, আমরা চাই বিদ্যুৎ এর উন্নতি হোক, এতে আমরা কি করব, আমরা এইটুকু জানতে চাই কবে সুরাহা হবে? এটা উনি যদি একটু আশ্বাস দিতে পারেন তাহলে বিশেষ ভাবে আমরা বাধিত হব। থ্যাঙ্ক ইউ—

**শ্রী ভবানী মুখার্জি:** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মুখ্যমন্ত্রী আজকে ইন্ডিয়ান ইলেক্ট্রিসিটি ওয়েস্ট বেঙ্গল অ্যামেন্ডমেন্ট বিল যেটা এনেছেন, সেটাকে সমর্থন করে উঠে কয়েকটি কথা বলতে চাই। যে সমস্যা নিয়ে এই বিলের উদ্ভব এবং এখানে আলোচনা হয়েছে, সেই সমস্যাটার সঙ্গে আমি নিজে ব্যক্তিগতভাবে দীর্ঘ দিন ধরে জড়িত আছি। সেটা হচ্ছে একটা প্রাইভেট ইলেক্ট্রিক সাপ্লাই ঠিক আমাদের ক্যালকাটা ইলেক্ট্রিসিটি সাপ্লাই এর পরে চন্দননগর ইলেক্ট্রিক সাপ্লাই, সেই ইলেক্ট্রিক সাপ্লাই কোম্পানিতে ১৯৪৫ সাল থেকে আমি সেখানে ইউনিয়ন করি, সেখানকার ইউনিয়নের একজন সংগঠক। এই শ্রমিক কর্মচারিদের সমস্যা সম্বন্ধে এত বছর ধরে বিভিন্ন সময়ে যখন বিদ্যুতের কর্মচারিদের সর্ব ভারতীয় যে সমস্ত সম্মেলন হয়, এর আগে বাঙ্গালোরে যে সম্মেলন হয়েছিল তাতে আমাদের প্রাক্তন প্রেসিডেন্ট

ভি. ভি. গিরি সেই সভায় সভাপতিত্ব করেছিলেন পরে কয়েক বছর আগে দিল্লিতে একটা সম্মেলন হয় সর্ব ভারতীয় বিদ্যুৎ কর্মচারিদের, সেখানে গিয়ে দেখেছি যে—এই যে সব প্রাইভেট ইলেকট্রিক সাপ্লাই কোম্পানিগুলো, এদের কর্মচারিরা যখন সরকারের অধীনস্থ স্টেট ইলেক্ট্রিক সাপ্লাই বোর্ডের মধ্যে মার্জ করছে, তখন তাদের যে কি দুরবস্থার মধ্যে পড়তে হয়েছে, অতীতের যা কিছু সুযোগ সুবিধা, বিশেষ করে পুরানো কর্মচারিদের, তাদের নিজেদের যে সমস্ত অধিকার, সুযোগসুবিধা পাওনা ছিল, সেই পাওনাগুলো পাওয়ার পথে যে কি বিপর্যয় অবস্থার মধ্যে পড়তে হয়েছে, এই সম্বন্ধে আমার অত্যন্ত তিক্ত অভিজ্ঞতা আছে। এটা আপনারা জানেন যে এই যে কেন্দ্রীয় আইন, এই কেন্দ্রীয় আইনের একটা সংশোধন পশ্চিমবাংলার জন্য করতে বাধ্য হচ্ছি, সেইজন্য এই শ্রমিক কর্মচারিদের সম্বন্ধে আমাদের বামফ্রন্ট সরকারের যে দৃষ্টিভঙ্গি, সেই দৃষ্টিভঙ্গি থেকেই এই আইন এসেছে। কয়েকদিন আগে আপনাদের মনে আছে ইন্ডাস্ট্রিয়াল ডিসপিউট অ্যাক্ট, সেখানেও সর্বভারতীয় ক্ষেত্রে সংশোধন হল না। কেন্দ্রে যারা থাকছেন তারা মুখে গণতন্ত্র সমাজবাদ, অনেক বড় বড় কথা বলেন দরকার মতো। কিন্তু মানুষের যেগুলো প্রয়োজন সেইগুলো করার জন্য যখন সারা ভারতবর্ষ থেকে দাবি ওঠে, সেই দাবি আমরা পূরণ হতে দেখি না। দেখলাম না কংগ্রেস রাজত্বের ৩০ বছরের মধ্যে এবং জনতা সরকারের আমলে শ্রমিকদের যে অধিকার সেই অধিকার দেওয়া হল না। যার জন্য আমাদের বিশেষ করে এই আইনটা আনতে হল। ঠিক তেমনি সেই বিদ্যুৎ সম্পর্কেও ঐ একই ব্যাপার। কেন্দ্রীয় সরকার সর্ব ভারতীয় সরকার, দেশের মানুষগুলোর কি হবে, তারা বাঁচল কি মরল, সে সম্বন্ধে তাদের কোনও দায়িত্ব নেই। সেইজন্য আপনারা দেখেছেন এই আইনের মধ্যে কথা আছে যে যখন প্রাইভেট ইলেক্ট্রিসিটি কোম্পানিগুলো আসে তখন সরকার এর কোনও দায়িত্ব নেন না। তার অ্যাসেট্সও নেন না, লায়েবিলিটিও নেন না। তার মানে কি? আমরা তো জানি প্রাইভেট কোম্পানিগুলো কোন সময় আসে। একেবারে যখন নিঃশেষ হয়ে যায়, সব কিছু তার রক্ত নিংড়ে নিংড়ে ভেতরটাকে একেবার ফোঁপরা করে ফেলেছে, যখন আর কিছু থাকে না, দেনায় জর্জরিত, সেইভাবে একেবারে লিকুইডেশনে যাবার মুখে এবং বিদ্যুৎ সরবরাহে অব্যবস্থা চলছে, জনসাধারণের জীবনে বিপর্যয়, সেখানে কারেন্ট সাপ্লাই ব্রেক ডাউন করেছে, বহু ক্ষেত্রে অচলাবস্থা সৃষ্টি হয়েছে, মারপিঠ হচ্ছে, দাঙ্গা হাঙ্গামা হচ্ছে, তখন নিরুপায় হয়ে সরকার যেন এই সব প্রতিষ্ঠানগুলো গ্রহণ করতে যান। আমরা জানি এই সব বিদ্যুৎ কোম্পানিগুলো যখন ইংরাজ রাজত্ব ছিল তখন বিদ্যুৎ জনসাধারণকে দিতে হবে, তার জন্য কোনও দায়িত্ব ছিল না, তখন প্রাইভেট ব্যবসায়ী হিসাবে বিভিন্ন জায়গায় ইলেক্ট্রিক সাপ্লাই কোম্পানিগুলো চলত। কিন্তু দেশ স্বাধীন হলে বিদ্যুৎটা কত বড় একটা প্রয়োজন এবং দেশের সমস্ত অর্থনৈতিক রূপান্তর করতে গেলে বিদ্যুৎ শক্তি প্রয়োজন, এই যুগের সকলেই এটা জানেন। প্রত্যেকটা মানুষ জানেন, প্রত্যেকটা নাগরিক জানেন। আর সেই বিদ্যুৎ সরবরাহ ব্যবস্থাগুলো আজকে স্টেট ইলেক্ট্রিসিটি বোর্ড হয়েছে, সেন্ট্রাল গভর্নমেন্টেরও বোর্ড আছে পাওয়ারের সম্বন্ধে আলোচনা করবার জন্য, কিন্তু এখনও

পাশাপাশি সেই প্রাইভেট কোম্পানিগুলো চলছে।

সরকার যে দায়-দায়িত্ব নিচ্ছেন সেটা এইভাবে নিচ্ছেন যে আমরা এদের কোনও অ্যাসেটস এবং লাইবিলিটিস নেব না। তবে বামফ্রন্ট সরকার এটুকু ব্যবস্থা করেছেন বর্তমান কর্মচারিদের অতীতের মালিকের কাছে যেটা পাওনা আছে সেটা দেবার একটা ব্যবস্থা করছেন। ধরুন কোনও একটা কোম্পানি যখন টেকওভার করা হয় তখন সাধারণ মালিকের পাত্তা পাওয়া যায় না, তাদের টাকা পয়সা কিছু নেই এবং শ্রমিকরা কর্মচারিরা ঐ পুরনো মালিকের সঙ্গে মামলা মোকদ্দমা করে তাদের দাবি আদায় করবে এও সম্ভব হয় না। সেজন্য আইনের মধ্যে এটা রাখা হয়েছে। ডাঃ জয়নাল আবেদিন প্রশ্ন করলেন কি দায়িত্ব আছে না আছে। ভূমিকাতেই লেখা রয়েছে সরকার তাদের দেনার এবং পাওনার দায়িত্ব নেয়নি। আমরা দেখেছি কোনও কোম্পানির যখন ঐরকম দুর্দশা হয় তখন সেই কোম্পানির শ্রমিক কর্মচারিরা রাস্তায় রাস্তায় ঘুরে বেড়ায় এবং দারুণ বিপর্যয়ের মধ্যে পড়ে। আমি চন্দননগরের একটা ঘটনা আপনাদের কাছে বলছি, চন্দননগর ইলেক্ট্রিক সাপ্লাইকে সরকার টেকওভার করবেন ১৯৭৫ সালে এটা ঠিক হল। তখন সঙ্গে সঙ্গে তারা হাইকোর্টে চলে গেল এবং যেভাবেই হোক মালিকপক্ষের সঙ্গে রাইটার্স বিল্ডিংয়ে পাওয়ার দপ্তরের কর্মচারিদের মধ্যে একটা ম্যানিপুলেশনের ভাব বোধহয় সৃষ্টি হল। এই বিদ্যুৎ কোম্পানির কাজকর্ম এতই অসন্তোষজনক ছিল যে এই ঘটনার আগে চন্দননগরের জনসাধারণ ১৫ দিন ১ মাস নিষ্প্রদীপ রেখেছিলেন। এখন যে লোডশেডিং চলছে তখন সেটা ছিল না, কিন্তু জনসাধারণ ইচ্ছে করেই ঐ কোম্পানির বিদ্যুৎ ব্যবহার করেনি। পি. সি. সেন তখন মুখ্যমন্ত্রী ছিলেন এবং যে সমস্ত পার্টি তখন আন্দোলন করেছিল তাতে শুধু আমরাই ছিলাম না, কংগ্রেসও আমাদের সঙ্গে ছিল। অবশ্য এসব কথা সত্ত্বেও কোনও প্রতিবিধান হয়নি এবং ওঁর নানারকম গ্রাউন্ড দিতে লাগলেন। শুধু তাই নয় আমরা খবর পেলাম যে ওঁদের বলা হল আপনারা হাইকোর্টে যান, এগুলি Flaw রইল এবং হাইকোর্টে গেলেই সঙ্গে সঙ্গে টেকভার যাতে হয় সেই ব্যবস্থা করা হল। কিন্তু হাইকোর্টে গেলে পর আটকে দিল। ৭৬ সালের ডিসেম্বর মাসে যদি নোটিশ দেওয়া হত তাহলে ৭৭ সালে অটোমেটিকেলি এটা গভর্নমেন্টের কাছে যেত। কিন্তু গভর্নমেন্ট নর্মাল নোটিশ দিতে পারল না এবং সেই কোম্পানি এখন চলছে উইদাউট এনি লাইসেন্স অর্থাৎ গভর্নমেন্ট লাইসেন্ট দিল না কিন্তু কোম্পানি তার ব্যবসা ঠিক চালিয়েই যাচ্ছে। আজকে আমাদের সরকার যে আইন আনছেন এটা সারা ভারতবর্ষের মানুষের কাছে পথ প্রদর্শক। আমি খবর নিলাম ইউ. পি.-তে একটা অর্ডিনান্স হয়েছিল এবং আমি তার খসড়াও দেখেছিলাম। অর্ডিনান্স হলে নিশ্চয় সেটা আইনে পরিণত হবে। আমি পরে দেখলাম সেই অর্ডিনান্স আইনে পরিণত হয়নি। আপনারা জানেন এই পাওয়ারের ব্যাপারটা সেন্ট্রালের কন্ট্রোল-এ রয়েছে। কিন্তু সেই অর্ডিনান্স আইনে পরিণত হল না, সেটা উঠে গেল। স্যার, এই আইনের ভিতর দিয়ে আমরা কর্মচারিদের সুযোগ-সুবিধা দিচ্ছি। আইনটি হচ্ছে এই, অতীতের কোম্পানির কাছে কর্মচারিরা যে সুযোগ সুবিধা পেতেন সেটা তাঁরা পাবেন যেমন স্টেট ইলেকট্রিসিটি বোর্ডের কর্মচারিরা

পান এবং অতীতের মালিকের কাছে যে পাওনা ছিল কর্মচারিরা সেটা পাবেন।

[3-40 – 3-50 p.m.]

আমরা মালিকদের কাছ থেকে হিসাব চাইব, মালিকেরা হিসাব দেবেন, শ্রমিকদের কাছ থেকে হিসাব মিলিয়ে নিয়ে তারপর বোর্ডকে দেবার ব্যবস্থা করবেন। বর্তমান ইন্ডিয়ান ইলেক্ট্রিসিটি অ্যাক্ট থাকার দরুন তারা অ্যাসেটস এবং লায়াবিলিটিস কিছুরই দায়িত্ব নিত না। চুঁচুড়ায় স্টেট ইলেক্ট্রিসিটি বোর্ড থেকে নোটিশ জারি হয়ে গেল নতুন করে বিদ্যুৎ গ্রাহকদের সিকিউরিটি ডিপোজিট দিতে হবে। সেখানে প্রায় ১৫০০ মতোন কনসিউমারস। এর আগে তারা পুরানো কোম্পানিকে সিকিউরিটি ডিপোজিট দিয়েছেন। তবুও বলছেন নতুন করে ডিপোজিট দিতে হবে। পুরাতন কোম্পানি সব টাকা শেষ করে দিয়েছেন সুতরাং নতুন করে ডিপোজিট দিতে হবে। এর বিরুদ্ধে জনসাধারণ আন্দোলন করেছেন এবং সরকার যাতে ডিপোজিট না নেন, পরে সেটা বন্ধ করতে হয়েছে। আমি চন্দননগরের ক্ষেত্রে দেখেছি, এই কোম্পানি ৪।৫ বছরে যে সমস্ত সার্ভিস কানেকশন দিয়েছেন—কোথাও তার খাটিয়ে দিয়েছেন ঐ বাঁশ দিয়ে, খুঁটি লাগিয়ে যে রকম টেম্পোরারী কানেকশন দেয় ঐ পূজার সময়ে পান্ডেলে সেই রকম কানেকশন দিয়ে চলে গেছেন। এই বাবদ ৭০০।৮০০ টাকা কনজিউমারসদের কাছ থেকে নিয়েছেন। এই কোম্পানির ফিনান্সিয়াল দিকটা যদি খবর নেওয়া হয় তাহলে দেখা যাবে একেবারে ব্যাঙ্কক্রাপ্ট। এই কোম্পানিকে শেষ যে টেক-ওভারের নোটিশ দেওয়া হয়েছে তাতে ক্যালকাটা ইলেক্ট্রিক সাপ্লাইয়ের পাওনা ৪০ লক্ষ টাকা আর গভর্নমেন্টের ১২ লক্ষ টাকা ডিউটি পাওনা। আর এই আড়াই বছরে হয়ত ক্যালকাটা ইলেক্ট্রিক সাপ্লাইয়ের পাওনা হয়ে দাঁড়িয়েছে ৬০ লক্ষ টাকা আর গভর্নমেন্টের ডিউটি পাওনা হয়ত হয়েছে ২০ লক্ষ টাকা। অর্থাৎ দুটো মিলিয়ে ৮০ লক্ষ টাকা পাওনা হয়ে দাঁড়িয়েছে। কিন্তু এখন এই কোম্পানিকে বিক্রি করলে দামের ধারে কাছেও পৌঁছায় না। খোঁজ নিয়ে দেখলে হয়ত দেখা যাবে এই কোম্পানির আবার মর্টগেজ আছে। ইন্ডিয়ান ইলেক্ট্রিসিটি যে অ্যাক্ট আছে, যে সাপ্লাই অ্যাক্ট আছে তার ভিতর দিয়ে কিছুটা এই সমস্ত কোম্পানি কিভাবে চলছে সেই সম্বন্ধে তদন্ত করবার সুযোগ থাকে। অডিটরের চেক করার অধিকার আছে। মাঝে মাঝে অ্যাকাউন্ট প্লেস করতে হয়। সেইগুলি ইলেক্ট্রিসিটি ইন্সপেক্টর ডিপার্টমেন্টের অডিটরকে দিয়ে চেক করা হয়নি। রিসার্ভ ফান্ড নেই, ডেপ্রিসিয়েশন রাখা দরকার। সিকিউরিটি ডিপোজিট রাখা দরকার, কিন্তু একটি পয়সাও নেই। সেখানে সরকারের হস্তক্ষেপ করার প্রয়োজন। টাকার অপচয় বন্ধ করা প্রয়োজন। এটা করতে পারলে এই পরিস্থিতির মোকাবিলা করা যায়। এই প্রসঙ্গে আর একটি কথা বলি, একদিকে যেমন প্রাইভেট কোম্পানির নানা দোষ-ত্রুটি আছে তেমনি অপর দিকে আমি দেখেছি—যেমন, চুঁচুড়ায় যে প্রাইভেট কোম্পানি আছে—টেক-ওভারের আগে সেখানে প্রায় ১০০ জন টেকনিক্যাল এবং ক্লার্কস কাজ করত। সেই সময়ে ঠিক সময়ে বিল যেত, হাউস সার্ভিস কানেকশন নষ্ট হয়ে গেলে অ্যাটেন্ড করত। সার্ভিস খুব ভাল ছিল। কিন্তু স্টেট ইলেক্ট্রিসিটি বোর্ড সেখানে আসবার পর ৩।৪।৫ মাসের বিল যাচ্ছে না। এবং শুনছি যে

স্ট্রাকচার তারা করেছেন তাতে ২৮০ জন কর্মচারি নিতে হবে। অর্থাৎ ঐ একই [illegible] লেঙ্থে ১০০ জায়গায় ২৮০ কর্মচারী নেওয়া হবে। এ সম্বন্ধে তদারকী করার প্রয়োজন আছে। তার পরে প্রয়োজন আছে যে অর্থের অপচয় হলো অথচ মানুষ সার্ভিস পেল না। যা হোক আমরা সেদিন যেমন ভারতবর্ষের মধ্যে প্রথম ইন্ডাস্ট্রিয়াল ডিসপিউট অ্যাক্ট সংশোধন করেছিলাম সেই রকমভাবে ইলেক্ট্রিসিটি বিলের সংশোধন করলাম। এইজন্য এই বিলকে সমর্থন করে আমি শেষ করছি।

**শ্রী সরল দেব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ইলেকট্রিক কোম্পানিগুলির কর্মচারিদের কি কি সুযোগ-সুবিধা দেওয়া যেতে পারে তার জন্য এই বিল আনা হয়েছে। এটা কেন্দ্রীয় আইন রাজ্য সরকার একে সংশোধন করছেন। এর মধ্যে শ্রমিকদের কিছু সুযোগ-সুবিধা দেবার কথা আছে। কিন্তু সেই সম্বন্ধে কোনও কথা না বলে বা বিদ্যুৎ সঙ্কটের মতো জাতীয় সঙ্কটে সহযোগিতা না করে কংগ্রেস আই এই সভা ত্যাগ করে চলে গেলেন। বিদ্যুৎ মন্ত্রী ক্লজ থ্রি—সাবসেকশন ওয়ানে যেখানে অ্যালাউন্সের কথা বলা হয়েছে সেখানে পেনশন ইনসিওরেন্স ইত্যাদির কথা দিলে ভাল করতেন। আর একটি গুরুত্বপূর্ণ কথা আছে সেকশন নাইনে—ডিটারমিনেশন of the amount due to the employee under Sub-section (b) or (7) with modification, if any, under sub-section 8 shall be final and conclusive and shall not be called in question in any court of tribunal. এই কথার মধ্যে দিয়ে তিনি শ্রমিক কর্মচারিদের জন্য একটা বলিষ্ঠ পদক্ষেপ গ্রহণ করেছেন। আর সঙ্গে সঙ্গে আর একটি কথা বলব যে প্রাইভেট সেক্টরের হাতে থাকাকালীন তাদের কাছ থেকে যেসব সুযোগ-সুবিধাগুলি পাওয়া যেত ডবলিউ. বি. এ. সি. বি-র হাতে গেলে সেই সব সুযোগ-সুবিধা ঠিকমতো পাওয়া যায় না। বরং ওভারহেড এক্সপেন্ডিচার অনেক বেড়ে যায়। সম্প্রতি সুপ্রীম কোর্টে সেন্ট্রাল ইনল্যান্ড ওয়াটার ট্রান্সপোর্ট শ্রমিকদের সম্বন্ধে যে রায় বের হয়েছে তাতে শ্রমিকদের পুরানো ডিউস কিভাবে তারা পাবে সে সম্বন্ধে পরিষ্কারভাবে বলা হয়েছে। এবং ২৫-এফ এফ-এ বলা হয়েছে কিভাবে তাদের দেওয়া হবে। সম্প্রতি আমরা যে ইন্ডাস্ট্রিয়াল ডিসপিউট অ্যাক্ট সংশোধন করলাম সেটা একটা কেন্দ্রীয় আইন রাজ্য সরকার তা সংশোধন করলেন। পশ্চিমবঙ্গ ছাড়া ভারতবর্ষের আর কোনও রাজ্যে এই কাজ তারা করতে পারেন নি। বরাকরে আগরওয়ালার একটা বিদ্যুৎ কোম্পানির মালিক ছিল যেখানে সকালবেলায় একজনকে অ্যাপয়েন্টমেন্ট দিয়ে বিকালবেলায় ছাঁটাই করা হয়। সেখানকার কর্মচারিদের সঙ্গে কুকুর বেড়ালের মতো ব্যবহার করা হয়। আমি জানি একজন ডাক্তারকে আজকে অ্যাপয়েন্টমেন্ট দিয়ে কালকে তাকে ছাঁটাই করা হল। বর্তমানে আমাদের দেশে যে আইন আছে তার দ্বারা শ্রমিক শ্রেণীর জন্য কিছু ব্যবস্থা করা যায় না যার ফলে তারা সাফার করছে। সেইজন্য প্রাইভেট কোম্পানিগুলিকে যখন সরকার অধিগ্রহণ করবেন তখন শ্রমিকদের সুযোগ-সুবিধা থেকে তারা যাতে বঞ্চিত না হয় তারই জন্য ক্লজ-থ্রি সাবসেকশন ওয়ানে যে ব্যবস্থা রাখা হয়েছে তা অভিনন্দনযোগ্য। সঙ্গে সঙ্গে বলব ডবলিউ বি এ সি-তে কাজ না করার একটা প্রবণতা যে দেখা দিয়েছে তা বন্ধ করা দরকার। এটা

একটা জাতীয় সমস্যা এর যদি সমাধান করতে হয় তাহলে সকলের সহযোগিতা প্রয়োজন। অবশ্য এ বিষয়ে শুধু শ্রমিকদের উপর দোষারোপ করলে হবে না। আমরা দেখছি পাবলিক আন্ডার টেকিংগুলি একটা মাথাভারী শাসন ব্যবস্থার জন্য লুজিং কনসার্নে পরিণত হচ্ছে। প্রাইভেট কোম্পানিতে একজন ম্যানেজার একজন অ্যাকাউন্টেন্ট থাকে। কিন্তু পাবলিক আন্ডার টেকিংয়ে মাথা ভারী শাসন ব্যবস্থা আছে। জয়নাল সাহেবরা এতদিন ধরে শ্রমিকদের কথা বা বিদ্যুৎ সঙ্কটের কথা চিন্তাই করেননি। তাঁরা এমনভাবে বলছেন যেন মনে হচ্ছে এই সরকার আসার পর এই সঙ্কট ঘনিভূত হয়েছে। আমি জিজ্ঞাসা করি ডি. ভি. সি কেন বিদ্যুৎ সরবরাহ করতে পারছে না। এতদিন কেন কেন্দ্রীয় সরকার আমাদের প্রতি বিমাতৃসুলভ আচরণ করে আসছেন। বিদ্যুৎ সঙ্কট বিহারেও আছে যার কথা আপনি বললেন না। কয়েকদিন আগে আমি বিহারে একটা মিল পরিদর্শন করতে গিয়ে জানলাম যে সারা দিনে ১৬ ঘন্টা সেখানে বিদ্যুৎ পাওয়া যায় নি। এশিয়ার মুক্তি সূর্য যেখানে থাকেন সেই দিল্লিতেও একই অবস্থা। কিন্তু এমনভাবে বলা হচ্ছে যেন সঙ্কট সারা ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গে ছাড়া কোথাও নেই এবং সেই কথা বলে তারা সভা বয়কট করে চলে গেলেন। প্রাইভেট কোম্পানিগুলিকে অধিগ্রহণ করে শ্রমিকদের কি কি সুবিধা দেওয়া যেতে পারে সেইজন্য এই বিল এসেছে। আমরা শ্রমিকদের স্বার্থরক্ষা করতে চাই। কিন্তু তার মানে এই নয় যে মাথা ভারী প্রশাসন এবং প্রয়োজনের অতিরিক্ত লোক নেওয়ার আমরা পক্ষপাতি নই। পরিশেষে বিদ্যুৎমন্ত্রীকে আর একটি কথা বলব যেখানে তিনি সেকশন ১০এ বলেছেন দি পারচেজার The purchaser or the intending purchaser, as the case may be, shall, on the final determination of the amount due to the employee, pay to him in terms of the provisions of sub-section (2) or (3), as the case may be, the amount so determined to be due to him. এখানে ডিউ টু হিম বলতে গিয়ে এনি amount due to any employee remains unpaid, the same shall be or the in intending purchaser deposited by the purchaser as the case may be, in any branch of the State Bank of India. আমি তাকে বলছি যে এই ঘটনা সত্য নয়। যা হোক বিদ্যুৎমন্ত্রী মহাশয় এই যে বিল এনেছেন শ্রমিকদের স্বার্থে তাকে আমি পুরোপুরি সমর্থন করছি এবং যে ত্রুটিগুলি আছে সেগুলি দূর করার জন্য অনুরোধ করছি।

**শ্রী জ্যোতি বসু :** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমি আনন্দিত যে এই বিল যেটা আমরা এনেছি এই খসড়া আইনকে সবাই সমর্থন জানিয়েছেন এবং জানাবার কথা। কারণ, আমরা এতদিন পর অনেক বিবেচনা করে এর কর্মচারী যারা আমাদের বিদ্যুৎ পর্ষদে এসেছেন ১৯৫৫ সাল থেকে এখন অবধি তাঁদের দাবি-দাওয়া পেয়ে তাঁদের সঙ্গে আলোচনা করে আমরা এই সিদ্ধান্তে পৌঁছেছি যে এই ইলেক্ট্রিসিটি অ্যাক্ট যেটা আছে এটা কেন্দ্রীয় আইন, এটাকে আমাদের সংশোধন করতেই হবে, এছাড়া আমরা তাঁদের কোনও সাহায্য করতে পারি না। আমি জানি না কেন একজন সদস্য জন্মেজয় ওঝা বললেন এই সংশোধনের ফলে যাদের

থেকে আমরা নিয়ে নিচ্ছি তারা সব লাভবান হয়ে যাবে। তারা কি করে লাভবান হবে? তারা তো ক্ষতিপূরণ পাবে, এই ক্ষতিপূরণ নেবার সময় সমস্ত কিছু কর্মিদের যা পাওনা তা দিতে হবে। এটা বিলটা পড়লে বুঝবেন, আর সেটা আমাদের সদস্যরা অমল রায় প্রভৃতি ভাল করে বুঝিয়ে দিয়েছেন। কাজেই আমি তার পুনরাবৃত্তি করছি না। ইলেক্ট্রিসিটি অ্যাক্টে যেটা লেখা আছে সেটা হচ্ছে উইদাউট লায়েবিলিটিজ অ্যান্ড এনকামব্র্যান্সেস আমরা নেব। কাজেই লায়েবিলিটি যেটা থেকে গেল কোম্পানির তা কোনও কোম্পানি তার কর্মচারিদের দেবার কথা কোনও সময়ে ভাবে না এবং কেউ দেয় না। এইজন্য আমাদের এই আইনে সেটা করা হয়েছে। তারপর একটা প্রশ্ন এসেছে, অমল রায় রেখেছেন, পাওনা যেগুলি আছে সেগুলি কি কি বাবদ, সেগুলি আরও নির্দিষ্ট করে বলা যায় কিনা। আমি এখনই একটু খোঁজ নিয়ে দেখলাম যেসব নির্দিষ্ট পাওনার কথা আমরা ইতিমধ্যে পেয়েছি সেগুলি এখানে বলা হয়েছে, গ্রুপ ইনসিওরেন্সের কথা কোম্পানিতে এখনও অবধি আছে বলে জানি না যেগুলি অধিগ্রহণ করেছি। তবে ভবিষ্যতে যদি দরকার হয় তাহলে নিশ্চয়ই সেটা দেখতে হবে। কারণ, আমরা চাই সমস্ত কিছু দাবি-দাওয়া যেটা কোম্পানির ছিল সেটা তাদের দিতে হবে। আমরা অধিগ্রহণ করছি বলে তার থেকে তারা মুক্তি পেয়ে যাবে সেটা যাতে না হয় তার ব্যবস্থা এই আইনে করা হয়েছে। এটাও ঠিক যে আরও এইরকম কয়েকটা আছে, বহরমপুরের কথা বলা হল, আমরা মামলায় জর্জরিত এইসব ব্যাপারে, কিন্তু এটা পরিষ্কার কথা যে আমাদের যে রকম অবস্থা হোক, আমি বলছি অর্থনৈতিক অবস্থা সমস্ত দিক থেকে, ক্ষতিপূরণ আমাদের দিতে হবে। কিন্তু এই যে ছোট ছোট প্রাইভেট সংস্থা আছে, ব্যক্তিগত মালিকানায় যেগুলি চলছে বিদ্যুতের ব্যাপারে, এগুলি চলতে পারে না, অসম্ভব। এর উপর পূর্ণ কর্তৃত্ব আমাদের আনতে হবে এবং অনেকগুলি হয়েছে, আরও কিছু বাকি আছে, সেগুলি করবার দিকে আমরা যাচ্ছি। কাজেই এই সম্বন্ধে আমার বিশেষ কিছু বলার নেই। কিন্তু অনেক সদস্য বলেছেন যে যদিও অবান্তর অপ্রাসঙ্গিক তবুও আমাদের বলতে হবে বিদ্যুতের কথাটা যখন আছে। ঠিকই এসে যায়, কারণ, ওঁরা নিশ্চয়ই সবাই খুব চিন্তিত, পশ্চিমবঙ্গে বিদ্যুতের যে পরিস্থিতি চলছে জনগণের দিকে তাকিয়ে নিশ্চয়ই তাঁরা চিন্তিত বলে আমরা ধরে নিচ্ছি। কাজেই সেইসব পুনরাবৃত্তি করেছেন যা তিনবার এখানে বিধানসভায় আলোচনা হয়েছে, নতুন করে কিছু বলার নেই। তবে একটু-আধটু না বলে আমি পারছি না। আমি জানি না এটা কোথা থেকে এল, কারণ, আমরা লিখিত ভাষণ দিয়েছি, বিদ্যুতের সম্বন্ধে বলতে গিয়ে আমি বলেছি, সেইসব লেখা আছে, যে বিগত সরকার বিগতদিনে যেরকম অপরাধ করেছেন এবং উত্তরাধিকার সূত্রে আমরা যা পেয়েছি সমস্ত অবস্থাটাই তারজন্য। এটা কোনওদিন বলিনি। আমরা বলেছি যে ওঁদের অপরাধটা কোথায়। ডাঃ জয়নাল আবেদিন যাঁরা ছিলেন তাঁদের অপরাধটা কোথায়। গনিখান চৌধুরি যিনি মন্ত্রী ছিলেন তাঁদের অপরাধটা কোথায়। ওঁরা যে পরিকল্পনা করেননি সেটা খাতায় কলমে লেখা আছে। কিছুই পরিকল্পনা ছিল না। ১৯৭৩ সালে অনুমোদন পেলেন কোলাঘাটে তাপ বিদ্যুৎ কেন্দ্র হবে, ১৯৭৭ সালে সেটা সম্পূর্ণ হয়ে যাবার কথা, কিন্তু সেখানে দেখলাম ধূ ধূ করছে মাঠ, লোক থাকবার ব্যবস্থা নেই, কাজ করবার কোনও

অর্ডার দেওয়া হয়নি। সেখানে শুধু ৩টা নয়, আরও ৩টি এগিয়ে নিয়ে এসেছি ৪, ৫, ৬। এই ব্যাপারে তৎকালীন সরকারের সঙ্গে আলোচনা হয়েছিল, এখনকার সরকারের সঙ্গেও আলোচনা হয়েছে, আমরা মনে করছি সেটা আমাদের তাঁরা দিয়ে দেবেন। এইসব সম্পূর্ণ হলেও আমাদের হিসাব মতো বিদ্যুতের ঘাটতি আমাদের থেকে যাবে। কারণ, পরিকল্পনার গোড়া থেকে চিন্তা করা উচিত ছিল যে চাহিদা কত বাড়বে। এইসব হিসাব কিছু ছিল?

[4-00 – 4-10 p.m.]

কোনও খাতায়, কোনও জায়গায়, কোনও ফাইলে আমি দেখছিনা তাঁদের কোনও হিসেব ছিল এবং ইন্দিরা গান্ধীরও কোনও হিসেব ছিল না। কারণ অজয় মুখার্জি যখন মুখ্যমন্ত্রী ছিলেন তখন তিনি ইন্দিরা গান্ধীকে যে চিঠি লিখেছিলেন তার উত্তরে ইন্দিরা গান্ধী বলেছিলেন, আপনাদের এসব কিছু ভাবতে হবে না, দরকার হলে আপনাদের আমি দিয়ে দেব। এটা আমার মুখের কথা নয়, সমস্ত চিঠিপত্র রয়েছে। তবে আমাকে যদি কেউ জিজ্ঞাসা করেন তাহলে আমি বলব, আমিও সবটা বুঝতে পারিনি। ১৯৭৭ সালে আমরা যখন সরকার গঠন করি তখন আমরা জানতাম এই যে ৩২ হাজার কর্মচারী রয়েছে তাদের কিভাবে কংগ্রেস সরকার নিয়োগ করেছে। আমরা জানতাম ১২ হাজারের মতো কর্মচারির নাম কংগ্রেসি এম এল এরা রাইটার্স বিল্ডিংস-এর বারান্দায় বসে দেশলাইর বাক্সের মধ্যে লিখে পাঠিয়ে দিয়েছে এবং এইভাবে প্রচুর সমাজবিরোধী লোক নিয়োগ করা হয়েছে। অবশ্য আমি একথা বলছি না এরা সকলেই সমাজবিরোধী। তবে এটা দেখছি যেখানে লোকের দরকার নেই সেখানে একটার জায়গায় ৫টা লোক কাজ করছে এবং এমন সব লোক ঢুকিয়েছে তারা কি কাজ করবে, তাদের কি কোয়ালিফিকেশন হবে সেসব কোনও প্রশ্ন নেই। কংগ্রেসিদের দাদা বলে কিনা, বামপন্থীদের খুন করেছে কিনা, আমাদের মিটিং ভেঙ্গেছে কিনা এইসব দেখে দেখে লোক নিয়োগ করা হয়েছিল। কংগ্রেস এমন অবস্থায় রেখে গেছে তাতে উন্নতি করা বড় কঠিন। এই ৩ বছরে আমি দেখেছি তারা ৩ বার ৪৮ ঘন্টা করে হরতাল ডেকেছে। এর কোনও কারণ ছিল কি? আমরা কমিটি বসিয়ে তাদের দাবি-দাওয়া মিটিয়েছি এবং তারজন্য ৩ কোটি টাকা খরচ করেছি। আমরাও ট্রেড ইউনিয়ন করি, কিন্তু এই সমস্ত জিনিস শ্রমিকদের আমরা শেখাইনা। কিন্তু ওঁরা এইসব করেছে। আমি জিজ্ঞাসা করি ওভারটাইম কে ইন্ট্রোডিউস করেছে। আজকে আমাকে বলা হচ্ছে ওয়ার ফুটিং-এ কাজ করুন। আমি এস ইউ সি-র আপনাদের বলি। একবার যখন একজন ইঞ্জিনিয়ারকে মারা হল তখন আমরা শ্রমিক এবং টেকনিসিয়ানদের বিরুদ্ধে যেই ব্যবস্থা অবলম্বন করলাম তখনই এস ইউ সি তার প্রতিবাদ করল। আজকে ওঁরা বলছেন কেন অ্যাকশন নিচ্ছেন না? অ্যাকশন যদি নেই তখন এঁদের ভূমিকা আপনারা দেখবেন। আজকে বলছেন সংবাদপত্রের লোকদের নিয়ে, আমাদের নিয়ে কমিটি করুন। এটা হলে তো সব ভন্ডুল হবে। আনন্দবাজার পত্রিকাকে নিয়ে কমিটি করলে তার ফলে কি হবে সেটা আপনারা জানেন। দাবি-দাওয়া আদায় করবার ক্ষেত্রে ট্রেড ইউনিয়ন

এটা তো আমরাই শেখাই। আজকে পশ্চিমবাংলায় তাদের পক্ষের সরকার রয়েছে এবং সেইজন্য আমরা তাদের দাবী-দাওয়া মিটিয়েছি। আমি সল্টলেক সম্মেলনে গিয়ে দেখলাম জেনারেশন কিভাবে ভাল করতে হবে, নিজেদের মধ্যে অর্থাৎ শ্রমিক, কর্মচারী টেকনিসিয়ান এবং ইঞ্জিনিয়ারদের মধ্যে কিভাবে ডিসিপ্লিন আনতে হবে এটা নিয়ে তাঁরা আলোচনা করছেন। এই জিনিস দেখে আমি তাঁদের অভিনন্দন জানিয়ে বলেছিলাম এটা একটা নূতন জিনিস আপনারা করছেন। আপনাদের চেতনা আছে আপনারা পশ্চিমবাংলার মানুষকে ভালবাসেন সেইজন্য এটা আপনারা করছেন।

আর ঐখানে যখন আমি বক্তৃতা দিচ্ছিলাম কয়েকজন বললেন—ডাঃ জয়নাল আবেদিন এখানে বললেন যে মাধ্যমিক পরীক্ষার সর্বনাশ হয়ে গেল ছেলেদের। আর আপনারা তো ছেলেদের গুন্ডা তৈরি করেছিলেন। শুধু একটু বিদ্যুৎ নাই বলে একথা আজকে বলছেন, কিন্তু অসংখ্য চিঠি এসেছে এই মাধ্যমিক বোর্ড থেকে, আমাদের বলে গেলেন যে আমরা যে আবেদন করেছিলাম তাতে আপনারা যেভাবে ব্যবস্থা করেছিলেন অন্তত সেই ৩ দিন সেইভাবে তাঁরা বিদ্যুৎ পেয়েছেন। আমাদের কাছে ধন্যবাদ দিয়ে অনেকে চিঠি লিখেছেন। কিন্তু এটাতো আমাদের কৃতিত্ব নয়, আমরা একটু চেষ্টা করেছি। আবার উচ্চ মাধ্যমিক পরীক্ষা আসছে সেখানে প্রায় ১।। লক্ষ ছেলে পরীক্ষা দেবে, আমাদের আবার এইদিকে ব্যবস্থা করতে হবে। যেখানে সঙ্কট চলেছে কিন্তু কিছু দেরি আছে আমরা আশা করছি আরও বিদ্যুৎ পাব তারা যাতে একটু সোয়াস্তির মধ্যে পরীক্ষা দিতে পারে সে ব্যবস্থা আমরা করছি, কিন্তু আমি আর বেশি কথার মধ্যে যেতে চাচ্ছিনা এইসব কথার জবাব আগে বহুবার দিয়েছি শুধু একটা কথা বলে আমি শেষ করব এবং সেটা হচ্ছে যে এটা অদ্ভুত বলে বোধহয় আমার পক্ষে বলা ঠিক নয় যে ইন্দিরা কংগ্রেসের লোকেরা এখান থেকে চলে গেলেন, আমি যখন অ্যাসেম্বলিতে আসছিলাম ঢুকেই আমি শুনলাম আজকে ওঁরা ঠিক করেছেন কংগ্রেসিরা যে ওঁরা একটু হৈ-হুল্লোড় করবেন তারপরে বেরিয়ে যাবেন, এইসব স্থির করে নাকি এসেছেন। আমাকে আমার পক্ষের একজন এসে বললেন যে ওঁরা এখুনি বেরিয়ে যাবেন। আমি বললাম তাহলে ঠিক আছে কিসের জন্য বেরিয়ে যাবেন যে কাগজে একটু শিরোনামা বেরোবে। কিন্তু আমি কারও ঘাড়ে দোষ দিচ্ছি না কেন না আমাদের এখানে যে বিদ্যুতের ব্যবস্থা সেই ব্যবস্থায় শুধু আমাদের উপর তো আমরা কেবল নির্ভর করতে পারছি না।—এটা তো কতবার বলেছি যে আমাদের গুলি যখন মেরামত হচ্ছে, ওভার হল হচ্ছে, একটু উন্নতি হচ্ছে তখন যদি ডি. ভি. সি. আমাদের যা দেবার ৯৫ ছেড়ে দিন যদি ৫০ ও আমাদের না দেয় যদি ১৬ দেন বা ২৫ দেন তাহলে আমি বিদ্যুৎ পাব কোথায়? আমাদের উত্তরবঙ্গে বিদ্যুৎ আসবার কথা বিহার থেকে ১০ মেগাওয়াট, সেখান থেকে যদি ২ মেগাওয়াট আসে, গত দেড় বছর ধরে শুনছি তাও আসে না, তাহলে বাকী যে ৮ বা ৮।। মেগাওয়াট আমি পাব কোথায়, এইটি তো কেউ বলছেন না, ওঁরা তো ওয়ার্ক আউট করে চলে গেলেন। এইজন্য আমার কথা হচ্ছে—আমাদেরও কি গলদ নেই—আমরা তো আর কংগ্রেসি মন্ত্রী নই, আমাদের এই শিক্ষা,

যদি আমাদের নিজেদের কোনও গলদ থাকে, নিজেদের যদি কোনও দুর্বলতা থাকে তাতে ভয় পাওয়ার কিছু নেই। মানুষের কাছে বলতে হবে এবং সেই দুর্বলতার দিকে যেতে হবে। মানুষের সমর্থন নিয়েই আমাদের যেতে হবে সেই পথে, এই কথা আমরা বলি। আমাদের ডি. পি. এল. আমরা বিশেষজ্ঞ এনে দেখিয়েছি সেখানে একটা তছনচ করে রেখে চলে গিয়েছিলেন জয়নাল আবেদিন সাহেবরা—হ্যাঁ, আমরা খাতাপত্র দেখেছি যৈ আপনি কোথায় রেখে গিয়েছিলেন এই ডি. পি. এলকে, স্বাভাবিকভাবে যখন আমরা ডিভিসির উপর নির্ভর করতে পারছি না, আমাদের নিজস্ব যেটা আমরা তার উপর নির্ভর করছি, আমাদের মধ্যে অন্তত এটুকু নেই আমরা কাগজে দেখেছি গনিখানের সঙ্গে জয়নাল সাহেবের বিবাদ প্রতিদিন দেখতাম। অন্তত ডি. পি. এলকে নিয়ে আর গুলি নিয়ে অন্তত আমাদের মধ্যে সেইরকম হয়নি, কিন্তু সেই বিশেযজ্ঞরা যা বললেন ওঁরা প্রাথমিক রিপোর্টে বলেছেন এবং আরও ২/৩ বার ওঁরা বলে গেছেন যে কি কি করলে ঠিক হবে—এটা সময় লাগবে, সময় সাপেক্ষ। কিন্তু আমরা বলেছিলাম প্রাথমিক অন্তত কি করতে হবে এই ভাঙ্গাচোরা মেশিন রেখে গেছেন সব অব্যবস্থা রেখে গেছেন এবং সেখানে বেশিরভাগ শ্রমিক শতকরা ৭০/৮০ ভাগ শ্রমিক আমাদের সমর্থন করছেন তারা এই ব্যাপারে কাজ করতে চান, উৎপাদনের ক্ষেত্রে তারা ব্যহত করতে চান না। কিন্তু কংগ্রেসের কিছু আছে তারা কোন কংগ্রেস আমি জানি না ইন্দিরা কংগ্রেস কি ওল্ড কংগ্রেস আমি বলতে পারব না, তাঁরা ঠিক করেছেন যে কাজ করব না। কোনও দাবি নেই, কোনও কিছু নেই কোনও ব্যাপার নেই। আজকে এখানে দেখলাম এদের মানুষের উপর এত দরদ, দরদের কথা বলছেন—বেরিয়ে চলে গেলেন প্রতিবাদ করে বিদ্যুতের সঙ্কট তাদেরই একজন নেতা গতকাল বলেছেন সংবাদপত্রে আমার নিজের সঙ্গে কথা হয়নি, কাগজে দেখলাম তাঁদের ইন্দিরা কংগ্রেসের মধ্যে যে মারপিট হচ্ছে, দাঙ্গা হাঙ্গামা হচ্ছে ১০ জনকে ওঁরা খুন করেছেন ইন্দিরা কংগ্রেস। এইসবকে ঠেকাবার জন্য এই বিদ্যুতের সঙ্কটের দিকে ওদের দৃষ্টি আকর্ষণ কর এবং আন্দোলন শুরু কর।

[4-10 – 4-45 p.m.] (including adjournment)

বিদ্যুৎ নয়, ওদের দাঙ্গা-হাঙ্গামা বন্ধ করবার জন্য। এই হচ্ছে পাল্‌স যারা ভারতবর্ষের শাসনে এসেছেন। সেইজন্য ওদের মানুষের প্রতি কত দরদ তা আমরা বুঝেছি। যাইহোক, ওরা যাই করুন আর যাই বলুন পশ্চিমবাংলার মানুষের আমরা জানি অত্যন্ত অসুবিধা হচ্ছে, আমাদের বিভিন্ন জায়গায় নানারকম অসুবিধা হচ্ছে কিন্তু মানুষ এটা নিশ্চয়ই বুঝেছে যে আমরা দিবারাত্র চেষ্টা করছি, আমরা নজর রেখেছি এবং যাতে করে বিদ্যুৎ সঙ্কট মোচন আমরা খানিকটা করতে পারি সেই ব্যবস্থার দিকে আমরা যাচ্ছি এবং এটা যে এত সহজ নয় সেটা তারা আরও ভাল করে অভিজ্ঞতা দিয়ে বুঝেছে। এই ৩ বৎসর ধরে ৪৮ ঘন্টা করে স্ট্রাইক তিনবার ডেকেছে তারা কিন্তু প্রতিহত হয়েছে, ঐ স্ট্রাইক একটাও সফল হয়নি। কিন্তু এখানে ওখানে, এদিক-ওদিকে গন্ডগোল তারা বাধাচ্ছে। এখন ইঞ্জিনিয়াররা, বোর্ডের আজকে মিটিং ছিল, আমার কাছে, আমাদের যারা জেনারেশন ইঞ্জিনিয়ার, উৎপাদন যারা

করছে, তারা এসে আজকে বলে গিয়েছে, আমাদের পূর্ণ সমর্থন আপনাদের প্রতি আছে, আমরা মানুষের প্রতি অবিচার কখনও করব না। তবে আমাদের এদিক ওদিক কিছু দাবি আছে আপনারা দেখবেন। এইভাবে পূর্ণ সমর্থন জানিয়ে গিয়েছে। কিন্তু ইলেকট্রিকাল ইঞ্জিনিয়ার ডিস্ট্রিবিউশন যারা আছে তারা ঐ পথ নিয়েছেন, ১৫ দিনও তারা নাকি আমাদের সময় দিতে পারবেন না এই কথা বলেছেন। আমি বললাম উত্তর প্রদেশে যা হয়েছিল, ওরা আবার বলছে উত্তরপ্রদেশ থেকে নাকি তারা সমর্থন পেয়েছে ইঞ্জিনিয়ারদের কাছ থেকে। উত্তরপ্রদেশে শত শত গ্রেপ্তার হয়েছে মুচলেখা দিয়ে কাজে গিয়েছে। আমি সে টেলিগ্রাফ দেখিনি কিন্তু ওরা বলছেন যে কাগজে দেখেছেন ওরা নাকি সমর্থন পেয়েছে। কি দাবি ছিল আমি জানিনা কিন্তু এখানে মূল কতকগুলি দাবি আমরা মেনে নিলাম। আমি বললাম ২ শত টাকা বাড়িয়েছি ওদের রোজগার ৩ বৎসরে। ওরা বলল ২ শত টাকা এটা কি, এটা তো সবারই বেড়েছে সরকারি কর্মচারিদের। কথাটা যদি এই হয় যে আমাদের সরকারি কর্মচারী তাদের চেয়ে ৬ শত টাকা বেশি হওয়া এদের উচিত ছিল তা আমি পারব না। ওদের ঘরবাড়ি কম ছিল, আমরা ব্যবস্থা করেছি সরকারি কর্মচারিদের। ওদের আরও দু'একটা দাবি আছে যেটা পে কমিশন আমাদের বলেছে যে সামঞ্জস্য রেখে নাকি করবেন। এখন যখন রিপোর্টটা পাব সরকারি কর্মচারিদের তখন এ'টা আপনাদের বিচার করব। আমরা বসে আছি তার জন্য। লিভ রুলস্ এইরকম কতকগুলি আছে, এদের বাড়ি দরকার, বাড়ি নেই। তা বাড়ি তৈরি করেননি কেন, ডাঃ জয়নাল আবেদিন কি উত্তর দেবেন আমাদের? বাড়ি তৈরি করেননি কেন ইঞ্জিনিয়ারদের জন্য, আমাদের কাছে এটা কেন আসছে? '৭৯ সাল থেকে এই জিনিস চলছে তখন তো আন্দোলন করেননি। ইঞ্জিনিয়ারদের আমরা বললাম বাড়ি কি রাতারাতি গজাবে? আমরা পরিকল্পনা নিচ্ছি টাকা-পয়সার অভাব তবুও। আর যেখানে বাড়ি পাওয়া যায় বলছি ভাড়া করে নেন আপনারা। এটা ঠিকই অনেক ইঞ্জিনিয়ার যান পরিবার নিয়ে দূর দূর জায়গায় যেখানে বাড়ি ভাড়া পাওয়া যায় না, সেখানে করতে হবে। এইরকম তো আমাদের সরকারি অফিসারদেরও কত জায়গায় বাড়ি নেই। তারজন্য এই সব কর্মবিরতি তারপর এই সব বিদ্যুৎ উৎপাদন ব্যহত করা ইত্যাদি ইত্যাদি করতে হবে, এটা কি কোনও দায়িত্ব নিয়ে কাজ করছে তারা? একেবারেই নয়। যাই হোক ৫/৬ দিন ধরে তারা এই করছে এবং লোককে বলছে তোমরা কাজ করোনা। এই ওয়ার্ক টু রুল যাকে বলে এই সব তারা করছে। কিন্তু অন্য আর একটা দিক আছে, অনেক ইঞ্জিনিয়ার আছে, ওদের মধ্যেও আছে, ব্যক্তিগতভাবে তারা আমাদের বলছে আমরা এই সবে নেই, এবং কর্মচারিরা আছে, শ্রমিকরা আছে, টেকনিক্যাল স্টাফ আছে, তাদের যে অর্গানাইজেশন আছে, টি, ও, এ, তারাও এসে আমাকে বলে গিয়েছে যে আমরা এই সবে নেই। আমরা যাতে করে বিদ্যুতের কোনও অসুবিধা না হয় সেটা আমরা দেখব কাজেই যেটুকু কথা এসেছে তার আমরা অতিক্রম করব। আর এটাও আমি কখনও বলিনি যে এই ৫/৬ দিন ধরে ইঞ্জিনিয়াররা যেসব কান্ড-কারখানা করছে যাতে তারা সামান্যই কাজের ব্যাঘাত ঘটাতে পেরেছে তবুও ওরা আশা করছে এবং

বলছে দিস ইজ নট দি ওয়ার্স্ট অর্থাৎ ধাপে ধাপে তারা এগিয়ে যাবে আরও কিছু করবার জন্য। আমরা আশা করি যে তারা এটা করবেনা। আর যদি তা করবার জন্য সেই পথ নেয় তাহলে আমাদের যে পথ আছে সেটা আমাদের নিতে হবে যাতে বিদ্যুৎকে ব্যহত করতে না পারে। এই সভায় বিরোধী দল থেকে বেশি করে বলা হচ্ছে যে আমাদের সহযোগিতা আছে, আশা করি সেই সহযোগিতা পাব। এই কথা বলে আমার বক্তব্য এখানে শেষ করছি।

The motion of Shri Jyoti Basu that the Indian Electricity (West Bengal Amendment) Bill, 1980, be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1 to 3 and Preamble**

The question that clauses 1 to 3 and Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Jyoti Basu :** Sir, I beg to move that the Indian Electricity (West Bengal Amendment) Bill, 1980, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

(At this stage the House was adjourned till 4.45 p.m.)

[4-45 – 4-55 p.m.](After adjournment)

**The Calcutta Municipal Corporation Bill, 1979, as reported by the Select Committee**

**Shri Prasanta Kumar Sur :** Mr. Deputy Speaker, Sir, I beg to move that the Calcutta Municipal Corporation Bill, 1979, as reported by the Select Committee, be taken into consideration.

As you are aware, this Bill was introduced in the West Bengal Legislative Assembly on 18th September, 1979 and thereafter, on my motion, this Bill was referred to a Select committee, consisting of 17 members of this House.

The Select committee has since completed its work and its Report is already before the House.

Accordingly, Sir, we are now at the threshold of a historic occasion i.e. to consider this Select Committee's Report and to pass this Bill as it is settled in this House.

The Bill, when enacted by this House would replace the Calcutta Municipal Act, 1951 and after the Acts of 1876, 1888, 1899, 1923 and 1951 would become the sixth Act, in succession, for representative municipal government' of Calcutta.

SIR, EACH ACT, IN ITS OWN TIMES, HAS AIMED TO BE AN ENGINE OF CHANGE—TO RESPOND TO THE COMPULSIONS FOR REFORM, AS SEEN BY THE THEN GOVERNMENTS; AND, TO RISE UPTO THE ASPIRATIONS OF THE CITIZENS—WHO DUE TO THE VERY NATURE OF MUNICIPAL GOVERNMENT ARE AT ONCE THE VOTERS AND THE CLIENTLE AS WELL AS THE BENEFICIARIES OF THE SERVICES THAT IT PROVIDES.

From historical perspectives even, one can, however, single out one constant factor in all such periodic changes i.e. 'the role of local government', itself, whose twofold objectives continue to be—

*to function as an instrument of 'local democracy' mobilising people's co-operation and citizen participation; and to develop and operate to public utilities and provide municipal services and public conveniences for a healthy and congenial environment.

In spite of such a common denominator, if changes in the form of local government have taken place as frequently as the sixth impending one, in the case of Calcutta, in about a century's time, this is because the 'political thought and environment' of the particular times have had their due influences.

Thus, when Sir Richard Temple, the Lieutenant-Governor of Bengal from 1874-77, introduced a Bill "to replace the system of municipal administration by Justices of Peace, with a largely ratepayer-elected municipal corporation" he intended both to make the municipal administration more efficient and to provide an opportunity for public service for the younger generation of the Indian middle-class professional men who were demanding reform of the administrative system.

Temple's predecessor in office, Sir George Campbell, had once forecast a time when a "Bengalee House of Commons" would evolve from local institutions such as the Calcutta Corporation. He had feared that unless 'opportunities for power roles' were provided for the 'edu-

cated middle-classes', they would soon become discontented and rebellious critics of the government.

The 1876 Act amply fulfilled the political educational ideals of its framers, and men like Ananda Mohan Bose, Surendranath Banerjea, Sita Nath Das, N. N. Ghose and Kalinath Mitra entered the corporation.

These men, quite literally, took the Calcutta Corporation to be a nursery of political education and time and again, Surendranath Banerjee reiterated this theme :

"MUNICIPAL INSTITUTIONS ARE THE GERMS OF ALL POLITICAL INSTITUTIONS. MUNICIPAL LIFE IS THE BASIS OF PUBLIC LIFE. MUNICIPAL SELF-GOVERNMENT PRECEDES NATIONAL SELF-GOVERNMENT".

However, from 1876 onwards, the Lieutenant Governors of Bengal Began to have different views.

Attacking the Corporation on the pretext of corruption, they wanted an 'ICS model of local government' wherein the municipal commissioners would be hand-picked by the Bengal Government to reflect their own notions of the required representation of interests in the municipal government. This meant disproportionate representation for British traders and commercial men, in comparison with the Indians who formed the overwhelming majority of ratepayers.

The 1888 and 1899 Acts, in graduated steps led to the fulfilment of these ambitions which, however, were camaflouged under explanations, such as the one given for the 1899 Act, in context of which it was stated that :

"It is our object to place the municipal affairs of the town on a business footing ; to carry on the business of the town in a business —like manner with the active assistance of businessmen —and to do this we must adopt the methods of businessmen."

Thus, in the 1888 Act, seats were allocated for special constituencies such as the Bengal Chamber of Commerce, the Calcutta Trades Association and the Port Commissioners.

Another innovation, to achieve this end, was made with the introduction of 'a system of plural votes' under which greater weightage was given to the wealthier and more influential sections of the community.

**Towards the 1925 Act.**

In the meantime, two significant developments took place —though seperated apart by your decades.

The Ripon Resolution of 1882 redefined the purposes of local government institutions as the schools of democracy and the training ground for citizenship.

Also, the Montague-Chelmsford Reforms of 1917 looked upon the development of local self-governing institutions as the first step in the progressive realization of responsible government in India.

Consequent to the Montague-Chelmsford Reforms, Local Self government became a 'transferred' subject, and the first Minister-in-charge of this portfolio, in Bengal, was Shri Surendranath Banerjee.

A strong believer in a representative democracy, Surendranath seized this opportunity "to liberlize our local bodies", and while moving the Calcutta Municipal Bill in the Legislative Council, in 1921, said:

".....ever since 1899, I have lived in the hope of witnessing the rebirth of my native city —robed in the mantle of freedom."

Surendranath modelled the 1923 Act after the British laws for local government, and in relation to its internal structure said that :

"....there is no principle to which the general public and the framers of the bill attached greater importance than the total seperation of what I may call the legislative and executive functions in the administration of the Corporation."

However, his words that—

"THE DIVIDE GIFT OF SELF-GOVERNMENT HAS IN IT THE SEEDS OF ITS OWN PRESERVATION AND SELF-CORRECTION".

Highlight the significance that he attached to the main event of the

passage of this Act.

**The Birth of the 1951 Act.**

As is well known, the Calcutta Municipal Act, 1923 was in operation for 25 years.

Shortly after independence, amidst serious allegations of maladministration and mismanagement of civic affairs, the Corporation was superseded by the then Congress Government, in 1948, and a commission of enquiry was set up to investigate and report on all matters relating to the administration of the Corporation, and to make recommendations for improving the city's government and administration.

The brunt of the Commission's Criticism fell on the councillors who were alleged to have reduced the Corporation executive to a position of 'abject dependence' on them, and made him absolutely powerless.

With this diagnosis, the magic cure was found in the Bombay model assuming that survival proves fitness.

Suddenly and strangely, after independence, the 'radicalism', and that too shown under an alien rule, of Surendranath Banerjee had given way to the 'conservatism' of the then Congress Government.

In the new scheme of things, a commissioner appointed by the State Government was to be the kingpin of local government in Calcutta and as Dr. B. C. Roy said, while piloting the 1951 Bill—

"....he would be a person who would not be subject to any influence from the body of the Corporation ....he shall ordinarily perform the executive functions, himself...."

SIR, THE FIRST REQUIREMENT IN A DEMOCRATIC SOICITY IS THAT GOVERNMENT, WHETHER CENTRAL OR LOCAL, SHOULD BE ACCOUNTABLE TO THE ELECTORATE.

One wonders how a local government which exists in name only and whose major powers and functions are statutorily assigned to a non-elected individual, no matter how dedicated he may be, can pass such an acid test of accountability.

The historical process that the 1951 Act would follow towards its

futility, was, in our opinion charted out by this Act itself.

It came as no surprise to us, therefore, when in 1972, another Chief Minister, belonging to the same party, which had brought in the 1951 Act, found it advisable to supersede the Corporation, once again more or less, on the same grounds on basis of which the Corporation was superseded in 1948.

It was obvious that the solutions devised, in a quarter of a century, to tackle the problems identified in 1948 were no solutions at all.

### The National Scene

The Calcutta situation apart, the local government scene at the all India levels did not present any rosier picture yet, as can be concluded from a 1962 resolution passed at the 2nd meeting of the All India Council of Mayors, to the effect that—

"....the Central Government should appoint a Commission to study the existing patterns of Municipal Corporation Acts ; evolve broad principles of corporate city government in India and draft a model legislation for all Corporations in India."

The Sixth Conference of the Mayors, in 1967, had to reiterate this demand by the resolution that—

"...the Conference invited attention to the wide discrepencies and variations in the administrative and taxation powers and structure of Municipal Corporations in the country and called upon the Ministry of Health and Family Planning to draw up a model draft bill for the guidence of various Corporations and State Governments."

In 1967, Government of India ultimately entrusted this task to the National Centre for Training and Research in Municipal Administration, at the Indian Institute of Public. Administration, New Delhi and this Centre, ultimately, produced some proposals for the model legislation in 1971.

This Centre carefully scrutinized the 11 Corporation Acts, covering the 30 Municipal Corporations in the country including the 2 pre-independence Acts, namely Bombay (1888) Madras (1919) ; and the 9 post independence Acts i.e. of Bombay Provincial Municipal Corporation and

of Bangalore of 1949, the UP Nagar Mahapalika, Patna and Calcutta Acts of 1951, the Hyderabad Act of 1955, the Madhya Pradesh Act of 1956, and Delhi Act of 1957 and the latest Kerala Act. of 1961.

Through their studies, the Centre established the fact that the broad frame of all the Corporation Acts in the country is the same involving structures based on the trinity of the Corporations, the Standing committees and the appointed commissioners and pointedly referred to "the continuing confrontation between the 'deliberative' and the 'executive' wings of the Corporation" almost without any exceptions.

Based on their extensive consultations and investigations, the Centre west on further to opine that—

"....while there is considerable agreement on financial powers amongst the Corporations as reflected in the resolutions adopted by the Conference of Municipal Corporations and the meetings of the All India Council of Mayors over the last decade, there is hardly any clear indication of the directions for a re-organization of the structural framework of the various authorities in the Corporations. Also, the demand for more powers to the deliberative wing is far too general and there has been no attempt so far to spell out the exact distribution of power and the manner in which executive authority should be exercised."

Referring to a Seminar on "Cabinet System in Municipal Government", organized by the Centre in September 1969, the Centre highlighted the fact that—

"...no unanimity could be reached on the nature of political executive although various alternatives were put of forward."

A reference could be made here to some detailed consultations that the 'Rural-Urban Relationship Committee' appointed by the Government of India, in the mid sixties, to evolve norms for local government, both in rural and urban centres, had with the All India Council of Mayors about the position of the Municipal Commissioner and the power equations between the executive and deliberative organs and, the general opinion that emerged was no more than strengthening of the position of the Mayor.

Sir, here, it must be noted that under the Indian. constitution, local government lies, and correctly so, within the exclusive competence of

the State Legislatures.

As is well known, each State Legislature has to deal with varying conditions. Their enactments, therefore, must necessarily bear the stamp of the local history and the special circumstances in the respective states.

An outstanding example, in this regard, in the Panchayat Raj Legislation which our state and many other states have tailor-made to suit their own peculiar needs.

Given an understanding of the local issues, it is obvious that State Governments alone can decide about the best model of urban local government, too, that would satisfy their needs and priorities.

**The Central Issue To-day**

Sir, after the coming into power of the Left Front Government, in June 1977, I have had the unique opportunity for conducting deeper probes into the malaise that has affected the well being of local government, not only in Calcutta but in the West Bengal municipalities also over all these years.

Also, due to my first-hand knowledge acquired by serving the Corporation of Calcutta as a Councillor for 18 long years, and as a Mayor for 2 terms, I do possess keener insights into the problems that this institution faces, even to-day.

Corruption and maladministration in Calcuta Corporation, in my opinion, are the external symptoms, only, of a deeprooted malady which I would like to characterize as—

'lack of local government which is responsive and responsible to the people at large.

So, before we start haunting the corrupt officials and employees in the Corporation, we have to rectify the 'corrupt systems' which have permitted such evils of corruption to perpetuate.

To achieve this end, in my opinion the beginning must be made by ensuring that :

"LOCAL DEMOCRACY RESUMES ITS PIACE AS A MAJOR

PART OF OUR DEMOCRATIC SYSTEM, ITSELF."

It is well known that 'a genuine local democracy implies that decisions should be taken and should be seen to be taken, as locally as possible.'

I, therefore, submit, Sir, that to made such a local democracy vigorous, local government would have to be organized as a strong unit with powers to make major decisions, locally unfettered by too many controls and regulations by any higher form of government.

I further submit that by providing a large number of points where decisions would be taken by people of different political persuasions and different backgrounds, local democracy would act as counter-weight to the uniformity inherent in government decisions.

Local democracy, indeed, would spread political power.

One can also claim that 'Local government and local democracy would enhance accountability' because, it brings those who are responsible for decisions closer to their electors.

Guided by this philosophy, Sir, the single most significant change that we have aimed to bring about through the Calcutta Municipal Corporation Bill, 1980 is :

TO DESIGNATE ONLY THE ELECTED REPRESENTATIVES OF THE PEOPLE AS THE MUNICIPAL AUTHORITIES FOR THE MUNICIPAL GOVERNMENT OF CALCUTTA AND TO VEST THE EXECUTIVE POWER IN A POLITICAL EXECUTIVE WHICH IS ALSO ACCOUNTABLE TO THE ELECTORATE."

Thus, we are proposing that the Corporation, the Mayor-in-Council and the Mayor would constitute the new trinity of the municipal authorities for the municipal government of Calcutta.

Considering the complexities of tasks to which the government of a metropolis such as Calcutta must address itself to, we are more than convinced that the part-time Standing Committees of Councillors of the yesteryears are no match to the challenges of civic administration in this closing phase of the twentieth century.

Such Standing Committees, in our judgement, must now make way for a full-time Mayor-in-Council which must be charged with the responsibilities for the day-to-day administration of the civic affairs of this great city.

We are also of the firm view that in addition to his role as the first citizen of Calcutta, the Mayor, and not the commissioners, should fill the executive leadership role, too.

And, so that he can be effective as a leader in a city with perhaps the greatest political awakening and political consciousness of the citizens anywhere in the country, we have opted for the 'strong mayor system' whereby only the Mayor would be elected by the elected Councillors, and his colleagues in the Mayor-in-Council shall work at his pleasure though they would be selected from the elected representatives of the people, only.

Sir, this House is aware of the strong commitment that the Left Front Government possesses for democracy at the grassroot levels.

At the national level, within the framework of a federal constitution, our pleas for greater devolution of powers from the centre to the states have been inspired by such ideals for spreading democracy over the widest base possible.

Accordingly, in developing the heirarchical relationships between the State Government and the proposed municipal government of Calcutta, we have worked hard to ensure that as much decentralization of powers and functions takes place as is possible.

Thus, in the proposed scheme of things besides ensuring that the essential communication linkages exist between the two levels of the government, State Government's interventions have been limited in scope so that, generally when the Corporation's functions transcend, the geographical boundaries of Calcutta or, the jurisdictions as provided for under the other state and central laws, references to the State Government would be necessary.

In this regard, as this House knows so well, the road networks, the sewers, the drainage systems and many other civic facilities really have no arbitrary frontiers.

Also, the fact that 13 Central acts and 31 State acts have their interplay within the boundaries of Calcutta highlights the need for State level co-ordination.

On the whole, however, under the proposed Bill, the Corporation has a much larger role in its exercise of powers than any other Corporation in existence in India, as of to-day.

Such larger role of the Corporation has provide the justification for the seperation of the 'deliberative' and 'executive' functions and, in the best traditions of the parliamentary system now at work in India, we have proposed that the Chairman, and not the Mayor, shall conduct the business of the Corporation.

In the true spirit of local democracy, the Corporation, therefore, would enunciate policies concering the municipal government of Calcutta, would approve programmes and their priorities and would incorporate them into budgetary and fiscal measures.

Beyond this, the Corporation's role would be to control and not to execute, but to hold the executive answerable for its performance.

The Corporation shall enjoy the power to remove a delinquent Mayor-in-Council by a simple majority of its members.

With an eye to ensure closer scrutiny of the fiscal management of the Corporation by the Mayor-in-Council, on the lines of the Public Accounts Committees, under the Indian parliamentary system, the role of a Municipal Accounts Committee has been envisaged. This measure would, indeed, held in a big way to enhance the accountability of the political executive.

Coming back to the point regarding the decentralization of powers and functions, this time within the Corporation itself, a much larger role has been envisaged for the Borrough Committees than ever before.

Their functions have been statutorily defined, and the organizational support for carrying out such functions has been ensured.

The future budgets of the Corporation, besides having functional jurisdictions, would also take into account the areawise priorities and different wards and boroughs.

In order that the Councillors who are the eyes and cars of the Corporation can guide the Mayor-in-Council in the difficult tasks, that it much perform, Municipal Consultative Committees, on the lines of the parliamentary consultative committees have been proposed.

These, then, are the components of the new model that we have proposed for the municipal government of Calcutta.

After a close scrutiny of the existing systems, and the much debated City Manager and directly elected Mayor systems, and the Cabinet System, we have opted for the Mayor-in-Council system modelled after the cabinet system, which is most suited to the political ethos of our country.

From the political insights that we posses of the working of democratic institutions in India, we believe that this system would work in Calcutta and, all that we hope for now, is that this system should have a fair trial.

In the ultimate analysis, I am confident that, in the words of Surendranath Banerjea, this system would have the seeds for its own preservation and self-correction.

**Some other Issues**

Sir, let me now briefly refer to certain other issues which have featured prominently in the design of the new bill.

As I stated earlier, city government has to reconcile the twin objectives of living upto the democratic aspirations of the people, and for the effective and efficient delivery of the civic services.

Thus, municipal administration is a peculiar combination of a government organization and a business enterprise.

As government, it must exercise powers for taxation, licensing, subordinate legislation, regulation, enforcement and control.

To do all this and more, the Corporation must now have an organizational machinery which is equal to the complex tasks of modern management of a large metropolis.

This we have ensured through the new provisions concerning the

officers and employees of the Corporation.

Thus, besides the Municipal Commissioner, the Bill provides for positions of Joint Municipal Commissioners, Controller of Municipal Finances and Accounts, Chief Municipal Auditor, Municipal Engineer-in-Chief, the Chief Municipal Architect and Town Planner, besides the other senior and middle management level statutory officers.

With a view to bring some order in the establishment of the Corporation, all the posts of officers and employees, other than the statutory officers, are proposed to be classified into 4 categories, according to pay acales, and the Corporation shall determine the size of the establishment.

**Finances of the Corporation**

At an era of history, when even a city like New York declared its bankruptcy, the finances of local bodies cannot be taken lightly.

In Calcutta's situation, there had to be more than the average concern because Calcutta Corporation has been working on the basis of the lowest per capita income and expenditure levels among all the metropolitan centres in India.

In this bill, we have paid attention to every single source for resource mobilization.

Refoims concerning property taxes which constitute the single largest sourse of the civil incomes have received our keenest attentions.

The Bill includes provisions for improvements in assessment, levy of taxes, rates and rate structures, collections, and other administrative matters related to taxation.

IT IS WITH A GREAT DEGREE OF SATISFACTION THAT I ANNOUNCE, THAT DUE TO THE RATIONALIZATION MEASUR4ES FOR THE LEVY OF TAXES, IT HAS BEEN POSSIBLE TO LOWER THE TAX BURDENS ON OVER 90% OF THE RATEPAYERS IN CALCUTTA AND, YET, THE CIVIC INCOME WOULD INCREASE BY APPROXIMATELY RUPEES 1.6 CRORES, ON THIS ACCOUNT ONLY.

This has been possible due to the new 'Straight Line System'

incorporated in the Bill which remedies a built-in defect in the earlier slab system, due to which ratepayers with higher valuations were carrying lesser tax burdens.

Among other notable features are the reliefs proposed to be given for the owner-occupied premises, and for new residential units constructed in Calcutta.

**Civic Services**

Sir, the chapters on civic services have not escaped our attentions as it happened in the case of the earlier Acts.

In these chapters, we have, first aimed to define the duties of the Corporation vis-a-vis the citizen, and then only talked about the powers and other functions.

**Town Planning**

In a city which is notorious for its haphazard growth, we have also paid due attention to the badly needed reforms in the chapters of Streets, Buildings and Regulation of Building Uses.

In doing so, we have ensured that proper heirarchical relationships exist between the other laws, particularly the Town Country Planning Act.

Also, through the creation of two Statutory committees, concerning Streets and Buildings, we have aimed to bid good-bye to the adhocism, in vogue, for interagency coordination between CMDA, Calcutta Police, and numerous other agencies.

**Summing up**

In conclusion, Sir, may I say that this Bill is based on our best judgments for taking Calcutta forward into the forthcoming 21st Century.

In this Bill, we have not merely aimed to solve the problems of the yesteryears but, our resolve has been to come up with a piece of legislation which is pragmatic, and yet forward lookings.

I have had this historic privilege to work on this Bill and I would like to leave it to the historians of the future, to judge asto how correct

we have been in our foresights of the future.

**Shri Sasabindu Bera :** Is it Calcutta Municipal Corporation Bill, 1979 or 1980. I think, it is a Bill of 1980.

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ১৯৭৯ সালে এটা আমি প্রেস করেছি। আজকে সত্যি যখন কলকাতা পৌরসভার মতো বৃহৎ একটা নগরের জন্য একটা আইন আমরা এই সভায় আনছি, তখন এর বিভিন্ন ধারা, উপধারা আমাদের গুরুত্ব সহকারে বিবেচনা করা উচিত। আমি আলোচনার সূত্রপাত করতে গিয়ে প্রথমে যে কথা বলতে চাই সেটা হচ্ছে, স্বাধীনতা লাভের আগে স্বায়ত্ব শাসনের যে অধিকার, সেই অধিকারের জন্য আমরা অনেক সংগ্রাম করেছিলাম এবং স্বায়ত্ব শাসন প্রতিষ্ঠান গড়ে তোলার পথে রাষ্ট্রগুরু সুরেন্দ্রনাথের অনেক অবদান ছিল। আমরা আশা করেছিলাম যে রাজনৈতিক স্বাধীনতা লাভের পর যারা ক্ষমতায় আসলেন, কংগ্রেস, তারা আমাদের স্বায়ত্ত শাসনের যে অধিকার, সেই অধিকারকে আরও ব্যাপকভাবে ছড়িয়ে দিলেন। কিন্তু খুবই দুঃখের বিষয় যখন বিধানচন্দ্র রায়, এই রাজ্যের মুখ্যমন্ত্রী হলেন, তিনি ১৯৪৮ সালে ঐ পৌরসভাকে বাতিল করে দিলেন এবং বাতিল করে দিয়ে তিনি একটা আইন প্রণয়ন করলেন।

এবং সেই আইনে কমিশনারের হাতে ক্ষমতা দিলেন। সাধারণ যারা নির্বাচিত প্রতিনিধি—আমি একটা কথা বলি, আমার ভুল হয়েছে, প্রথমেই আমি বলি, আমার যে বক্তব্য, তা আমি সম্পূর্ণ ছাপিয়ে দিয়েছি, আশা করি ওটা আপনাদের মধ্যে বিতরণ করা হয়েছে। আমি অলরেডি এটা দিয়েছি অফিসে। তারা বোধহয় আপনাদের দিয়ে দিয়েছেন। আমি তার উপর কয়েকটি কথা বলতে চাই। আমি আশা করেছিলাম যে যারা আমাদের নির্বাচিত প্রতিনিধি, জনসাধারণের প্রতিনিধি তাদের উপর খানিকটা আস্থা স্থাপন করবেন। যারা দীর্ঘদিন ধরে স্বাধীনতা সংগ্রামে অংশ গ্রহণ করেছেন বা স্বাধীনতা পাওয়ার পরে সরকারে বসেছেন, কিন্তু খুব দুঃখের বিষয় তখন এই কথা ভাবা হল এবং বলা হল যে গণতান্ত্রিক পদ দিতে নির্বাচিত যে প্রতিনিধি, এই প্রতিনিধিরা যোগ্য নন, তাদের হাতে ক্ষমতা রাখা যায় না। বিধানবাবু যে বক্তৃতা দিয়েছিলেন সেই বক্তৃতা দেখলে বলা যাবে, তিনি বলেছিলেন একজন আমলাকে আমি বললাম এই আমলা নিরপেক্ষ থাকবে এবং নিরপেক্ষ থেকে এই নগরের উন্নতি সাধনে সক্ষম হবে, অর্থাৎ প্রথমে আমি যে কথা বলতে চাই যে স্বাধীনতা লাভের পর স্বায়ত্ব শাসনের অধিকার প্রসারিত হল না। সেই অধিকার সঙ্কুচিত হল। আমলাদের উপর নির্ভরশীল আমরা হলাম। এবং নির্বাচিত প্রতিনিধির উপর আস্থা সংস্থাপন করতে পারলাম না। আজকে শুধু যদি বলি যে বিধানবাবু এই কথা বলেছেন, বিধানবাবু সুপারিস করেছেন পৌর প্রশাসনকে, শুধু তাই তো নয়, ঠিক তাদেরই কংগ্রেসের একই দলের আর এক নেতা সিদ্ধার্থবাবু, তিনি ১৯৭২ সালে ২০শে মার্চ আমার ধারণা, তাঁরা ক্ষমতায় এসেছেন, তিনি এসে বিধানবাবুর আইনের ৪৭(সি) যে ধারা, যে ধারায় বলা

হয়েছিল এই পৌর প্রশাসনকে একটা সুযোগ দেওয়া হোক, তার যদি কোনও অপদার্থতা, অকর্মণ্যতা থাকে, একটা সুযোগ দেওয়া হোক, তারপর তাকে হয়ত বা সুপারসিড করার কথা ভাবা যেতে পারে। তিনি এসে দুদিনের মধ্যেই সেই ধারাটিকে বাতিল করে দিলেন। করে দিয়ে তিনি পৌর প্রশাসনকে সুপারসিড করে দিলেন। ২২শে মার্চ। দুদিনের মধ্যে এবং এটা যদি বুঝতাম যে এই প্রশাসনের মধ্যে কোনও নুতনত্ব তিনি সৃষ্টি করতে চাইছেন, তা নয়, একই কারণগুলো বিধানবাবু বলেছিলেন, এই বিধানসভায় সিদ্ধার্থবাবু সেই কারণে পৌর প্রশাসনকে বাতিল করে দিলেন—একই কারণ দেখিয়ে। এবং ৪৭(সি) ধারায় যে নোটিশ দেওয়ার কথা ছিল বা পৌর প্রতিষ্ঠানকে একটা কারণ দর্শাবার সুযোগ ছিল, সেই সুযোগও তুলে দিলেন। আমার কথা হল এই, তাহলে স্বাধীনতা লাভের পর স্বায়ত্ব শাসনের অধিকারের কথা এতদিন আমরা যা নিয়ে চিৎকার করছিলাম, সেই অধিকার কোথায় গেল? সেই অধিকার লোপ পেল কেন? কেন বিধানবাবু বা সিদ্ধার্থবাবু এইভাবে সাধারণ মানুষের যে অধিকারগুলো, সেই অধিকারগুলো কেড়ে নিলেন? আমরা সরকারে এসে এই কথা বলেছি যে আমরা গণতান্ত্রিক মানুষের যে অধিকার, সেই অধিকার আরও প্রসার করে দিতে চাই এবং বিশেষ করে ১৯৭০ সাল থেকে ১৯৭৭ সালে মানুষের গণতান্ত্রিক অধিকারের সঙ্গে সঙ্গে গণতান্ত্রিক সংস্থাগুলোর যে অধিকার কেড়ে নিয়েছিলেন—আমরা বলেছিলাম সেই অধিকার আমরা পুনঃপ্রতিষ্ঠিত করতে চাই এবং তাকে আমরা আরও ব্যাপক করে তুলতে চাই। এই পৌর প্রতিষ্ঠানে আমার কাজ করার কিছুদিন সুযোগ হয়েছিল দীর্ঘ ১৮ বছর ধরে, বিভিন্ন যে মেয়রের কনফারেন্স হয়েছে, প্রত্যেকটা কনফারেন্সে সবাই মিলে একই কথা বলেছিলাম যে গণতন্ত্রীকরণ করার কথা যখন বলা হচ্ছে, তখন আমাদের ক্ষমতা কেড়ে নেওয়া বা সমস্ত ক্ষমতার অধিকারী হিসাবে একজন আমলার উপর নির্ভরশীলতা এবং নির্বাচিত প্রতিনিধির কোনও ক্ষমতা নেই, এই যে একটা কনফ্লিক্ট এটা দুর করে যারা নির্বাচিত প্রতিনিধি তাদের হাতে ক্ষমতা দেওয়া হোক।

[4-55 – 5-05 p.m.]

বার বার যতগুলো কমিটি হয়েছে, মেয়রস কনফারেন্স হয়েছে এবং দিল্লিতে হেল্‌থ অ্যান্ড ফ্যামিলি ওয়েলফেয়ারের আন্ডারে কনফারেন্স হত, এখন ওয়ার্কস অ্যান্ড হাউসিংয়ের আন্ডারে কনফারেন্স হয়। সেই সব কনফারেন্সেই এ কথা বার বার বলা হয়েছে কিন্তু তারা কিছুই করেনি। পরে ইন্ডিয়ান ইন্সটিটিউট অফ পাবলিক অ্যাডমিনিস্ট্রেশন তাদের বলা হল কেন্দ্রীয় সরকারের তরফ থেকে যে আপনারা একটা মডেল তৈরি করুন। তারা কতকগুলো সাজেশনস দিলেন কিন্তু কোনও মডেল তৈরি করতে পারলেন না। ভারতবর্ষে ৩০টি কর্পোরেশন আছে এবং ১১টি আইন আছে কর্পোরেশনের। আজকের আইনে যে সুযোগ দেওয়া হয়েছে নির্বাচিত প্রতিনিধিদের সেই সুযোগ ভারতবর্ষের কোনও আইনে নেই। আমি মনে করি এটা একটা নতুন জিনিস। নির্বাচিত কাউন্সিলার যাঁরা হবেন তাঁদের দ্বারা যে মেয়র নির্বাচিত হবেন

তিনি তাঁর পরিষদীয় ব্যবস্থা এবং পরিষদদের নিয়ে সব চেয়ে বেশি ক্ষমতাবান হবেন। অর্থাৎ আমার বক্তব্য হচ্ছে নির্বাচিত প্রতিনিধিদের হাতেই আমরা ক্ষমতা দিতে চাই যে ক্ষমতা আগে ছিল একজন আমলার হাতে। আগে পৌরপ্রতিষ্ঠানের যে ক্ষমতা ছিল সেটা হচ্ছে কর্পোরেশন, স্ট্যান্ডিং কমিটি, কমিশনার। আমরা এখন বলছি কর্পোরেশন, মেয়র ইন কাউন্সিল অ্যান্ড মেয়র।

**শ্রী শশবিন্দু বেরা ঃ** অন এ পয়েন্ট অফ অর্ডার স্যার, মাননীয় স্পিকার মহাশয়, মন্ত্রী মহাশয় যখন কনসিডারেশনের জন্য বিলটা মুভ করলেন তখন তিনি বললেন, ক্যালকাটা মিউনিসিপ্যাল কর্পোরেশন বিল, ১৯৭৯। আমি বলছি এটা ১৯৮০ হবে। আমি ভেবেছিলাম ইট ওয়াজ এ স্লিপ অফ টাং। কিন্তু আমি দেখলাম মিনিস্টার ইন চার্জ অফ লোকাল সেল্ফ গভর্নমেন্ট তাঁর অপনিং স্পীচে বলেছেন, "With your permission I beg to move that Calcutta Municipal Corporation Bill, 1979 as reported by the Select Committee be taken into consideration". Sir, this House will take into consideration of the Bill as reported by the Select Committee and not of the original Bill. The Select Committee made certain amendments for the bill. This is very clearly stated about the portion omitted by the Select Committee. It is, 'matter omitted by the Select Committee has been printed in italics and enclosed in square brackets and new matter inserted has been underlined'. This '1979' has been omitted by the Select Committee, and a new matter inserted, i.e. '1980' has been underlined. This House is taking into consideration or it going to take into consideration the Bill as reported by the Select Committee. The portions omitted are not to be taken into consideration. Therefore, this 1979 that has got to be omitted by the Select Committee and that is not the matter to be taken into consideration by this House. This Bill, should be the Calcutta Municipal Corporation Bill, 1980' and not the 'Calcutta Municipal Corporation Bill, 1979' because 1979 has been omitted by the Select Committee. That is my humble submission, Sir.

[5-00 – 5-10 p.m.]

**শ্রী হাসিম আবদুল হালিম ঃ** মাননীয় সদস্য একথা স্বীকার করেছেন যে, সিলেক্ট কমিটিতে যে বিলটা রিপোর্ট করেছেন সেইটাই আলোচনার বিষয়। কিন্তু মন্ত্রী মহাশয় যখন মুভ করবেন—অরিজিন্যাল বিলটা ছিল ১৯৭৯ এ্যজ রিপোর্টেড বাই দি সিলেক্ট কমিটি ওনাকে তো বলতে হবে ১৯৭৯ সালের বিল এ্যজ রিপোর্টেড বাই দি সিলেক্ট কমিটি। তারপর এটা সার্কুলেটের ঐ ১৯৭৯ সালের বিলটা কনসিডার করবেন এবং কনসিডারেশনের পর দি বিল এ্যজ সেটেলড ইন দি হাউস বি পাসড। এটাই হচ্ছে নিয়ম।

**শ্রী শশবিন্দু বেরা ঃ** আই ডোন্ট আন্ডারস্টান্ড। It is a matter of clarification.

I want the hon'ble minister of Law to take this into consideration. What is the Bill that we are going to take into consideration of the House ? My submission is the Bill that we are going to take into consideration of the House as the Bill as reported by the Select Committee. The bill should have been given a new form by the Select Committee. অতএব টাইটেল পেজ ইজ the Calcutta Municipal Bill, 1980. 1979 is omitted.

**শ্রী হাসিম আবদুল হালিম ঃ** আপনার বুঝতে একটু তফাৎ হচ্ছে। মন্ত্রী যখন রিপোর্ট করবেন he has to report the original Bill that has been reported by the Select Committee. Because the original was of 1979 and as reported by the Select Committee. অর্থাৎ এ্যজ রিপোর্টড মিন্স যে ফর্ম আপনি পেয়েছেন। এই হচ্ছে বলার কায়দা। সুতরাং অরিজিনাল বিল যখন মুভ হয়েছিল ১৯৭৯ নট অফ ১৯৮০। দি বিল এ্যজ reported by the Select Committee is of 1980 and not of 1979 but Bill of 1979 as reported by the Select Committee is of 1980.

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আপনার বলা হয়ে গেছে না আর কিছু বলার আছে?

**শ্রী শশবিন্দু বেরা ঃ** আমার কথা হচ্ছে, এই হাউসে যে পোরসানটা অমিট করে দেওয়া হয়েছে তাতে নো কোয়েশ্চেন অফ ডিসপিউট নাথিং অফ দি সর্ট। এ. একটা পার্লামেন্টারি প্রাকটিসের ক্লারিফিকেশন হওয়া দরকার। আমরা দেখলাম দি বিল as reported by the Select Committee that it is to be taken into consideration.

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** শুনুন, এই বিলটা ফার্স্ট অফ অল ১৯৭৯ সালে এই হাউসে ইনট্রোডিউস হল। আর এই হাউস এই বিলটিকে সিলেক্ট কমিটিতে পাঠিয়ে দিলেন—কোনও বিলটিকে পাঠিয়েছেন,—না—বিল হুইচ ওয়াজ ইনট্রোডিউস ইন দি হাউস ১৯৭৯। এখন আপনি দেখবেন লিস্ট অফ বিজনেসের মধ্যে এটা পরিষ্কার লেখা আছে দি ক্যালকাটা মিউনিসিপ্যাল Corporation Bill 1979 as reported by the Select Committee to-be taken into Consideration. আমি মনে করি এটা ইন-অর্ডারে আছে। আই ফুললি এগ্রি with the observations made by the law minister.

[5-05 - 5-15 p.m.]

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আমি বলতে চাইছি এইভাবে সময় নষ্ট করার প্রয়োজন ছিল না। এটা এমন কিছু ইমপর্টান্ট নয়। আমি বলতে চাইছি যেখানে বিজনেস ইমর্পন্টেন্ট সেখানে এইভাবে সময় নষ্ট না করাই ভাল। যাই হোক, আমি যেকথা বলছিলাম সেটা হচ্ছে, দীর্ঘদিন ধরে ভারতবর্ষে সাধারণ গণতান্ত্রিক মানুষের প্রতিনিধিত্ব নিয়ে পৌর প্রশাসন ব্যবস্থা গড়ে তোলার একটা কথা, একটা প্রচেষ্টা চলছিল। কিন্তু কেউই তখনও শুরু করেনি। আমি এই কথা বলতে পারি, এই যে বিল আমরা আনলাম এই বিলের মধ্যে দিয়ে আমরা বলতে

চাইছি যে নির্বাচিত প্রতিনিধিদের হাতে ক্ষমতা দিয়েছি এবং তাদের নির্বাচিত যে মেয়র সেই মেয়র কে আমরাএখানে সমস্ত ক্ষমতার মূল উৎস হিসাবে আমরা দেখছি এবং মেয়র ইন কাউন্সিল মেয়র নির্বাচিত হওয়ার পরে তার সদস্যদের তিনি বেছে নেবেন—যেমন, আমাদের ক্যাবিনেট সিস্টেমে থাকে। চীফ মিনিস্টার কাউন্সিল অফ মিনিস্টারস নমিনেট করেন। এখানে মেয়র নমিনেট করবেন আদার মেম্বারস অফ দি কাউন্সিল। এবং নমিনেট করে তাদের উপর দায়িত্ব দেবেন বিভিন্ন বিভাগের। এখানে আমরা বলতে চাই যে কার্যকর করার যে ক্ষমতা মিউনিসিপ্যালিটি কেন্দ্রীভূত করে মেয়র ইন কাউন্সিল-এর হাতে দিয়েছি এবং ডেপুটি মেয়রকে নমিনেট করবেন। এই কারণে যে মেয়র বা ডেপুটি মেয়রের মধ্যে যাতে কোনওরকম কনফ্লিক্ট না হতে পারে। অর্থাৎ একটা ইউনিট অব থট অ্যান্ড পারপাস যাতে থাকে সেজন্য স্ট্রং মেয়রের সিস্টেমে ক্যাবিনেট সিস্টেমের মতো চিন্তাধারা সামনে রেখে মেয়র ইন কাউন্সিল করেছি। আগে ছিল প্রতি বছর মেয়র হত। কিন্তু আমরা বলেছি একটা পিরিয়ড তার হাতে দিতে হবে এবং সেটা আমরা পাঁচ বছর করেছি যাতে একটা পরিকল্পনা নিয়ে তিনি কাজ করতে পারেন। এইভাবে একটা শক্তিশালী কেন্দ্র জনপ্রতিনিধিদের নিয়ে কাজ করবে। আগেকার যে পৌর আইন ছিল সেখানে স্ট্যান্ডিং কমিটির একটা ক্ষমতা ছিল। কিন্তু আমাদের অভিজ্ঞতা হচ্ছে সেই স্ট্যান্ডিং কমিটিতে বসে আমরা সময় নষ্ট করেছি বহু অর্থ ব্যয় করেছি। সেইজন্য স্ট্যান্ডিং আমরা তুলে দিয়েছি। আর একটা গুরুত্বপূর্ণ প্রশ্ন হচ্ছে মেয়র আগে পৌর প্রতিষ্ঠানের সভায় প্রিসাইড করতেন। যেমন আমরা ক্যাবিনেট সিস্টেমে করেছি সেইরকম পৌর প্রতিষ্ঠানেও বলেছি যে মেয়রকে যেহেতু হাউসের কাছে জবাবদিহি করতে হয় সেইহেতু তিনি সভায় সভাপতিত্ব করবেন না। আমরা সেখানে বলেছি বিধানসভায় যেমন স্পিকার নির্বাচিত হন এবং চীফ মিনিস্টারকে জবাবদিহি করতে হয় সেই রকম সেখানেই জন চেয়ারম্যান নির্বাচিত হবেন যিনি পৌরসভায় সভাপতিত্ব করবেন এবং মেয়রকে দরকার হলে সেখানে জবাব দিহি করতে হবে। অর্থাৎ হাউসের কাছে তিনি সমস্ত কাজের রেসপনসবল থাকবেন। এইভাবে আমরা স্ট্রং মেয়রের নীতি নিয়ে এই সংস্থা গঠন করেছি। আর একটা পয়েন্ট হল বামফ্রন্ট সরকার আসবার পর আমরা ক্ষমতা বিকেন্দ্রীকরণ করবার কথা বলছি। যেমন আমরা বলছি স্টেট-এর হাতে অধিক ক্ষমতা দেওয়া দরকার। সেইরকম আরও নিচুতলার সাধারণ মানুষের হাতেও ক্ষমতা দেওয়া দরকার। যেমন আমরা পঞ্চায়েতের মাধ্যমে ক্ষমতার বিকেন্দ্রীকরণ করেছি তেমনি শহরাঞ্চলে পৌর-প্রতিষ্ঠানগুলিকেও আরও অধিক ক্ষমতা দেওয়া দরকার। আপনারা জানেন লোক্যাল বডিজগুলোর কোনও ক্ষমতা সংবিধানে নির্দিষ্টভাবে লেখা নেই। যেমন কেন্দ্রীয় সরকার বা রাজ্য সরকারগুলির আছে। লোকাল বডিজগুলি ক্ষমতা পেয়ে থাকে স্টেট গভর্নমেন্ট থেকে। কিন্তু আমরা যে আইন করছি তাতে এই আইনের বলে আমরা পৌর-প্রতিষ্ঠানগুলিকে আমরা ক্ষমতা দিচ্ছি। সুতরাং আমার মনে যেমন রাজ্যের অধিক ক্ষমতা অর্থ আমরা চাই সেইরকম সাধারণ মানুষের স্বার্থ রক্ষা করতে গেলে স্থানীয় জনসাধারণের স্বার্থ দেখতে গেলে সাধারণ মানুষের যে সংস্থা আছে তাদের হাতেও অধিক ক্ষমতা দেওয়া প্রয়োজন। সেই দিক থেকে আমরা কলিকাতা পৌর প্রতিষ্ঠানে আমরা জয়েন্ট

কাউন্সিল করেছি। কলকাতা পৌর প্রতিষ্ঠানকে আমরা ১০টি ভাগে ভাগ করেছি অর্থাৎ ১০ জন করে সেখানে একটা করে বোরো কমিটি করেছি। অর্থাৎ ১০০টি ওয়ার্ড নিয়ে একটা বোরো করেছে। এবং স্থানীয় সংস্থা হিসাবে এদের হাতে অধিক ক্ষমতা দিতে চাই। আগে মেয়র ইন কাউন্সিলের কোনও ক্ষমতা ছিল না। আগে বোরো কমিটি ছিল এবং সেখানে সভা হত সিদ্ধান্তও হত। তাকে কার্যকর করার ক্ষমতা কাউন্সিলের ছিল না। আমরা বলেছি অঞ্চলে যে পানীয় জলের সমস্যা, রাস্তার সমস্যা, আলোর সমস্যা, জঞ্জালের সমস্যা পার্ক মেনটেন করার সমস্যা ইত্যাদি যাবতীয় সমস্যার সমাধানের দায়িত্ব বোরোতে যে কাউন্সিল রয়েছে তার দায়িত্বে থাকবে। এবং তারা যখন কমিটিতে বসে যে সিদ্ধান্ত করবেন সেখানে ডিস্ট্রিক্ট লেবেলের যে অফিসার ইঞ্জিনিয়ার বা হেল্‌থ অফিসার এঁদের সেই সিদ্ধান্ত অনুযায়ী কাজ করতে হবে। আগে বোরো কমিটিতে যে রেজলিউশন হতো ডিস্ট্রিক্ট ইঞ্জিনিয়াররা সেই সব শুনতেন না। আইনসঙ্গতভাবে তাঁদের কোনও কাজ করাতে বাধ্য করানো যেত না বরং তাঁদের বিরুদ্ধে কিছু করতে গেলে কমিশনারের কাছে গিয়ে বলতে হত যে বোরো কমিটির সিদ্ধান্ত অনুযায়ী আপনার অফিসার সেই মতো কাজ করেন না। এবং এটা নির্ভর করত কমিশনারের উপর যে তিনি কিভাবে এটা গ্রহণ করবেন। কিন্তু আমরা বর্তমানে আইন করেছি যে বোরো কমিটি যে সিদ্ধান্ত করবেন সেইভাবে ডিস্ট্রিক্ট অফিসাররা কাজ করতে বাধ্য থাকবে। এই দিক থেকে আমরা ক্ষমতাকে বিকেন্দ্রীকরণ করেছি। আর একটা জিনিস আমরা করেছি তা হল সাধারণ মানুষের স্বার্থে কর আদায় করা। করের যে নিয়ম যেভাবে কর নির্ধারণ করা হত পুরানো যে ব্যবস্থা ছিল তার পরিবর্তন করে শতকরা ৯০ ভাগ করদাতাদের আমরা সুযোগ দিয়েছি এই আইনের মধ্যে দিয়ে আগে যে আইন ছিল তাতে কতকগুলি স্লাব সিস্টেম ছিল শতকরা ১৫ ভাগ থেকে ৩৩ ভাগ পর্যন্ত। অর্থাৎ বিভিন্ন স্লাবে যে ভ্যালুয়েশন হত সেই ভ্যালুয়েশন অনুযায়ী ট্যাক্স ধার্য করা হতো। এবং আমরা দেখেছি যেমন যেমন বাড়ির ভ্যালুয়েশন বাড়ছে তেমনিভাবে ট্যাক্স বাড়ছে না। বরং বেশি যত বাড়ির মূল্যায়ন হচ্ছে প্রোপোরশনেট না হলেও উপরতলায় ট্যাক্স কম করা হচ্ছে। অর্থাৎ ১ হাজার টাকার বাড়ি তার শতকরা ১৫ ভাগ ট্যাক্স হবে। কিন্তু আমরা যদি দেড় হাজার তিন হাজার বা সাত হাজার টাকার বিভিন্ন ধাপে ধাপে মূল্যের উপর করের যে হার ছিল সেটা স্টাডি করে যদি দেখি তাহলে দেখব উপরের দিকে মূল্যায়নের ক্ষেত্রে প্রোপোরশনেটলি ট্যাক্স সেইভাবে বাড়ছে না। বরং অনেকটা কমে।

[5-15 – 5-25 p.m.]

যাচ্ছে, অর্থাৎ বড় বড় যারা বাড়ির মালিক তারা ট্যাক্স কম দিচ্ছে। এমনকি যারা বস্তিতে বসবাস করে সেই বস্তির মানুষদের অনেক বেশি ট্যাক্স দিতে হত যা হয়ত বা অনেক বড় বড় বাড়ির মালিকরা ট্যাক্স দিত না। আজকে এখানে আমরা করেছি ৩০০ টাকা পর্যন্ত বাড়ির যে মূল্যায়ন হবে তাকে আমরা রেহাই দিয়েছি, কোনও ট্যাক্স তাদের দিতে হবে না। ৬০০ টাকা যার বাড়ির মূল্যায়ন হবে তাকে শতকরা ১১ ভাগ ট্যাক্স দিতে হবে। আমাদের যেখানে

সবচেয়ে নিম্ন হার ছিল শতকরা ১৫ ভাগ তাকে আমরা কমিয়ে এসেছি ১১ ভাগে। অতএব প্রতি ৬০০ টাকা মূল্যায়ন যখন বাড়বে এই ধাপে ধাপে শতকরা ১১ পারসেন্ট থেকে তার বৃদ্ধি হবে। অর্থাৎ এইভাবে করতে গেলে আনুপাতিক বৃদ্ধিটা হবে এইরকম—যখন ১৮ হাজার টাকা মূল্যায়ন হবে তখন সেই বাড়ির ট্যাক্স হবে শতকরা ৩৩ ভাগ। এই ৩৩ ভাগের পর যারা অনেক বড় বড় বাড়ির মালিক তাদের ট্যাক্স হবে শতকরা ৪০ ভাগ। অর্থাৎ ৩৩ থেকে এই যে ৪০ এটা আমরা এবারে এই নতুন আইনে বাড়ালাম। এই বাড়ানোর মধ্য দিয়ে আমরা বলতে পারি ৩ হাজার মতো বাড়ির উপর শতকরা ৪০ ভাগ ট্যাক্স হবে এবং এখানে ট্যাক্স বৃদ্ধি হবে প্রায় ১ কোটি ৭ লক্ষ টাকা। আর অন্য যে বাড়িগুলি সেগুলি শতকরা ৯০ ভাগ বাড়ি বলা চলে, সেগুলি ট্যাক্স কমে যাবে। অর্থাৎ এখানে যে কথাটা বলতে চাই সেটা হচ্ছে একদিকে যেমন আমরা এটাকে একটা পদ্ধতিতে আনলাম, রেশনালাইজ করলাম, তেমনি অন্যদিকে যারা ছোট বাড়ির মালিক, যারা মধ্যবিত্ত কলকাতা শহরে তাদের ট্যাক্সের হার বাড়বে। আর একটা জিনিস হল যারা নিজের বাড়িতে বসবাস করে, আমরা অতীতে দেখেছিলাম যে বহু গরিব মধ্যবিত্ত বাড়ির মালিককে হয়ত বা একটা ঘর ভাড়া দিতে হয়, একটা ঘরে থাকে। যেহেতু আমাদের ভাড়াকে ভিত্তি করে বাড়ির মূল্যায়ন করতে হয়, ট্যাক্স ধার্য করতে হয়, আমরা তারজন্য এখানে করলাম যে পোরসানে কোনও বাড়ির মালিক থাকবে সেই পোরসানে আমরা তাকে একটা রিবেট দেব। অর্থাৎ মধ্যবিত্ত গরিব মানুষ বাড়ির মালিক হলে, ১৫০ টাকার মধ্যে পড়ে এই রকম ছোট বাড়িতে যারা থাকে, যে ছোট অংশ সে নিজে বসবাস করে আগে দেখতাম করের বোঝা তাদের উপর পড়ত, সেজন্য আমরা ঠিক করেছি তাদের জন্য আমরা একটা রিবেট দেব এবং সেই রিবেট হবে ৬০০ টাকা যে বাড়ি সেই বাড়ির ৩০ পারসেন্ট রিবেট এবং যেমন যেমন বাড়ির মূল্যায়ন বাড়বে তেমন তেমন রিবেট কমে যাবে। এটার উদ্দেশ্য হল একদিকে ছোট বাড়ির মালিক যারা নিজেরা বসবাস করে তাদের ম্যাক্সিমাম রিবেট দেওয়া এবং যারা বড় বাড়ির মালিক যারা নিজেরা থাকে তাদের কম রিবেট দেওয়া।

এইভাবে আমরা ঠিক করেছি। তারপরে বস্তীর প্রসঙ্গে কিছু বলছি। আগে বস্তীতে কি করা হত? ধরুন একটি বস্তী রয়েছে এবং সেখানে ১০/১৫ খানা বাড়ি রয়েছে, সবগুলি বাড়ি নিয়ে মূল্যায়ন করা হত এবং সেইভাবে ট্যাক্স দিতে হত। আমরা দেখেছি এই কারণে বস্তীতে অনেক সময় হাইয়েস্ট স্ল্যাবে ট্যাক্স দিতে হয়। কখনও থার্টি থ্রী পারসেন্ট কখনও ফোর্টি সেভেন পারসেন্ট। অথচ যারা বস্তীতে বাস করে, তাদের রাস্তা নেই, আলো নেই, এই অবস্থায় তারা থাকছে। আমরা প্রত্যেকটি হাটকে নিয়ে এক একটা বাড়িকে ইউনিট হিসাবে ধরেছি। ঐ বাড়িতে ট্যাক্স কি হবে সেক্ষেত্রে আমরা গোটা বস্তীকে না ধরে, এক একটা হাটকে ইউনিট ধরছি এবং এতে দেখেছি রেট অব ট্যাক্স অনেক কমে যাবে এবং ল্যান্ডকে আলাদা করে ভাগ করে ধরছি এবং ল্যান্ডের যে গ্রাউন্ড ড্রেন তাকে ধরে আমরা ক্যালকুলেশন করছি এবং দেখছি যারা বস্তীতে বাস করে তাদের ট্যাক্স অনেক কমে যাবে। আপনারা জানেন

আজকাল বাড়ির সমস্যা খুব তীব্র। আপনারা হয়ত জানেন অনেকগুলো কো-অপারেটিভ হাউসিং স্টেটে আমাদের হচ্ছে। কো-অপারেটিভ হাউসিং স্টেটে আগেকার আইনে প্রত্যেকটাকে আলাদ আলাদাভাবে ট্যাক্স করার কোনও নিয়ম ছিল না, ফলে এক একটা বাড়ির মূল্যায়ন খুব বেশি হত এবং রেট অব ট্যাক্স খুব বেশি হত। আমরা যেটা করলাম সেটা হচ্ছে—যারা কো-অপারেটিভের মেম্বার, তাদের প্রত্যেকটি ফ্ল্যাটকে আলাদা আলাদাভাবে ধরে মূল্যায়ন করা হবে এবং সেই ভিত্তিতে ট্যাক্স হবে। অ্যাপার্টমেন্ট ওনারশিপ অ্যাক্ট নাইনটিন সেভেন্টি টু অনুযায়ী যে সমস্ত বাড়িতে এই ধরনের ফ্ল্যাট ওনারসরা থাকবেন, তাদের ক্ষেত্রেও এইভাবে আলাদা আলাদাভাবে ট্যাক্স ধার্য করা হবে। ধরুন একটা দশ তলা বাড়িতে একজন ওনার থাকলে একটা ট্যাক্স হয়, কিন্তু আমরা ঠিক করেছি, মেম্বাররা অনেকে মিলে যদি কো-অপারেটিভ করেন, সেই ছোট ছোট মধ্যবিত্ত মানুষ গরিব মানুষদের যাতে ট্যাক্স কম হয় সেই ব্যবস্থা আমরা করছি।

দ্বিতীয় কথা হচ্ছে—কলকাতায় যাতে স্বাস্থ্যকর পরিবেশ থাকে, কলকাতায় যাতে পলিউশন না হয়, সেই দিকে লক্ষ্য রাখতে হবে। এখানে ছোট ছোট শিল্প কারবার অনেক গড়ে উঠেছে। কাজেই অস্বাস্থ্যকর পরিবেশ যাতে গড়ে না উঠে তার জন্য আমরা কিছু বিধান করেছি এবং আমি মনে করি, যদি আমরা একটা ডিসিপ্লিন নিয়ে আসতে পারি, তাহলে আগামী দিনে কলকাতাকে অনেক সুন্দর এবং পরিচ্ছন্ন করা যাবে। আজকে এই বিল প্রসঙ্গে আপনাদের বলতে চাই, এই কলকাতা শহর হচ্ছে রাজনৈতিক সচেতন মানুষদের শহর, সংগ্রামী মানুষদের শহর। এই শহরের গণতান্ত্রিক চেতনা সম্পন্ন—সাধারণ নাগরিকদের সঙ্গে কর্পোরেশনের যে যোগ রয়েছে তারা যদি আজকে নির্বাচিত হয়ে মেয়র, মেয়র ইন কাউন্সিল-এর সঙ্গে মিলে কাজকর্ম করেন তাহলে আমি মনে করি একজন আমলার পরিবর্তে ঐ সমস্ত প্রতিনিধিদের কাজ করবার মধ্য দিয়ে সাধারণ মানুষের যে সমস্যা সেগুলো ভালভাবে বুঝে তার সমাধান করা যাবে এবং এই সমাধান করতে গেলে সাধারণ মানুষের সহযোগিতা, সাধারণ মানুষের ইনভল্ভমেন্ট, সেটা আমরা আনতে পারব। নাগরিক জীবনে বিভিন্ন সমস্যা যা রয়েছে তার সমাধান করবার জন্য আমরা যদি তাদের টেনে আনতে পারি, তাদের যদি অংশ গ্রহণ করাতে পারি তাহলে আমি মনে করি সাধারণ মানুষের স্বার্থ আমরা বজায় রাখতে পারব।

[5-25 – 5-35 p.m.]

যেটা একজন আমলার পক্ষে অসম্ভব। ১ জন আমলা তার নিজস্ব চিন্তাধারায় চলে। আর সাধারণ মানুষের চিন্তাধারা নিয়ে যাঁরা নির্বাচিত হয়েছেন তাঁরা যদি জনসাধারণের স্বার্থে পৌর শাসক প্রশাসন ব্যবস্থাকে শক্তিশালী করে সেখানে যদি শৃঙ্খলা ফিরিয়ে আনতে পারেন তাহলে নাগরিক জীবনের স্বাচ্ছন্দ তাঁরা ফিরিয়ে আনতে পারবেন। এই কয়টি কথা বলে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী সন্দীপ দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী প্রশান্ত শূর মহাশয় সভার সামনে যে বিল এনেছেন ক্যালকাটা মিউনিসিপ্যাল কর্পোরেশন বিল, ১৯৮০ সেই প্রসঙ্গে বলার আগে আমি আমার কতকগুলি প্রারম্ভিক অসুবিধার কথা আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে নিবেদন করতে চাই। এই বিল সম্বন্ধে তার সঙ্গে আমার মত পার্থক্য থাকতে পারে কিন্তু প্রথমেই আমি তাঁকে সাধুবাদ জানাব যে তিনি একটা কমপ্রিহেনসিভ বিল সভার কাছে উপস্থাপিত করেছেন এবং এর প্রয়োজনীয়তা খুব বেশি ছিল। বিলটি দীর্ঘদিন সিলেক্ট কমিটিতে আলোচিত হয়েছে এবং এমন কতকগুলি কনট্রোভার্সিয়াল ইস্যু এই বিলের মধ্যে সন্নিবেশিত করা হয়েছে সেটা মালটি লেজিসলেশন ফর মিউনিসিপ্যাল কর্পোরেশন অনেক কিছু হয়েছে। ১৯৭৭ সালে তাঁরা বলেছেন The Relations between the deliberative and executive wings in the Municipal Corporations have been the matter of protracted controversy over the last 15 years. Issues have been confused on the erroneous assumption that there is a clear division between the executive and policy function in Municipal Corporations, with the Municipal Commissioner dominating the whole field of executive authority. তার পরেও অন্য কথাগুলি আছে। প্রায় ১৮ বছর ধরে এই ইস্যু নিয়ে কনট্রোভার্সি হচ্ছে, যে সমস্ত সরকারি বা বেসরকারি সংস্থা আরবান এবং রুর‍্যাল রিলেশন কমিটি এই নিয়ে আলোচনা করেছেন আপনারা সিলেক্ট কমিটিতে প্রায় দেড় বছর আলোচনা করলেন কিন্তু বিলটি আমরা পেলাম শুক্রবারে, এতে ৪৫০টি ক্লজ রয়েছে এবং চ্যাপটার ৮টি সিডিউল্ড রয়েছে তারপরে অ্যাপেনডিক্স রয়েছে, পূর্ণাঙ্গ আলোচনা কিভাবে হতে পারে প্রত্যেকটি পড়ে এটা আমি বুঝতে পারছি না। আপনি কর্পোরেশনের মেয়র ছিলেন তার প্রস অ্যান্ড কন ডিটেলস আপনার পক্ষে বলা সম্ভব আমাদের পক্ষে পার্টিসিপেশন করতে গেলে অন্তত ১০ দিন সময় দেওয়া উচিত এবং এই সময় পেলে আমার মনে হয় এফেকটিভ পার্টিসিপেশন করতে পারতাম। দ্বিতীয় কথা যেভাবে সময় নির্ধারণ করা হয়েছে আমি বুঝতে পারছি না আপনি এই বিল এখন ইনট্রোডিউস করলেন, ৫ তারিখে হাউস শেষ হয়ে যাচ্ছে তার মধ্যে গোটা বিল পাসড হয়ে যাবে এবং তার উপর হাউসের অনেক অ্যাজেন্ডা আছে সুতরাং এই বিলের এতগুলি চ্যাপটার, ক্লজ, ৮টা শিডিউলড সব কিছু পাস করিয়ে নিয়ে যাবেন। সেজন্য আমি বলতে চাই এত তাড়াহুড়া করে এইরকম একটা গুরুত্বপূর্ণ বিল কেন পাস করছেন বুঝতে পারছি না। আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে নিবেদন রাখছি প্রয়োজন হলে সেকেন্ড রিডিংয়ের সময় আলোচনার সময় সীমা আরও বাড়িয়ে দেবেন, তা না হলে এই বিলের উপর আলোচনায় আমরা জাসটিস করতে পারব না। এই অক্ষমতার কথা জানিয়ে আমি এই বিলের উপর আলোচনা করছি। এই বিলে যেটা প্রধানত যে মডেল লেজিসলেশন ফর মিউনিসিপ্যাল কর্পোরেশন যেটা নিয়ে দীর্ঘদিন আলোচনা হচ্ছিল বিগত ১৯৬৭ সালে, মন্ত্রী মহাশয়ের বক্তব্যের মধ্যে তার কিছু কিছু কথা বলেছেন, ট্রিভাম্ড্রাম মিউনিসিপ্যাল কর্পোরেশনের যে সম্মেলন হয় তাতে এই ধরনের একটা মডেল

অ্যাক্টের সিদ্ধান্ত হয়েছে। তারপর সেন্টার ফর ট্রেনিং অ্যান্ড রিসার্চ অব মিউনিসিপ্যাল অ্যাডমিনিস্ট্রেশন তার ক্যাবিনেট সিস্টেম ইন মিউনিসিপ্যাল গভর্নমেন্ট তার উপর একটা আলোচনা চক্র করেছিলেন ১৯৬৯ সালের সেপ্টেম্বর মাসে। তারপর তারা এর সম্পর্কে অনেক আলোচনা করেছেন, অনেক কন্ট্রোভারসিয়াল ইসুজ রয়েছে, এইগুলির রিপোর্ট যখন তারা ছাপিয়ে বের করেছেন, ১৯৬৯ সালের সেমিনারের রিপোর্ট হয়ত বেরিয়েছে সাত বৎসর পরে, তখনও সেই কন্ট্রোভারসি গুলি রিজল্‌ভ হয়নি এবং অনেক জিনিসই আপনি করেছেন, সবই ভারতবর্ষে. আপনি প্রথম এনেছেন অনেকটা মডেল লেজিসলেশন এর অনুকরণে, কিন্তু বিদেশে এইগুলি প্রাকটিস্‌ড হয়েছে, ইউরোপ, আমেরিকাতে এই ধরনের মেয়র ইন কাউন্সিল রয়েছে এবং আজকে নয়, নাইন্টিন্থ সেঞ্চুরিতে তারা মেয়র ইন কাউন্সিল প্র্যাকটিস করে ডিসকার্ড করে দিয়েছে। স্ট্রং মেয়র ইন কাউন্সিল, উইক মেয়র ইন কাউন্সিল, এই সব নিয়ে একজিকিউটিভ পাওয়ার ইন মেয়র ইন মেয়র কাউন্সিল এই নিয়ে অনেক কন্ট্রোভারসি রয়েছে, এইগুলি আরও বিস্তৃতভাবে আলোচনা করার সুযোগ রয়েছে বলে মনে করি। তাহলেও আমি আপনার আইডিয়াকে বিরোধিতা করছিনা। আমার মনে হয় ভারতবর্ষে প্রথম এটা ইনট্রোডিউস করতে যাচ্ছেন, আমরা পরীক্ষা-নীরিক্ষার মধ্যে দেখিনি তবুও আমি অন্তত মেয়র ইন কাউন্সিলের কনসেপ্টটাকে সমর্থন জানাচ্ছি, এর অনেক ধারাকেই আমি সমর্থন জানাচ্ছি। এই মানসিকতা থেকে বলছিনা যে প্রশান্তবাবু যে বিল এনেছেন সেই বিলের মধ্যে যে ধারাগুলি রয়েছে তা সবই ভুল কিন্তু কতকগুলি ধারা আমার মনে হয় পরীক্ষা-নীরিক্ষা করে দেখবার সুযোগ রয়েছে এবং আমি বিশ্বাস করি যদি পরীক্ষা-নীরিক্ষায় দেখা যায় যে এটা কার্যকর হচ্ছে না, একজিকিউটিভের সঙ্গে যে কনফ্লিক্ট, অনেক জায়গায় কনফিউশন আমারও দেখা দিয়েছে, মনে হচ্ছে অনেক কনফিউশন রয়েছে এবং কনফ্লিকটিং আইডিয়া তার মধ্যে রয়েছে, তাহলে সেই সংশোধন নিশ্চয়ই করা হবে। কারণ রয়াল কমিশনের যে রেকমেনডেশন তার মধ্যেও এটা বারবার উলোট-পালোট করতে হয়েছে তাদের। এবারে আমি সাধারণভাবে ফার্স্ট রিডিংএ কতকগুলি পয়েন্ট বলতে চাই। স্বভাবতই ফার্স্ট রিডিংএ সমস্ত আলোচনা সম্ভব নয় তাহলেও অফ হ্যান্ড আমি কিছু কিছু কথা বলব। কিছু কিছু অ্যামেন্ডমেন্ড আমরা দিয়েছি কারণ আমি নিজেই মনে করছি আমার যত অ্যামেন্ডমেন্ট দেওয়া উচিত ছিল তার অর্ধেকও দিতে পারিনি কারণ বিলের উপর আমি জাস্টিস করতে পারিনি। প্রথমেই আমি ক্লজ ওয়ানে বলব যে ক্যালকাটা কর্পোরেশন নামটার সঙ্গে দীর্ঘদিনের ট্র্যাডিশন রয়েছে এবং মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন স্বায়ত্তশাসনের আন্দোলন, ভারতবর্ষের স্বাধীনতার আন্দোলনের সঙ্গে কর্পোরেশনের স্বায়ত্ব শাসনের আন্দোলন ওতপ্রোতভাবে জড়িত ছিল এবং বাংলা দেশের রাজনীতির উপর কোনও গবেষণা করা সম্ভব নয় কলকাতা কর্পোরেশনকে বাদ দিয়ে। বিংশ শতাব্দীতে বাংলা দেশের পরিষদীয় রাজনীতির সূচনা কলকাতা কর্পোরেশন থেকে হয়েছে। তার ভারচুস এবং আইসেস লেজিসলেটিভ পলিসি আমরা ইনহেরিট করেছি, অনেক কিছু দেশবন্ধুর সময় থেকে বা আর আগে সুরেন ব্যানার্জির সময় থেকে। কাজেই ক্যালকাটা কর্পোরেশনের যে ট্র্যাডিশনটা সেই ট্র্যাডিশনটার ভাল দিক আছে, ডিসকার্ড করার মতো নয়

সেটা যথা সম্ভব মনে রাখা উচিত। তাই আমি প্রথমেই অ্যাক্টের প্রথম পর্যায়ের মধ্যে ক্যালকাটা কর্পোরেশন অ্যাক্ট নয় কেন? বম্বেতে বা মাদ্রাজে সিটি অব মাদ্রাস মিউনিসিপ্যাল কর্পোরেশন অ্যাক্ট আছে, বম্বেতে মিউনিসিপ্যাল কর্পোরেশন, তার অনুকরণে আমাদের করার দরকারটা কি, সেটাকে শুধু ক্যালকাটা কর্পোরেশন বললে ক্ষতিটা কি? কারণ এটার সঙ্গে দীর্ঘদিনের ট্র্যাডিশন রয়েছে। তারপর আমি বলতে চাই ২নং ধারার কথা বলব না কারণ আগেও বলেছি ইলেকটেড মেম্বারদের ডেফিনিশনে কাউন্সিলার অ্যান্ড অলডারম্যান দুটিই রাখা হয়েছে। আমি প্রথমেই বলতে চাই যে আমি অলডারম্যান সিস্টেমের সম্পূর্ণ বিরুদ্ধে। রুর‍্যাল অ্যান্ড আরবান রিলেশন কমিটি তারাও রেকমেন্ড করেছিল। অলডারম্যানের কথা অনেক জায়গায় আছে আলোচনা করতে গেলে বারবার যেতে হবে আর, ইউ, আর, সি, রেকমেন্ড করেছিল যে আইডিয়া থেকে, অলডারম্যানের আইডিয়াটা এসেছে, সেই ধারণা থেকে অলডারম্যান বা নির্বাচন প্রথা চালু হয়েছে।

অর্থাৎ বিশেষজ্ঞ দেখে, এক্সপার্ট নলেজ আছে এইরকম দেখে সেই ব্যক্তিকে অলডারম্যান হিসাবে কর্পোরেশনগুলিতে নিয়োগ করা হ'ত। শুধু ভারতবর্ষে নয়,. পৃথিবীর বহু দেশের কর্পোরেশনগুলির ইতিহাস পর্যালোচনা করতে দেখা যায় যে শাসকদলের কিছু কিছু ব্যক্তি যারা তাদের নেকনজরে আছেন এখন কিছু ব্যক্তি যারা নির্বাচিত হয়ে আসতে পারেন নি তাদের খিড়কির দরজা দিয়ে কর্পোরেশনে আনার ব্যবস্থা এই অলডারম্যান প্রথার মধ্যে রয়েছে। আজকে বম্বে কর্পোরেশন, মাদ্রাজ কর্পোরেশন, পাটনা কর্পোরেশন সমস্ত জায়গায় অলডারম্যান প্রথাকে বিলোপ করা হয়েছে। আপনারা গণতন্ত্রীকরণের কথা বলেছেন। গণতন্ত্রীকরণ করা হোক, স্বায়ত্তশাসন পূর্ণ মাত্রায় কর্পোরেশনের ফিরে আসুক সেটা আমরাও চাই। তাই অলডারম্যান প্রথাটি বিলোপ করার জন্য আমি আপনার কাছে আবেদন করছি। আমি যদি সেকেন্ড রিডিং-এ বলবার সুযোগ পাই তাহলে তখন বলব, আমার সুস্পষ্ট প্রস্তাবও আছে যে যেখানে যেখানে অলডারম্যান আছে সেখান থেকে তা সরিয়ে নেওয়া হোক। লেট the Corporation be an elected body of councillors and not aldermen. এর পর আমি আর একটা কথা বলতে চাই মেয়র ইন-কাউন্সিল সম্পর্কে। ভারতবর্ষের মধ্যে প্রথম আপনি এটা করছেন। এটা নানান এক্সপেরিমেন্টের মধ্যে দিয়ে এসেছে। নাইনটিন্থ সেঞ্চুরিতে ওরা সিটি ম্যানেজার এই কনসেপ্টটা এনেছিলেন ইউরোপ এবং আমেরিকার বহু জায়গাতে। এটা করে কিন্তু সেখানে ব্যুরোক্রাসীই পাওয়ারফুল হয়ে যাচ্ছে। কাজেই স্ট্রং মেয়র-ইন-কাউন্সিল করে সেটা কি ভাবে কাজ করবে সেটা দেখা যাবে। আমি এটা সমর্থন করছি কিন্তু মাথাভারী প্রসাসন কর্পোরেশনের জন্য কি দরকার সেটা আমি জানতে চাইছি। আপনার মেয়র-ইন-কাউন্সিল থাকবেন মেয়র, ডেপুটি মেয়র—যাকে মেয়র মনোনীত করবেন, তা ছাড়া থাকবেন আরও ১০ জন। আমি ভেবে পাচ্ছি না এটা একটা বিকল্প সরকারের মতোন হচ্ছে কিনা। ১০ জন প্লাস মেয়র, ডেপুটি মেয়র—এই এতবড় ক্যাবিনেটের কেন প্রয়োজন হবে আমি বুঝতে পারছি না। এর সংখ্যাটা কি আরও কমানো যায় না? আপনি বোরো কমিটি

ইত্যাদির কথা বলেছেন। এই সংখ্যাটা যদি ১০-এর জায়গায় তিন হয় তাহলে আমার মনে হয় একটা এফেকটিভ ইনস্ট্রুমেন্ট হতে পারে মেয়র-ইন-কাউন্সিল। তা যদি না হয় তাহলে মাথাভারী প্রশাসনই মেয়র-ইন-কাউন্সিলের মধ্যে রাখা হবে। এ ক্ষেত্রে আমাদের মনে রাখতে হবে তারা কোনও আইন করতে পারবেন না, জুডিসিয়ারী হিসাবে কোনও কিছু ইন্টারপ্রেট করার ক্ষমতা নেই। সেখানে যে স্বায়ত্তশাসন দিচ্ছেন সেটা নিশ্চয় রাজ্য সরকারের ক্ষমতার সমপর্যায়ে কোনওদিন যাবে না। কর্পোরেশনের একজিকিউটিভদের আইনকে ইন্টারপ্রেট করার অধিকার থাকবে না। কাজেই মনে রাখতে হবে মেয়র-ইন-কাউন্সিল যেটা কর্পোরেশনে করতে যাচ্ছেন সেটা লিমিটেড পারপাসের জন্য। এখানে আবার মেয়র যিনি হবেন তাঁর মাহিনা থাকবে, ডেপুটি মেয়রের মাহিনা থাকবে, মেয়র-ইন-কাউন্সিলে যাঁরা থাকবেন তাঁদের মাহিনা থাকবে এবং এত টাকা দিয়ে প্রায় রাজ্যের মন্ত্রিসভার মতোন একটা বিরাট মেয়র-ইন-কাউন্সিল আপনি করতে যাচ্ছেন। সেখানে আবার তাঁদের জন্য গাড়ি, বাড়ির ব্যবস্থাও থাকবে এবং সব সুযোগ-সুবিধা তাঁদের দেবেন। কর্পোরেশনের আয়ের সোর্স দিনের পর দিন যে ভাবে লিমিটেড হয়ে যাচ্ছে তাতে তার উপর এতবড় মাথাভারী প্রশাসন চাপিয়ে দেওয়াটা কি যুক্তিসঙ্গত? কাজেই আমি বলব, মেয়র-ইন-কাউন্সিল মাস্ট বি রেসট্রিকটেড ইন সাইজ। তারপর ঐ পাবলিক রোড, প্রাইভেট রোডের ব্যাপারটা ঠিক-ক্লজ ধরে ধরে আলোচনা করা যাচ্ছে না তাই আমি সামগ্রিকভাবে বলতে চাই যে কলকাতা পৌর এলাকার সমস্ত রাস্তা কর্পোরেশনের সম্পূর্ণ জুরিসডিকশনে আসতে হবে। বাস্তব অসুবিধা এতবেশি দেখা দিচ্ছে—এখানে অনেকে কর্পোরেশন সম্পর্কে অভিজ্ঞ ব্যক্তি আছেন—মাননীয় মন্ত্রী মহাশয় আছেন, সমরবাবু আছেন, শচীনবাবু আছেন। এঁরা কর্পোরেশন সম্পর্কে সকলেই ওয়াকিবহাল। কত রকমের সমস্যা আমরা দেখেছি। একটা দেখেছি যে বস্তী এলাকাতে। অনেকগুলি বস্তি এলাকা নয়, গলির মধ্যে একটা বস্তি গড়ে উঠেছে। বস্তির মালিকরা তাদের জমিদারি রাখার জন্য রাস্তাটা কর্পোরেশনকে দিচ্ছে না। রাস্তা এবং ড্রেনেজ এলাকার হয়ে যাচ্ছে এবং সব সময়ে শীত গ্রীষ্ম ১২ মাস একরকম কোনও ভেদাভেদ নেই। ড্রেন থেকে ওভারফ্লো করে রাস্তা এবং ড্রেন একাকার হয়ে যাচ্ছে। পার্ক স্ট্রিটের পাশে কলিন লেনে চলে আসুন, সেখানে দেখবেন অনেক ধরনের সাব লেন হয়ে গেছে। এখানে কর্পোরেশনের কিছু করার ক্ষমতা নেই। কারণ পৌর আইনে রাস্তা না হলে কর্পোরেশন হাত দিতে পারে না। আবার বড় এলাকায় চলে আসুন আমার চৌরঙ্গী এলাকার মধ্যে কতই বৈচিত্র দেখতে পাবেন। রোল্যান্ড রোড থেকে ১/৫ কি ৬ বেরিয়েছে ২০ ফুট চওড়া রাস্তা। সেটা প্রাইভেট রোড এবং সেখানে ২/১ জন মধ্যবিত্ত লোক ঢুকে গেছেন, তাদের হচ্ছে বিপদ। সেখানে অধিকাংশ বড়লোক। তারা রাস্তাটা কর্পোরেশনকে দিতে চান না। তারা একটু অন্ধকারে থাকতে পছন্দ করেন এবং তাদের প্রাইভেসি তারা মেনটেন করতে চান, লাইটিং হয় সেটা তারা চান না। সেখানে রাস্তা কর্পোরেশন মেনটেন করেন না, সোয়ারেজ-এর ব্যবস্থা কর্পোরেশন করেন না। তাদেরকে বলা হয় কর্পোরেশনের মেন ড্রেনের সঙ্গে তোমরা লাগিয়ে দেবে। অর্থাৎ কর্পোরেশনের কোনও অ্যাকসেস সেখানে নেই। কিছু কিছু মধ্যবিত্ত লোকের বাড়ি সেখানে গড়ে উঠেছে, তারা খুব

অসুবিধার মধ্যে, অসহায়ের মধ্যে আছে। কোনও সার্ভিস তারা কর্পোরেশন থেকে পাচ্ছে না। বর্তমান আইনের মধ্যে আমি ভাবছিলাম—কারণ এই সব নিয়ে আগেও আলোচনা হয়েছে যখন একটা বাস্তব সমস্যা দেখা দিয়েছে। আমি একবার কর্পোরেশনের একজন অফিসারকে নিয়ে গিয়ে দেখিয়েছিলাম। তারা ১৯৫৯ সালের অ্যাক্টের যে সীমাবদ্ধতা রয়েছে সে সম্পর্কে আমাকে বলেছিলেন। যদিও আমি জানতাম সেটা কিন্তু আমি আশা করেছিলাম যে মাননীয় মন্ত্রী মহাশয় যখন এই নুতন বিল আনবেন, যখন এই সব অসুবিধার কথা সম্পর্কে তিনি নিজেই সচেতন তখন এগুলি দুর হবে। কোনও প্রাইভেট রোড কোনও স্ট্রিট পৌর এলাকার মধ্যে থাক এটা আমি চাইনা। কর্পোরেশন should have exclusive right over all the common passages with in Calcutta. কোথাও ডিসক্রিমিনেশন করার কোনও সুযোগ নেই। জমিদারি প্রথা দেখান যে আমার রাস্তা আমি অন্ধকারে রাখব, আমি দারোয়ান রাখব, এটা আমি পছন্দ করিনা। রাস্তায় লাইটিং, সেওয়ারেজের জন্য কর্পোরেশন ট্যাক্স নেবে, উপযুক্ত পরিমাণেই ট্যাক্স নেবে। কিন্তু প্রতিটি রাস্তার, কমন প্যাসেজের এক্সক্লুসিভ রাইট কর্পোরেশনকে রাখতে হবে। মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন যে গণতন্ত্রীকরণের প্রচেষ্টা এই বিলের মধ্যে করা হয়েছে। আমি বলব না যে এই বিল অগণতান্ত্রিক বিল। কিন্তু পার্টিসিপেশন কি ভাবে হবে? পার্টিসিপেশনের সুযোগ এই বিলের মধ্যে খুব বেশি নেই। আপনি চায়নার কনস্টিটিউশন দেখুন। সেখানকার নাগরিকদের পার্টিসিপেশনের কতটা সুযোগ আছে, আর কলকাতা পৌরসভা বিল যেটা তার মধ্যে তত সুযোগ নেই। নাগরিকদের পার্টিসিপেশনের সুযোগ এই বিলে কোথায় আছে আমি বুঝতে পারছি না। কাউন্সিলরদের পার্টিসিপেশন ডে টু ডে পার্টিসিপেশনের সুযোগ কতটা আছে সেটাও বুঝতে পারছি না। মেয়র-ইন-কাউন্সিল ছাড়া পার্টিসিপেশনের সুযোগ ইলেকটেড বডিরও খুব একটা থাকছে না। তারপর আমি যে কথা বলতে চাচ্ছি, যদিও আমি এটা নিয়ে অ্যামেন্ডমেন্ট দেইনি। কারণ শব্দটা অনেক দিন ধরে চলে এসেছে সেটা হচ্ছে বরো কমিটি। আমি ডিকসনারি ঘাঁটাঘাটি করে দেখেছি যে বরো কথাটা কলকাতার ক্ষেত্রে প্রযোজ্য কি না। এটাকে জোন বা অন্য কিছু বললে কি ক্ষতি, যদিও এই বিষয়ে নিজেরও দ্বিধা আছে। আমি অ্যামেন্ডমেন্ট দেইনি। অক্সফোর্ড ডিকশনারিতে একটা অর্থ বলছে পোরশন of a side like outside the wall এটাকে বরো বলা যায়। টাউন possessing municipal corporation and special privileges conferred by Royal Charter. লন্ডনের অনুকরণে বরো কথাটা চালু করেছেন। বরো কথাটার বিকল্প কোনও শব্দ দিতে পারলে ভাল হত। আর একটা হতে পারে, যেখানে নুতন এরিয়া কর্পোরেশনের মধ্যে এসেছে, সেইগুলোকে বলা যেতে পারে। যেমন ধরুন টালিগঞ্জ মিউনিসিপ্যালিটি, এটা একটা আলাদা মিউনিসিপ্যালিটি ছিল, কর্পোরেশন এলাকার মধ্যে এসেছে, এটাকে বরো বলা যেতে পারে। গোটা পৌর এলাকাকে অন্তত বুৎপত্তি গত অর্থে বিভিন্ন বরোয় বিভক্ত বলতে যেন ঠিক শব্দের দ্যোতনা অনুযায়ী কথাটা আসেনা। আমি কোনও অ্যামেন্ডমেন্ট দিইনি, তবে মন্ত্রী মহাশয়কে বলতে চাই, এটা আমার ভাল লাগছে না। তারপর গণতন্ত্রীকরণের কথা বলেছেন তিনি অনেকবারই। কিন্তু বিলের মধ্যে এমন প্রভিসন

রয়েছে যাতে বারবার এসে যাবে যে একটা সংখ্যালঘুর শাসন কর্পোরেশনে চালু হবে। প্রথমেই তিনি বলেছেন মেয়র ইন কাউন্সিল ইলেকটেড হবার পর ৬ মাস না গেলে মেয়র ইন কাউন্সিল এর বিরুদ্ধে কোনও অনাস্থা প্রস্তাব আনা যাবে না। যদি সংখ্যা লঘু হয়ে যায়, যদি অন্য দলে চলে যায়, যদি মেয়র সংখ্যা লঘুর দলে পরিনত হন তাহলে তিনি কি করে ফাংশান করবেন, আমি তো ভেবে উঠতে পারছি না। একবার যদি নো কনফিডেন্স সারভাইভ করেন তাহলে আবার ৬ মাস, কাজেই বারবার কিন্তু আশঙ্কা থাকছে—মেয়র নিশ্চয়ই সংখ্যা গরিষ্ঠ হবেন। মুখ্যমন্ত্রী হাউসের নেতা, এখানে তিনি সংখ্যা গরিষ্ঠ দলের নেতা হবেন। কিন্তু তিনি যদি সংখ্যা লঘিষ্ঠ হয়ে যান তাহলে তিনি কি সভার নেতা থাকতে পারেন, তিনি কি মুখ্যমন্ত্রী থাকতে পারেন? কাজেই মেয়র ৬ মাসের আগে তাকে সবাই ছেড়ে চলে গেলেন, তা সত্ত্বেও তিনি মেয়র থাকবেন, কারণ ৬ মাস না গেলে তাঁর বিরুদ্ধে অনাস্থা প্রস্তাব আনা যাবে না। এটা একটা অদ্ভুৎ অবস্থা আমার কাছে মনে হচ্ছে। কর্পোরেশনে সংখ্যা লঘু শাসন চালু রাখার একটা প্রভিসন এই বিলের মধ্যে থেকে যাবে, যদি এই অ্যামেন্ডমেন্টগুলো ঠিক না করা হয়। তারপর আমি কর্পোরেশনের নির্বাচন প্রসঙ্গে কয়েকটি কথা বলতে চাই, ডিভিসন অব ওয়ার্ক, এইগুলো অ্যাপেন্ডিক্সের মধ্যে রয়েছে, আমার মনে হয়, কি ভিত্তিতে রয়েছে, এটা পরিষ্কার নয়। এটা জনসংখ্যা ভিত্তিতে হওয়া উচিত। আমার মনে হয়—আমার কাছে যদি অ্যাকিউরেট হিসাব থাকত তাহলে আমি বলতে পারতাম। আমার আশঙ্কা হচ্ছে সব জায়গায় অন্য কনসিডারেশনে ডিভিসন অব ওয়ার্ক হয়েছে, পপুলেশনের ভিত্তিতে হয়নি। তারপর যাতে নির্বাচন ক্রটি মুক্ত হয় তার জন্য কিছু ব্যবস্থা নিতে হবে। মোটিভেটেড ফল্‌স এনরোলমেন্ট এর জন্য দায়ী যে সমস্ত এনিউমারেটার, তাদের বিরুদ্ধে প্রক্সিকিউশন করার ক্ষমতা আইনের মধ্যে থাকতে হবে। এই জিনিসগুলো অতীতেও লোকসভার নির্বাচনে হয়েছে, কর্পোরেশনের নির্বাচনেও হয়েছে। কাজেই মোটিভেটেড ওয়েতে যার ফল্‌স এনিউমারেশন করছে তাদের বিরুদ্ধে ব্যবস্থা নেওয়ার ক্ষমতা আইনের মধ্যে থাকা উচিত। তারপর আমি বলতে চাই বেঙ্গল মিউনিসিপ্যাল অ্যাক্টের ক্ষেত্রে আমাদের নেতা কাশীকান্ত মৈত্র মহাশয় বলেছেন যে আমরা ক্যালকাটা কর্পোরেশনের ক্ষেত্রেও ছবি সহ আইডেনটিটি কার্ড এর প্রবর্তন করার দাবি জানিয়েছেন। প্রত্যেক ভোটারের আইডেন্টিটি কার্ড থাকবে। আমরাও নিশ্চয়ই চাইবো মন্ত্রী মহাশয় নিশ্চয়ই চাইবেন না যে জাল ভোটে নির্বাচিত হয়ে তিনি মেয়র হবেন, মেয়র ইন কাউন্সিল গঠন করবেন। কর্পোরেশনের নুতন জিনিস অনেক কিছু করতে চাইছেন, আপনি প্রথমেই পথ দেখান না, আপনি ভারতবর্ষকে পথ দেখান শাকদারের আগে আপনি এখানে এই জিনিসের প্রবর্তন করুন যে আইডেন্টিটি কার্ড নিয়ে প্রত্যেক ভোটারকে ভোট দিতে হবে। এই প্রসঙ্গে বলি যে কর্পোরেশনের ইলেকশনে রিগিং, বুথ দখল ইত্যাদি অনেক কিছু হয়, বিভিন্ন নির্বাচনেও হয়, সেটা দুর করার জন্য আমি আর একটা পরামর্শ দিচ্ছি সেটা বিবেচনা করে দেখবেন। অনেক জায়গায় বস্তী এলাকা থেকে বা ইন্টিরিয়ার জায়গা থেকে পোলিং বুথের দুরত্ব বেশি হওয়ার জন্য ভোটাররা ভোট দিতে আসতে চান না।

রোদের সময় বা অন্য সময় আসার অসুবিধা হয় এবং এই জিনিসটা যদি অ্যাভয়েড করা যায়, আমরা হিসাব করে দেখেছি খরচ খুব বেশি হবে না, যদি আপনি মোবাইল বুথের প্রবর্তন করতে পারেন।

ধরুন একটা লরীতে পোলিং বুথ থাকল এবং তার সঙ্গে পুলিশ থাকল এবং তারা ইনটিরিয়ারে চলে যাবেন এবং বসতির ভোট নিয়ে আসবেন। এতে রিগিং একবারে চলে যাবে। তারপর কর্পোরেশনের সার্ভিসের যে তালিকা রয়েছে তাতে দেখছি তার সুযোগ-সুবিধা মানুষ খুব পায়না। ভারতবর্ষের বিভিন্ন জায়গায় দেখেছি কর্পোরেশন কিভাবে সার্ভিস দিচ্ছে। পাটনায় গিয়ে দেখবেন কর্পোরেশন কিভাবে সার্ভিস দিচ্ছে। বিভিন্ন জায়গায় সার্ভিস ল্যাট্রিন সার্ভিস ইউরিনাল প্রভৃতি রয়েছে। আমাদের এখানে রাস্তায় লেখা রয়েছে "কমিট নো নুইসেন্স" আইনে দন্ডনীয়। কিন্তু সাধারণ মানুষের জন্য এখানে তেমন ইউরিনাল, বাথরুমের ব্যবস্থা নেই। আপনি পাটনায় গিয়ে দেখবেন গান্ধী ময়দানের চারিপাশে কত সার্ভিস বাথরুম, সার্ভিস ল্যাটরিন, সার্ভিস ইউরিনাল রয়েছে এবং তার মেনটেনান্সের দায়িত্ব নিয়েছে কর্পোরেশন। কলকাতায় এই সার্ভিস বাথরুম এবং সার্ভিস ইউরিনাল দু-একটি করলে হবে না প্রচুর পরিমাণে করতে হবে। "কমিট নো নুইসেন্স" এটা শুধু লিখে রাখলেই কলকাতাকে নুইসেন্সের হাত থেকে রক্ষা করতে পারবেন না। এবারে আমি শিক্ষা সম্পর্কে কিছু বলব। এ ব্যাপারে সরকারের কি নীতি আমি জানিনা। একটা জিনিস দেখেছি প্রাইমারি এডুকেশন কর্পোরেশনের নিজের আওতায় রয়েছে। আমেদাবাদ এবং অন্যান্য কয়েকটি জায়গায় সেকেন্ডারি এডুকেশন পুরোপুরি কর্পোরেশনের আওতায় এসে গেছে। আপনার আইনে প্রাইমারির কথা বলেছেন কিন্তু প্রাথমিক এবং মাধ্যমিক শিক্ষামন্ত্রী মহাশয় হয়ত এটা চাননা পৌর এলাকায় শিক্ষা ব্যবস্থা পৌরসভার হাতে থাকুক। আজকে শিক্ষা নিয়ে নানারকম পরীক্ষা-নিরীক্ষা চলছে এবং অ্যাডাল্ট এডুকেশনের জন্য প্রচুর খরচা হচ্ছে। জয়প্রকাশ নারায়ণের পার্টিকুলারলি ঐ যে নন-ফরমেশন এডুকেশন স্কীম কর্পোরেশন কিন্তু তার কোনও সুবিধা নিতে পারছে না। আমি অবশ্য আজকেই বলব না যে সেকেন্ডারি এডুকেশন কর্পোরেশন নিয়ে নিক। আমি বলছি যে অধিকারটা থাক। অ্যাডাল্ট এডুকেশনের দায়িত্ব কর্পোরেশন নিক এবং আমি মনে করি ইন্দিরা গান্ধী যদি তাঁর নীতির পরিবর্তন না করেন তাহলে পর টাকার অভাব হবে না। তারপর এনভায়রনমেন্টাল পলিউশন সম্পর্কে একটা চ্যাপ্টার রয়েছে। আমরা জানি কলকাতায় বিভিন্নভাবে এয়ার পলিউশন হচ্ছে এবং তা রোধ করবারও কোনও সুব্যবস্থা নেই। বোম্বে এবং অন্যান্য শহরে মোটর ভেহিকল থেকে যাতে স্মোক নুইসেন্স বার না হয় তারজন্য ব্যবস্থা করা হয়েছে। আমাদের এখানে স্মোক নুইসেন্স অ্যাক্ট রয়েছে কিন্তু সেটা শুধু মাত্র কয়েকটি ক্ষেত্রেই প্রযোজ্য হচ্ছে। শুধু ধূমপানেই স্মোক নুইসেন্স হচ্ছে তা নয়, বিভিন্ন কারণে আমাদের এয়ার পলুটেড হচ্ছে। শুধু এয়ার পলিউশনের কথাই নয়, সিয়োরেজের সঙ্গে ড্রিঙ্কিং ওয়াটার কনটামিনেটেড হয়ে পলুটেড হচ্ছে। আমি এ ব্যাপারে স্পেসিফিক কেস আপনাকে দিতে পারি। তারপর সাউন্ড পলিউশন এনভায়ামেন্টাল পলিউশনের আরেকটা দিক। কিন্তু আপনার.

বিলের মধ্যে সেই সাউন্ড পলিউশন এবং ওয়াটার পলিউশনের কোনও উল্লেখ নেই।

[5-55 – 6-05 p.m.]

আর একটি কথা হচ্ছে সরকারি নিয়ন্ত্রণ সম্পর্কে আপনি একটা চ্যাপ্টার রেখেছেন। আমি নিশ্চয়ই বলব না যে কর্পোরেশন সার্বভোম ক্ষমতার অধিকারি হোক, নিশ্চয়ই সরকারি নিয়ন্ত্রণ থাকবে। কিন্তু আমার অভিজ্ঞতা হচ্ছে এবং আপনি নিজেও বলেছেন যে, কিভাবে স্বাধীনতা আন্দোলনের সঙ্গে এই পৌরসভার স্বায়ত্তশাসনের অধিকারের লড়াই পাশাপাশি চলেছিল। কিন্তু এখানে স্বায়ত্ব শাসনের কনসেপ্টটা বার বার শূন্যে মিলিয়ে যাচ্ছে। সিদ্ধার্থবাবু ১৯৭২ সালে সুপারসেশন করেছিলেন, সেটা আপনার আমলেও তিন বছর রয়ে গেল। আপনি বলেছিলেন নুতন করে করবেন। কিন্তু আপনি তত জরুরি মনে করলে ১৯৭৭ সালে বিলটি এনে ১৯৭৮ সালেই নির্বাচন করতে পারতেন। বিলের মধ্যে আপনি একটি জায়গায় বলেছেন যে, দেড় বছর পর্যন্ত সুপারসিডেড থাকবে। কিন্তু এটা এখন পর্যন্ত আট বছর ধরে রয়েছে। আপনি একটা জেসচার নিন যাতে বুরোক্রেটসদের দ্বারা বেশি দিন পৌর সভাগুলি পরিচালিত না হতে পারে। যদি কোথাও একান্তই সরকারি অধিগ্রহণের প্রয়োজন হয় তো সেখানে সময় সীমাটা কমিয়ে মেক্সিমাম এক বছর করুন, সময় সীমা যেন কখনই এক বছর অতিক্রান্ত না হয়। এটা আপনি বিবেচনা করে দেখবেন। তারপর কর্পোরেশনের ফান্ড বা রেভিনিউ সম্পর্কে একটি কথা বলা দরকার। ফিনান্স কমিশন তাঁদের রায়ে বলবেন যে কর্পোরেশন কি পরিমাণ টাকা পাবে। কিন্তু আমরা যখনই কর্পোরেশন বা অন্য কোনও স্বায়ত্ত শাসন সংস্থার আয় সম্পর্কে প্রশ্ন তুলি তখন মাননীয় অর্থমন্ত্রী মহাশয় বলেন, কেন মন্ত্রীরা তো হাউসে এসে বলেছেন। আমি বলি টাকা পেলেই তো হ'ল না। আপনারা রাজ্যের হাতে অধিক আর্থিক ক্ষমতা দাবি করছেন, অথচ এখানে এবিষয়ে বলছেন যে, রাজ্য সরকার সব পাওনা মিটিয়ে দেবে। এটা কেন? কর্পোরেশনের ইন্ডিপেন্ডেন্ট সোর্স অফ্ রেভিনিউর কথা কেন আপনারা চিন্তা করছেন না? আমার মনে হয় ফিনান্স কমিশন যে রিপোর্ট দেবে এবং কর্পোরেশনের জন্য যে টাকার বরাদ্দ হবে সেটা ছাড়াও যিনি এবিষয়ের মন্ত্রী থাকবেন তিনি মেয়র ইন কাউন্সিলের সঙ্গে পর্যালোচনা করে কর্পোরেশনের নিজস্ব রিসোর্স বাড়াবার বিষয়টিও যদি দেখেন তাহলে ভাল হয়। কতগুলি ক্ষেত্রে আমার বক্তব্য খুবই সুস্পষ্ট, আমি অতীতেও বলেছি এবং এখনও বলছি যে, মাল্টি স্টোরিড বিল্ডিং-এর জন্য ট্যাক্স ধার্য করেছেন—সেটা আদালতে আটকে আছে কিনা জানি না—কিন্তু আমি সব সময়ে মনে করি যে, বিল্ডিং-এর উপর ট্যাক্স ধার্য করার অধিকার এক্সক্লুসিভলি কর্পোরেশনের এবং মিউনিসিপ্যালিটিগুলির আছে। সরকারের নিজস্ব কোনও অধিকার নেই। কর্পোরেশনের সোর্স অফ রেভিনিউ বাড়াবার জন্য কমপালসারি অ্যাসাইন্ড ট্যাক্সগুলি সরকার আদায় করবেন এবং কর্পোরেশন তার ভাগ কতটা পেতে পারে সে সম্পর্কে রুরাল অ্যান্ড আর্বান রিলেশন কমিটি কতগুলি সুপারিশ করেছে সেটা আপনার বিলের মধ্যে দেখতে পেলে খুশি হতাম। অ্যাডিশনাল স্ট্যাম্প ডিউটি, এনটারটেইনমেন্ট ট্যাক্স, ইলেক্ট্রিসিটি ট্যাক্স ইত্যাদি থেকেও কিছু অ্যাডিশনাল অর্থ কর্পোরেশনের

পাওয়া উচিত। তারপর এখানে ট্যাক্সেশনের অন্যান্য দিকগুলি সম্পর্কে এখানে আলোচনা করতে পারছি না। তবে কয়েকটি কথা উল্লেখ করি যে, জমিগুলি বিলি ব্যবস্থা এমনভাবে কলকাতা শহরে রয়েছে যে, অনেক জায়গায় একই এলাকার মধ্যে বিভিন্ন ধরনের জমি রয়েছে, কোনওটা খাস জমি, কোনওটা মালিকানার জমি। সরকারি খাস জমি এবং বাড়ি সংলগ্ন জমির মধ্যে যদি পার্থক্য না করেন তাহলে সেটা ঠিক হবে না। কারণ বাড়ি সংলগ্ন জমির ক্ষেত্রে বাড়ির ট্যাক্সের সঙ্গে তার সঙ্গতি যদি না রাখেন তাহলে হোল ট্যাক্সেশনটাই বৈষম্যমূলক হয়ে পড়বে। এইরকম কিছু আছে, যেমন হেস্টিংস এলাকার মধ্যে এই রকম আলাদা ব্যবস্থা আছে। কাজেই আমি এটা বিবেচনা করতে বলছি। কাজেই এটা করতে হবে আর্টিক্যাল ১৬৯টা বিবেচনা করতে হবে। আর একটা কথা বলে আমি শেষ করব সেটা হচেছ ৩৮৬ ক্লজ সম্বন্ধে। বিল্ডিংয়ের ক্ষেত্রে বলেছেন রেসিডেন্সিয়াল না হলে তাকে লাইসেন্স দিতে হবে। এখন কোনও বাড়িতে হয়ত সাহিত্য চর্চা হচ্ছে বা সোসাল অর্গানাইজেশনের কাজ হচ্ছে বা পলিটিক্যাল পাঠচক্রের ব্যবস্থা আছে সেক্ষেত্রে যদি আইনের ব্যতিক্রম না থাকে তাহলে নন-রেসিডেন্সিয়াল বলে আপনি লাইসেন্স আদায় করবেন। আমি বলছি এ ক্ষেত্রে আপনাকে ব্যতিক্রম করতে হবে। এই কথা বলে আপনার সঙ্গে কিছু কিছু মত পার্থক্য থাকা সত্ত্বেও আপনি যে একটা কমপ্রিহেনসিভ বিল এনেছেন তার জন্য আপনাকে ধন্যবাদ দিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জয়নাল আবেদিন ঃ** স্যার, এতবড় একটা ভলিউনাস বিল আজ কিংবা কাল আপনি পাস করাতে যাচ্ছেন। অনেক কিছু নুতন আইডিয়া মন্ত্রী মহাশয় থ্রো করেছেন। We claim sir to the responsible opposition. আমরা এর কিছু বিরোধিতা করব এবং কিছু সমর্থনও করব এবং বিলের যেখানে ৫০০ ক্লজ আছে সেখানে অন্তত পাঁচ দিন আপনি সময় দেবেন এই অ্যাপিলটা আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়কে করছি। মন্ত্রী মহাশয় অনেকগুলি নূতন কথা বল্লেন আমি বলছি কনভেনশন বলে একটা জিনিস আছে। এতবড় একটা বিল সিলেক্ট কমিটি থেকে রিপোর্টেড হয়ে এলো It is not immuned against amendment, it is not immuned against criticism. আর একটা হচ্ছে অ্যাজ রিপোর্টেড We are entitled to take into consideration the original provision of the Bill. If any portion which is not recommended by the select committee we are also entitled to discuss the portion. সেইদিক থেকে উনি বিরাট মহানগরীর বিরাট একটা পরিবর্তনের সূচনা করতে যাচ্ছেন। সেইজন্য আমার মনে হয় এর জন্য একটা স্পেশাল সেশন করা উচিত। এটা যদি কনসিড করতে না চান তাহলে কি বলব। দীনেশবাবুর মিষ্টি হাসি আমাদের অপোজিশনকে ধরাশায়ী করে দেয়। আমরা এর জন্য আতঙ্কিত। ওঁর শুষ্ক মিষ্টি হাঁসি মিছরির ছুরির মতো। সেইজন্য অ্যাপিল করব অনেক পরিশ্রম করে মন্ত্রী দেড় বছর ধরে যেটা করেছেন সিলেক্ট কমিটির মেম্বাররা সেটা সম্বন্ধে ওয়াকিবহাল। কিন্তু We are common members not includeds into select committee. সেদিক থেকে বিবেচনা করে আপনি একটা স্পেশাল সেশন করুন না হয়

এটাকে (প্রলিং) করুন আমাদের এই ন্যূনতম অ্যাপিল আশা করি আপনি রাখবেন।

**শ্রী দীনেশ মজুমদার ঃ** জয়নাল সাহেব কপ্লিমেন্ট দিতে গিয়ে যা বললেন আমি তার উত্তর দিতে চাই না। সিলেক্ট কমিটিতে সব দলের প্রতিনিধিরা ছিলেন এবং দীর্ঘ সময় আলোচনা করার সুযোগ তার পেয়েছেন। এ থেকে আমি বলতে চাই না যে হাউসের সময় সঙ্কুচিত করতে হবে। বর্তমানে তিনদিন সময় রাখা হয়েছে। যদি প্রয়োজন হয় অপোজিশনের বলবার সুযোগ করে দেবার জন্য রুলিং পার্টির যে সময় আছে সেটা আমরা কার্টেল করব।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** স্যার, মাননীয় মন্ত্রী মহাশয় অনেক খেটে এই বিল তৈরি করেছেন এবং এটা একটা কমপ্রিহেনসিভ বিল। এর উপর যাতে প্রপার জাস্টিস হতে পারে তার জন্য সময় আরও এক্সটেন করার ব্যাপারে আপনাকে অনুরোধ করছি।

[6-05 – 6-15 p.m.]

**শ্রী শচীন সেন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সিলেক্ট কমিটি কর্তৃক গৃহীত যে বিল মন্ত্রী মহাশয় উপস্থিত করেছেন তাকে সমর্থন করে কয়েকটি কথা বলব। বিল আলোচনা করার আগে দেবপ্রসাদবাবু বলবার চেষ্টা করলেন যে এত বড় বিলে যেখানে ৫৫০টি ধারা আছে সেখানে যদি সময় না দেওয়া হয় তাহলে অবিচার করা হবে। বিলটি সত্যিই খুব বড় বিল বিগত অধিবেশনে উপস্থিত হয়ে সিলেক্ট কমিটিতে গিয়েছিল—৫৫০টি ক্লজ আছে সে বিষয়ে সন্দেহ নেই। কলকাতা শহরে ৪০।৫০ লক্ষ লোক বাস করে এবং এটা একটা আন্তর্জাতিক শহর এবং এখানে সমস্ত রকমের সমস্ত শ্রেণীর মানুষ বসবাস করে। এই শহরের সঙ্গে শুধু ভারতবর্ষের নয় বাহিরেরও যোগাযোগ আছে। মানুষের চাহিদা পূরণের দিকে লক্ষ্য রেখে এই আইন প্রণয়ন করা হচ্ছে। ছয় মাস আগে এই বিল উপস্থিত হয়ে সিলেক্ট কমিটিতে গিয়েছিল প্রত্যেক দলের সদস্য সেখানে ছিলেন। আমরা দেখেছি কি ইন্টারেস্ট নিয়ে তারা সেখানে আলোচনা করেছিলেন। যা হোক আমি বলব এটা একটা যুগান্তকারী বিল যা পশ্চিমবঙ্গে বিধানসভায় লিপিবদ্ধ হয়ে থাকবে। এই বিধানসভায় এই রকম ধরনের একটা বিল পাস করেছে অতীতে তার কোনও নজির নেই। শুধু এই বিধানসভা কেন ভারতবর্ষের অন্য কোনও রাষ্ট্রে সিভিক অ্যাডমিনিস্ট্রেশনের উপর এই ধরনের বিল বা আইন আজ পর্যন্ত পাস হয়নি। সর্বপ্রথম এই বিধানসভায় এই সরকারের নেতৃত্বে এই রকম যুগান্তকারী বিল উপস্থিত হয়েছে। ইন্টারেস্ট থাকলে পর সময় যথেষ্ট ছিল। পৌরসভা বিষয়ে যাঁদের অভিজ্ঞতা আছে তাঁরা জানেন নূতনভাবে আইন প্রবর্তন না করলে কি অবস্থা হতো। বিনয়বাবু অসুস্থ্য কিনা জানি না। তিনি আশা করেছিলাম যে এখানে এসে আলোচনা করবেন এবং আমাদের অল্প অভিজ্ঞতা আছে তাতে এই আলোচনা অংশগ্রহণ করে সিলেক্ট কমিটি কর্তৃক যেগুলি গৃহীত হয়েছে তাকে আরও সমৃদ্ধ করে আমরা অগ্রসর হতে পারি কিনা সেটা আমাদের দেখতে হবে। আলোচনার সূত্রপাত করেছেন সন্দীপবাবু। মাননীয় সদস্য সমর্থন করলেন, না, বিরোধিতা করলেন আমি অন্তত ভাল করে বুঝতে পারিনি। কারণ, বিরোধিতা করা খুব মুশকিল, এর আইডিয়াটা ভাল, একটা ভাল জিনিস নিয়ে এসেছেন, অতএব সমর্থন করি। কিন্তু তারপর

তিনি যে সমালোচনা করলেন ঐ জিনিসটা ধরতে পারিনি। আমি সূত্রপাত করলাম যুগান্তকারী বলে, কেননা কোনও পৌরসভার ইতিহাসে এই জিনিস হয়নি। মন্ত্রী মহাশয় এক্সপ্লেন করেছেন, অনেকগুলি জবাব তিনি দেবেন। আমরা দেখেছি ১৯৫১ সালের অ্যাক্ট যেটা ডাঃ বিধানচন্দ্র রায়ের আমলে তৈরি হয়েছিল তার বহু অ্যামেন্ডমেন্ট হয়েছে, মাসে মাসে এক একটা হয়েছে, শত শত সংশোধনী হয়েছে, কিন্তু মৌলিক কাঠামো কোনও পরিবর্তন কোনওদিন হয়নি, যখন যা দরকার এই সমাজ ব্যবস্থায় কায়েমী স্বার্থের সুযোগ-সুবিধার জন্য তাই করা হয়েছে, গণতন্ত্রীকরণের ব্যবস্থার দিকে নজর ছিল না। আমরা দেখেছি প্রশান্তবাবু নিজে কলকাতা পৌরসভার মেয়র ছিলেন। মেয়র জাঁদরেল ব্যক্তি, কলকাতা শহরের প্রথম নাগরিক, নাম-ধাম অনেক, কাগজে ছবি বেরোয়, কিন্তু তাঁর ক্ষমতা কি—কর্পোরেশনে সাপ্তাহিক যে সভা হয় সেই সভায় সভাপতিত্ব করার অধিকার ছাড়া আর কিছু নেই। আর একটা অধিকার তাঁর ছিল যদি কোনও কর্মচারীকে শাস্তি দেওয়া হয় যে কোনও কারণে হোক সেই শাস্তি প্রাপ্ত কর্মচারী বা অফিসার অ্যাপিল করতে পারতেন মেয়রের কাছে, মেয়র তাঁর নিজের বিচার-বুদ্ধি দিয়ে বিচার করে সেই শাস্তি মাফ করে দিতে পারতেন অথবা বহাল রাখতে পারতেন, এই একমাত্র অধিকার ছিল। এছাড়া সভায় সভাপতিত্ব করা, বিভিন্ন জায়গায় গলায় মালা দিয়ে বেড়ানো, এটা উদ্বোধন ওটা উদ্বোধন করাই ছিল তাঁর কাজ, পৌরসভার কাজে কোনও ক্ষমতা ছিল না। নির্বাচিত প্রতিনিধিদের কোনও ক্ষমতা ছিল না, সমস্ত ক্ষমতা কুক্ষিগত ছিল সরকার প্রেরিত আমলার এবং আমলাদের দ্বারা পরিবেষ্টিত যেসব অফিসার ছিল তাদের। কর্পোরেশনের দ্বারা গঠিত স্ট্যান্ডিং কমিটি এবং কাউন্সিলার তার একজিকিউশনের সমস্ত দায়িত্ব ছিল কমিশনারের, সরকার দ্বারা নিযুক্ত যে ব্যক্তি তাঁর কাছে ছিল সমস্ত ক্ষমতা। পৌরসভায় দেখেছি সাধারণ মানুষ নির্বাচিত প্রতিনিধিদের কাছে সাহায্যের জন্য আসেন, সাহায্যের প্রতিশ্রুতি আমরা দিই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় বসে আছেন, তাঁরও এই বিষয়ে বহু তিক্ত অভিজ্ঞতা আছে। সেখানে যাই পাস করা হোক না কেন কমিশনারকে পিছন থেকে হাত না করতে পারলে, তাঁকে খুশি না করতে পারলে কাজ হাঁসিল করা বড় শক্ত। যাঁরা খবর রাখেন তাঁরা জানেন দীর্ঘদিন কমিশনারকে কেন্দ্র করে অনেক রাজনীতি হয়েছে, কারণ, তাঁর হাতে সমস্ত ক্ষমতা। মানুষকে একটু জল দেব, তার স্বাস্থ্যের ব্যবস্থা করব, শহর পরিচ্ছন্ন রাখব এই ইচ্ছা যদি তাঁর থাকে তাহলেও তিনি করতে পারবেন না যদি পৌরসভার কমিশনারের সঙ্গে তাঁর খানিকটা যোগাযোগ না থাকে এবং তাঁকে যদি খুশি না করতে পারেন। কর্পোরেশন প্রস্তাব পাস করল, কিন্তু কমিশনার ইচ্ছা করলে সেটা স্থগিত রাখতে পারেন গভর্নমেন্ট মারফত।

এটা আমরা দীর্ঘদিনের অভিজ্ঞতার মধ্যে দিয়ে বুঝেছি। ১৯৬৫ সাল থেকে পৌরসভার নির্বাচন হচ্ছে প্রাপ্তবয়স্কের ভোটাধিকারের ভিত্তিতে। আমাদের সরকার তাকে ১৮ বছর পর্যন্ত করেছে। আগে এটা সীমাবদ্ধ ছিল। প্রাপ্ত বয়স্কের ভোটাধিকারের ভিত্তিতে পৌরসভায় নির্বাচন এটা আমাদের বেশ লড়াই করে আদায় করতে হয়েছে এবং আমরা তখন অপোজিশনে ছিলাম। ১৯৩৫ সাল থেকে সারা ভারতবর্ষে প্রাপ্ত বয়স্কের ভোটাধিকারের ভিত্তিতে নির্বাচন

এটা চালু হল, কিন্তু কলকাতা কর্পোরেশনে সেটা সম্প্রসারিত হল ১৯৬৫ সালে এবং তার জন্য আমাদের বেশ লড়াই করতে হয়েছে। আমি অভিজ্ঞতার ভিত্তিতে বলছি সাধারণ মানুষ যারা নির্বাচিত করেছে তাদের হাতে ক্ষমতা থাকবে যদি সত্যিকারের সাধারণ মানুষের জন্য সুযোগ সুবিধা আদায় করতে হয়। সাধারণ মানুষের পার্টিশিপেশন এর ব্যবস্থা করতে হবে এবং নির্বাচিত প্রতিনিধিদের উপর দায়িত্ব অর্পন করলে সাধারণ মানুষ সুযোগ সুবিধা পাবে। এখন মেয়র-ইন-কাউন্সিল করা হয়েছে। মেয়রের ক্ষমতা আগেও ছিল, কিন্তু বর্তমানে যা করা হয়েছে তাতে সোজা বাংলা কথায় বোঝায় একটা মিনি ক্যাবিনেট হবে। একে সম্পূর্ণ ক্যাবিনেট বলা যায় না। আমরা চেয়েছি রাজ্যের হাতে অধিক ক্ষমতা দিতে হবে। তবে এই অধিক ক্ষমতা কি পুলিশের লাঠি ঘোরাবার জন্য? অধিক ক্ষমতা চাইবার কারণ হল পশ্চিমবাংলার সাধারণ মানুষ, গরিব মানুষের দৈনন্দিন দাবি-দাওয়া মেটাবার জন্য এবং মানুষকে সেবা করবার জন্য। পৌরসভার দায়িত্ব হচ্ছে সমগ্র কলকাতার উন্নয়নের ব্যবস্থা করা, কলকাতার অধিবাসীদের সুযোগ-সুবিধা দেওয়া যা থেকে তারা দীর্ঘদিন ধরে বঞ্চিত আছেন এবং তারই পদক্ষেপ হিসাবে এটাকে গণতন্ত্রীকরণ করে মেয়র-ইন-কাউন্সিল করা হয়েছে। আমরা এখানে দীর্ঘ আলোচনা করেছি। প্রথমে ছিল পুরনো কায়দায় মেয়র সভায় সভাপতিত্ব করবেন, কিন্তু আমরা বললাম সেটা কি করে হবে? মেয়র-ইন-কাউন্সিল সর্বময় কর্তা তার হাতে সমস্ত ক্ষমতা দেওয়া হয়েছে, ফাইনান্সিয়াল ম্যাটারসের মতো গুরুত্বপূর্ণ ক্ষমতাও তাঁকে দেওয়া হল। এখন দেখতে হবে তিনি তার সিলেকটেড কাউন্সিলারসদের নিয়ে সত্যিকারের সেই ক্ষমতার সদ্ব্যবহার করতে পারছেন কিনা? তিনি যদি সভায় সভাপতিত্ব করেন তাহলে তাঁর পক্ষে জবাব দেওয়া অসুবিধা আছে সেজন্য আমরা বিবেচনা করে ঠিক করলাম বিধানসভা যেমন অধ্যক্ষ এবং উপাধ্যক্ষ আছেন এখানেও সেইভাবে করে হবে। মেয়র নির্বাচিত হবে চেয়ারম্যান নির্বাচিত হবে প্যানেল অফ চেয়ারম্যান হবে এই যে গণতান্ত্রিক কাঠামো রয়েছে সেটাকে বজায় রাখা হয়েছে। আপনারা দেখবেন সমস্ত কিছু পর পর দেওয়া হয়েছে। গণতন্ত্রীকরণের কথায় বলছি শুধু মেয়র-ইন-কাউন্সিলই করা হয়নি ১০০ জন নির্বাচিত প্রতিনিধি রয়েছেন। মন্ত্রী মহাশয় বলেছেন আগে যে বড়ো কমিটি ছিল তখন প্রস্তাব হত বটে কিন্তু তাকে কার্যকর করবার অধিকার ছিল না। আমরা দেখেছি ডিস্ট্রিক্ট ইঞ্জিনিয়ার বা কমিশনারের উপর সব কিছু নির্ভর করত। (ক্রমশ) নাম কে ওয়াস্তে ছিল। কিন্তু বর্তমান এই বিলে সিলেক্ট কমিটি যেটা চিন্তা করে দিয়েছেন ১০০টিতে এমনভাবে লাগোয়া হিসাবে ১০টি করে ওয়ার্ড নিয়ে ভাগ করা হবে তাকে বলা হবে ওয়ার্ড এবং ১০ জন নির্বাচিত কাউন্সিলার তাঁরা এলাকাগুলির কাজ তাঁদের ডিফাইন করে দেওয়া হয়েছে। সাধারণভাবে যেটা কর্পোরেশনের যে পাওয়ার অবলিগেটারী ডিউটি যা আছে তার একটা বড় অংশ তারা সেখানে জনসাধারণের সহযোগিতায় কার্যকর করবেন প্রস্তাব গ্রহণ করে। ডিস্ট্রিক্ট ইঞ্জিনিয়ার বা ঐ ধরনের অফিসার যাঁরা থাকবেন তাঁদের এঁদের কথামতো প্রস্তাবগুলি কার্যকর করতে হবে সেইভাবে এই ব্যবস্থাগুলি করা হয়েছে, অর্থাৎ উপরে যেমন মেয়র-ইন-কাউন্সিল তাঁরা কলকাতা সম্পর্কে ব্যবস্থা গ্রহণ করবেন, নিচের দিকে ১০টি ডিস্ট্রিক্টে ভাগ করা হচ্ছে নির্বাচিত প্রতিনিধিদের

সেখানে ক্ষমতা থাকবে এইভাবে ভাগ করা হয়েছে, আর হচ্ছে কর্পোরেশন মেয়র-ইন-কাউন্সিল এবং মেয়র আগে ছিল কর্পোরেশন কমিশনার, আগে স্ট্যান্ডিং কমিটিতে সময় অতিবাহত করা ছাড়া আর কোনও কাজ ছিল না—সেখানে নানারকমের কান্ড-কারখানা হতো, আমাদের এ সম্বন্ধে অভিজ্ঞতা আছে, কোনও কাজ করা যেত না কোনও ক্ষমতাও ছিল না। বর্তমানে সেখানে ক্ষমতা অর্পন করা হয়েছে, এখানে অ্যাকাউন্টস কমিটির কথা বলা হয়েছে। যেমন আমাদের এখানে পাবলিক অ্যাকাউন্টস কমিটি আছে তার যেমন কতকগুলি ডিউটি আছে, কর্তব্য আছে, ঠিক এইরকম অর্থাৎ ফিনান্সিয়াল ম্যাটার তারা স্ক্রুটিনি করতে পারবে তার কথা রিপোর্টে উল্লেখ করা হবে এই সম্পর্কে কর্তৃপক্ষকে ধরিয়ে দেওয়া তার ব্যবস্থা করা—যে কোনও রকম ক্ষমতা অপব্যবহার না হয়, অর্থের অপচয় না হয় এই সমস্ত বিষয় অ্যাকাউন্টস কমিটি দেখবে। পুরনোদিনের স্ট্যান্ডিং কমিটির মতো নয়। এখানে ৫ জনের কম নয় নির্বাচিত প্রতিনিধি থেকে সেটা করা হবে, ৭ জনের বেশি নয় যারা প্রোপোরশন্যাল রিপ্রেজেনটেশন বাই মিনস অফ সিঙ্গল ট্রান্সফারেবল ভোট, এক্সপার্ট কমিটির কথা এখানে বলা হয়েছে, মেয়র ইন কাউন্সিল তারা কমপক্ষে ২ জন এক্সপার্ট কমিটিতে নিযুক্ত করতে পারবেন। আমাদের নির্বাচিত 'প্রতিনিধিদের মধ্যে থেকে সেটা না হতে পারে সুতরাং সেই ধরনের ফিনান্সিয়াল এক্সপার্ট ইন্ডিয়ান অডিটস অ্যান্ড অ্যাকাউন্স সার্ভিস থেকে নেওয়া হতে পারে ২ জন দিতে পারবে এবং কর্পোরেশন যেটা নির্বাচিত সবচেয়ে বড় প্রতিষ্ঠান তারাও ২ জনকে নিতে পারবেন কিন্তু এক্সপার্ট হওয়া চাই। এখনও সে সম্পর্কে

[6-25 -- 6-35 p.m.]

কিছু বলা দরকার যেটা সঞ্জীববাবু বলবার চেষ্টা করেছেন যে আবার অলডারম্যান রাখলেন কেন, আপনি তো বললেন যে খুব গণতন্ত্রীকরণ হয়েছে তাহলে শুধু নির্বাচিত প্রতিনিধিই হোক। এরও একটা আইডিয়া আছে। অতীতে যার অপব্যবহার হয়েছে তাকে আমরা এমনভাবে করতে চাই, অলডারম্যানের প্রভিসনটা হচ্ছে এইজন্য যে সেখানে কিছু অভিজ্ঞ এক্সপার্টদের সামগ্রিকভাবে পৌর প্রশাসন সম্পর্কে, পৌর আইন প্রয়োগ করার ক্ষেত্রে, সাধারণভাবে পৌর প্রতিষ্ঠানের সামগ্রিক উন্নয়নের ক্ষেত্রে, এই সব ব্যাপারে যারা অভিজ্ঞ সেই ধরনের লোকজনকে দরকার হতে পারে। কারণ অনেক সময় হয় কি, নির্বাচনের মারফত যিনি অভিজ্ঞ তিনি নাও আসতে পারেন। বড় ইঞ্জিনীয়ার বলতে পারেন, বিরাট বড় নামকরা ডাক্তার বলতে পারেন অথবা পৌর ব্যবস্থার দিক থেকে যাদের দীর্ঘ দিনের অভিজ্ঞতা আছে, এরা ইলেক্টেড নাও হতে পারে বা ইলেকশনে নাও যেতে পারেন, সামগ্রিকভাবে কাজ করার জন্য তাদের আনতে হতে পারে। মূল বক্তব্যর মধ্যে যেটা যুগান্তকারী বললাম সেটা হচ্ছে নির্বাচিত প্রতিনিধিদের কাছে অধিক ক্ষমতা এবং সেই ক্ষমতা বিকেন্দ্রীকরণ এবং পুরানো যে পদ্ধতি যেগুলিকে বদল করে নূতনভাবে অগ্রসর হওয়ার ব্যাপারে দু'একটি কথা বলার ছিল কিন্তু লালবাতি জ্বলে গিয়েছে সেইজন্য আর সময় নেব না, আমি আমার বক্তব্য এখানেই শেষ করছি।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের মাননীয় মন্ত্রী মহাশয়

যে বিলটা এনেছেন, এটা একটা যুগান্তকারী বিল। কিন্তু দুঃখের বিষয় যে আমাদের বিরোধীদলের বন্ধু, সন্দীপবাবু, তিনি বলতে গিয়ে সমর্থন করবেন কি করবেন না, সমর্থন করলাম বলে তিনি কতকগুলি কথা বললেন যেটা এই বিলের তাৎপর্য থেকে অনেক দূরের কথা। উনি কেবল একটা ডিক্সনারি ওয়ার্ড নিয়ে এবং ওনার লন্ডনের উপর প্রীতি একটা এমন হল, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, লন্ডনের বুরো দেখে ওনার মাথাটা ঘুরে গেল। বিদেশিদের, পার্লামেন্টটা ওতো লন্ডনের তৈরি, আমরা যে অ্যাসেম্বলিতে বসে আছি এটাও তো ইংরাজরা তৈরি করেছে, তাহলে তো সব ছেড়ে চলে যেতে হয়, পার্লামেন্টারি ডিমোক্র্যাসিও তো ইংরাজদের দেওয়া, পার্লামেন্ট কথাটাও ইংরাজী। সুতরাং এই সব বিষয়ে তিনি যেটা বললেন, এই বুরো নিয়ে যেসব কথা বললেন সেটা ঠিক বলেননি। তার দু'একটি কথা বলে আমি আসল বিলের আলোচনায় আসছি। প্রথম কথা হচ্ছে যে এটা তাড়াহুড়া করে এনেছেন এটা ঠিক নয়। প্রত্যেক দলের সদস্য, প্রত্যেক দলের মেম্বার, সিলেক্ট কমিটিতে ছিলেন এটা আমাদের মাননীয় দীনেশ মজুমদার মহাশয় বলেছেন এবং দীর্ঘ দিন ধরে এটা সিলেক্ট কমিটিতে আলোচনা হয়েছে। পার্লামেন্টারি প্রসিডিয়োরটা তাই, বড় বড় বিল আসে সেগুলি সিলেক্ট কমিটিতে যায়, সিলেক্ট কমিটিতে আলোচনা করে, ডিসকাস করে হাউসে আসে। এই তো পার্লামেন্টারি ডিমোক্র্যাসি পদ্ধতি। এই পদ্ধতির বাইরে তো আমরা যেতে পারি না। সুতরাং এটা ঠিক নয়। তিন দিন ধরে আলোচনা হচ্ছে, সিলেক্ট কমিটিতে আলোচনা হয়েছে গণতান্ত্রিক পদ্ধতিতে, এটা কোনও গিলটিন করে হচ্ছে না এবং আগেও একবার বিলটা হাউসে এসেছিল সেদিনও আমরা আলোচনা করেছি, করে সিলেক্ট কমিটিতে পাঠিয়েছি, আবার আলোচনা হল। সুতরাং, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, তাড়াহুড়া করে হচ্ছে না নিয়মতান্ত্রিক গণতন্ত্রের দেশে যা প্রবর্তিত আছে সেই পদ্ধতিতেই এটা হচ্ছে। অতএব এটা ঠিক নয়। তারপর কিছু কিছু ট্র্যাডিশন খুব ভাল বেসেছেন এবং এই ট্র্যাডিশন নিশ্চয়ই ইংলিশ কনজারভেটিভনেসের মধ্যে আছে, আবার একদিকে বলছেন এর মধ্যে নূতন কিছু আছে সেই নূতনকেও ভাল বেসেছেন। একদিকে নূতনকে ভাল বাসছেন, আর একদিকে ট্র্যাডিশনের প্রতি মোহ এই কন্ট্রাডিকশনটা আমি কিছুতেই বুঝে উঠতে পারলাম না। উনি কি বলতে চান, নূতনত্ব চান, পরিবর্তন চান, না সেই ওল্ড ট্র্যাডিশন সমানে চলবে, সেই রামায়ণ মহাভারতের সেই সাপ খেলানো গল্পের মতো? কি বলছেন আমি বুঝতে পারলাম না।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, তারপর উনি আরও বললেন, মাথাভারী প্রশাসন হচ্ছে। প্রশাসন এখনও আরম্ভই হল না অথচ উনি এইসব কথা বললেন। ইলেক্টেড বডি সেখানে একটা হচ্ছে অথচ তিনি সেই ইলেক্টেড বডির সঙ্গে প্রশাসনের ডিফারেন্স করতে পারলেন না। মেয়র-ইন-কাউন্সিল একটা ইলেক্টেড বডি, গণতান্ত্রিক পদ্ধতিতে নির্বাচিত একটা কমিটি সেটা, সেটা তিনি জানেন অথচ তা জেনেও তিনি এইসব কথা বললেন। তাহলে তো ক্যাবিনেটকেও বলতে হয় সেটা একটা হেভি প্রশাসনিক ব্যাপার। প্রশাসনের উপর তো তাঁরা থাকবেন, আর প্রশাসন হচ্ছে তার নিচে। মেয়র-ইন-কাউন্সিল একটা ইলেক্টেড বডি, ১০ প্লাস ২ মেয়র, ডেপুটি মেয়র এঁরা ইলেক্টেড লোক, এটাকে উনি কেন প্রশাসন বললেন তা আমি

সেখানে ক্ষমতা থাকবে এইভাবে ভাগ করা হয়েছে, আর হচ্ছে কর্পোরেশন মেয়র-ইন-কাউন্সিল এবং মেয়র আগে ছিল কর্পোরেশন কমিশনার, আগে স্ট্যান্ডিং কমিটিতে সময় অতিবাহত করা ছাড়া আর কোনও কাজ ছিল না—সেখানে নানারকমের কান্ড-কারখানা হতো, আমাদের এ সম্বন্ধে অভিজ্ঞতা আছে, কোনও কাজ করা যেত না কোনও ক্ষমতাও ছিল না। বর্তমানে সেখানে ক্ষমতা অর্পন করা হয়েছে, এখানে অ্যাকাউন্টস কমিটির কথা বলা হয়েছে। যেমন আমাদের এখানে পাবলিক অ্যাকাউন্টস কমিটি আছে তার যেমন কতকগুলি ডিউটি আছে, কর্তব্য আছে, ঠিক এইরকম অর্থাৎ ফিনান্সিয়াল ম্যাটার তারা স্ক্রুটিনি করতে পারবে তার কথা রিপোর্টে উল্লেখ করা হবে এই সম্পর্কে কর্তৃপক্ষকে ধরিয়ে দেওয়া তার ব্যবস্থা করা—যে কোনও রকম ক্ষমতা অপব্যবহার না হয়, অর্থের অপচয় না হয় এই সমস্ত বিষয় অ্যাকাউন্টস কমিটি দেখবে। পুরনোদিনের স্ট্যান্ডিং কমিটির মতো নয়। এখানে ৫ জনের কম নয় নির্বাচিত প্রতিনিধি থেকে সেটা করা হবে, ৭ জনের বেশি নয় যারা প্রোপোরশন্যাল রিপ্রেজেনটেশন বাই মিনস অফ সিঙ্গল ট্রান্সফারেবল ভোট, এক্সপার্ট কমিটির কথা এখানে বলা হয়েছে, মেয়র ইন কাউন্সিল তারা কমপক্ষে ২ জন এক্সপার্ট কমিটিতে নিযুক্ত করতে পারবেন। আমাদের নির্বাচিত 'প্রতিনিধিদের মধ্যে থেকে সেটা না হতে পারে সুতরাং সেই ধরনের ফিনান্সিয়াল এক্সপার্ট ইন্ডিয়ান অডিটস অ্যান্ড অ্যাকাউন্স সার্ভিস থেকে নেওয়া হতে পারে ২ জন দিতে পারবে এবং কর্পোরেশন যেটা নির্বাচিত সবচেয়ে বড় প্রতিষ্ঠান তারাও ২ জনকে নিতে পারবেন কিন্তু এক্সপার্ট হওয়া চাই। এখনও সে সম্পর্কে

[6-25 -- 6-35 p.m.]

কিছু বলা দরকার যেটা সঞ্জীববাবু বলবার চেষ্টা করেছেন যে আবার অলডারম্যান রাখলেন কেন, আপনি তো বললেন যে খুব গণতন্ত্রীকরণ হয়েছে তাহলে শুধু নির্বাচিত প্রতিনিধিই হোক। এরও একটা আইডিয়া আছে। অতীতে যার অপব্যবহার হয়েছে তাকে আমরা এমনভাবে করতে চাই, অলডারম্যানের প্রভিসনটা হচ্ছে এইজন্য যে সেখানে কিছু অভিজ্ঞ এক্সপার্টদের সামগ্রিকভাবে পৌর প্রশাসন সম্পর্কে, পৌর আইন প্রয়োগ করার ক্ষেত্রে, সাধারণভাবে পৌর প্রতিষ্ঠানের সামগ্রিক উন্নয়নের ক্ষেত্রে, এই সব ব্যাপারে যারা অভিজ্ঞ সেই ধরনের লোকজনকে দরকার হতে পারে। কারণ অনেক সময় হয় কি, নির্বাচনের মারফত যিনি অভিজ্ঞ তিনি নাও আসতে পারেন। বড় ইঞ্জিনীয়ার বলতে পারেন, বিরাট বড় নামকরা ডাক্তার বলতে পারেন অথবা পৌর ব্যবস্থার দিক থেকে যাদের দীর্ঘ দিনের অভিজ্ঞতা আছে, এরা ইলেক্টেড নাও হতে পারে বা ইলেকশনে নাও যেতে পারেন, সামগ্রিকভাবে কাজ করার জন্য তাদের আনতে হতে পারে। মূল বক্তব্যর মধ্যে যেটা যুগান্তকারী বললাম সেটা হচ্ছে নির্বাচিত প্রতিনিধিদের কাছে অধিক ক্ষমতা এবং সেই ক্ষমতা বিকেন্দ্রীকরণ এবং পুরানো যে পদ্ধতি যেগুলিকে বদল করে নূতনভাবে অগ্রসর হওয়ার ব্যাপারে দু'একটি কথা বলার ছিল কিন্তু লালবাতি জ্বলে গিয়েছে সেইজন্য আর সময় নেব না, আমি আমার বক্তব্য এখানেই শেষ করছি।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের মাননীয় মন্ত্রী মহাশয়

কথা কোনওদিন বুঝতে চান না এবং জনসাধারণকেও সেইসব কথা বুঝতে দিতে চান না।

[6-35 – 6-45 p.m.]

আজকে প্রত্যেকটি জায়গায় এই রকম বলা হচ্ছে। আজকে কলকাতা বিশ্ববিদ্যালয় যখন নেওয়া হয়েছে তখন বললেন যে শেষ করে দিলেন। মিউনিসিপ্যালিটিতো সুব্রতবাবু নিয়েছিলেন—কি হল? আজকে আধুনিকীকরণ করার জন্য বিল এসেছে যেটা ভারতবর্ষের এবং পশ্চিমবঙ্গের কংগ্রেসিরা কোনওদিন কল্পনাও করতে পারেননি। আজকে সেই আধুনিকীকরণ করার জন্য আমাদের বামফ্রন্ট সরকারের মন্ত্রী মহাশয় এগিয়ে এসেছেন এবং এটা করা হচ্ছে। সেই চিন্তাধারা ওদের মাথায় নেই, ওরা এসব বুঝতে পারেনা। ওরা ঐ পথে যাতায়াত করেন না। ওরা চায় ক্ষমতা দিয়ে, লাঠিয়াল দিয়ে স্বৈরাচারী শক্তি। সুতরাং ১।। বছর সম্বন্ধে যে প্রভিশনের কথা বললেন, ১ বছর হলে, ৬ মাসের জন্য কি মহাভারত অশুদ্ধ হয়ে যাবে? অবশ্য তিনি বলেছেন যে ৮ বছর ধরে নাকি এটা আছে। ৮ বছর নয়, ৫ বছর ছিল। ভোটার'স লিস্ট ২১ বছর থেকে কমিয়ে ১৮ বছর না করতে হত তাহলে এতদিনে কর্পোরেশনের নির্বাচন হয়ে যেত। আমরা নির্বাচন চাই না, তা নয়। আমরা পঞ্চায়েত করেছি সেটা আপনারা দেখেননি? সারা পশ্চিমবাংলায়, ভারতবর্ষে আমরা নির্বাচন করে বিপ্লব করে দিলাম। আজকে যে নির্বাচন ওরা ১৬ বছর ধরে করেনি, আমরা ক্ষমতায় এসে ১ বছরের মধ্যে সেই পঞ্চায়েত নির্বাচন করেছি। আমরা সমস্ত পশ্চিমবাংলায় মিউনিসিপ্যাল নির্বাচন করে দিতাম, কিন্তু যেহেতু ভোটার তালিকায় বয়স সীমা কমিয়ে সমস্ত ঠিক করতে হবে।—কারণ ওরা যে সব মিথ্যা ভুতুড়ে ভোটার সৃষ্টি করেছে সেগুলিকে ঠিক করে, আবার নুতন করে ভোটার'স লিস্ট তৈরি করতে হবে, কাজেই সে জন্য সময় লাগবে। আর প্রশাসনিক যন্ত্র যা আছে, সেই প্রশাসনিক যন্ত্র এমন হয়ে যায়নি যে ৬ মাসের মধ্যে ভোটার লিস্ট তৈরি করে আমাদের দিয়ে দেবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, তারপর উনি বলেছেন যে পিপলস পার্টিসিপেশন কোথায়। এখানে উনি কোনও পিপলস পার্টিসিপেশন দেখছেন না। এখানে সেই সমস্ত কমিটির কথা এর মধ্যে উল্লেখ রয়েছে। আমি জানিনা সন্দীপবাবু পিপলস পার্টিসিপেশন বলতে কি বুঝেছেন। আমরা যে সমস্ত ইলেকটেড অ্যাসেম্বলি মেম্বার, আমরা যদি কোনও কাজ করার জন্য কমিটি করে দেই তাহলে সেটা কি পিপলস পার্টিসিপেশন হয়না? কাজেই পঞ্চায়েত যদি কোনও কাজ করে, নির্বাচিত প্রতিনিধিদের নিয়ে যদি কোনও কাজ করা হয় তাহলে সেটা কি পিপলস পার্টিসিপেশন হয়না? তা যদি না হয় তাহলে পিপলস পার্টিসিপেশন মানে কি রাম, শ্যাম, যদু ইত্যাদি। কাজেই বলার যদি কিছু না থাকে, অনেক সময় অনেক ভুল ভাল বলতে হয়। সেটা আপনারা বলুন তাতে আমাদের কোনও আপত্তি নেই। কিন্তু এই সব কথাবার্তা বলছেন, ওরা দায়িত্বশীল ব্যক্তি, জনতা বন্ধু দল, ওরা যেসব কথা বলবেন তার মধ্যে কনস্ট্রাকটিভ সাজেশন দেবেন, পরিষ্কার ভাবে বলুন তাহলে নিশ্চয়ই সেটা সম্পর্কে ভাবা যেতে পারে। কোনও আইনে, কোনও লোককে পারফেক্ট, ম্যান-মেড ইন্সটিটিউশন করে পারফেক্ট করে দিতে পারব, তা হয় না। তাছাড়া ৫৫৪টি ধারা এবং এই ৫৫৪টি ধারা কেন হল?

কারণ নুতন করে, নুতন ধরনের, নুতন পরিপ্রেক্ষিতে আজকে কর্পোরেশনকে নিয়ে আশা হয়েছে, নুতন দিকে, নুতন দৃষ্টিভঙ্গি নিয়ে, নুতন করে করা হচ্ছে। যে কর্পোরেশন কারাপশনের রাজত্ব ছিল, যে কর্পোরেশনে মানে আমরা বুঝি কারাপশন, সেই কারাপশনকে দুরীভুত করার চেষ্টা চলছে। মানুষের সহযোগিতায় আমরা বিশ্বাস করি, আমরা জানি সাধারণ মানুষের সহযোগিতা ছাড়া কোনও কাজ হতে পারেনা। সুতরাং এই যে কর্পোরেশন বিল এল, আজকে নুতন প্রয়াস নিয়ে, নুতন দিকে, নুতনভাবে করার চেষ্টা হচ্ছে। সেখানে জনসাধারণের সহযোগিতা দরকার, মানুষের সহযোগিতা দরকার। এই সমস্ত কাজ করতে গেলে মানুষের সহযোগিতা দরকার সেটা আমরা বিশ্বাস করি। কাজেই আমরা সেইভাবে কাজ করার জন্য গরিব সাধারণ মানুষকে নিয়ে কাজ করি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এর মধ্যে যে সব কথা আছে, আজকে বৈজ্ঞানিক পদ্ধতিতে কর্পোরেশনকে প্রতিষ্ঠিত করা হচ্ছে। এই বিলের ডিটেলস যদি নাও পড়েন, যদি উপরের কাঠামোর স্ট্রাকচারটাও পড়তেন তাহলেও ওরা অন্তত জিনিসটা বুঝতে পারতেন যে কর্পোরেশনকে কি করা হচ্ছে। এই যে ক্যালকাটা মিউনিসিপ্যাল কর্পোরেশন বিল আনা হয়েছে, এটা পুরো বৈজ্ঞানিক পদ্ধতির উপর করা হয়েছে। একদিকে প্রশাসনিক ব্যাপার, নির্বাচনের ব্যাপার, অন্যদিকে ফান্ডের ব্যাপার, অ্যাসেসমেন্টের ব্যাপার। সমস্ত স্ট্রাকটারটা একটা বৈজ্ঞানিক ভিত্তির উপর প্রতিষ্ঠিত করে জনগণের সমর্থনের উপর, জনগণের আস্থার উপর, জনগণের নির্বাচিত গণতান্ত্রিক পদ্ধতির উপর সেই কাঠামো গড়ে আজকে এখানে উপস্থিত করা হয়েছে। কাজেই সেদিক থেকে এটাকে বিবেচনা করে দেখতে হবে।

অ্যাসেসমেন্টের ক্ষমতা সীমাবদ্ধ একটা কর্পোরেশনের, ওনাকে ভাবতে হচ্ছে, কারণ ভারতবর্ষের সংবিধান আছে, একটা স্টেট আছে, তার কাটামোর মধ্যে কতটা লেজিসলেশন, কতটা পাওয়ার এক্সসাইজ করা যায়, কতটা লিমিটেশন আছে এইগুলো ভেবে এই বিলটাকে ড্রাফ্‌ট করতে হয়েছে। দীর্ঘদিনের মন্ত্রী মহাশয়ের অভিজ্ঞতা এবং যে সমস্ত সদস্যারা সিলেক্ট কমিটিতে গিয়েছিলেন তাঁদের সেই অভিজ্ঞতা দিয়ে আজকে এই পৌর বিলটিকে খাড়া করা হয়েছে। সুতরাং নুতন দিক উনি কিছু বলুন। অবশ্য উনি সেটা মেনে নিয়েছেন এবং সমর্থন করেছেন। কিন্তু কতকগুলি কথা বললেন, জমির বিষয়ে বললেন—জমির সঙ্গে বিল্ডিং-এর কি একটা সম্পর্ক আছে সেটাও বললেন, আমি সেটা বুঝতে পারলাম না। আর্বান ল্যান্ড সিলিং আছে। এটা সেন্ট্রাল লজ। আজকে এটা স্টেটে এসেছে, ক্যালকাটা এবং সুবার্বান হয়েছে। এই সাজেশনটা সন্দীপবাবু যদি ঐ সময়ে পাঠাতেন সেন্ট্রালে জনতা সরকারের আমলে তাহলে কিছু হত। আর্বান ল্যান্ড সিলিং-এর সঙ্গে জমির সম্পর্ক সিলিং অব দি ল্যান্ড এত ডিফেক্টিভ, যার ফলে প্রত্যেকটি ক্ষেত্রে গোলমাল হচ্ছে। আজকে পারমিশনের ব্যাপারে সেই সমস্ত ঘটনা আছে। সুতরাং জমির সঙ্গে এই ল্যান্ডকে যেভাবে সেপারেটলি উনি করেছেন, একটা পুরো আলাদা দপ্তর রাখা হয়েছে, সুতরাং তার মধ্যে গোলমাল হবার কিছু নেই। অ্যাসেসমেন্টের প্রভিসনগুলো এবং ট্যাক্স কালেকশনের প্রভিসনগুলো একটা বৈজ্ঞানিক পদ্ধতির উপর প্রতিষ্ঠিত করে আজকে এই ক্যালকাটা কর্পোরেশন বিল আনা হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে দু একটি কথা বলতে চাই। আমার যেটা

বক্তব্য বিলটার নূতনত্ব কোথায়, সেটা হল বৈজ্ঞানিক ভিত্তি। জনসাধারণের দাবি-দাওয়া, দীর্ঘ দিনের মানুষের সুবিধা-অসুবিধা এই সব দেখে তার সঙ্গে একটু লিমিটেশন, সেটাকে একটু বিচার করে এখানে করা হয়েছে এবং সুন্দরভাবে গণতান্ত্রিক পদ্ধতিতে করা হয়েছে। এই বিষয়ে শচীনবাবু বিষদভাবে বলেছেন। একটা রিসপনসিবল গভর্নমেন্টের মতো একজিকিউটিভ লেজিসলেটরদের কাছে রেসপনসিবল থাকবে এবং এই হাউস যেমন ইনডিপেন্ডেন্ট সেই রকম চেয়ারম্যান এবং মেয়র-ইন-কাউন্সিল ইন্ডিপেনডেন্ট থাকবে। সুন্দরভাবে বৈজ্ঞানিক পদ্ধতিতে এটা করা হয়েছে। নূতন ভাবে এবং নূতন পদ্ধতিতে যাতে ওয়ার্কিংটা স্মুথ হতে পারে তার ব্যবস্থা এখানে করা হয়েছে। সুতরাং এটা ঠিক নয় যে এটা ত্রুটিপূর্ণ। এটা ওয়ার্ক করলে যদি কোনও এর ত্রুটি থাকে তাহলে আমরা এটা পরিবর্তন করতে পারব। আমরা তো এটা সিল করে দিই নি। কাজ করতে গিয়ে যদি দেখা যায় কোথায় ডিফিকালটিস হচ্ছে, তাহলে

[6-45 – 7-00 p.m.]

নিশ্চয়ই মাননীয় মন্ত্রী মহাশয় প্রয়োজন অনুযায়ী ব্যবস্থা গ্রহণ করবেন। জনসাধারণের স্বার্থে, মানুষের প্রয়োজনে, গরিব মানুষের, সাধারণ মানুষের প্রয়োজনে নিশ্চয়ই তিনি তখন আইনের সংশোধন করবেন। কিন্তু তিনি এই বিলের মধ্যে দিয়ে কর্পোরেশনের অ্যাডমিনিস্ট্রিশনের যে নতুন কাঠামো করতে যাচ্ছেন পুরোনো কাঠামো এবং পুরোনো পদ্ধতির পরিবর্তন ঘটিয়ে তা সত্যই প্রশংসনীয়। ঘরে বাস করার পরেই বোঝা যাবে কোথায় সেখানে বাস করতে অসুবিধা। সেটা আগেই বোঝা যায় না। সেদিক থেকে মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি বলব যে, এই বিল একটা বৈজ্ঞানিক পদ্ধতির উপর প্রতিষ্ঠিত বিল। তাই মাননীয় মন্ত্রী মহাশয়কে এই বিল আনার জন্য ধন্যবাদ দিয়ে, এই বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আজকে দি ক্যালকাটা মিউনিসিপ্যাল কর্পোরেশন বিল সিলেক্ট কমিটির অ্যামেন্ডমেন্ট সহ মাননীয় পৌর-মন্ত্রী উত্থাপন করেছেন। আমি সেই বিলকে সমর্থন করছি। সিলেক্ট কমিটিতে মাননীয় মন্ত্রী মহোদয়-সহ যে-সব সদস্যারা ছিলেন তাঁদের মধ্যে কর্পোরেশনের দীর্ঘদিনের অনেক সদস্যারা আছেন। আমাদের শ্রদ্ধেয় শচীন সেন মহাশয়, সমর রুদ্র মহাশয় এবং অশোক বসু মহাশয় দীর্ঘ দিন ধরে কর্পোরেশনের ক্ষমতাশীন দলে ছিলেন এবং বিরোধী পক্ষেও ছিলেন। স্বভাবতই তাঁরা কাজ করতে গিয়ে সেখানে যে সমস্ত বাস্তব বাধার সম্মুখীন হতেন সে সমস্ত তাঁদের জানা ছিল এবং এই কর্পোরেশন বিল নতুনভাবে তৈরি করার সময়ে তাঁদের সেই পুরোনো অভিজ্ঞতা কাজে লাগিয়েছেন। আমরা দেখছি এই বিলের মধ্যে ট্রাডিশনের কাঠামো গত পরিবর্তন ঘটেছে, এ-সম্পর্কে কোনও সন্দেহ নেই। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় পৌরমন্ত্রী মহোদয় দীর্ঘদিনের ইতিহাস-সহ কর্পোরেশনের ইতিপূর্ব ব্যাখ্যা করেছেন এবং সেই সঙ্গে এই বিলে যে পরিবর্তনগুলি আনা হয়েছে, সেগুলিও বলেছেন। কর্পোরেশনের সাম্রাজ্যবাদী যে ট্রাডিশন ছিল, সেই ট্রাডিশন এই বিলের মধ্যে দূর করা হয়েছে। বৃটিশ ভারতে আমাদের যে কর্পোরেশন ব্যবস্থা ছিল তা তদানিন্তনকালের সমস্ত শাসন ব্যবস্থা মতোই ছিল। অর্থাৎ কর্পোরেশনের

ক্ষেত্রেও ক্ষমতার সীমাবদ্ধতা ছিল। সেখানে নির্বাচিত প্রতিনিধিদের খুব বেশি ক্ষমতা ছিল না। শতকরা ৮০ ভাগ ক্ষমতা তখন আমলাদের হাতে ন্যস্ত ছিল। ঐ পরিবেশের মধ্যে আমরা দেখেছি রাষ্ট্রগুরু সুরেন্দ্রনাথ ব্যানার্জি, দেশবন্ধু চিত্তরঞ্জন দাস, সুভাষচন্দ্র বসু-র মতো রাষ্ট্র নায়করা স্বাধীনতা আন্দোলনের সঙ্গে সঙ্গে এখানেও কাজ করেছেন। কিন্তু তাঁরা কর্পোরেশন ব্যবস্থা মৌলিক রূপান্তর ঘটাতে পারেননি। কারণ কর্পোরেশনের সংবিধানে মারাত্মক বাধা ছিল।

মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মানুষ সাধারণত কর্পোরেশন নামটা ব্যবহার করে না। কর্পোরেশনের বহুল-প্রচলিত নাম হচ্ছে চোরপোরেশন। স্বভাবতই সেই চোরপোরেশনকে আবার কর্পোরেশন নামে রূপান্তরিত করবার জন্য মাননীয় মন্ত্রী মহোদয় গোটা কর্পোরেশন কাঠামোর পরিবর্তনের দিকে দৃষ্টি দিয়েছেন। আমরা অনেক সময়ে শুনি যে কর্পোরেশনে নির্বাচন বিলম্বিত হচ্ছে। এ-সম্পর্কে আমরা বিরোধী পক্ষের সমালোচনাও অনেক সময় শুনি। কিন্তু মন্ত্রী মহাশয় যেহেতু দীর্ঘ দিন কর্পোরেশনের সঙ্গে যুক্ত ছিলেন—মেয়র ছিলেন, কাউন্সিলর ছিলেন—সেহেতু তিনি এটা অনুভব করেছেন যে, এই কর্পোরেশনে যেভাবে দুর্নীতি বাসা বেঁধেছে তাতে তা ভাঙতে গেলে এবং দূর করতে গেলে এর কাঠামো গত পরিবর্তন দরকার। শুধু নির্বাচনের মধ্যে দিয়েই এটা হতে পারে না। একে জনমুখী করতে হলে, কলকাতার নাগরিকদের জীবন রক্ষা করতে হলে শুধু নির্বাচনের মধ্যে দিয়ে এটা হবে না। নির্বাচন করার ক্ষেত্রে কিছু বিলম্ব হলেও সর্বপ্রথম এর মৌলিক পরিবর্তন প্রয়োজন। সুতরাং তিনি এই বিল এনে একটা প্রয়োজনীয় কাজই করেছেন। আমরা এই প্রত্যাশা করছি যে, কাঠামো গত এই পরিবর্তন ঘটে যাবার পরে আগামী দিনে যে নতুন নির্বাচন হবে সেই নির্বাচনের মধ্যে দিয়ে কর্পোরেশন একটা সুস্থ এবং সৎ প্রশাসন হিসাবে গড়ে উঠবে। কলকাতার যে জটিল এবং বহুমুখী সমস্যা-সঙ্কুল নগর-জীবনের চাহিদা সেই চাহিদা পূরণের ক্ষেত্রে পরবর্তীকালে কর্পোরেশন সঠিক ভূমিকা গ্রহণ করতে পারবে। মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন যে, মেয়র ইন কাউন্সিল যেটা গঠন করা হয়েছে সেটা অনেকটা ক্যাবিনেট ফর্মের মতো। কর্পোরেশনকে কার্যকর করার জন্য এর প্রয়োজন আছে। সুতরাং মাননীয় মন্ত্রী মহাশয় বাস্তব সমস্ত পন্থা অনুসরণ করেছেন। ক্ষমতার বিকেন্দ্রীকরণ করা হয়েছে। এর আগে পুরনো কাঠামোর ভিতর দিয়ে ক্ষমতাকে কুক্ষিগত করা হয়েছিল। কাউন্সিলররা থাকলেও প্রকৃত পক্ষে সেখানে মেয়র ভিত্তিক সংগঠন গড়ে উঠেছিল। আজকে সেখানে মন্ত্রী মহাশয় গণতান্ত্রিক ব্যবস্থার ভূমি-সংস্থাপন করতে সক্ষম হয়েছে। বরো কমিটিগুলি গঠন করার ব্যবস্থা রাখা হয়েছে। এই বরো কমিটিগুলি স্থানীয় ভিত্তিতে কাজ করবে। শুধু কমিটি গঠনই করা হচ্ছে না, তার সঙ্গে সঙ্গে তাদের আর্থিক ক্ষমতাও দেওয়া হচ্ছে। তারা নিজেরাই নিজেদের কাজ করতে পারবেন। তাঁদের নিজেদের এলাকায় যেসব স্থানীয় সমস্যা আছে, যেমন রাস্তাঘাট নির্মাণ, হাসপাতালের উন্নয়ন ইত্যাদি কাজগুলি করার ক্ষমতা তাঁদের দেওয়া হচ্ছে এবং আর্থিক ক্ষমতাও দেওয়া হচ্ছে। এই যে পরিবর্তন এই বিলের মধ্যে দিয়ে আনা হচ্ছে এটা নিশ্চয়ই কলকাতার নগর জীবনের রূপান্তরের ক্ষেত্রে একটা সুদূরপ্রসারী ভূমিকা গ্রহণ করবে। এই সম্পর্কে আমার মনে হয়

কারও দ্বিধা দ্বন্দ্ব নেই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি আর একটা জিনিস নিশ্চয়ই লক্ষ্য করেছেন যে, আজকে বিরোধী পক্ষরা সমালোচনা করতে কুণ্ঠিত হচ্ছেন। সন্দীপ দাস মহাশয় সন্দিগ্ধ ধরনের অনেক কথাই বললেন এবং সেগুলি বলতে গিয়ে কুণ্ঠিত হচ্ছিলেন। এই বিলে মূলত দৃষ্টিভঙ্গির পরিবর্তন ঘটেছে এবং অনেকগুলি ভাল পদক্ষেপ নেওয়া হয়েছে এবং অনেক শুভ পরিবর্তন ঘটেছে, সেই জন্য তাঁর বক্তব্যের মধ্যে একটা সন্দিগ্ধতা ছিল। তাঁর মধ্যে বিরোধী মানসিকতা কাজ করছে। বামফ্রন্ট সরকারের সঙ্গে তাঁর আদর্শগত রাজনৈতিক বিরোধিতা আছে। স্বভাবতই বামফ্রন্ট সরকারের এই সমস্ত ভাল কাজের সম্বন্ধে বলতে গিয়ে তাঁর মধ্যে দ্বিধা থাকবে, দ্বন্দ্ব থাকবে, জড়তা থাকবে। দ্বন্দ্ব থাকবে ভাল কাজকে ভাল কাজ বলে স্বীকার করতে। সেই প্রসঙ্গে আমি আর যাচ্ছি না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা বামফ্রন্টের শরিক দলগুলি আদর্শ এবং নৈতিকভাবে নিম্ন মধ্যবিত্ত এবং গরিব মানুষদের কল্যাণের কাজে প্রতিশ্রুতি বদ্ধ আছি। কর্পোরেশন বিলের মধ্যে সেই প্রতিশ্রুতি পূরণের ইঙ্গিত এবং অঙ্গীকার সুস্পষ্টভাবে রাখা হয়েছে। গরীব মানুষের স্বার্থে এই বিল রচনা করা হয়েছে। কলকাতা শহরের যাঁরা নিম্ন আয়ের দারিদ্র পীড়িত নিচের তলার মানুষ, তাঁরা উপকৃত হবেন। কর পদ্ধতির আমূল পরিবর্তন ঘটানো হচ্ছে এই বিলের মধ্যে। এত দিন কর্পোরেশনে যে ব্যবস্থা ছিল তাতে বড়লোকদের উপরে যে পদ্ধতিতে কর ধার্য করা হ'ত তাতে আনুপাতিক ভিত্তিতে তাদের উপর কম কর ধার্য করা হ'ত। আর গরিব মধ্যবিত্ত মানুষদের উপর বেশি করে কর ধার্য করা হ'ত। এই প্রসঙ্গে মন্ত্রী মহাশয় বিস্তারিত উল্লেখ করেছেন। আমি আর এবিষয়ে আলোচনা করতে চাই না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি লক্ষ্য করেছি বস্তি জীবনে যে সমস্যাগুলি আছে—কলকাতা নগর জীবনের সমস্যা হচ্ছে বস্তী, কলকাতা মহানগরকে সুশ্রী সুন্দর করে গড়ে তোলার জন্য যে প্রতিবন্ধকতা, কলকাতাকে কল্ললিনী নগরী করে গড়ে তোলার ক্ষেত্রে বাধা হয়ে দাঁড়িয়েছে বস্তি—বস্তির মানুষদের জীবনে কিছুটা রিলিফ দেবার জন্য, কিছু কিছু ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। আমরা দেখেছি বস্তির মালিকরা কর্পোরেশনের ট্যাক্সটা বস্তির ভাড়াটীয়াদের উপর চাপিয়ে দিয়ে তাদের কাছ থেকে বাড়তি টাকা আদায় করে। আজকে এই বিলের মধ্যে দিয়ে সেই ব্যবস্থার পরিবর্তন আনা হয়েছে। যারা বাড়ির মালিক তাদের উপর সরাসরি ট্যাক্স চাপানো হচ্ছে। যারা ভাড়াটে তাদের কাছ থেকে ন্যূনতম হারে একটা কর নেওয়ার প্রস্তাব করা হয়েছে। বাড়ির ভাড়া এবং কর্পোরেশনের ট্যাক্স দুটো মিলিয়ে আগে বস্তিবাসীদের উপর যে জিজিয়া কর বসানো হত তাকে মন্ত্রী মহাশয় রোধ করবার ব্যবস্থা করেছেন। এই জন্য তাঁকে অভিনন্দন জানাতে হবে এবং আমরা সবাই তাঁকে অভিনন্দন জানাচ্ছি। পরিশেষে আর কয়েকটি কথা যোগ করতে চাই। কলকাতার সামগ্রিক উন্নয়নের ক্ষেত্রে কখনই আমরা দেখিনি। কলকাতায় অসম উন্নয়ন ঘটেছে। যেমন কোথাও উন্নয়ন বেশি হয়েছে, কোথাও কম হয়েছে। সম-দৃষ্টিতে সব এলাকাকে দেখার জন্য এবং সামগ্রিক উন্নয়নের জন্য পরবর্তীকালে একটা আইন এবিষয়ে থাকা দরকার। যেখানে উচ্চ-মধ্যবিত্ত শ্রেণীর মানুষরা বাস করছে সেই সব অঞ্চলগুলি নানান দিক থেকে উন্নত। পরিচ্ছন্ন মানুষরা যেখানে বাস করে সেখানকার উন্নয়ন করা হয়েছে, কিন্তু পশ্চাৎপদ

অঞ্চলের উন্নয়ন করা হয়নি। এই যে ব্যবস্থা ছিল, এর পরিবর্তন ঘটাতে হবে। দ্বিতীয় কথা হচ্ছে কলকাতা শহরের যারা আদি বাসিন্দা সে বাঙালি কি অবাঙালি যাই হোক না কেন তারা ক্রমশ কলকাতা থেকে হটে চলে যাচ্ছে। চিত্তরঞ্জন এভিনিউ চৌরঙ্গী মধ্য কলকাতা থেকে তারা হটে চলে গিয়েছে। আমরা দেখেছি কলকাতার প্রাচীন মানুষ যারা তারা বাড়ি বিক্রি করে দিয়ে চলে যাচ্ছে এবং ধনকুবেররা সেই সব বাড়ি কিনে নিচ্ছে। এর একটা ব্যবস্থা করার দরকার আছে। বিশ্ব ব্যাঙ্ক থেকে কলকাতা কোটি কোটি টাকা পায়। পূর্ত বিভাগ থেকে বা হাউসিং বিভাগ থেকে যে সমস্ত গৃহ নির্মাণ হচ্ছে সেই সমস্ত জায়গায় যাতে ওরা মাথা গোঁজার ঠাই পায় তার ব্যবস্থা করতে হবে। ব্যক্তিগত মালিকানায় যে সমস্ত বাজার আছে সেগুলি গ্রহণ করে সেখানে পৌর বাজার করতে হবে। কলকাতার নাগরিক জীবনে আমরা দেখতে পাই হাজার হাজার মানুষ ফুটপাথে বসবাস করছে। এরা সমাজের রিডানডান্ট জনসংখ্যা। এরা নগর জীবনের পক্ষে ভারসাম্য। কিন্তু এরাও মানুষের মতো বাঁচার দাবি রাখে। সেইজন্য বলব এই সমস্ত মানুষদের বিকল্প পুনর্বাসনের ব্যবস্থা করতে হবে। মন্ত্রী মহাশয় তাঁর তিন বছর কার্যকালের মধ্যে অনেক যোগ্যতার পরিচয় দিয়েছেন। তিনি গণতন্ত্রের কথা বলেছেন বলে তাঁকে এই বিল পাশ হবার পর যতদূর সম্ভব তাড়াতাড়ি নির্বাচন করতে হবে এবং তাহলেই তাঁর কর্মদক্ষতার পরিচয় আরও বেশি করে পাওয়া যাবে। অর্থাৎ গণতান্ত্রিকভাবে পৌর প্রতিষ্ঠানগুলিকে নির্বাচনের মধ্যে দিয়ে প্রতিনিধি নির্বাচিত হয়ে যদি বোর্ড গঠন করে তাহলে তাঁর কর্মদক্ষতার সঙ্গে দৃষ্টিভঙ্গির সমন্বয় ঘটবে যাতে তাঁর সুনাম আরও হবে। সেইজন্য আশা করব যতদূর সম্ভব তাড়াতাড়ি নির্বাচনের ব্যবস্থা করবেন এবং যে বিল এনেছেন তার দ্বারা তিনি যে কাঠামোগত পরিবর্তন করলেন তার জন্য তাঁকে ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[7-00 – 7-02 p.m.]

**মিঃ ডেপুটি স্পিকার :** ক্যালকাটা কর্পোরেশন মিউনিসিপ্যাল বিল খুব একটা ইমপর্টেন্ট বিল। এই বিলে অপোজিশনদের কনট্রিবিউশন থাকা উচিত। কিন্তু দুঃখের বিষয় কংগ্রেস আই ওয়ার্ক আউট করে চলে গেছেন। আমি চাচ্ছি এই বিলের উপর তাদের কি বক্তব্য আছে সেটা হাউসে রাখা হোক। সেজন্য থার্ড রিডিংটা আমি ওপেন রাখছি যাতে আগামীকাল থার্ড রিডিংয়ের উপর এক ঘন্টা আলোচনা হতে পারে। আমি পরিষ্কারভাবে জানাতে চাই এই সময়ের মধ্যে রুলিং পার্টির কোনও সদস্যই আলোচনায় অংশ গ্রহণ করতে পারবেন না। এটা শুধু অপোজিশনের জন্যই ওপেন থাকবে। অর্থাৎ কংগ্রেস আই কংগ্রেস ইউ, এস, ইউ, সি এবং জনতা—এর সদস্যরাই বলবেন।

The House stands adjourned till 1 p.m. to-morrow.

## Adjournment

The House was accordingly adjourned at 7.02 p.m. till 1 p.m. on Wednesday, the 30th April, 1980 at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Wednesday, the 30th April, 1980 at 1.00 P.M.

**P R E S E N T**

Mr. Deputy Speaker (Shri Kalimuddin Shams) in the Chair, 8 Ministers, 5 Ministers of State and 155 Members.

[1-00 — 1-10 p.m.]

**শ্রী দেবী বসু ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটা জরুরি বিষয় আপনার দৃষ্টি আকর্ষণ করছি। আজকে সংবাদ পত্রে বেরিয়েছে যে, উত্তরপ্রদেশে হিমঘরে ২০ কোটি টাকা মূল্যের আলু নষ্ট হয়েছে গেছে। সেখানে ১৬ ঘন্টা বিদ্যুত সরবরাহ করার কথা ছিল। সেখানে ৪ ঘন্টা বিদ্যুত সরবরাহ করা হয়েছে।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আপনি এখন যা বলছেন সেটা কোন রুলে বলছেন? আপনি মেনশন এর সময়ে এটা বলবেন তখন আপনাকে বলতে দেব। এখন আমি কাউকে অ্যালাউ করছি না।

## Questions

*৫০৭ হেল্ড ওভার।

*৫২০ নট কল্ড।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** মাননীয় বন ও পর্যটন বিভাগের মন্ত্রী মহাশয় আমাকে জানিয়েছেন যে তার সভায় আসতে একটু দেরি হবে, সেইজন্য আমি *৫৫১, *৫৫২ এবং *৫৫৭ এই প্রশ্নগুলি পরে ডাকব।

## Starred Questions
## (to which oral answers were given)

### তিস্তা নদীর জল বন্টন

*৬৪৪। [অনুমোদিত প্রশ্ন নং *২৫৩২ (এস. এন)।] **শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় এবং শ্রী সুনীল মজুমদার ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, তিস্তা নদীর জল ভাগাভাগির ব্যাপারে (পশ্চিমবঙ্গ ও বাংলাদেশের মধ্যে) একটি জয়েন্ট রিভার কমিশন গঠিত হইয়াছে ;

(খ) হইয়া থাকিলে, উক্ত কমিশনে পশ্চিমবঙ্গের কোনও প্রতিনিধি নেওয়া হইয়াছে কি; এবং

(গ) উক্ত তিস্তা নদীর জল বাংলাদেশ দাবি করিয়াছে কি?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ**

(ক) ও (খ) ঃ—বাংলাদেশ গঠিত হওয়ার পর বাংলাদেশ ও ভারতবর্ষ এই উভয় দেশের স্বার্থ জড়িত নদীগুলির সংশ্লিষ্ট সমস্যা সমাধানের উদ্দেশ্যে উভয় সরকারের প্রতিনিধি লইয়া গঠিত Indo-Bangladesh Joint Rivers Commission নামে একটি কমিশন আছে।

তিস্তা নদীর জল বন্টনের ব্যাপারে বিভিন্ন বিষয় পর্যালোচনা করিবার জন্য উক্ত কমিশনের অধীনে উভয় দেশের প্রতিনিধি লইয়া গঠিত একটি Joint Committee আছে এবং সেচ ও জলপথ বিভাগের বর্তমান মুখ্য বাস্তুকার (২য়) শ্রী সি. ডি. শেষাদ্রি পশ্চিমবঙ্গ সরকারের প্রতিনিধি হিসাবে ঐ কমিটির সদস্য আছেন।

(গ) হ্যাঁ।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** বাংলাদেশ দাবী করেছে তিস্তা নদীর জল, সে সম্বন্ধে আমাদের বক্তব্য কি সেটা জানানো হয়েছে কি?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** একটা কথা বলে দিচ্ছি আমাদের বক্তব্য। হচ্ছে কম পক্ষে ৪০ হাজার কিউসেক জল চাই তা না হলে হলদিয়া পোর্ট ও ক্যালকাটা পোর্ট, হুগলি—ভাগিরথী নদীর নাব্যতা রক্ষা করা যাবে না। তা ছাড়া ইরোশন সাংঘাতিক ভাবে চলছে, সয়েল ফরমেশন বিভিন্ন জায়গায় হয়ে গেছে, বড় বড় চর তৈরি হয়েছে।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** তিস্তার সমন্ধে ডিসপিউট কি আছে সেটা জানতে চাইছি।

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** তিস্তার ডিসপিউট হচ্ছে যেমন গঙ্গার জলের ভাগ তারা চেয়েছেন তাই নিয়ে অ্যাগ্রিমেন্ট হয়েছে তেমনি তিস্তার জলের ভাগও বাংলাদেশ চেয়েছে। তা নিয়ে এখনও আলোচনা চলছে কোনও সিদ্ধান্ত গৃহীত হয়নি।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** জয়েন্ট রিভার কমিশন এর ব্যাপারটা কি হল।

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** জয়েন্ট রিভার কমিশন যেটা হয়েছে তিস্তা তার অন্তর্ভূক্ত আছে।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি এই তিস্তার ব্যাপারে বাংলাদেশের কত কিউসেক ডিমান্ড আর পশ্চিমবাংলার কত কিউসেক ডিমান্ড?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** সে সব আলোচনা চলছে, যে স্তরে আছে এখনই তা বলা উচিত হবে না।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** রিসেন্টলি যে মিটিং হয়ে গেল জয়েন্ট রিভার কমিশনের, ওখানে ফলাফল কি হল জানাবেন কি?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** ওখানে তিস্তা সম্বন্ধে আলোচনা ওঠেনি, সে পর্যন্ত যেতে পারেনি। ফরাক্কা ব্যারেজে ৪০ হাজার কিউসেক জল কমপক্ষে চাই এই আলোচনা অসমাপ্ত অবস্থায় শেষ হয়েছে। পরে আগামী জুন মাসের পরে ঢাকায় মিটিং হবে এটা ঠিক হয়েছে।

## Revival of Tea Estates

***645.** (Admitted question No. *583.) **Shri Dawa Narbu La and Shri Rajani Kanta Doloi :** Will the Minister-in-charge of the Commerce and Industries Department be pleased to state what steps, if any, have been taken by the present State Government for revival of the following Tea Estates in the hill areas of Darjeeling district—

(i) Narbung Tea Estate,

(ii) Montiviot Tea Estate,

(iii) Malutar Tea Estate,

(iv) Okaity Tea Estate, and

(v) Pandam Tea Estate ?

**Dr. Kanailal Bhattacharya :** This Government have requested the Government of India to investigate into the affairs of the sick tea gardens and take over the management according to the provisions of the Tea Amendment Act, 1976, which is a Central Act. The Government of India has already ordered investigation into the affairs of the Pandam Tea Estate.

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** বাকি যে ৫টা স্টেট আছে সে সম্বন্ধে কি হয়েছে?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** ৫টার মধ্যে আমরা অলরেডি নেগোসুয়েট করছিলাম ও. কে.-টি স্টেট কেনার জন্য। সেটা এখনও চলেছে, আমরা এল. এল. আর. ডিপার্টমেন্টকে রিকোয়েস্ট করেছি যে, তারা যে ল্যান্ডটি গার্ডেনকে দিয়েছিলেন, রিজিউম করেছিলেন সেগুলি আমাদের নামে দিয়ে দিতে, তাহলে টি গার্ডেনগুলি আমাদের হয়ে যাবে। মোটামুটি এই স্টেপগুলি নিয়েছি যাতে বন্ধ টি গার্ডেনগুলি খোলা যায়। তাছাড়া আমি নিজে কমার্স মিনিস্টার প্রণব মুখার্জির সঙ্গে দেখা করে এই টি এস্টেটগুলি টেক ওভার করার ব্যাপারে বলেছি, তিনি আমাকে চিঠি দিতে বলেছিলেন, আমি চিঠি দিয়েছি—তিনি অ্যাকনলেজমেন্ট করেছেন। Central Govt. is seriously considering for taking over this garden and handing over this to the Government of West Bengal.

## রামপুরহাট থানা এলাকায় বর্গা সংক্রান্ত মামলা

***৬৪৬।** (অনুমোদিত প্রশ্ন নং *১২২৪।) **শ্রী শশাঙ্কশেখর মন্ডল ঃ** ভূমি সদ্ব্যবহার ও সংস্কার এবং ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১লা মার্চ, ১৯৮০ তারিখে রামপুরহাট ও নলহাটি থানার কতগুলি বর্গা সংক্রান্ত অভিযোগ ভাগ-চাষ বোর্ড বা দেওয়ানি আদালতের বিবেচনাধীন ছিল ; এবং

(খ) এগুলির সত্ত্বর নিষ্পত্তির জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করছেন?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ**

(ক) বর্তমানে ভাগচাষ বোর্ড বলে কোনও বোর্ড নেই। পশ্চিমবঙ্গ ভূমি সংস্কার আইনের বর্তমান বিধান অনুযায়ী বর্গা সংক্রান্ত মামলাগুলি নিষ্পত্তির ব্যাপারে দেওয়ানি আদালতগুলির কোনও ক্ষমতা নেই। কাজেই, ১লা মার্চ ১৯৮০ তারিখে ভাগচাষ বোর্ড বা দেওয়ানি আদালতের কাছে বর্গা সংক্রান্ত মামলা বিবেচনাধীন থাকার প্রশ্ন ওঠে না। তবে, পশ্চিমবঙ্গ ভূমি সংস্কার আইনের ১৭(১) ও ১৮(১) ধারানুযায়ী যেসব অফিসারদের নিয়োগ করা হয়েছে, ঐ তারিখে তাদের কাছে রামপুরহাট ও নলহাটি থানায় বিচারাধীন ভাগচাষ সংক্রান্ত মামলার সংখ্যা যথাক্রমে ৪৩ এবং ৩২।

(খ) মামলাগুলির দ্রুত নিষ্পত্তির জন্য সংশ্লিষ্ট অফিসারদের যথাযথ নির্দেশ দেওয়া হয়েছে।

[1-10 — 1-20 p.m.]

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** ভূমি রাজস্বমন্ত্রী জানাবেন কি, এই মামলাগুলির জন্য কোন পক্ষ অভিযোগ করেছে অফিসারের কাছে?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** পৃথক প্রশ্ন করলে এর উত্তর দিতে পারব।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** যে সমস্ত অফিসারদের মামলাগুলি নিষ্পত্তি করবার জন্য নিয়োগ করেছেন তারা কি কো-অর্ডিনেশন কমিটির লোক?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** আমি খোঁজ নিলে দেখবেন জে. এল. আর. ও.-রা এই ব্যাপারে ক্ষমতাবান। জে. এল. আর. ও.-রা কো-অর্ডিনেশন কমিটির লোক নন, বোধহয় আপনাদেরই লোক সেখানে বেশি আছে।

**বনবিভাগ কর্তৃক নীলামে কাঠ বিক্রয়**

*৬৪৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৯৩৯।) **শ্রী গণেশচন্দ্র মন্ডল ঃ** বন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গত দুই বৎসরে সুন্দরবনের বন বিভাগের অফিসগুলিতে কত কুইন্টাল কাঠ নীলামে বিক্রয় করা হয়েছে ;

(খ) ঐ কাঠ বিক্রয় ক'রে সরকারের কত টাকা আয় হয়েছে ; এবং

(গ) কাঠ নীলামের ক্ষেত্রে স্থানীয় লোকদের অগ্রাধিকার দেওয়া হয়েছে কিনা?

**শ্রী পরিমল মিত্র ঃ**

(ক) (১) সুন্দরবনের অন্তর্গত ২৪-পরগনা বনভুক্তি অফিস হইতে নিম্ন পরিমাণ বাজেয়াপ্ত কাঠ গত দুই বৎসরে নিলামে বিক্রয় করা হইয়াছে ঃ ১৩,৬৪৮ খন্ড এবং ৩৪০.৫ কুইন্টাল।

এবং

(২) ব্যাঘ্র প্রকল্প অফিস হইতে ১৫,৬৩১ কুইন্টাল এবং ১৯.৭০১টি খুঁটি নিলামে বিক্রয় হইয়াছে।

(খ) ২৪-পরগনা বনভুক্তি থেকে চৌদ্দ হাজার পাঁচশত সতেরো টাকা বারো পয়সা এবং ব্যাঘ্রপ্রকল্প থেকে দুই লক্ষ এক হাজার তিনশত ষোল টাকা আয় হইয়াছে।

(গ) নিলামের নিয়মানুযায়ী বিক্রয় করা হইয়াছে। তবে যাহারা নিলামে পাইয়াছেন তাহারা সকলেই স্থানীয় লোক।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই সময়ের মধ্যে কতগুলি খন্ড বা কুইন্টাল কাঠ চুরি হয়েছে?

**শ্রী পরিমল মিত্র ঃ** এরকম কোনও খবর আমার কাছে নেই।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি, নিলামের ব্যাপারে গভর্নমেন্টের কোনও রিজার্ভ প্রাইস আছে, না যে যা ডাকে সেইভাবে দেওয়া হয়?

**শ্রী পরিমল মিত্র ঃ** নিলামের সময় ম্যাক্সিমাম রিডারকেই দেওয়া হয়।

**শ্রী সরল দেব ঃ** নিলাম ডাকতে গিয়ে যে খরচ হয় তার পরিমাণ কত?

**শ্রী পরিমল দেব ঃ** সেটা কি করে বলব।

**শ্রী সন্দীপ দাস ঃ** যত কাঠ কাটা হয় তার কত ভাগ নীলামে বিক্রি হয়?

**শ্রী পরিমল মিত্র ঃ** কি করে বলব?

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানেন আপনি বললেন যে কাঠ কিছু নীলামে বিক্রয় হচ্ছে কিন্তু বে-আইনিভাবে লোকে কাঠ কেটে নিয়ে যাচ্ছে এ খবর কি আপনার জানা আছে?

**শ্রী পরিমল মিত্র ঃ** নিশ্চয় জানা আছে।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** তাহলে প্রোটেকশনের কি ব্যবস্থা করছেন?

**শ্রী পরিমল মিত্র ঃ** প্রোটেকশনের যে নিয়ম আছে তাই করছি।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি দয়া করে বলবেন আপনি যে আয়ের কথা বললেন সেই আয়ের কিছু অংশ আজকে ডিনারে খরচ করছেন?

**শ্রী পরিমল মিত্র ঃ** এটা যে হয় না সেটা উনি জানেন। ট্যুরিজিমের সঙ্গে কাঠের কোনও সম্পর্ক নাই। কাঠ শুধু লাগবে শেষ সময়ের জন্য।

## Held Over Starred Questions
## (to which oral answers were given)

### বীরভূম জেলার বনাঞ্চলে তসর গুটি চাষ

***৫৫১**। (অনুমোদিত প্রশ্ন নং *১২২১।) শ্রী **শশাঙ্কশেখর মন্ডল ঃ** বন বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বীরভূম জেলার সরকারি শাল জঙ্গলে তসর গুটি চাষের কোনও আবেদনপত্র পাওয়া গিয়াছে কি ;

(খ) পাওয়া গিয়া থাকিলে সেগুলি কোন কোন বন এলাকার সহিত সম্পর্কিত ; এবং

(গ) ঐসব আবেদন সম্পর্কে কি ব্যবস্থা গৃহীত হইয়াছে?

**শ্রী পরিমল মিত্র ঃ**

(ক) হ্যাঁ।

(খ) আবেদন পত্রগুলি বীরভূম বন বিভাগের মহম্মদ বাজার, বোলপুর ও রাজনগর রেঞ্জ এলাকা সম্পর্কিত।

(গ) আবেদনগুলি সম্পর্কে যথাযথ ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে।

**শ্রী ধীরেন সেন ঃ** এই ব্যবস্থা কি নাগাদ গ্রহণ করা হতে পারে?

**শ্রী পরিমল মিত্র ঃ** বীরভূমের ৪টে অ্যাপ্লিকেশন পাওয়া গিয়েছিল, তার মধ্যে ২টো আমরা অনুসন্ধান করছি, একটা হচ্ছে সম্পাদক দুর্গাশ্রম আশ্রম আদিবাসী এর সম্বন্ধে আমরা অনুসন্ধান করছি এবং এটা আমি বলতে চাই আমি নিজে গিয়ে দেখে এসেছি আমরা বিচার করে দেখছি দেব কিনা।

**শ্রী ধীরেন সেন ঃ** আপনারা আর কিছু করছেন কিনা?

**শ্রী পরিমল মিত্র ঃ** আমরা ১০ হেক্টর জমি নিজেরা তৈরি করেছি, এবং সেখানে নিজের চাষ করছি, ওখানে যাতে গুটিপোকার চাষ করা যায়।

**শ্রী ধীরেন সেন ঃ** জমিটা কোথায় অবস্থিত জানাবেন কি?

**শ্রী পরিমল মিত্র ঃ** এটা হচ্ছে রাজনগর রেঞ্জের অন্তর্গত।

**শ্রী ধীরেন সেন ঃ** কি নাগাদ কাজ শুরু হতে পারে।

**শ্রী পরিমল মিত্র ঃ** চাষ শুরু হয়ে গেছে।

**ফারাক্কায় পর্যটকদের আবাস**

***৫৫২।** (অনুমোদিত প্রশ্ন নং *১৬৪৮।) **শ্রী আবুল হাসনাৎ খান এবং শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় ঃ** পর্যটন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ফারাক্কায় পর্যটকদের থাকবার জন্য গৃহ নির্মাণের কোনও পরিকল্পনা সরকারের আছে কি ; এবং

(খ) থাকিলে, কতদিনে উহার কাজ শুরু হইবে?

**শ্রী পরিমল মিত্র ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**নূতন অভয়ারণ্য**

***৫৫৭।** (অনুমোদিত প্রশ্ন নং *২১৭৭।) **শ্রী সুভাষ গোস্বামী ঃ** বন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে নূতন কোনও অভয়ারণ্য তৈয়ারি করার জন্য কোনও পরিকল্পনা সরকারের আছে কি এবং?

(খ) থাকিলে কোন কোন বনাঞ্চল উক্ত পরিকল্পনার জন্য বিবেচনাধীন আছে?

**শ্রী পরিমল মিত্র ঃ**

(ক) হ্যাঁ।

(খ) **বনাঞ্চল**

বীরভূম

মালদহ

বর্ধমান

কুচবিহার

পশ্চিম দিনাজপুর

বাঁকুড়া পুরুলিয়া সীমানা

বর্ধমান

বাঁকুড়া-পুরুলিয়া-মেদিনীপুর সীমানা

বক্সাদুয়ার, জলপাইগুড়ি

২৪-পরগনা

নদীয়া

[1-20 -- 1-30 p.m.]

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, আদিনার নাম উল্লেখ করলেন, এখানে কি কি পশু সংরক্ষণের ব্যবস্থা থাকবে?

**শ্রী পরিমল মিত্র ঃ** এখানে অ্যাকোয়ার করার চেষ্টা করা হচ্ছে ২১৬.৮ একর এবং এখানে যেটা থাকবে, সেখানে আমরা মনে করছি হরিণটা বেশি থাকবে।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** আর রায়গঞ্জে?

**শ্রী পরিমল মিত্র ঃ** পক্ষী।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** মেদিনীপুরের কাঁকড়াঝোড়ে ডিয়ার পার্কটা আবার রিভাইভ করার চিন্তা আছে কি?

**শ্রী পরিমল মিত্র ঃ** ওখানে আমাদের ফরেস্ট বাংলো যেটা আছে সেটা এক্সটেনশন করা হচ্ছে এবং সেখানে ডিয়ার পার্ক করার পরিকল্পনা আছে। তাছাড়া ওখানে একটা ট্যুরিস্ট স্পট করে সেটাকে ডেভেলপ করার চেষ্টা হচ্ছে। এই সম্বন্ধে আমি বিভিন্ন ডিপার্টমেন্টের সঙ্গে আলোচনা করেছি, আমার ডিপার্টমেন্ট কাজ করছে। আর একদিক থেকে বেলপাহাড়ি থেকে যে ডাইরেক্ট রুট আছে সেটা ডেভেলপ করার দায়িত্ব আমার বিভাগের নয়।

**শ্রী হরিপদ জানা ঃ** (ভগবানপুর) দিঘাতে অভয়ারণ্য করবার পরিকল্পনা হবে কি?

**শ্রী পরিমল মিত্র ঃ** দিঘাতে কোথায় হবে?

**শ্রী হরিপদ জানা ঃ** উড়িষ্যার বর্ডারে?

**শ্রী পরিমল মিত্র ঃ** উড়িষ্যার বর্ডারে করতে হলে উড়িষ্যার সঙ্গে আলাপ করতে হবে।

**ডাঃ বিনোদবিহারী মাঝি ঃ** বাঁকুড়ার কথা বললেন, মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি সেখানে এই অভয়ারণ্য করতে কত খরচ হবে?

**শ্রী পরিমল মিত্র ঃ** খরচ এখনও ঠিক করা হয়নি। জায়গা পাওয়া যাচ্ছে ৪৩৩৪.৭৬ একরস অব ল্যান্ড অ্যাভেলেবেল। খরচ এখন ক্যালকুলেট করা হচ্ছে।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, সেখানে কোনও মাননীয় সদস্য থাকবার সুযোগ হবে কিনা?

**শ্রী পরিমল মিত্র ঃ** এটা ভাল প্রশ্ন করেছেন। সরকার পক্ষ পারবে কিনা জানিনা কিন্তু কিছু কিছু সদস্য থাকতে পারবে যদি থাকতে চান।

## Non-payment of Water Tax by Farmers

***649**. (Admitted question No. *1029.) **Shri Naba Kumar Roy and Shri Rajani Kanta Doloi :** Will the Minister-in-charge of the Irrigation Department be pleased to state—

(a) if it is a fact that the State Government is contemplating to take action against the farmers who have defaulted in paying taxes for the water used by them from the irrigation canals;

(b) if so, what action is proposed to be taken by the Government in the matter ; and

(c) what is the total amount of such arrears of taxes ?

**Shri Pravash Chandra Roy :**

(a) & (b) As per provisions of the prevailing Acts the arrears of water rates are being recovered as public demand from the defaulting farmers, after filing certificate cases against them.

(c) The total amount of arrear water rate is Rs. 11.98 crores.

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** এই যে আপনার ১১ কোটি ৯৮ লক্ষ টাকা জলকর আদায় করা যাচ্ছে না, আপনার কাছে কি এই ধরনের কোনও খবর আছে যে কৃষক সমিতি সি. পি. এম. থেকে যাকে অ্যাপ্রুভ করেছেন, সেই কৃষক সমিতি মিটিং করে ফার্মারদের বলেছে, যেহেতু জনপ্রিয় সরকার রয়েছে, সেজন্য ট্যাক্স দিতে হবে না, এই ধরনের অভিযোগ আপনার কাছে এসেছে কিনা?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** এই রকম অ্যাপ্রুভ্যাল দিই নি, দেবার কথাও নয়, একথা ঠিক যে অনেক টাকা বাকি রয়েছে, কিন্তু পঞ্চায়েতরা যে না দেবার কথা বলেছে, তা নয়। আমি ৬টি জেলা ঘুরে এসেছি, ট্যাক্সের ব্যাপারে কিভাবে আদায় হতে পারে তার জন্য পঞ্চায়েতকে সাহায্য করার জন্য বলেছি, এটা আপনাকে জানাচ্ছি।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** আপনি ঘুরে আসার পর, পঞ্চায়েতকে তো আপনি বলে এলেন রিয়েলাইজ করার জন্য, তারা কিন্তু মিটিং করে বলেছে—আপনাদের দিতে হবে না, জনপ্রিয় সরকার রয়েছে তাই টাকা লাগবে না।

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** গত বাজেট সেশনের সময়ে লেফট ফ্রন্ট গভর্নমেন্ট ঠিক করেন যে যেহেতু ১৮ বিঘা হলে জমির খাজনা রেহাই পাবে, সেজন্য পরে এটা ঘোষণা করি যে ১৮ বিঘার উপর হলে আদায় করা হবে আর ১৮ বিঘার কম হলে, তাদের উপর থেকে আদায় করা হবে না।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** আমার প্রশ্ন হচ্ছে—মাননীয় সেচমন্ত্রী মহাশয় কি দয়া করে বলবেন, মিটিং করে এইভাবে ফারমারদের রিকোয়েস্ট করার পর কত টাকা রিয়েলাইজ করতে পেরেছেন এবং সেই হিসাব কি আপনার কাছে আছে?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** এটা এভাবে বলা যায় না, নোটিশ দিলে বলব।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** আপনার কাছে এই রকম কি কোনও খবর আছে যে মন্ত্রিসভার সদস্য বিভিন্ন জায়গায় এই রকম বক্তৃতা দিয়েছেন যে ব্যাঙ্কের কাছে ধারের টাকা দিতে হবে না, ওয়াটার ট্যাক্স দিতে হবে না, কো-অপারেটিভের টাকা দিতে হবে না?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** এই সমস্ত প্রশ্ন ইরিগেশন ডিপার্টমেন্টের সঙ্গে আসে না।

### পুরুলিয়া জেলায় চায়না ক্লে কারখানা

*৬৫০। (অনুমোদিত প্রশ্ন নং *৮২৪।) **শ্রী সত্যরঞ্জন মাহাতো ঃ** বাণিজ্য ও শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, পুরুলিয়া জেলায় চায়না ক্লে অথবা ফায়ার ক্লে কারখানা খোলার কোনও প্রস্তাব সরকারের আছে কিনা?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ**

(ক) পুরুলিয়া জেলায় একটি চায়না ক্লের খড়িমাটির খনি ও তৎসংলগ্ন ধৌতগার স্থাপনের প্রাথমিক কাজ পশ্চিমবঙ্গ খনিজ উন্নয়ন ও বাণিজ্য কর্পোরেশন হাতে লইয়াছেন।

**শ্রী সরল দেব ঃ** যেটা হাতে নিয়েছেন এই কাজটা চালু হতে কতদিন সময় লাগবে অ্যাপ্রোক্সিমেটলি, বলতে পারেন কি?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** তা বলা যাচ্ছে না। তবে জমি দখল হয়েছে, জমিতে কাজও শুরু হয়েছে, আমার মনে হয় বছর দেড়েকের মধ্যেই কাজ শুরু হয়ে যাবে।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** বর্তমানে সেখানে কোনও বেসরকারি সংস্থা চায়না ক্লের কোনও ফ্যাক্টরি করেছে কিনা?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** যে জায়গায় কথা বলছেন সেখানে করেনি।

**শ্রী নীহারকুমার বসু ঃ** এই প্রকল্পে কত লোকের কর্ম সংস্থান হতে পারে?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** এটা যখন বড় হয়ে যাবে তখন ৫/৭ শো লোকের কর্মসংস্থান হতে পারবে।

**ডাঃ বিনোদবিহারী মাঝি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এই কারখানাটি করতে কত টাকা খরচ হবে?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** আমার যতদূর মনে হয় তাতে বলতে পারি প্রায় ৫০ লক্ষ টাকার মতো খরচ পড়বে।

### Flood protection measures in Midnapore district

***651**. (Admitted question No. *261.) **Shri Rajani Kanta Doloi :** Will the Minister-in-charge of the Irrigation and Waterways Department be pleased to state—

(a) whether any work for the protection of low-lying areas of Midnapore district from floods has been or proposed to be done ; and

(b) if so, the nature of the work done ?

**Shri Pravas Chandra Roy :**

(a) Yes.

(b) For protection of low lying areas in the Midnapore district from floods, drainage projects, flood control schemes, protective works including extensive raising and strengthening of embankments specially after the floods of 1978 have been taken.

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, মেদিনীপুরকে বন্যার হাত থেকে রক্ষা করার জন্য বড় বড় স্কীম হিসাবে ঘাটাল মাস্টার প্লান, তমলুক মাস্টার প্লান—এসব নিয়ে আলোচনা হয়েছে কিনা এবং এ সম্বন্ধে আপনি কোনও স্টেপস নিয়েছেন কিনা?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** আমি আমার বাজেট বক্তৃতাতেই বলেছি যে ঘাটাল মাস্টার প্লান হয়েছে এবং তমলুক মাস্টার প্লান হয়েছে।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** আপনি বললেন যে ফ্লাড প্রটেকশনের জন্য স্কীম নেওয়া হয়েছে। কত টাকার স্কীম এ বছর নেওয়া হয়েছে জানাবেন কি?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** এইভাবে অফ হ্যান্ড বলা সম্ভব নয়, নোটিশ পেলে বলতে পারি।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** প্রতি বছর বন্যা হচ্ছে এবং মেদিনীপুর জেলার বেশ কিছু অংশ বন্যায় প্লাবিত হচ্ছে, চাষবাস হচ্ছে না এটা আমরা সকলেই জানি। সামনের বছর মেদিনীপুর জেলায় বন্যায় যাতে ক্ষতি না হয় তারজন্য নতুন কোনও স্টেপস নিয়েছেন কি?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** এইসব বিপর্যয় থেকে রক্ষা করার জন্য প্রতি বছরই আমরা ফ্লাড কন্ট্রোল স্কীম, ড্রেনেজ স্কীম নিচ্ছি এটা আপনারা সকলেই জানেন।

**শ্রী কিরণময় নন্দ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, কাঁথি মহকুমায় যে ভগবানপুর নন্দীগ্রাম মাস্টার প্ল্যানের কাজ শুরু হবার কথা ছিল সেটা শুরু হতে কতদিন সময় লাগবে?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** সেটা তৈরি হয়ে গিয়েছে, সেটা ফ্লাড কন্ট্রোল কমিশনের কাছে পাঠিয়ে দিয়েছি।

**শ্রী কিরণময় নন্দ ঃ** বন্যা নিয়ন্ত্রণের জন্য বন্যার পর যে সব কাজকর্ম ঘাটালে হয়েছিল সেই সব কাজকর্ম সম্বন্ধে কোনও অভিযোগ মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে এসেছে কি?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** লিখিত কোনও অভিযোগ আসেনি।

**শ্রী কিরণময় নন্দ ঃ** ঘাটালে যে সব কাজকর্ম হয়েছে তাতে বহু অর্থের অপচয় হয়েছে, সেটা মাননীয় মন্ত্রী মহাশয় খতিয়ে দেখবেন কি?

**শ্রী প্রভাসচন্দ্র রায় :** লিখিত অভিযোগ পেলে আমি খোঁজ নিতে পারি।

**শ্রী রজনীকান্ত দলুই :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন, ঘাটাল মাস্টার প্লান, তমলুক মাস্টার প্ল্যান এবং নন্দীগ্রাম-ভগবানপুর মাস্টার প্ল্যান তৈরি হয়েছে। গঙ্গা ফ্লাড কন্ট্রোল কমিশন এই ৩/৪টি স্কীমের মধ্যে কটা স্কীম পাস করেছেন?

**শ্রী প্রভাসচন্দ্র রায় :** ঘাটাল মাস্টার প্লানের ফার্স্ট ফেজ ফ্লাড কন্ট্রোল কমিশন অ্যাপ্রুভ করে দিয়েছে।

**শ্রী কিরণময় নন্দ :** পাঁশকুড়া সাবডিভিসনে পিঁয়াজখালিতে একটা স্কীম হয়েছিল, তার টেন্ডারও হয়েছিল, সেখানে জঙ্গল কাটার জন্য বহু টাকা ধরা হয়েছিল অথচ সেখানে জঙ্গলের কোনও অস্তিত্বই নেই-এটা মাননীয় মন্ত্রী মহাশয় জানেন কি?

**শ্রী প্রভাসচন্দ্র রায় :** এটা অফ হ্যান্ড বলা শক্ত, নোটিশ পেলে বলতে পারি।

**শ্রী সন্দীপ দাস :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই মাস্টার প্ল্যানের মধ্যে চন্ডাই নদীর সংস্কারের কোনও পরিকল্পনা আছে কি?

**শ্রী প্রভাসচন্দ্র রায় :** ওর মধ্যে রয়েছে।

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, কলাবেড়িয়া খালের রি-এক্সকেভশনের যে স্কীম সেই স্কীমের কাজ কবে শুরু হবে?

**শ্রী প্রভাসচন্দ্র রায় :** ল্যান্ড অ্যাকুইজিশন ইত্যাদি ব্যাপারে সমস্ত কিছু এখনও ক্লিয়ার হয়নি যেজন্য কাজ এগুতে পারছে না।

**শ্রী রজনীকান্ত দলুই :** আমরা জানি সুন্দরবনের দায়িত্বও আপনার হাতে রয়েছে। সুন্দরবনের প্রতি যেভাবে দৃষ্টি দিয়ে আপনি কাজ করছেন মেদিনীপুর জেলাকে বাঁচাবার জন্য উইথ অল সিনসিয়ারিটি সেইভাবে আপনি দয়া করে কাজ করবেন কি?

**শ্রী প্রভাসচন্দ্র রায় :** এই প্রশ্ন আসে না। বরং আমি এটা বলতে পারি আপনার জেলায় কম নজর দেওয়া হচ্ছে না, বেশি করে নজর দেওয়া হচ্ছে।

**শ্রী কিরণময় নন্দ :** ক্ষীরাই বক্সি স্কীমে জমি না পাবার জন্য কাজ হচ্ছে না। এই জমি অধিগ্রহণ কত দিনে শেষ হবে, মন্ত্রী মহাশয় বলবেন কি?

**শ্রী প্রভাসচন্দ্র রায় :** আমি এই বিষয়ে ল্যান্ড রেভিনিউ ডিপার্টমেন্টকে জানিয়েছি।

### বিবেকানন্দ সেতুর নিকট হুগলি নদীতে চড়া

***৬৫৩।** (অনুমোদিত প্রশ্ন নং *১৪৩১।) **শ্রী সরল দেব :** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, দক্ষিণেশ্বর বিবেকানন্দ সেতুর নিকটা গঙ্গা নদীর বুকে বিরাট চড়া জেগে উঠেছে ; এবং

(খ) সত্য হইলে, উক্ত "চড়া" রোধ করার জন্য রাজ্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করিতেছেন?

**শ্রী প্রভাসচন্দ্র রায় :**

(ক) হ্যাঁ।

(খ) এটা কেন্দ্রীয় সরকারের উপরে নির্ভরশীল।

**শ্রী সরল দেব :** আপনি যে বক্তব্য রাখলেন সেটা কেন্দ্রীয় সরকারের উপর নির্ভরশীল। ড্রেজিং করে চড়াগুলি কাটার কাজটা তো আপনি করতে পারেন এবং রাজ্য সরকার এটা নিশ্চয় করতে পারেন। এই বিষয়ে আপনি কি চিন্তা করছেন?

**শ্রী প্রভাসচন্দ্র রায় :** ড্রেজিংটাও আমাদের হাতে নির্ভর করে না। এই ড্রেজিংটা ক্যালকাটা পোর্টের উপর নির্ভরশীল। ক্যালকাটা পোর্ট সেন্ট্রাল শিপিং অ্যান্ড ট্রান্সপোর্ট মিনিস্টারের আন্ডারে। আমরা এই ব্যাপারে তাদের বলেছি এবং ড্রেজিং শুরু হয়েছে। আগামী ২ তারিখে কেন্দ্রীয় শিপিং অ্যান্ড ট্রান্সপোর্ট মিনিস্টার আসছেন। তার সঙ্গে যুক্তভাবে বৈঠক করে আর কি করা যায় সেই সিদ্ধান্ত করা হবে।

**শ্রী সুমন্তকুমার হীরা :** পলতা থেকে পানীয় জল কলকাতায় আসে। সেই পানীয় জল আসার উৎস গঙ্গায় এই ধরনের চড়া পড়ার ফলে পানীয় জলের অবস্থা বিপদাপন্ন হয়ে পড়েছে। গার্ডেন রিচে সি. এম. ডি. এ. অথরিটি যে জল প্রকল্প করেছে সেই জল পাওয়া যাবে না, জলে নোনা আরও বেড়ে যাবে। কাজেই সেখান থেকে চড়া অপসারিত যদি না করা যায়, গঙ্গার জল যদি না বাড়ানো যায় তাহলে এই সব সমস্যা দেখা দেবে। কাজেই এই বিষয়টি কেন্দ্রীয় সরকারের দৃষ্টিতে এনে ব্যবস্থা গ্রহণ করবেন কি?

**শ্রী প্রভাসচন্দ্র রায় :** আমরা এটা জানি। মাননীয় সদস্যরা জানেন ফরাক্কা ব্যারেজ থেকে গঙ্গার জল কম আসার জন্য হুগলি নদীর মিষ্টি জলে ক্রমশ লবণাক্ত অংশ বাড়ছে। আপনারা জানেন ফরাক্কা ব্যারেজ থেকে যাতে বেশি করে জল পেতে পারি সেই চেষ্টা চলছে। ইতিমধ্যে যেখানে নাব্যতা কমে গিয়েছিল ক্যালকাটা পোর্ট অথরিটির চিফ ইঞ্জিনিয়ারকে ডেকে তার সঙ্গে আলোচনা করেছি। আরও আলোচনা করে চূড়ান্ত সিদ্ধান্ত নেওয়া হবে।

### মুর্শিদাবাদ জেলার দক্ষিণে ভাগিরথী ও পদ্মার মিলনের সম্ভাবনা

*৬৫৪। (অনুমোদিত প্রশ্ন নং *২০২৭।) **শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান :** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, (১) মুর্শিদাবাদ জেলায় ধুলিয়ান শহরের দক্ষিণে ভাগিরথী ও পদ্মা নদী মিশিয়া যাইবার আশঙ্কা দেখা দিয়াছে, ও (২) এই দুইটি নদী একত্রিত হইয়া গেলে ফরাক্কা বাঁধের উদ্দেশ্য ব্যর্থ হইয়া যাইবে ও হুগলি নদীতে জল সরবরাহ বন্ধ হইয়া যাইবে ;

(খ) সত্য হইলে, উক্ত বিষয়ে সরকার কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন বা করিতেছেন ; এবং

(গ) বর্তমানে ঐ নদী দুইটির নিকটতম দূরত্ব কত?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ**

(ক)

(১) হ্যাঁ, ধুলিয়ান শহরের ১৪ মাইল দক্ষিণে (ভাটিতে) সিদাইগাছি নামক স্থানে গঙ্গা ও ভাগিরথী নদী মিশিয়া যাইবার আশঙ্কা আছে,

(২) নদী দুইটি এক হইয়া গেলে ফরাক্কা ব্যারেজ প্রকল্পের হুগলি নদীতে জল সরবরাহ করিবার ব্যাপারে আশঙ্কা আছে,

(খ) সিদাইগাছি এলাকায় তিনটি ছোট ছোট বোল্ডার স্পার করিবার ফলে ঐ এলাকায় গঙ্গা নদীর ভাঙন আপাতত ঠেকানো গিয়াছে। তবে কতদিন উহা ঠেকাইয়া রাখা যাইবে বলা কঠিন। বর্তমানে ঐ এলাকার কাজ ফরাক্কা ব্যারেজ প্রকল্প কর্তৃপক্ষ করিবেন বলিয়া স্থির হইয়াছে।

(গ) বর্তমানে দূরত্ব ১.৩ মাইল মতো দাঁড়াইয়াছে।

[1-40 — 1-50 P.M.]

**শ্রী মহঃ সোহবার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, নিকটতম দূরত্বে গিরিয়া অঞ্চলে ফারাক্কা ব্যারেজের কাজ করতে সি. পি. এম.-এর লোকেরা বাধা দিচ্ছে। গত ১৫/২০ দিন ধরে কাজ বন্ধ হয়ে আছে, তারা কাজ করতে দিচ্ছে না। এই রকম খবর মন্ত্রী মহাশয়ের কাছে আছে কি?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** এই রকম খবর আমার কাছে নেই। তবে আমি জানি আমাদের কর্মীরা এই ব্যাপারে সরকারকে সাহায্য করছেন এবং করবেন।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে কোথায় কোথায় আপনাদের কর্মীরা আপনাকে কাজ করার জন্য সাহায্য করছেন?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** এই প্রশ্নের কোনও জবাব দেওয়া যায় না।

### Geological Prospecting for Minerals in Midnapore district

***655.** (Admitted question No. *1059.) **Shri Rajani Kanta Doloi :** Will the Minister-in-charge of Commerce and Industries Department be pleased to state—

(a) if any investigation has been carried out by State Government in Geological Prospecting for Minerals in any area in Midnapore district ;

(b) if so, the result of such investigation ?

**Dr. Kanailal Bhattacharyya :**

(a) No.

(b) Does not arise.

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, জুয়োলজিক্যাল সার্ভে অব ইন্ডিয়া, তারা কি মেদিনীপুরে ঝাড়গ্রামের একটা অংশ নিয়ে কোনও সার্ভে করছেন, এখানে কোনও মিনারেল পাওয়া যাবে কিনা, এই রকম খবর আছে কি?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** জুয়োলজিক্যাল সার্ভে অব ইন্ডিয়া সাধারণত ইনভেস্টিগেশন করে কোথায় স্টেট করবে। এরা নিজেরাই ঠিক করে নেয়। সেই অনুযায়ী মেদিনীপুর জেলায় এতদিন পর্যন্ত পড়েনি। এবারে রিসেন্টলি ওরা ঠিক করেছে যে একটা বেস মেটাল এই অঞ্চলে বিশেষ করে পুরুলিয়া, বাঁকুড়া, ঝাড়গ্রাম-এর কোনও জায়গায় আছে সেটা দেখার জন্য একটা সার্ভে করছে। যার ফলে ঝাড়গ্রাম সাব ডিভিসন মেদিনীপুর ডিস্ট্রিক্টে ২/৪ বছর ধরে কাজ শুরু হয়েছে।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে এই জুয়োলজিক্যাল সার্ভের জন্য কোনও অ্যাডভাইসরি কমিটি অ্যান্ড প্রোগ্রামিং কমিটি আছে কি না?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** প্রোগ্রামিং কমিটি যেটা আছে তাতে আমাদের স্টেট রিপ্রেজেন্টেটিভ আছে। কিন্তু একজন রিপ্রেজেন্টেটিভ দিয়ে সব হয় না। আর তাছাড়া আমাদের স্টেটের যেখানে অ্যাকচুয়ালি মিনারেল বিয়ারিং এরিয়া সেগুলি প্রথমে প্রস্পেক্টিং করতে হবে। সেদিকে প্রথম নজর দেওয়া হয়েছে। মেদিনীপুর, ঝাড়গ্রাম মহকুমা ছাড়া অন্য জায়গায় এখন আমরা নজর দিতে পারিনি।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে এখন কোথায় কোথায় নজর দিয়েছেন?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** আমি বলেছি যে পুরুলিয়া, বাঁকুড়া, বীরভূম, ঝাড়গ্রাম এবং নর্থ বেঙ্গলের জলপাইগুড়ির উপরের দিকে এবং দার্জিলিং ডিস্ট্রিক্ট— এই সব জায়গায় হচ্ছে।

### ফরাক্কা ব্যারেজের ফিডার ক্যানেল

*৬৫৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৯৬।) **শ্রী বীরেন্দ্রনারায়ণ রায়, শ্রী আবুল হাসনাত খান, শ্রী আতাহার রহমান ও শ্রী দীনবন্ধু মাঝি ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ফরাক্কা ব্যারেজের ফিডার ক্যানেল খননের ফলে ক্যানেলের পশ্চিমদিকে কত একর জমি কত দিন ধরে জলমগ্ন রহিয়াছে ;

(খ) ইহার ফলে ফসলের ক্ষতির পরিমাণ সরকার নিরূপণ করিয়াছেন কি ;

(গ) করিয়া থাকিলে (১) ক্ষতির পরিমাণ কত, ও (২) ক্ষতিপূরণের জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন বা করিতেছেন ; এবং

(ঘ) আবদ্ধ জল নিকাশের কোনও ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে কি?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ**

(ক) ফরাক্কা ব্যারেজের ফিডার ক্যানেল খননের ফলে ক্যানেলের পশ্চিম দিকে ১৮,২৭৯ একর জমি ১৯৭৫ সাল হইতে জলমগ্ন রহিয়াছে।

(খ) হ্যাঁ।

(গ) (১)

| ফসলি জমির প্রকৃতি | জলমগ্ন জমির পরিমাণ |
|---|---|
| আউশ | ৩,৯৪০ একর |
| আমন | ২,১১৭ একর |
| বোরো | ১,১৬৯ একর |
| রবিশস্য | ৩,৬১৪ একর |
| শাকসবজি | ৪৮ একর |

এই সরল জমির ফসলের বাৎসরিক উৎপাদন মূল্য ৮১ লক্ষ টাকা।

রাজ্য সরকারের তৈয়ারি এ সম্পর্কে এক পরিকল্পনা ফরাক্কা ব্যারেজ কর্তৃপক্ষ কর্তৃক অনুমোদিত হইয়াছে এবং তদনুযায়ী তাহারা কাজ আরম্ভ করিয়াছেন। কাজ সম্পন্ন হইলে পূর্বাবস্থা ফিরিয়া আসিবে।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** এই যে ১৮ হাজার একর জমি জলমগ্ন হয়ে রয়েছে, এই জলমগ্ন এলাকাকে দূরীভূত করে যাতে ওখানে চাষ হয় তার জন্য কি ব্যবস্থা হচ্ছে, তারা কোনও ক্ষতিপূরণ পাবেন কি না?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** ওখান থেকে জল অপসারণের জন্য ভারত সরকারের কাছে প্রস্তাব পাঠিয়েছিলাম, তারা অনুমোদন করেছেন, সেই কাজ ফরাক্কা ব্যারেজ অথারিটি করছে।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** এই স্কীমে কত টাকা বরাদ্দ করা হয়েছে বলতে পারবেন?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** ফরাক্কা ব্যারেজ করেছে। সতুরাং এই ব্যাপারে আমরা কিছু বলতে পারব না।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** এই ব্যাপারে কেন্দ্রীয় সেচমন্ত্রীর সঙ্গে আলোচনা হয়েছে কি? তারা সব টাকা দেবেন কি, আপনাদেরও টাকা দিতে হবে, তারা সব দায়িত্ব নেবেন, না, আপনাদেরও দায়িত্ব নিতে হবে, এই ব্যাপারে কোনও আলোচনা হয়েছে কি?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** এই সম্পর্কে কোনও আলোচনা হয়নি। তবে ২৭০ মাইল নিয়ে এলাকা, তাতে কি ভাবে কাজ কর্ম হবে, এই সম্পর্কে তার সঙ্গে আমার আলোচনা হয়েছে।

## Held Over Starred Questions
## (to which written answers were laid on the Table)

### দেগঙ্গা ব্লকের যাদবপুর বোয়ালিয়া খাল

***৫২৩।** (অনুমোদিত প্রশ্ন নং *১৯৯১।) **শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, ২৪ পরগনার দেগঙ্গা ব্লকের অন্তর্গত যাদবপুর বোয়ালিয়া খালটি বিদ্যাধরী নদী পর্যন্ত সংস্কারের কাজ কয়েক বৎসর পূর্বে আরম্ভ করিয়া বন্ধ করিয়া দেওয়া হইয়াছিল ;

(খ) সত্য হইলে, উহার কারণ কি ; এবং

(গ) উক্ত খালটি আশু সংস্কারের পরিকল্পনা সরকারের আছে কি?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সেচ ও জলপথ বিভাগ কর্তৃক উক্ত খালটি সংস্কারের কাজ ইতিপূর্বে গ্রহণ করা হয় নাই।

(খ) এই প্রশ্ন ওঠে না।

(গ) না।

## Starred Questions
## (to which written answers were laid on the Table)

### রক ফসফেট থেকে সার উৎপাদনের কুটিরশিল্প স্থাপনের প্রস্তাব

***৬৫২।** (অনুমোদিত প্রশ্ন নং *২৪৪৭।) **শ্রী মহাদেব মুখার্জি ঃ** বাণিজ্য ও শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি বলরামপুর থানার বেলডিতে রক ফসফেট থেকে সার তৈরি করার জন্য ক্ষুদ্র ও কুটির শিল্প স্থাপনের কোনও পরিকল্পনা আছে কি?

**বাণিজ্য ও শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

বেলডির রক ফসফেটের মান ও পরিমাণ সম্বন্ধে আজ পর্যন্ত লব্ধজ্ঞানের ভিত্তিতে এ ধরনের পরিকল্পনা লওয়ার কথা এখন উঠে না।

## Adjournment Motion

**Mr. Deputy Speaker :**

I have received four notices of Adjournment Motions one each from Shri Suniti Chattaraj, Shri Haripada Jana (Pingla), Shri Kiranmay Nanda and Shri Balailal Das Mahapatra.

In the first Motion, Shri Chattaraj wants to discuss on the power crisis in West Bengal.

In the second Motion, Shri Jana wants to discuss about the recent drought situation in West Bengal.

In the third Motion, Shri Nanda wants to raise discussion on alleged malpractice in the appointment of the Home Guards.

In the fourth Motion, Shri Das Mahapatra wants to raise discussion for convening an all-party meeting for the solution of Assam situation.

On Power crisis, discussion was made in this Session on a motion under rule 185. Besides, I already withheld my consent yesterday on motions on the same subject.

Regarding drought situation a motion under rule 185 has already been admitted by the Speaker. The Member may discuss the matter when the motion will come up before the House.

The third notice submited by Shri Nanda does not contain any motion. It only contain a short statement. So I do not consider it as a motion at all.

The fourth motion relates to a subject on which a motion under rule 185 has already been adopted by the House.

So, I withhold my consent to all the motions.

I have not treated Shri Nanda's motion as in order who has only submitted a statement.

However, the members except Shri Kiranmay Nanda may read the motions as amended.

**শ্রী কিরণময় নন্দ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি আজকে আমার মোশনটাকে যে স্টেটমেন্ট বলছেন, আমি আপনাকে অনুরোধ করব, আজ পর্যন্ত হাউসে আমরা অ্যাডজোর্নমেন্ট মোশন টেবল করেছি, সব এই ভাবে টেবল করেছি এবং মাননীয় অধ্যক্ষ মহাশয় আজ পর্যন্ত এর পূর্বে এই মোশন তোলবার সুযোগ দিয়েছেন। আমি আপনার কাছে অনুরোধ করব, আমি যে অভিযোগ করেছি অ্যাডজোর্নমেন্ট মোশনের মধ্যে, এছাড়া হাউসের দৃষ্টি আকর্ষণ করার অন্য কোনও স্কোপ নেই।

[1-50 — 2-00 p.m.]

মাননীয় মন্ত্রী শ্রী রাম চ্যাটার্জি এখানে উপস্থিত আছেন, আমি তার দপ্তর সম্পর্কে যে অভিযোগগুলি সেগুলিই মোশনে দিয়েছি। আমি আপনাকে অনুরোধ করছি যে, আপনি আমাকে

মোশনটি পড়তে দিন, আমার প্রিভিলেজ কার্টেল করবেন না। যেহেতু মোশনে মন্ত্রীর সম্বন্ধে উল্লেখ করা হয়েছে সেহেতু আপনি পড়তে দিতে চাইছেন না। কিন্তু উল্লেখের সময়ে মন্ত্রীদের সম্বন্ধে উল্লেখ করলে সেটা আপনি করতে দেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি আমাকে আমার মোশনটি পড়তে দিন। মোশনে আমি হোম গার্ডেন নিয়োগ সম্বন্ধে এবং তাদের ট্রেনিং-এর সম্বন্ধে গুরুতর অভিযোগ করেছি। এই দপ্তর থেকে বহু ছেলেকে ট্রেনিং-এর সময়ে চাকরি দেওয়া হবে বলে স্তোক বাক্য দেওয়া হয়েছিল। আমরা যখন জেলায় যাচ্ছি তখন সেই সমস্ত ছেলেরা আমাদের কাছে আসছে এবং এসে অভিযোগ করছে যে, বামফ্রন্টের মন্ত্রী আমাদের স্তোক বাক্য দিয়ে ট্রেনিং দিতে নিয়ে যায়, কিন্তু চাকরি দেয় না।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আমি আপনার পয়েন্ট অফ প্রিভিলেজ শুনেছি। কিন্তু আপনার এই অ্যাডর্জোনমেন্ট মোশনটিকে আমি অ্যাডর্জোনমেন্ট মোশন হিসাবে ট্রিট করছি না। কারণ অ্যাডর্জোনমেন্ট মোশনের জন্য আমাদের রুলস আছে এবং এর জন্য একটা প্রেসক্রাইবড ফর্ম আছে। সেই ফর্মটা আপনাদের ফিল-আপ করতে হয়। আপনারা ফিল আপ করে দেবার পরে আমি সেটা দেখি। কিন্তু আপনি যেটা জমা দিয়েছেন সেটার প্রথম প্যারাগ্রাফটায় কিছু নেই, শুধু স্টেটমেন্টের জায়গায় আপনি একটা স্টেটমেন্ট দিয়েছেন। সুতরাং a statement cannot be treated as an adjournment motion. That is why I told that your adjournment motion is not an adjournment motion at all. It is not in the proper form যাই হোক এখন আমি শ্রী সুনীতি চট্টরাজকে তার অ্যাডর্জোনমেন্ট মোশনের এডিটেড পোর্সানটুকু পড়তে বলছি।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তারা কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হ'ল—

**বিদ্যুত উৎপাদনের অব্যবস্থা ও বিদ্যুত সংকট**

বর্তমান বিদ্যুত সংকটের জন্য কৃষি, শিল্প, বিদ্যালয় প্রভৃতি চরম সংকটের মুখে পড়েছে।

কৃষির জন্য জল পাওয়া যাচ্ছে না—উৎপাদন ব্যবস্থা ভেঙ্গে পড়ার জন্য শিল্পগুলি বন্ধ হতে চলেছে। স্কুল, কলেজে ছাত্ররা দারুণ সংকটের মধ্যে পরীক্ষার হলে কষ্ট পাচ্ছে।

সানতালডিহি, ডি. পি. এল. ব্যান্ডেল প্রভৃতি বিদ্যুত উৎপাদন কেন্দ্রে উৎপাদন ব্যবস্থা ভেঙ্গে পড়েছে।

তাই আজ সভা মুলতুবি রেখে বিদ্যুত সংকট মোচনের ব্যবস্থার জন্য আলোচনা করা হউক।

মাননীয় ডেপুটি স্পিকার, স্যার, আজকে পশ্চিমবাংলায় বিদ্যুতের জন্য কি অব্যবস্থা চলছে তা আপনি জানেন। সেই জন্যই মাই সাবমিশন বিফোর ইয়োর অনার, এটা একটা সিরিয়াস ক্রাইসিস, গত কাল এবং গত পরশু বিদ্যুত ঘাটতি সর্বকালের রেকর্ডকে ছাড়িয়ে গেছে। গোটা পশ্চিমবাংলায় ৩৯০ মেগাওয়াট ঘাটতি, কলকাতায় ২১০ থেকে ২৩০ মেগাওয়াট

ঘাটতি। এই রেকর্ড পশ্চিমবাংলার কোনও সরকার করতে পারেনি। এই অব্যবস্থার জন্য দায়ী কে, কি কারণে এই অবস্থা হচ্ছে সেটা আমরা আলোচনা করতে চাই। আজকে সাঁওতালদিহি, ব্যান্ডেল প্রভৃতি সমস্ত জায়গায় অভিজ্ঞ লোকেদের বসিয়ে দেওয়া হচ্ছে। সব জায়গায় সিটুর দুটি ফ্যাকশনাল গ্রুপের মধ্যে ঝগড়ার ফলে আজকে এই অবস্থা হচ্ছে।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আপনারা সবাই বসুন, হাউসের সময় নষ্ট করবেন না।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** আজকে সারা পশ্চিমবঙ্গ নষ্ট হতে বসেছে, আধ ঘন্টা সময় দিন আলোচনা করার জন্য আমরা গতকাল অ্যাডজোর্নমেন্ট মোশন দিয়েছিলাম আপনি অ্যালাউ করেন নি। জ্যোতিবাবু বিলের উপর অনেক কিছু বলেছেন বিদ্যুৎ সম্বন্ধে। আপনি অ্যালাউ করুন, এটা সিরিয়াস ইস্যু।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** অন এ পয়েন্ট অফ অর্ডার স্যার, মুখ্যমন্ত্রী যে সমস্ত বক্তব্য রেখেছেন বিদ্যুতের বিষয়ে সেই সম্বন্ধে আপনার মাধ্যমে সভার দৃষ্টি আকর্ষণ করছি। এই বিদ্যুৎ দপ্তর নিয়ে মুখ্যমন্ত্রী মহাশয় ব্যর্থ হয়েছেন, তিনি পারছেন না। এখানে অন্যান্য অনেক মন্ত্রী রয়েছেন, সি. পি. এমের অনেক পাওয়ারফুল সিনিয়ার মেম্বার রয়েছেন তাদের কাউকে দিয়ে দিন। তার অপদার্থতা পশ্চিমবঙ্গের মানুষ বুঝতে পেরেছে।

**(তুমুল হট্টোগোল, এই সময়ে অনেক সদস্য এক সঙ্গে বক্তব্য রাখিবার জন্য উঠিয়া দাঁড়ান)**

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আমি দাঁড়িয়ে আছি, আপনারা বসুন।

**ডাঃ হরমোহন সিনহা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার পয়েন্ট অফ অর্ডার হচ্ছে বিরোধী পক্ষ থেকে প্রতিদিন একটা জিনিস নিয়ে তিক্ততার সৃষ্টি করার চেষ্টা করা হচ্ছে। সিরিয়াস ব্যাপার যদি কিছু থাকে তো তারা সেটাকে লাইট করে দেবার চেষ্টা করছেন।

**(ভীষণ গোলমাল)**

**শ্রী সেখ ইমাজ্জুদিন ঃ** আমি কাল মুর্শিদাবাদ থেকে এসেছি, সেখানে দেখেছি বিদ্যুতের জন্য ডিপ টিউবওয়েলের জল তোলা যাচ্ছে না ফলে চাষের কাজ বন্ধ হয়ে যাচ্ছে। মুখ্যমন্ত্রীর দ্বারা বিদ্যুত দপ্তর চলবে না, অন্য কাউকে দিয়ে এই দপ্তর চালানো হোক। দেশের সমস্ত কাজ বন্ধ থাকবে এটা হতে পারে না।

**(ভীষণ গোলমাল, অনেক সদস্য বলিবার জন্য দাঁড়ান)**

**শ্রী নবকুমার রায় ঃ** অন এ পয়েন্ট অফ অর্ডার স্যার, আমরা কিছুদিন ধরে লোড শেডিংয়ের কথা বলছি, উত্তরবাংলায় লোকে লোডশেডিং কি তাই জানে না, কারণ সেখানে মানুষ পাওয়ার একেবারেই পায় না।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** জিরো আওয়ারে আপনাদের সময় দেব, তখন বলবেন, এখন বসুন।

**শ্রী কিরণময় নন্দ ঃ** আমার মুলতুবি প্রস্তাব আমি সংশোধন করে দিচ্ছি সেটা কি আপনি আমাকে পড়বার সুযোগ দেবেন?

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** সেটা আমি দেখে আপনাকে বলছি।

**শ্রী হরিপদ জানা (পিঙ্গলা) ঃ** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতুবি রাখছে। বিষয়টি হ'ল—

**খরায় কবলিত পঃ বাংলার মানুষের দুর্গতি—**

পশ্চিমবাংলায় কখনও বন্যা কখনও খরা লেগেই আছে। বিধ্বংসী বন্যার পর গত ইং ১৯৭৮ সালের ১৯৭৯ সাল থেকে পশ্চিমবঙ্গ আবার খরা কবলে জর্জরিত। গত বৎসরে থেকে আজ পর্যন্ত বৃষ্টি নেই, প্রচন্ড রৌদ্রের তাপে দেশের মানুষ ও পশু পক্ষী কষ্ট পাচ্ছে ফসলের জমি নদী খাল, বিল, ঝিল, পুকুর খানা, ডোবা ও টিউবওয়েল প্রভৃতি সবই শুকাইয়া গিয়াছে, লক্ষ লক্ষ মানুষের ঘরে খাদ্য নেই, জল নেই, কাজ নেই, গত ২৮শে এপ্রিল মেদিনীপুর জেলা অফিসার জানিয়েছেন গত দুই সপ্তাহ থেকে তাপ প্রবাহের ফলে ৭ জন সর্দ্দিগর্মিতে মারা গিয়েছে এবং ২০০ জন সর্দ্দি গর্মিতে আক্রান্ত হয়ে বিভিন্ন হাসপাতালে ভর্তি হয়েছেন। শহরের কুয়াগুলি শুকাইয়া গিয়াছে, পানীয় জলের প্রচন্ড অভাব দেখা দিয়েছে কাঁথি ও নন্দীগ্রাম অঞ্চলে কলেরা ও আন্ত্রিক রোগ দেখা দিয়েছে। কাঁথি মহকুমায় ৫ জন কলেরায় মারা গিয়েছে।

**শ্রী বলাইলাল দাস মহাপাত্র ঃ** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হ'ল—

**আসাম সমস্যা সমাধানে সর্বদলীয় বৈঠকের প্রস্তাব।**

আসামে বিদেশি বিতাড়নের আন্দোলন যেভাবে একের পর এক উত্তরপূর্ব ভারতের অন্যান্য রাজ্যে ছড়িয়ে পড়ছে, তা সারা ভারতের ঐক্য ও জাতীয় সংহতির পক্ষে শুধু এক বিপদ জনক অবস্থার সূচনা করছে, তা নয়, সারা ভারতের রাজনৈতিক অর্থনৈতিক ও প্রশাসনিক ক্ষেত্রেও বিপর্যয় সৃষ্টি করেছে।

কেবল দমন ও পীড়নের দ্বারা উত্তর পূর্বাঞ্চলীয় রাজ্যগুলির এই জটিল সমস্যা সমাধান সম্ভব নহে। একটি শান্তিপূর্ণ পরিবেশের মধ্যে মানবিক দৃষ্টি নিয়ে এর রাজনৈতিক সমাধানের সূত্র বাহির করার জন্য প্রধানত কেন্দ্রীয় সরকারকে দয়িত্ব গ্রহণ করতে হবে।

এই সমস্যা সমাধানের জন্য সর্বস্তরের প্রতিনিধি স্থানীয় ব্যক্তিগণকে নিয়ে যাতে অবিলম্বে একটি বৈঠকের ব্যবস্থা হয়, তার জন্য কেন্দ্রীয় সরকারকে অনুরোধ জানানোর জন্য আলোচনা হোক।

স্যার, আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে অনুরোধ করব তিনি যেন এ বিষয়ে একটু অগ্রণী হন। তিনি আসাম এবং উত্তর পূর্বাঞ্চলের রাজ্যগুলি সম্পর্কে যে ভূমিকা নিয়েছেন তা

অভিনন্দনযোগ্য। আমি বলছি এ বিষয়ে গোল টেবিল বৈঠক যাতে অবিলম্বে হয় তার জন্য তিনি কেন্দ্রীয় সরকারের সঙ্গে যোগাযোগ করে এর একটা শান্তিপূর্ণ মীমাংসার ব্যবস্থা করুন।

**শ্রী কিরণময় নন্দ ঃ** স্যার, আপনি যে আমাকে পড়বার সুযোগ দিয়েছেন তার জন্য আমি আপনাকে ধন্যবাদ দিচ্ছি। জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল—

হোমগার্ড নিয়োগে দুর্নীতি, অভিযোগ ও অসামরিক প্রতিরক্ষা দপ্তরে চাকুরি দেওয়া নিয়ে মন্ত্রী মহোদয়ের তামাশা ঃ—

পশ্চিমবাংলার বিভিন্ন প্রান্ত থেকে আদিবাসী যুবকদের সিভিল ডিফেন্স-এর কাজে লাগানো হবে বলে কলকাতায় নিয়ে এসে ট্রেনিং দেওয়া হয়। এই সমস্ত বেকার যুবকদের চাকুরির আশ্বাস দেওয়া হয়। কিন্তু বর্তমানে চাকুরি পাওয়ার ব্যাপারে তাদের মধ্যে হতাশা দেখা দিয়েছে।

**শ্রী রাম চ্যাটার্জি ঃ** স্যার, আপনি আমাকে জবাব দেবার সুযোগ দিন।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** স্যার, এটা একটা সিরিয়াস ব্যাপার। মন্ত্রী মহাশয় যখন উপস্থিত আছেন তখন ওনাকে বলতে দিন।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** মন্ত্রী মহাশয় যদি জবাব দেন তাহলে তার মানে হচ্ছে মোশনটা অ্যালাউড হয়ে গেল। কিন্তু আমি যেটা ডিসঅ্যালাউ করেছি সেখানে How I will allow him to give his reply.

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** স্যার, অন এ পয়েন্ট অব অর্ডার। আপনি দেখছেন রোজ এখানে খরা বন্যা এবং বিদ্যুত নিয়ে আলোচনা হচ্ছে। পশ্চিমবাংলায় যে দিন থেকে এই বামফ্রন্ট সরকার এসেছে সেইদিন থেকে বন্যা খরা এবং বিদ্যুত সংকটে পশ্চিমবাংলা শেষ হয়ে যাচ্ছে। সেই জন্য আপনার মাধ্যমে বলছি যে, একটা শান্তিশোস্তেন করুন পুজা-আচ্ছা করুন যাতে পশ্চিমবাংলাকে বাঁচানো যায় এবং আপনি তার পুরোহিত হউন।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আজকের ডিসকাশনের জন্য যদি ১২ পর্যন্ত করতে চান আমি বসব। কিন্তু আমাদের যে রেগুলার বিসনেস আছে সেটা শেষ হতে দিন।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** স্যার, ১২টা পর্যন্ত আমাদের থাকতে আপত্তি নেই কারণ পরিমলবাবু আমাদের একটা কার্ড দিয়েছেন।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** যারা এই কার্ড পাননি তারা আমাদের কাউন্টার থেকে কার্ড নিয়ে নেবেন।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** শ্রী কিরণময় নন্দ তার মুলতুবি প্রস্তাবের একটা গুরুতর অফিযোগ করেছেন যে সাঁতার কেটে বেড়াচ্ছেন। পশ্চিমবঙ্গ যখন ডুবে গেল যখন অন্ধকার হয়ে গেল তখন এই সাঁতার কাটার ব্যবস্থা কোথায় করেছেন সেটা আমি জানতে

চাই। মন্ত্রী মহাশয় জবাব দিতে চাইছেন কিন্তু আপনি বাধা দিলেন। আমরা জানতে চাই আসল ঘটনাটা কি।

[2-10 — 2-20 p.m.]

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আপনার কাছে আমরা অশেষ কৃতজ্ঞ আপনি বিরোধীদের কণ্ঠ রোধ করেন না, তাদের বক্তব্য বলবার সুযোগ দেন। মাননীয় মন্ত্রী সুদূর ইউরোপ থেকে ঘুরে এসেছেন, সেখানকার রাষ্ট্রব্যবস্থা কি সেটা দেখে এসেছেন। তার নাম করে একটা অভিযোগ এখানে উঠেছে এবং তিনি পারসোনাল এক্সপ্লানেশনে তার উত্তর দিতে উঠেছিলেন। আমার প্রিভিলেজ হচ্ছে আমি ডিসকাশনের সুযোগ চাচ্ছি না—কিন্তু মন্ত্রীর পারশোনাল এক্সপ্লানেশন শোনার আমাদের দেওয়া উচিত।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আমি যখন মোশনটা ডিসঅ্যালাউ করেছি তখন সেই মোশন সম্পর্কে যখন কনসার্ন ডিপার্টমেন্টের মন্ত্রী বলতে চেয়েছেন তখন আমি সেটা বলতে দেব না—অলরেডি আমি এটা বলে দিয়েছি।

**শ্রী মহঃ সোহরাব ঃ** গত কাল যখন ইলেক্ট্রিসিটি বিল নিয়ে আলোচনা হচ্ছিল তখন মাননীয় মুখ্যমন্ত্রী তার বক্তব্যের মধ্যে বলেছেন যে বিগত কংগ্রেস আমলে এই সমস্ত স্টেট ইলেক্ট্রিসিটি বোর্ডে নাকি সমাজদ্রোহীদের কাজে নিয়েছেন যারা ঐ রাইটার্স বিল্ডিং এর পাশে দেশলাই কাঠি নিয়ে ঘুরে বেড়ায়। আমরা এর তীব্র প্রতিবাদ করছি। তার অপদার্থতা ঢাকবার জন্য তিনি কংগ্রেস আমলকে দোষারোপ করেছেন। এটা তিনি সম্পূর্ণ অসত্য কথা বলেছেন।

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য কিরণময় নন্দ যে অ্যাডজোর্নমেন্ট মোশন এনেছেন আপনি তাকে ডিসঅ্যালাউ করেছেন। তবু আমি বলছি এখানে মন্ত্রী মহাশয় উপস্থিত আছেন তাকে আপনি বলতে দিন কারণ মন্ত্রীর বিরুদ্ধে, ডিপার্টমেন্টের বিরুদ্ধে তিনি বলেছেন। আপনি তাকে একটু বলতে বলুন এর মধ্যে সত্যতা আছে কিনা?

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** না বলতে দেব না। আপনি বসুন।

**শ্রী হবিবুর রহমান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিধাসসভার সময় যাতে নষ্ট না হয় সেইজন্য আপনি সদস্যদের কাছে আহ্বান জানিয়েছেন। কিন্তু আমরা বিধানসভায় এসেছি পশ্চিমবাংলার কোটি কোটি মানুষের সুখ দুঃখের কথা বলবার জন্য। পশ্চিমবাংলার মানুষ কিভাবে তাদের সময় কাজে লাগাতে পারে—কি ভাবে সঠিক ভাবে জীবিকা নির্বাহ করতে পারে সে কথা বলার জন্যই এখানে এসেছি। আজকে বিদ্যুত সম্পর্কে সুনীতিবাবু অ্যাডজোর্নমেন্ট মোশন দিয়েছেন সেটা আপনি ডিসঅ্যালাউ করেছেন। কিন্তু আমাদের প্রিভিলেজ হচ্ছে আপনি যেমন বিধানসভার সময়ের কথা ভাবছেন তেমনি পশ্চিমবাংলার কোটি কোটি মানুষের কথা আপনাকে ভাবতে হবে, আজকে বিদ্যুতের অভাবে কলকারখানা বন্ধ, লক্ষ লক্ষ শ্রমিক দিনের পর দিন বেকার, হাসপাতালে বিদ্যুতের অভাবে চিকিৎসা বন্ধ, মুমূর্ষু রোগীরা চিকিৎসা পাচ্ছে না, স্কুল কলেজে ছাত্ররা শিক্ষা পাচ্ছে না—ঘন্টার পর ঘন্টা, মাসের পর মাস তাদের সময় নষ্ট হচ্ছে, তাদের কথা আপনাদের ভাবতে হবে।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আপনার এর মধ্যে কোনও প্রিভিলেজ নেই এটা একটা বিবৃতি।

**শ্রী জয়কেশ মুখার্জি ঃ** অন এ পয়েন্ট অফ অর্ডার স্যার, মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমি জানতে চাই এখন আমাদের কি হচ্ছে? এটা কি মেনশন হচ্ছে না কি অ্যাডজোর্নমেন্ট মোশন হচ্ছে কিছুই বুঝতে পারছি না—এক এক জন এক এক রকম বলে যাচ্ছেন। আপনি এটা একটু দেখুন।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** এই ১৫ মিনিট যারা বলতে চেয়েছিলেন অথচ বলার সুযোগ পাচ্ছিলেন না তাদের বলার জন্য টাইম করে দিয়েছি। এটা গো অ্যাজ ইউ লাইক—করে দিয়েছি।

## Calling Attention to Matters of Urgent Public Importance

**Mr. Deputy Speaker :** I have received eight Motions of calling attention from Members on the following subjects, namely :—

i) Non-functioning of Pumpsets due to power failure—Shri Suniti Chattaraj.

ii) Failure of Police to arrest political party workers despite court warrent—Shri Suniti Chattaraj.

iii) Severe power cut on 29.4.1980—Shri Suniti Chattaraj.

iv) Judiciary Inquiry on the police firing near Bhabain Cinema hall on 28.4.1980 and death of a youngman—Shri Suniti Chattaraj.

v) Scarcity of drinking water—Shri Suniti Chattaraj.

vi) Clash between two groups of people in Sukhnagarchar in Malda district—Shri Md. Sohorab, shri Shamsuddin Ahmed, Shri Kazi Hafizur Rahman & Shri Habibur Rahman.

vii) Forcible occupation of Hakkani Anguman Wakf Estate at Bagmari—Shri Shamsuddin Ahmed, Shri Habibur Rahman and Shri Kazi Hafizur Rahman.

viii) Delay in giving recognition of a primary school in Urdu Medium at Islampur Bazar—Shri Abdul Karim Choudhury.

আজকে ৮টা কলিং অ্যাটেনশন এসেছে, আমি মনে করি এই ৮টা কলিং অ্যাটেনশনের মধ্যে কোনও অ্যাটেনশনই এই রকম নয় যে খুবই গুরুত্বপূর্ণ বিষয় নিয়ে দিয়েছেন। এই ৮টা কলিং অ্যাটেনশন আমি ইমপর্টেন্ট বলে মনে করছি না। সেইজন্য এই কলিং অ্যাটেনশনগুলি কোনওটাই আমি অ্যাকসেপ্ট করলাম না।

(তুমুল হট্টোগোল)

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** অন এ পয়েন্ট অফ প্রিভিলেজ স্যার, আপনার রুলিং চ্যালেঞ্জ করবার আমার ধৃষ্টতা নেই। আমার মনে হচ্ছে সি. পি. এম. বন্ধুদের এগেন্সটে ওয়ারেন্ট থাকা সত্ত্বেও পুলিশ তাদের অ্যারেস্ট করছে না। এটা একটা কি সিরিয়াস কলিং অ্যাটেনশন নয়? স্যার, আপনি যদি বোঝেন পশ্চিমবাংলার গ্রাম বাংলায় সি. পি. এম. সন্ত্রাস সৃষ্টি করছে তাহলে এটা কি সিরিয়াস কলিং অ্যাটেনশন নয়? তাহলে কোনওটা কলিং অ্যাটেনশন আই ওয়ান্ট এ রুলিং ফ্রম ইউ। স্যার, আপনি একটা নজির সৃষ্টি করলেন। আমি বলছি যে, আপনি যে কোনও একটা কলিং অ্যাটেনশন অ্যালাউ করুন। আপনি রেকর্ড সৃষ্টি করবেন না এটা আপনার কাছে অ্যাপিল।

**শ্রী মহঃ সোহরাব ঃ** স্যার, আম একটা কলিং অ্যাটেশন দিয়েছিলাম তাতে মালদহের যে ৩ জন লোক মারা গেছে তার কথা বলেছি। সেখানে অনেক লোক সিরিয়াসলি ইঞ্জিওর, এটা একটা সাংঘাতিক ঘটনা। এটা যদি কলিং অ্যাটেনশন এর ঘটনা না হয় তাহলে কোনওটা কলিং অ্যাটেনশন এর ঘটনা?

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** স্যার, অন এ পয়েন্ট অফ প্রিভিলেজ। আজকে ৩ বছর বিধানসভা চলছে, আপনি এর আগে যখন স্পিকার ছিলেন না তখন একটা পুরো সেশন চালিয়েছেন এবং আমাদের স্পিকার আসার পর আজকে ৩ মাস বিধানসভা চলছে, আপনি আজকে একটা নজির সৃষ্টি করলেন। আমরা ২২/২৩ টা করে কলিং অ্যাটেনশন দিয়েছি তার মধ্যে স্পিকার মহাশয় ১টা বেছে নিয়েছেন কিন্তু আজকে যে গুরুত্বপূর্ণ কলিং অ্যাটেশনগুলি দেওয়া হয়েছে তার মধ্যে একটাও অ্যাকসেপ্ট করলেন না এটা একটা নজির সৃষ্টি করলেন। এতে আমাদের প্রিভিলেজ নষ্ট হয়েছে। এতে অনেক ইমপর্টেন্ট বিষয় আছে যেখানে ৩ জন মার্ডার হয়েছে, ইলেক্ট্রিসিটির অভাবের কথা আছে, টিউবওয়েলের কথা আছে। সারা পশ্চিমবাংলা অন্ধকারের মধ্যে আছে। আইন শৃঙ্খলার প্রশ্ন জড়িত আছে। সেইজন্য আপনার কাছে অনুরোধ এই রুলিং আপনি পুনরায় বিবেচনা করুন। আপনি একটা কনভেনশন সৃষ্টি করবেন না, আমাদের প্রিভিলেজ কার্টেল করবেন না।

[2-20 — 2-30 p.m.]

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আপনি কোনও কলিং অ্যাটেনশন অ্যাকসেপ্ট করবেন কিনা সেটা অ্যাবসলিউটলি আপনার ডিসক্রিশন এর উপর নির্ভর করে এবং এ ব্যাপারে কেউ আপনাকে চ্যালেঞ্জ করতে পারে না। বিরোধীপক্ষের যে সামান্য সুযোগ আছে সেটা হচেছ কোয়েশ্চেন, কলিং অ্যাটেনশন, অ্যাডজোর্নমেন্ট মোশন। অবশ্য অ্যাডজোর্নমেন্ট মোশন ১ বারই একসেপ্ট হয়েছিল ইন ওয়ান সেশন। কলিং অ্যাটেনশন সম্বন্ধে আমি ধরে নিচ্ছি হাউস ড্রয়িং ক্লোজার—সাইনি ডাই হয়ত হবে এবং সেজন্যই আপনি এটা দিলেন না। কিন্তু অন্য একটি ব্যাপারে আই অ্যাম ইনভাইটিং ইওর উইসডম। আমরা বিরোধীপক্ষ সংখ্যাধিক্য নই কিন্তু তবুও বলব আমাদের কিছু রাইট আছে। কলিং অ্যাটেশন ইজ দি রাইট অফ দি ফিউ রাইটস অফ অপোজিশন। এতবড় ব্রুট মেজরিটির কাছে

যদি আমাদের রাইট টোটালি ইগনোরড হয়, কার্টেল্ড হয় তাহলে আমাদের কোনও উপায় নেই এবং এটা যদি প্রিসিডেন্ট হিসাবে পরবর্তীকালে কেউ ধরেন তাহলে তো আমাদের অবস্থা আরও শোচনীয়। কাজেই আই অ্যাম ইনভাইটিং ইওর উইসডম টু রিকনসিডার ইওর ডিসিসন। পয়েন্ট ব্ল্যাকে নো করবেন না এইটা আমার সাবিমশন। যে বিষয়ের উপর তারা উত্তর দিতে পারেন সেটা দিলে একটা নজির হয়ে থাকতে পারেন।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** কলিং অ্যাটেনশন সম্বন্ধে যে রুল আছে সেটা আমি আপনাদের পড়ে শোনাচ্ছি। A member may, with the previous permission of the Speaker, call the attention of a Minister to any matter of urgent public importance and the Minister may make a brief statement or ask for the time to make a statement at a later hour or date. কিন্তু আজকে যে কলিং অ্যাটেনশনগুলি এসেছে তার মধ্যে কোনওটাকেই আমি আর্জেন্ট পাবলিক ইমপরট্যান্স এই ক্যাটিগরিতে ফেলতে পাচ্ছি না এবং সেজন্যই আমি কোনও কলিং অ্যাটেনশন অ্যাকসেপ্ট করতে পারলাম না।

## Mention Cases

**শ্রী ননী কর ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুতর দুর্নীতির অভিযোগ সরকারের দৃষ্টিতে আনতে চাই। আপনি জানেন আমাদের মিউনিসিপ্যাল মিনিস্টার বিভিন্ন মিউনিসিপ্যালিটিকে ডেভেলপমেন্টের জন্য প্রচুর টাকা দিয়েছেন এবং এই টাকা তারা যাতে খরচ করতে পারে তারজন্য সাপ্লাই ডিপার্টমেন্টের সঙ্গে অ্যারেঞ্জমেন্ট করে প্রতিটি মিউনিসিপ্যালিটিকে ৩০ টন করে সিমেন্ট দিয়েছেন। কিন্তু একটি মিউনিসিপ্যালিটি এই সিমেন্ট সব বিক্রি করে দিয়েছে। ওই মিউনিসিপ্যালিটির কমিশনার লিখছেন, "বিগত জানুয়ারি মাসে গোবরডাঙ্গা পৌর এলাকার বিভিন্ন উন্নয়ন প্রকল্পে ব্যবহার করবার জন্য বোর্ডের হাতে ৬০০ বস্তা অর্থাত ৩০ টন সিমেন্ট দেওয়া হয়েছে কিন্তু বোর্ডের চেয়ারম্যান এবং ভাইস চেয়ারম্যান এবং দলীয় কমিশনারগণ উক্ত সিমেন্ট-এর ব্যাপক অংশ পৌরসভার কাজে ব্যবহার না করে পছন্দমতো লোকদের কাছে চড়া দামে বিক্রি করেছে। আমার কাছে এই অভিযোগের প্রমাণ আছে। এছাড়াও উপযুক্ত সরকারি লোক দিয়ে সদ্য নির্মিত প্রকল্পগুলি অনুসন্ধান করলেই এই অভিযোগ প্রমাণিত হবে। এছাড়া এই সিমেন্ট ব্যবহার সম্বন্ধে আজ পর্যন্ত কমিশনারদের কোনও সভা ডাকা হয়নি। এই বোর্ডের চেয়ারম্যান কংগ্রেস (আই) দলভুক্ত"। স্যার, আমি দাবী করছি পৌরমন্ত্রী এবং স্বরাষ্ট্রমন্ত্রী একযোগে এর তদন্ত করুন এবং এই চুরি বন্ধ করুন। এরা অতীতে বারবার চুরি করেছে এবং এবারেও চুরি করেছে। ওই কমিশনার-এর চিঠি আমি আপনার কাছে দিচ্ছি যাতে সরকার কিছু করতে পারেন।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, একটু আগে দুর্নীতির কথা শুনছিলাম। এই সরকার আসার পর থেকে দুর্নীতি কোথাও কমেনি বরং দুর্নীতি বাড়ছে, এবং এই সরকার দুর্নীতি রোধ করতে পারছেন না এবং দুর্নীতি ধরতে ব্যর্থ হয়েছেন। আমি এই সম্বন্ধে আপনার মাধ্যমে একটি কংক্রিট দৃষ্টান্ত এখানে রাখতে চাই। কলকাতায় রাজাকাটরা বলে একটা জায়গা আছে। সেখানে দুর্নীতিগ্রস্ত লোকদের এবং মস্তান বাহিনীদের স্বর্গরাজ্য হয়ে

দাঁড়িয়েছেন। সেখানে দু নম্বর সানলাইন সাবান, লাইফবয়, সিডের সঙ্গে সেন্ট দিয়ে গনেশ এবং হাতি মার্কা তেল তৈরি করা হচ্ছে। জাল কেয়োকার্পিন তেল তৈরি করা হচ্ছে এবং এর সঙ্গে পুলিশ অফিসাররা জড়িত আছে। আগে সেখানে পুলিশ অফিসারদের সঙ্গে বন্দোবস্ত ছিল মাসিক ১০ থেকে ১২ হাজার আর এখন ৩৬ থেকে ৪০ হাজার টাকা মাসিক বন্দোবস্ত করা হয়েছে। এবং এখানে পুলিশ অফিসাররা যারা ১৪/১৫ বছর ধরে আছে, তাদের কোথাও বদলি করা হচ্ছে না। এখানে যে সমস্ত দুর্নীতিগ্রস্ত লোক এবং মস্তান বাহিনী আছে, যাদের মাধ্যমে পুলিশ অফিসাররা মাসোহারা পায়, সেই সমস্ত অ্যান্টিসোশাল এলিমেন্টদের নাম আমার কাছে আছে, আমি নাম বলে দিচ্ছি—রমেশ সিং, রমেশ কাপুর, নলিনী সাহা, শান্তি ঘোষ, গণেশ গোষ, শান্তি রায়, দেবনারায়ন সিন, কার্তিক বোস—এরা স্যার, সকলের সি. পি. এম.-এর সদস্য। এদের মাধ্যমে পুলিশ অফিসাররা টাকা পায় এবং এই সমস্ত বে-আইনি এবং দুর্নীতিমূলক কাজ এরা করে যাচ্ছে। আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে এই অন্যায় এবং বে-আইনি কারবার বন্ধ করে পশ্চিমবাংলাকে দুর্নীতি মুক্ত করুন এবং প্রশাসনকে সুষ্ঠু করুন। আশা করি সেইভাবে চেষ্টা করবেন।

**শ্রী সমর রুদ্র ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমি আজকে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার এবং মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, সেটা হচ্ছে কলকাতা শহরে আমার কেন্দ্রে মেডিক্যাল কলেজ বলে একটা হাসপাতাল আছে। তার এক দিকে কলেজ স্ট্রিট আর এক দিকে চিত্তরঞ্জন অ্যাভেনিউ এবং দক্ষিণে ইডেন হসপিটাল রোড আর উত্তরে কলুটোলা স্ট্রিট। এই হাসপাতালের মধ্যে একটি পুলিশ আউট পোস্টও আছে। কিন্তু তা সত্ত্বেও বহুদিন ধরে নানাবিধ কান্ড কারখানা এখানে চলছে। প্রথমত, মহিলা যে সমস্ত রুগী আছে, তাদের উপর মলেস্টেশন হচ্ছে এবং দ্বিতীয়ত, রোগীদের যে সমস্ত আত্মীয়স্বজন বা ভিজিটাররা আসে, তাদের ছিনতাই করা হচ্ছে। তৃতীয়ত, সেখানে দেশি মদ এবং গাঁজা বিক্রি হচ্ছে। সেখানে যে সমস্ত ছোট ছোট খালি—জমি আছে, সেখানে মন্দির তৈরি করা হয়েছে এবং সেখানে মদ গাঁজা এই সব বিক্রি হচ্ছে। ক্যালকাটা মেডিক্যাল কলেজে জুয়ার আড্ডা এবং সাট্টা চলেছে। এবং হাসপাতালের মধ্যে যে জায়গাটা খালি আছে, সেখানে ফুটবল খেলা হচ্ছে। বাইরের লোকেরা এসে হাসপাতালের জায়গায় ফুটবল খেলছে এবং হাসপাতালের যে সাইডটা কলেজ স্ট্রিট সেখানে মিনি বাজার হয়ে গেছে, সেখানে জিনিসপত্র বিক্রি হচ্ছে এবং ইডেন হসপিটাল রোডের দিকে প্রায়ই বোম ছুড়াছুড়ি হচ্ছে এবং প্রত্যেক দিনেই সেখানে চুরি হচ্ছে। গেটের ফেন্সিং ম্যানহোল, ড্রেইন পাইপ, উইন্ডো গ্রীল, পাখার ব্লেড, এক্সরে ফিল্ম সার্জিক্যাল ড্রাম, আই-হসপিটালের অপথাল্মোস্কোপ চুরি হয়ে যাচ্ছে, এমন কি সেদিন টেলিফোনও চুরি হয়ে গেছে। সেই হাসপাতাল থেকে টেলিফোন তাও চুরি হয়ে গেল এবং রুগীদের বিছানা তোশক তাও চুরি হয়ে গেল। এখানে যে এই সব ব্যাপার হয়েছে এই নিয়ে অনেক বিক্ষোভ আছে, কিছুদিন আগে এই সব হচ্ছিল, যারা করছিল তারা চলে গিয়েছিল, তাদের বিরুদ্ধে অনেক অভিযোগ থাকলেও আবার তারা ফিরে এসেছে। তারা হচ্ছে ইন্দিরা কংগ্রেসের লোক এবং অরাই এই সব চুরি চামারির মধ্যে লিপ্ত আছে। আর একটা বিশেষ বক্তব্য হচ্ছে এই সব ইন্দিরা কংগ্রেসের লোক তারা ঐ [illegible] রুগীদের উপর মোলেস্টেশন [illegible] কগুলি, মেডিক্যাল কলেজের যিনি

সুপারিন্টেন্ডেন্ট আছেন, এ. কে. সেন, তিনি লিখিতভাবে কমিশনার অফ পুলিশ, শ্রী নিরুপম সোমের কাছে অভিযোগ করেছেন যে আপনি আমাদের বাঁচান, এই জিনিস যা চলছে তা চললে এখানে হাসপাতাল চালানো যাবে না, রুগীদের বাঁচানো তো দূরের কথা তারা মৃত্যুর পথে চলে যাবে।

[2-30 — 2-40 p.m.]

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি, মাননীয় ক্ষুদ্র শিল্প দপ্তরের মন্ত্রী মহাশয় এখানে আছেন, তার দৃষ্টি আকর্ষণ করছি। নাম্বার ৭১, পার্ক স্ট্রিট, পসিবলি এটা আগে ওয়ালফোর্ডের শোরুম ছিল, এই প্রেমিসেসটা, এর যে মালিক, ইন্ডাস্ট্রিয়াল হাউস, ওয়েস্ট বেঙ্গল গভর্নমেন্টের কাছে বাইওয়ে অব সেলস ট্যাক্স অ্যান্ড আদার ট্যাক্সের অনেক টাকা ধারে। এরা কৌশলে অ্যানাদার ইন্ডাস্ট্রিয়াল হাউস সুরেখা হাউস, এদের কাছে জায়গাটা বিক্রি করে দিল যখন নাকি স্টেট গভর্নমেন্ট একটা ডিস্ট্রিক্ট ইন্ডাস্ট্রিয়াল সেন্টার খুলবার পরিকল্পনা করছিলেন। হাইকোর্টে সুরেখারা গেল যে আমরা এই জায়গা কিনে নিয়েছি, এই জায়গায় আমরা একটা বাড়ি তৈরি করব ফোর ক্রোড়স টাকায় সেভেন্টিন স্টোরিড বিল্ডিং করব এই পরিকল্পনা করেছি। আমরা জানতে পেরেছি এই সুরেখারা কৌশনেল—পসিবলি মন্ত্রী মহাশয় আছেন উনি বোধহয় বলতে পারবেন ওয়েস্ট বেঙ্গল স্মল ইন্ডাস্ট্রিস কর্পোরেশনের নন-অফিসিয়াল চেয়ারম্যান যিনি আছেন তিনি বোধহয় একটা রিপোর্ট দিয়েছেন যে আমরা একটা রেন্ট ফ্রি অফিস পাচ্ছি অ্যাট সেভেন্টিন পার্ক স্ট্রিট, সুরেখারা বোধহয় এই কৌশল অবলম্বন করেছে এটা সরকার নাও জানতে পারে, যে আমরা ঐকটা অফিস করে দেব ফর দি চেয়ারম্যান, ডবলিউ বি. এস. আই. সি.। কারণ হাইকোর্টের অর্ডার আছে স্ট্যাটাস্কো মেন্টেন করতে হবে। সুরেখারা বাড়ি করতে পারবে না গভর্নমেন্টও ডিস্ট্রিক্টি ইন্ডাস্ট্রিয়াল সেন্টার করতে পারবে না, যে অবস্থায় আছে সেই অবস্থাই থাকবে। যদি এই জাতীয় পরিকল্পনায় সুরেখারা সাকসেসফুল হয় তাহলে সুরেখারা বলবে হাই কোর্টের কাছে যে তোমার অর্ডার ভায়োলেট করেছে অতএব আমাদের যে প্রোজেক্ট, আমরা জায়গার মালিক, প্রিভিয়াস অর্ডারে যার কাছে তোমার ট্যাক্স পাও কয়েক লক্ষ টাকা তাদের কাছ থেকে আদায় কর, আমাদের বাড়ি তৈরি করার অনুমতি দাও। মাননীয় ক্ষুদ্র দপ্তরের শিল্প দপ্তরের মন্ত্রী মহাশয় আছেন সম্ভবত ওয়েস্ট বেঙ্গল স্মল ইন্ডাস্ট্রিস কর্পোরেশন তার এই অধিকারে তিনি যদি এই দিকে দৃষ্টি দেন এবং এই বিগ ইন্ডাস্ট্রিয়াল হাউস এই জাতীয় কৌশল অবলম্বন করে সরকারের কর যাতে ফাঁকি দিতে না পারে আমি বিশেষ করে সরকারকে অনুরোধ করব। তিনি সবটা শুনলেন যদি এর পরেও কোনও কাগজপত্রের দরকার হয় বোধকরি অফিসে কল করলেও পাবেন। এই সেম হাউস সেভেন্টি ওয়ান পার্ক স্ট্রিটে, দিস প্রেমিসেস এটা যেন সরকার সতর্কতার সঙ্গে এই প্রস্তাব বিবেচনা করেন ফ্রম দি নন-অফিসিয়াল চেয়ারম্যান অব দি ডবলিউ. বি. এস. সি. থ্যাঙ্ক ইউ, স্যার।

**ডাঃ হরমোহন সিংহ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যে পরিমাণ লোডশেডিং হচ্ছে এখানে...

**শ্রী সুনীতি চট্টোপাধ্যায় ঃ** আপনি নিজের জায়গায় গিয়ে বলুন।

**ডাঃ হরমোহন চট্টোপাধ্যায় ঃ** স্যার, আমি এখান থেকে বলার জন্য আপনার অনুমতি চাইছি। বর্তমানে যে অবস্থা রয়েছে, তাতে করে কিছু কিছু সদস্য এখানে আছেন যারা এম. এল. এ. হোস্টেলে থাকেন, যেদিন অ্যাসেম্বলি থাকে, অসুবিধা হচ্ছে খুব, সেজন্য সেখানে একটা জেনারেটারের ব্যবস্থা করতে পারেন কিনা তার জন্য একটু চেষ্টা করে দেখুন। তা না হলে ৫/৬ তলা উঠতে গিয়ে ৪/৫ ঘন্টা নিচে দাঁড়িয়ে থাকতে হয়, সেজন্য একটা ব্যবস্থা করবেন।

## STATEMENT UNDER RULE—346

**শ্রী রাম চ্যাটার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে হাউসে মাননীয় সদস্যগণ যে অভিযোগ করলেন ঠিকইতো—সাঁওতাল বাউড়ি বাগ্দীদের নিয়ে আসা হচ্ছে, সাঁওতাল দেওয়ান হচ্ছে, এটা মিথ্যা কথা নয়, আমরা তো তাই করি। আমরা এটা চেয়েছিলাম, কারণ এটা নিয়ম আছে যারা সিভিল ডিফেন্স ডিপার্টমেন্টে ট্রেনিং নিচ্ছে ভলান্টিয়ারস তাদের যদি যোগ্যতা এবং দক্ষতা থাকে, তাহলে সিভিল ডিফেন্স ডিপার্টমেন্টের চাকুরিতে তারাই প্রথম প্রিভিলেজ পাবে। এটাই নিয়ম, সেই নিয়ম অনুসারে গ্রামে যে সমস্ত মানুষ দীর্ঘদিন ধরে আছে,—কংগ্রেসের সময়ে তো শুধু তারা মস্তানদের ডাকতেন, আমরা সেটা না করে গ্রামের মানুষদের নিয়ে এসে তাদের ট্রেনিং দিচ্ছি এবং ম্যাক্সিমাম ট্রেনিং দিচ্ছি এবং এই ট্রেনিং দিয়ে তারা যাতে অন্তত একটা কিছু পায় তার চেষ্টা করছি। সেজন্য যে সমস্ত যুবক ট্রেনিং নিয়েছে সিডিউল কাস্ট এবং সিডিউল ট্রাইবের, আমাদের নিয়ম হচ্ছে প্রথম কোয়ালিফিকেশন হচ্ছে অভাব, অনটন যার বেশি সেই পাবে এবং দ্বিতীয় কোয়ালিফিকেশন হচ্ছে স্বাস্থ্য সবল হওয়া উচিত কারণ ভলান্টিয়ার যারা হবে তার কাজ হচ্ছে সেভ করা আর একজনকে, কিন্তু তাকেই যদি সেভ করতে অন্য লোকের দরকার হয় তবে তো মুশকিল, সেজন্য চাই ভাল স্বাস্থ্য, তারপরে—কোয়ালিফিকেশন হচ্ছে সাঁতার জানে কিনা। কেননা যদি সাঁতার না জানে তো স্পিড বোর্ডে কি করে আর একজনকে উদ্ধার করবে? তাই সাঁতার জানা দরকার। মাননীয় সদস্য যে কথা বলেছেন ঠিকই তো এটা নির্জলা সত্য। তার জন্য আমরা চেষ্টা করছি, একজামিনেশন হয়েছে, অফিসার করেছেন, এবার কয়েকদিনের মধ্যেই অ্যাপয়েন্টমেন্ট যাচ্ছে। দ্বিতীয় কথা হচ্ছে বহুদিন ধরে ঐ যে ঘুস নেওয়া হচ্ছে। আগে ছিল ৩ টাকা, ৫ টাকা, ৯ টাকা তারপরে ১১ টাকা করে পাবে গরিব ছেলেরা। পুলিশ দীর্ঘদিন ধরে আপনারা যা তৈরি করে দিয়ে গেছেন, সেই পুলিশকেই এই হোমগার্ড রিক্রুট করবে, সেই পুলিশকেও তো রাতারাতি পাল্টানো যায় না, তাদের হাত সড়সড় করে ঘুস নেবার জন্য, সেজন্য পুলিশের কিছু অংশ ঘুস নেয়, আগেকার দিনের অভ্যাস রয়ে গেছে হয়ত, ডেফিনিট জানি না, তাই আমরা একটা কমিটি ফর্ম করেছি, সেই কমিটি মারফত এই হোমগার্ড রিক্রুট হবে। আমাদের দেশে এত অভাব যে এই হোমগার্ডের চাকুরির জন্য লাইন দিচ্ছে লোকে, সেজন্য যে কমিটি তৈরি হয়েছে, আপনারা অভিযোগ করেছেন, সত্য মিথ্যা জানি না।

(নয়েজ)

আমাকে শেষ করতে দিন। সত্য কি মিথ্যা আমি জানি না, আমরা একটা কমিটি ফর্ম করে দিয়েছি, এবং সেই কমিটি মারফত এদের নেওয়া হবে।

[2-40 — 2-50 p.m.]

**শ্রী সন্দীপ দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার একটি পয়েন্ট অব অর্ডার আছে। মাননীয় মন্ত্রী যে বিবৃতি দিলেন, উনি রুলস অব প্রসিডিওরের কোন্ ধারায় বক্তৃতা দিলেন সেটা আমি জানতে চাই।

**Mr. Deputy Speaker :** A minister is also an M.L.A. He represents a particular constituency. So he can make any statement as mention case.

**Dr. Zainal Abedin :** A Minister cannot be eligible to speak under rule 351. This is exclusively for the members. Ministers are a seperate category. They are privileged class by itself. আপনার এই রুলিং-এর প্রতি আমি অত্যন্ত বিনয়ের সঙ্গে আপত্তি জানাচ্ছি এবং আমি মনে করি আপনি আপনার রুলিং রিভাইজ করবেন। আই অ্যাপিল টু ইওর উইসডাম। এই রুলিং হয় না, হতে পারে না।

**শ্রী গোপাল বসু ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, মাননীয় সদস্য ডাঃ জয়নাল আবেদিন সাহেব যেটা বললেন—হাউসের প্রসিডিওর উনি ভালভাবে জানেন। কিন্তু ওখানে বসার পরে প্রতি জিনিসেই যে প্রতিবাদ করতে হয়—এতদিন যে প্রসিডিওর পালন করেছেন সেগুলি সব ভুলে গেছেন। উনি এটা জানেন এ মিনিস্টার মে মেক এনি স্টেটমেন্ট এনি টাইম অ্যান্ড ইন এনি ডে।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** আই অ্যাগ্রি উইথ মিঃ গোপাল বসু, এই মিনিস্টার মে মেক এনি স্টেটমেন্ট আন্ডার রুল ৩৪৬, আপনি ওকে প্রোটেকশন দিতে চেয়েছেন, কিন্তু আন্ডার রুল ৩৫১ এটা পারেন না। গোপালবাবুকে সনির্বন্ধ অনুরোধ করছি আপনি রুলটা একটু ভাল করে দেখুন। স্যার, আপনি এটা রিভাইজ করুন ৩৪৬ পারেন, ৩৫১ পারেন না।

**শ্রী গোপাল বসু ঃ** ৩৪৬ হোক আর ৪২০ই হোক, এটা ওর দেখার প্রয়োজন নেই। মিনিস্টার যে কোনও সময় স্টেটমেন্ট দিতে পারেন।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, সন্দীপবাবু একটি পয়েন্ট অব অর্ডার তুলেছেন, আপনি রুলিং দিয়েছেন। আপনি রুলিং দেবেন এর আগে আমি একটু আপনাকে জানিয়ে দিচ্ছি। এই সম্পর্কে আমার একটু বলার আছে। রুল ৩৫১ মেনশনের জন্য একটা নোটিশ দিতে হয়। অধিবেশন বসার আগে একটি সময় নির্দ্দিষ্ট আছে, সেই সময়ের মধ্যে নোটিশ দিতে হয়। এখানে একজন সদস্য মুলতুবি প্রস্তাব দিয়েছিলেন, সেটার পারসোনাল এক্সপ্ল্যানেশন দিচ্ছেন ৩১৫-এ। এটা কি করে হয়? এই ব্যাপারে আমি আপনার রুলিং চাইছি।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমার একটি পয়েন্ট অব অর্ডার আছে। ৩৫১ ধারায় মেনশন কর[illegible] আ[illegible]দের অধিকার, এটা আমরা জানি। কিন্তু সেখানে কোনও মন্ত্রীর অধিকার আছে কি[illegible]—উনি নোটিশ দিয়েছেন ফর্ম ফিল আপ করে জমা দিতে পারেন কিনা, বলতে পারেন কি[illegible] এই [illegible]রে আমি আপনার রুলিং চাইছি। এটা ইললিগ্যাল,

সভার পক্ষে অবমাননাকর বলে আমি মনে করি। এই বিষয়ে আমি আপনার রুলিং চাইছি।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** মন্ত্রী মহাশয় ৩৫১ যে বিবৃতি দিলেন—আর্জেন্ট ম্যাটারস করে বিবৃতি দেওয়া যায়, পারসোনাল এক্সপ্লানেশন দেওয়া যায় না। মাননীয় সদস্য কিরণময় নন্দ মহাশয় যে কথা বললেন উনি তার জবাব দিলেন। উনি লন্ডনে গিয়ে কি করলেন—ইংলিশ চ্যানেলে সাঁতার কেটেছিলেন কিনা সেই কথা বললেন না।

**শ্রী গোপাল বসু ঃ** আর্জেন্ট অ্যান্ড ইমপর্ট্যান্ট ম্যাটারস যদি হয় তাহলে উনি স্টেটমেন্ট দিতে পারেন, সেটা ৩৪৬ হোক আর ৪২০ই হোক। কাজেই এখানে আর্জেন্ট অ্যান্ড ইমপর্ট্যান্ট ম্যাটারস বলা হয়েছে। মাননীয় সদস্য যে কথা বলেছেন আর্জেন্ট অ্যান্ড ইমপর্ট্যান্ট ম্যাটারস বলে মন্ত্রী তার জবাব দিয়েছেন। কাজেই ওটা কিছু নয়।

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটি বিষয় আপনার দৃষ্টিতে আনতে চাই। এখানে প্রবীণ পার্লামেন্টারিয়ান আছেন। রুলসের ধারায় কথা হচ্ছে, আমি একটি জিনিস রেফার করছি। আমাদের এই হাউসে লাস্ট বাজেট সেশনে ৩৫১ ধারায় উল্লেখ করেছিলেন বিরোধী পক্ষের মাননীয় সদস্য কাশীকান্ত মৈত্র মহাশয়। তিনি পুরুলিয়ার একটি জায়গার কথা এখানে দাঁড়িয়ে মেশন করার পরে মাননীয় মুখ্যমন্ত্রী বিবৃতি দিয়েছিলেন সঙ্গে সঙ্গে খাদ্যমন্ত্রীও বিবৃতি দিয়েছিলেন, স্পিকার পারমিট করেছিলেন। ডাঃ আবেদিন, ইউ. আর. এ. সিনিয়র পার্লামেন্টারিয়ান, ইউ নো দি রুল। আমরাও কিছু কিছু আইন জানি। ৩৫১ এ তিনি মেনশন করেছিলেন এবং চিফ মিনিস্টার তার উপরই স্টেটমেন্ট দিয়েছিলেন হাউসে।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় ডেপুটি স্পিকার, স্যার, মন্ত্রী মহাশয় ৩৫১ এ ফরম দিতে পারেন না, ৩৪৬ এ আপনি কনভার্ট করে দিন এবং অ্যাপ্লিকেশন উইথড্র করে নিন। ৩৫১ এ উনি দিতে পারেন না, এটা ইললিগ্যাল বেআইনি, এটা প্রসিডিওর নয়। বিবৃতি দিন এবং কেউ সঙ্গে সঙ্গে বিবৃতি দিলে আমরা সেটাকে ওয়েলকাম করি। কিন্তু মুখ্যমন্ত্রী কি ফর্ম ফিল আপ করে বিবৃতি দিয়েছিলেন? এই সম্পর্কে আমি আপনার রুলিং চাইছি।

## RULING FROM CHAIR

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** ৩৫১এ মেনশন করতে পারে—আমার কাছে কাগজ এসেছে। ডাঃ আবেদিন যে পয়েন্ট রেজ করেছেন সেটা গুরুত্বপূর্ণ পয়েন্ট। এটা ঠিক যে ৩৫১এ অ্যাট লিস্ট এই রকম মন্ত্রীর পার্টিকুলারলি বলা উচিত নয়। তার কারণ হচ্ছে মিনিস্টারস হ্যাভ নট দি রাইট টু মেক এ স্টেটমেন্ট আন্ডার রুল ৩৫১। মেনশন আওয়ার জেনারালি মেম্বারদের জন্য আছে। যারা ৩৪৬ অ্যাভেল করতে পারেন তাদের জন্য ৩৪৬ আছে এবং মন্ত্রী রাম চ্যাটার্জি যে মেনশন আওয়ারে বক্তৃতা দিয়েছেন ওটা ৩৪৬ ধারায় পরিবর্তিত করা হল।

**Dr. Zainal Abedin :** Thank you for your ruling.

## MENTION CASES

[2-50 — 3-00 p.m.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সি. ই. এস. সি.-র দুর্নীতি মাননীয় মুখ্যমন্ত্রী বোধ হয় এখনও ধরতে পারেননি। মাননীয় মুখ্যমন্ত্রী নিজেই স্বীকার করেছেন যে বিদ্যুত এতই জটিল ব্যাপার সেটা তিনি এতদিন জানতেন না। আমি আজকে তাকে কিছু বিষয়ে অবগত করছি যেটা তার পক্ষে সহায়তা হবে। তিনি বোধ হয় জানেন না যে সি. ই. এস. সি.-র যিনি ম্যানেজিং ডাইরেক্ট এবং ওখানকার যে এক্সিকিউটিভ ডাইরেক্টর, মিঃ পাল—মিঃ মিত্র হচ্ছে ম্যানেজিং ডাইরেক্টর এবং এক্সিকিউটিভ ডাইরেক্টর হচ্ছে, সি. আর. পাল। এরা দুজনে তাদের যে অফিসিয়াল রেসিডেন্স আছে, সেখানে কখনও বিদ্যুত লোডশেডিং হয় না এবং এরা কলকাতায় বহু বড়বড় ব্যবসায়ী রয়েছে, যাদের সঙ্গে অর্থের বিনিময়ে তাদের ব্যবসা-বাণিজ্য চালাবার জন্য এবং চৌরঙ্গীর মতো বিভিন্ন জায়গায় সেখানে এ. সি. এবং ডি. সি—এই দুটি কানেকশন দেওয়া হয়েছে। মাননীয় মুখ্যমন্ত্রী জানলে খুশি হবেন। তিনি বোধ হয় জানেন যে এ. সি. এবং ডি. সি. এই দুটি কানেকশন এক জায়গায় দেওয়া যায় না, এটা বেআইনি। এই মিঃ পাল, তিনি একটু ধন্যবাদ নেবার জন্য গণশক্তি প্রেস এবং আলিমুদ্দিন স্ট্রিট অফিসে লোডশেডিং হবে না এই রকম একটা সাকুলার দিয়ে দিয়েছেন। কারণ তিনি যে সমস্ত জোচ্চুরি করছেন, যে সমস্ত অসৎ উপায়ে অর্থ রোজগার করছেন, এগুলিকে ধামা চাপা দেবার জন্য তাদের সন্তুষ্ট করছেন। আমি আপনার মাধ্যমে জানাচ্ছি যে পশ্চিমবাংলায় যখন এই দারুণ বিদ্যুতের সংকট সেই সময়ে ফরমার সেক্রেটারি, মিঃ মুর্শেদ একটা ভাল প্রস্তাব দিয়েছিলেন। তিনি চেয়েছিলেন সিগ্রিজেশন অব আন্ডারগ্রাউন্ড ইলেক্ট্রিসিটি কেবল নেট ওয়ার্ক থ্রো দি সিটি—এটা তিনি চেয়েছিলেন। কারণ এমার্জেন্সি পিরিয়ডেতে যে সমস্ত হসপিটাল আছে, যে সমস্ত অত্যন্ত প্রয়োজনীয় জিনিস আছে, যে সমস্ত সংস্থা আছে, সেই সমস্ত জায়গায় ইলেক্ট্রিসিটি দেবার দরকার আছে। সেই সমস্তগুলির নেটওয়ার্ক যদি আন্ডারগ্রাউন্ড কেব্‌লের মাধ্যমে করা যেত তাহলে তারা হয়ত লোডশেডিংয়ের হাত থেকে রেহাই পেত। আজকে সারা পশ্চিমবাংলার এবং কলকাতা শহরে যে লোডশেডিং—এটা একটা ঐতিহাসিক। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যেদিকে নেহেরু চিলড্রেন মিউজিয়াম জাস্ট অপোজিটে সেখানে লোডশেডিং হচ্ছে। কারণ সেখানে সিটু'-র অফিস আছে, যেখানে সিটুর-র অফিস বিয়ারার আছে, তারা বিশিষ্ট বিশিষ্ট জায়গায় থাকেন, সেই সব জায়গায় লোডশেডিং হয় না। আমি আপনার মাধ্যমে এই সমস্ত স্পেসিফিক ঘটনা মাননীয় মুখ্যমন্ত্রীকে জানাচ্ছি। কারণ তিনি বলেছেন যে এটা অত্যন্ত জটিল ব্যাপার, ৩ বছরেও তিনি উদ্ধার করতে পারেননি, এগুলি তার বোধ হয় জানা নেই। আমি যতটুকু জানি, আমার কাছে যে সংবাদ আছে, সেই সংবাদ অত্যন্ত সঠিক এবং আমি এটা উর্দ্ধতন অফিসার মহল থেকে পেয়েছি এবং তারা বলেছে যে আপনি হাউসে এ কথা বলুন যাতে মাননীয় মুখ্যমন্ত্রী জানতে পারেন যে তারই ডিপার্টমেন্টের অফিসাররা তারই চোখে ধুলো দিয়ে কিভাবে এ. সি. এবং ডি. সি. কারেন্ট নিয়ে যথেচ্ছাচার করছে এবং ব্যবসা বাণিজ্য করছে। আমি আপনার মাধ্যমে জানাচ্ছি যে এই সি. ই. এস. সি.-র এক্সিকিউটিভ ডাইরেক্টর, ম্যানেজিং ডাইরেক্টর এই সব

দুর্নীতিপরায়ণ অফিসার যারা আছেন তাদের বিরুদ্ধে অবিলম্বে মাননীয় মুখ্যমন্ত্রী যেন প্রয়োগ করেন। আমি যে কথা বললাম, মিঃ মুর্শেদ যে থিওরি দিয়েছিলেন, সেটা যাতে কার্যকর করেন। সেটা কার্যকর করলেন লোডশেডিংয়ের হাত থেকে হাসপাতাল এবং অন্যান্য সংস্থাগুলি রক্ষা পাবে। সেজন্য এই বিষয়ে আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী তথা বিদ্যুৎ মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যাতে তিনি ব্যবস্থা গ্রহণ করেন। আমি জানি প্রায় তিন বছর হয়ে গেছে, আর এক, আধ বছর আছে, এর মধ্যে উনি বিদ্যুতের ব্যাপারে কিছু কি করতে পারবেন কারণ উনি বিদ্যুৎ সম্বন্ধে কিছু বোঝেন না। বিদ্যুত বোঝার মতো ওনার ক্ষমতা নেই, বুদ্ধিও নেই। কারণ তিনি শুধু পার্টিবাজি করছেন।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি জরুরি বিষয়ের প্রতি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। মুর্শিদাবাদ জেলায় খরা চলছে, তার সঙ্গে বিদ্যুৎ পরিস্থিতি অত্যন্ত ভয়াবহ, তার ফলে যে বাস্তব অবস্থার সৃষ্টি হয়েছে, সেই সম্পর্কে মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আজকে চাষের সময় বিদ্যুত বন্ধ থাকার ফলে ডিপ টিউবওয়েলগুলো বন্ধ হয়ে রয়েছে, চাষের সময় বিদ্যুৎ বন্ধ হওয়ার ফলে শ্যালো টিউবওয়েলগুলো চালানো যাচ্ছে না, গ্রামাঞ্চলে যে সব জায়গায় ট্যাপ ওয়াটার সিস্টেম রয়েছে, সেই পাইপ ওয়াটার চলছে না, তার ফলে গ্রামাঞ্চলে জল সংকট দেখা দিয়েছে। হাসপাতালে রোগীর অস্ত্রপোচার হচ্ছে না কারণ হাসপাতালে বিদ্যুৎ নেই এই রকম পরিবেশ সেখানে সৃষ্টি হয়েছে। অবশ্য বিদ্যুৎ না থাকলে কোনও অসুবিধা হওয়ার কারণ নেই, কারণ এখন চন্দ্রালোকে সমস্ত কিছু উদ্ভাসিত। কথা হচ্ছে, এই সবের কারণ কি? মুর্শিদাবাদ জেলায় গত ১০ দিনে কোনও বিদ্যুত নেই কেন? শুনলাম ঐ সব তার চুরি করেছে কংগ্রেস (আই) এর লোকরা। এই কারণে আমি মুখ্যমন্ত্রী মহাশয়েরে দৃষ্টি আকর্ষণ করছি যে ভয়াবহ খরা পরিস্থিতি সেখানে চলছে, সেখানে সমস্ত ট্যাপ ওয়াটারগুলো বন্ধ হয়ে গেছে—গ্রামাঞ্চলের অনেক জায়গায় ট্যাপ ওয়াটার আছে এবং বিভিন্ন গ্রামে আগুন লাগছে, জল সরবরাহ বন্ধ হয়ে গেছে, বিদ্যুত চালিত সমস্ত ট্যাপ ওয়াটার বন্ধ, এই যে বাস্তব অবস্থা এবং তার সঙ্গে সঙ্গে অ্যাডিশনাল ইঞ্জিনিয়ারের যে অফিস, সেখানে ইউনিয়ন বাজির জন্য কোনও কাজ হচ্ছে না। বহরমপুরের ডিভিশনাল ইঞ্জিনিয়ারের অফিসে, অ্যাসিস্ট্যান্ট ইঞ্জিনিয়ারের অফিসে কোনও কাজ হচ্ছে না, বন্ধ। সেখানে শুধু ইউনিয়ন বাজি হচ্ছে। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি, তিনি যেন দৃষ্টি দেন—মুর্শিদাবাদ জেলাতে যে বিদ্যুৎ পরিস্থিতির অবনতি ঘটেছে এবং তার ফলে জন জীবনে যে সংকট সৃষ্টি হয়েছে তা থেকে আমরা উদ্ধার পেতে পারব।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মিঃ স্পিকার স্যার, অন এ পয়েন্ট অব অর্ডার। মাননীয় সদস্য অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের উল্লেখ করেছেন, কিন্তু বলার সময় তিনি বললেন যে কংগ্রেস (আই) সদস্যরা চুরি করে নিয়ে গেছে। আমি আপনার মাধ্যমে জানাতে চাই—মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই, সরকার পক্ষ বলছেন, কিন্তু ওরা বলতে পারছেন না যে বিদ্যুত মন্ত্রীর অপদার্থতার জন্য পদত্যাগ চাই। সেটা আমি বলি, কারণ আমরা জানি বিদ্যুৎ মন্ত্রী, তিনি কিছু করতে পারেননি। আজকে যে প্রশ্ন জয়ন্ত বিশ্বাস মহাশয় বললেন, আমি তাকে ধন্যবাদ দিই, তিনি অনেক কথা বলেছেন, তবে এটা শেষ কালে যদি বলতেন যে বিদ্যুৎ মন্ত্রীর

প্রশাসন যন্ত্র, এবং পুলিশের প্রশাসন যন্ত্র সম্পূর্ণ ব্যর্থ হয়েছে, এই দুটো দপ্তরে তিনি কিছুই করতে পারেননি তাহালে ভাল হত।

**শ্রী নীরোদ রায়চৌধুরি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি জরুরি বিষয় আপনার মাধ্যমে পঞ্চায়েত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। হাবড়ার গত ১০ই জুন ১৯৭৯ সালে মিউনিসিপ্যালিটি হয়েছে। মিউনিসিপ্যালিটির সঙ্গে যেসব অঞ্চল বাদে তিনটি বাইফারকেটেড এলাকা আছে। কামারথুবা, জয়গাছা এবং বানীপুর, এই তিনটি এলাকায় ৩৫ থেকে ৪০ হাজার লোক বাস করে। এই ৩৫ থেকে ৪০ হাজার লোকের জন্য কোনও স্বায়ত্ত-শাসনের ব্যবস্থা নেই, ডেভেলপমেন্টের কোনও ব্যবস্থা নেই, জি. আর. নেই, টি. আর নেই, রাস্তাঘাটের কোনও ব্যবস্থা নেই, পানীয় জলের কোনও ব্যবস্থা নেই। কারণ তারা না ঘর-কা, না ঘাট-কা। আমরা অনেক দিন এ বিষয়ে বি. ডি. ও.-কে বলেছি, এস. ডি. ও.-কে বলেছি, ডি. এম.-কে বলেছি, শেষ পর্যন্ত পঞ্চায়েত-মন্ত্রীকেও বলেছি, কিন্তু কোনও কাজই হয়নি। তাই আমি বাধ্য হয়ে আজকে আপনার মাধ্যমে পঞ্চায়েত-মন্ত্রীর বিষয়টির প্রতি দৃষ্টি আকর্ষণ করতে চাইছি। এই ৩৫ থেকে ৪০ হাজার লোক কি করবে? তারা অঞ্চলের মধ্যে নেই, মিউনিসিপ্যালিটির মধ্যেও নেই, এই প্রচন্ড খরায় কিভাবে তাদের সাহায্যে করা হবে? সেখানে একটিও টিউবওয়েল নিয়ে যাওয়া হচ্ছে না, কোনও কৃষি ঋণ দেওয়া হচ্ছে না। এই যে দুরবস্থা চলছে, এই দুরবস্থা থেকে মানুষগুলিকে রক্ষা করার জন্য আমি আপনার মাধ্যমে পঞ্চায়েত-মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং অবিলম্বে এই সমস্যা থেকে মানুষগুলিকে মুক্ত করার জন্য অনুরোধ করছি।

**শ্রী কৃষ্ণদাস রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মেদিনীপুর জেলার বেলদা থানার আকন্দা গ্রামে ৪ থেকে ৫ মাস আগে বৈদ্যুতিকরণের জন্য জিনিস-পত্র পৌছে ছিল, কিন্তু আজকে সেখান থেকে সেই সব জিনিস-পত্র উঠিয়ে নিয়ে যাওয়া হয়েছে। তাই আমি বিষয়টির প্রতি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং সেই সঙ্গে তার কাছে অনুরোধ এই যে সেই গ্রামে একটি নদী আছে, সেই নদীটিকে ব্যবহার করে সেখানে চাষবাসের সুযোগ সুবিধা করে দেওয়া হোক।

**শ্রী অজয়কুমার দে ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচ মন্ত্রীর একটি গুরুত্বপূর্ণ অভিযোগের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের খানাকুল থানার কিশোরপুর গ্রাম পঞ্চায়েতে বন্যা প্রতিরোধের জন্য একটি বাঁধ তৈরি হচ্ছে। এলিট কনস্ট্রাকশন সেই কাজ করছে। কিন্তু যেভাবে সেই কাজ করা দরকার সেভাবে কাজ হচ্ছে না। একটি বাঁধের উপর বহু মানুষের জীবন এবং সম্পত্তি রক্ষার দায়িত্ব থাকে। সেখানে বহু লক্ষ টাকার কাজ হচ্ছে। সেখানে সসেজের কাজ হচ্ছে, ব্লক পিচিং হচ্ছে। সেখানে যে ইঁট দিয়ে কাজ হচ্ছে সেই ইঁট অত্যন্ত খারাপ, সেই ইঁটের উপর দাঁড়িয়ে যদি কেউ কল অফ নেচার করে তাহলে সেই ইট গোলে যাবে। আমি একটি ইট আপনার কাছে জমা দিচ্ছি এই সভাবে দেখিয়ে। (এই সময় একটি ইট দেখানো হয়) এই ইট দিয়ে সেখানে বাঁধের কাজ হচ্ছে। এই দিয়ে বাঁধ করলে অল্প দিনের মধ্যেই বাঁধ ভেঙে পড়ে যাবে।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** অজয়বাবু, আপনি একটু বসুন। এটা খুবই দুঃখের বিষয় যে, আপনি হাউসে একটা ইট নিয়ে এসেছেন। আপনি দয়া করে ইটটি হাউসের বাইরে রেখে আসুন।

**শ্রী অজয়কুমার দে ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এর আগে অনেক সদস্যই এই হাউসে অনেক জিনিস নিয়ে এসেছেন।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** মিঃ দে, আপনার কথা ততক্ষণ আমি শুনব না, যতক্ষণ না আপনি ইটটি বাইরে রেখে আসছেন।

**শ্রী অজয়কুমার দে ঃ** স্যার, এই হাউসে নজির আছে, এর আগেও ইট আনা হয়েছিল।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** নজির থাকতে পারে, তার মধ্যে আমি যাচ্ছি না। এটা আমার রিকোয়েস্ট আপনার কাছে, আপনি হাউসের বাইরে ইটটি রেখে আসুন।

**শ্রী অজয়কুমার দে ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এখানে বলতে চাই যে আমাদের এখানে যে সমস্ত রুলিং পার্টির লোকেরা আছেন তারা বলেছেন যে—আমরা সমালোচনা চাই, যদি কাজ খারাপ হয় আপনারা দৃষ্টি আকর্ষণ করবেন, আমরা ব্যবস্থা করব। আমি সেই কারণে একটা ইট এনেছিলাম দেখাবার জন্য। ঐ ইটের উপর দন্ডায়মান অবস্থায় যদি কল অফ নেচার করা হয় তাহলে গলে যাবে, তাহলে রাস্তার ব্লক পিচিং করার সময় কি করে ঐ ইট দেওয়া হচ্ছে। অবিলম্বে ঐ রাস্তার অবস্থা তদন্ত করে কনস্ট্রাকশন দেখে তবে যেন বিল পেমেন্ট করা হয়। কন্ট্রাক্টরদের পুঙ্খানুপুঙ্খ রূপে কাজ দেখে তারপর যেন পেমেন্ট হয়।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। পশ্চিমবাংলার ঐতিহ্যপূর্ণ ন্যাশনাল ট্যানারি আজ বন্ধ হয়ে যাওয়ার মুখে। কিছুদিন আগে সেই ট্যানারির ম্যানেজমেন্ট সেখানকার এমপ্লয়িজ এবং ওয়ার্কারসদের নোটিশ দিয়েছেন যে আগামী মাস থেকে তাদের বেতন দেওয়া যাবে না। সেখানকার বর্তমান ম্যানেজমেন্ট নানারকম দুর্নীতিমূলক কাজে যুক্ত। তারা কেন্দ্রীয় সরকারের ফাইনান্সিয়াল ইনস্টিটিউশনের কাছ থেকে প্রায় ২ কোটি টাকার মতো লোন গ্রহণ করে, কিন্তু টাকাটা উৎপাদনের কাজে না লাগিয়ে ড্রেনেজ করেছে। এর ফলে সেখানে অচলাবস্থার সৃষ্টি হয়েছে। বর্তমান ম্যানেজমেন্ট আই. আর. সি. আই.-য়ের কাছ থেকে পুনরায় দুকোটি টাকা আদায়ের চেষ্টা করেছিলেন কিন্তু সেখানকার শ্রমিকদের ইউনিয়ন আপত্তি করার জন্য এটা করা সম্ভব হয়নি। কাজেই ম্যানেজমেন্ট টেক ওভার করে শ্রমিক প্রতিনিধিদের সাথে আলোচনা করে গঠিত নূতন ম্যানেজমেন্ট-এর হাতে কারখানা চালাবার জন্য টাকা দেওয়ার অনুরোধ করছি। তাই আমি আপনার মাধ্যমে শিল্প এবং বাণিজ্য মন্ত্রী মহাশয়কে নিবেদন করছি যাতে তিনি বিষয়টি নিয়ে যেন কেন্দ্রীয় সরকারের সঙ্গে কথা বলেন এবং ম্যানেজমেন্ট টেক ওভার করেন। এই ট্যানারির ৮০ পারসেন্ট শেয়ার ক্যাপিট্যাল, কেন্দ্রীয় সরকারের ফাইনান্সিয়াল ইনস্টিটিউশনগুলির, কাজেই সরকার এই বিষয়ে হস্তক্ষেপ করতে পারেন এবং টেক ওভার করতে কোনও বাধা নেই।

সেইজন্য এই ব্যবস্থা যাতে করা যায় তার জন্য আমি শিল্প এবং বাণিজ্য মন্ত্রীর পুনরায় দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী মহম্মদ সোহরাব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা একটা কার্ড পেয়েছি হোম ট্রান্সপোর্ট ডিপার্টমেন্টের সেক্রেটারির কাছ থেকে। হাওড়া ক্যালক্যাটা প্যাসেঞ্জার্স ফেরি সার্ভিস ওপন হবে ২রা মে, ওপন করবেন মুখ্যমন্ত্রী জ্যোতি বসু। কিন্তু এই ফেরি সার্ভিসের ভিতরের ইতিহাস যা আছে সে সম্বন্ধে আপনার মাধ্যমে আমি এই হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। প্রশান্তবাবু, আমিন সাহেব সকলে থাকবেন এই ফেরি সার্ভিস ওপন করতে গিয়ে। ট্রান্সপোর্ট ডিপার্টমেন্ট কি রকম নেপোটিজম ও ক্ষমতা অপব্যবহার কি রকম করা—সেটা তুলে ধরবার চেষ্টা করছি। আপনি জানেন এই ফেরি সার্ভিস অনেকদিন থেকেই চালু করার চেষ্টা করছে বিশেষ করে পোর্ট কমিটি রিপোর্ট দেবার পর থেকে। ১৯৬৮ সালে স্থির হয় যে ফেরি সার্ভিস খোলা হবে, ১৯৭১ সালে একটা সাব কমিটি তৈরি হয়। তারা একটা স্কীমের প্ল্যান করে। সেই স্কীম সম্বন্ধে একটা প্রস্তাব ছিল যে সমস্ত এমপ্লয়ি যারা ছিল তাদের একটা সুব্যবস্থা করা হবে। ১৯৭৯ সালে এই স্কীম অ্যাপ্রুভ করলেন এবং ফাইনান্স করলেন এবং অ্যাসিস্টান্ট সেক্রেটারি হোম ট্রান্সপোর্ট ডিপার্টমেন্ট ক্যালক্যাটা ট্রামওয়েজকে সেই কথা চিঠি লিখে জানিয়ে দিলেন। ইনল্যান্ড ওয়াটার ট্রান্সপোর্ট ডিপার্টমেন্ট এর সমস্ত কাজ এই ভাবে হবে। তারপর ওপন টেন্ডার করার কথা হল, তারপরের ইতিহাস স্যার, আরও কলঙ্কজনক। আমরা দেখলাম ৯.২. তারিখে হঠাৎ আমীন সাহেবের ঘরে মিটিং হল যে একটা কো-অপারেটিভ সোসাইটি করা হোক, ১১.২. তারিখে প্রলয় তালুকদার মহাশয়কে চেয়ারম্যান করে একটা কো-অপারেটিভ সোসাইটি করা হল।

[3-10 — 3-20 p.m.]

এর নাম হচ্ছে হুগলি জলপথ পরিবহন সমবায় সমিতি। ১১/৯ তারিখে এই কোম্পানিটি রেজিস্ট্রি হল এবং ১১/৪/৮০ তারিখে আমি সাহেবের ঘরে একটা মিটিং করে প্রলয় তালুকদারের উপস্থিতিতে সেই সোসাইটিকে এক বছরের জন্য এগ্রিমেন্ট করে তাকে দু লক্ষ টাকা সিড মানি দেওয়া হোল। এই সিড মানি কমিশন কি-না The loan will be repayable in five equal annum instalments commencing from the first anniversary of the drawal of the loans.এক বছরের পর থেকে পাঁচটি ইকোয়াল ইনস্টলমেন্টে শোধ হবে it shall bear no interest. ইন্টারেস্ট ফ্রি লোন ২ লক্ষ টাকার। এইভাবে হোম ট্রান্সপোর্ট ডিপার্টমেন্ট ফেরি সার্ভিস নিয়ে ক্ষমতার অপব্যবহার করছে যাতে ক্যাবিনেটের কোনও ডিসিসন নেই। এই রকম একটা নেপটিজমের দিকে আমি হাউসের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী হরিপদ জানা (পিংলা) ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অনিয়মিত বাস চলাচলের জন্য স্থানীয় জনসাধারণের জীবন আজ বিপন্ন। আমি আপনার মাধ্যমে পরিবহন মন্ত্রীর একটি গুরুত্বপূর্ণ সমস্যার প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি এই যে মেদিনীপুর জেলার ময়না মেদিনীপুর, ময়না বেলপাহাড়ি ময়না লালগড় ময়না মাড়োতলা, দেহাতি মেদিনীপুর দেহাতী লোয়াদা দেহাতী ঘাটাল প্রভৃতি এই সমস্ত বাসগুলি ভায়া বালিচক হয়ে যাতায়াত করে।

বালিচক রেল স্টেশনে না গিয়ে রেল লাইনের ক্রসিংয়ের নিকট ট্রেন প্যাসেঞ্জারদের নামিয়ে দিয়ে ঐ চকেই অপেক্ষা করে। ফলে ট্রেন প্যাসেঞ্জারদের রেল লাইনের উপর দিয়ে ছোট ছোট ছেলেমেয়েদের এবং বয়স্কদের সঙ্গে জিনিসপত্র নিয়ে যাতায়াত করতে হয়। লাইনের উপর হঠাৎ ট্রেন এসে গেলে জীবন বিপন্ন হওয়া স্বাভাবিক। কিছু দিন পূর্বে একজন মহিলার সঙ্গে একটি ছেলে নিয়ে বাস থেকে নেমে স্টেশনের লাইনের উপর দিয়ে যাওয়ার পথে হঠাৎ একটি দ্রুতগামী মেল ট্রেন এসে যাওয়ায় লাইনের ধারে গেলে ঐ দ্রুতগামী ট্রেনের হওয়ায় আছাড় খেয়ে পড়ে গিয়ে মারা যায়। এই বিষয়ে মেদিনীপুরের আর টি. এ.-কে জানানো সত্ত্বেও কিছু ফল হয়নি। সেইজন্য অনুরোধ করব যখন সরকারি নিয়ন্ত্রণে গাড়িগুলি চলে তখন স্টেশনের কাছে বাস স্ট্যান্ড করবেন না কেন।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মন্ত্রীমন্ডলীর দৃষ্টি আকর্ষণ করছি। এতক্ষণ বিদ্যুত নিয়ে অনেক আলোচনা হল জয়ন্তবাবু অভিযোগ করলেন বিদ্যুত পাওয়া যায় না। আমরা ভেবেছিলাম ডি. পি. এল.-এ বিদ্যুত উৎপাদন করে বিদ্যুত সংকটে সাহায্য করবে। কিন্তু ডি. পি. এল. বিদ্যুত উৎপাদন করছেন না। সেখানে প্রোডাকশন বন্ধ এবং সেখানকার পরিচালন ব্যবস্থা যে শোচনীয় অবস্থায় গেছে সে সম্বন্ধে সংবাদপত্রে খবর প্রচারিত হচ্ছে এবং পরিচালনার ক্ষেত্রে অনেক নেপটিজম হচ্ছে। কানাইবাবুর মতো একজন লোক যেখানে মন্ত্রী সেখানে আমরা আশা করেছিলাম যে ওখানকার পরিচালন ব্যবস্থার উন্নতি হবে। ডাইরেক্টর বোর্ড এ বিষয়ে ক্ষোভ প্রকাশ করেছে যে এমন একজন লোক যিনি মন্ত্রী মহাশয়ের অত্যন্ত সন্দেহভাজন লোক শ্রী জগন্নাথ ব্যানার্জি তিনি সমস্ত কিছু কন্ট্রোল করেন। সেখানে যে সব হার্ড কোক তৈরি হয় তা তিনি নামে এবং বেনামে সংগ্রহ করে কিভাবে প্রাইভেট ক্যাপাসিটিতে সাপ্লাই দিচ্ছে। সেন্ট্রাল গভর্নমেন্টের কোল ইন্ডিয়ার কাছ থেকে যে কয়লা নেওয়া হচ্ছে সে বাবদ টাকা না দেবার জন্য সেন্ট্রাল গভর্নমেন্ট থেকে বলা হয়েছে যে আর কোল দেওয়া হবে না। যার ফলে ডি. পি. এল. আজ বন্ধ হবার মুখে। এ দিকে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী কিরণময় নন্দ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গরুত্বপূর্ণ বিষয়ের প্রতি অর্থ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কেন্দ্রীয় সরকার স্বাধীনতা সংগ্রামীদের পেনশনের কর্মসূচি গ্রহণ করেছিলেন। সেই কর্মসূচি বর্তমানে পশ্চিমবাংলায় বাঞ্চাল হতে চলেছে। ১৯৭২ সাল থেকে যারা দরখাস্ত করেছেন এই রকম হাজার হাজার স্বাধীনতা সংগ্রামির দরখাস্তের ফাইল অর্থ দপ্তরের পেনশন বিভাগে পাওয়া যাচ্ছে না। এরা অনেকেই মৃত্যুমুখে এসে গেছেন হয়ত মারা যাবেন কিন্তু তাদের পরিবারের লোকেরা কয়েক পুরুষ চলে যাবে টাকা পাবেন না। আমি অনুরোধ করব পশ্চিমবঙ্গের অর্থ দপ্তর সেই ফাইলগুলি সম্বন্ধে যেন যথাযথ ব্যবস্থা করে কেন্দ্রের কাছে পাঠানো যাতে এই সমস্ত স্বাধীনতা সংগ্রামীরা পেনশন পান। মেদিনীপুরের পটাশপুর থানার আড়গোয়ালা গ্রামে সর্বেশ্বর আচার্য ১৯৭২ সালে দরখাস্ত করেন। কিন্তু তার ফাইলের কোনও হদিশ পাওয়া যাচ্ছে না। সেই সমস্ত ফাইলে দু' ইঞ্চি ধুলো জমে আছে। আমি অনুরোধ করব স্বাধীনতা সংগ্রামীদের নিয়ে এইভাবে ঠাট্টা বা প্রহসন যেন না করা হয়।

**শ্রী হবিবুর রহমান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটি রহস্যজনক ঘটনা এখানে উদঘাটন করতে চাচ্ছি এবং আপনার মাধ্যমে স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মুর্শিদাবাদ জেলার বরোয়া থানার পাঁচথুপি গ্রামের সৈয়দ ফয়েজ হক যার মোনোহারি দোকান আছে এবং তিনি দোকানের মাল খরিদ করার জন্য গত ১১/৪ তারিখে বাসে করে কলকাতায় রওনা হয়। তিনি আর বাড়িতে ফেরেননি এবং আর কোনও দিন বাড়ি ফিরবেন কিনা সন্দেহ। তারপর ১২/৪ তারিখে অন্ডার স্টেশন থেকে বরোয়া থানায় একটা মেসেজ গেল যে ফৈয়জ হক নামে একটি মৃতদেহ পাওয়া গিয়াছে। ১৩/৪ তারিখে ফৈয়জ সাহেবের আত্মীয়স্বজনরা এই সংবাদ পেয়ে অন্ডাল স্টেশনে গিয়ে তার কাপড় জামা ইত্যাদি দেখে সনাক্ত করলেন। অন্ডালের জি. আর. পি. বললেন যে এইলাস আসানসোলের হাসপাতালে পাঠানো হয়েছে এবং বলা হয়েছে যে এই লাস সনাক্ত না করলে ৭ দিন পর্যন্ত মর্গে থাকবে। সেখানে গিয়ে আত্মীয়স্বজনরা জানতে পারে যে এই লাস ময়না হয়েছে কিন্তু কে নিয়ে গেছে তা জানে না। আমি দাবী করছি যিনি বাসে কলকাতায় গেলেন তার মৃত দেহ অন্ডাল স্টেশনে কিভাবে পাওয়া যায় এবং সেখান থেকে বরোয়া থানায় খবর দিতে এত দেরি হল কেন বা অন্ডাল স্টেশনে সমস্ত কিছু সনাক্ত করা সত্ত্বেও সেখানকার লাস কে নিয়ে গেল হাসপাতালের কর্তৃপক্ষ তা বলতে পারছেন না কেন। এই বিষয়ে একটা পিটিশন ওনার আত্মীয়স্বজনরা যা দিয়েছে সেটা আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীকে দেবার জন্য অনুরোধ করছি।

**শ্রী নানুরাম রায় ঃ** স্যার, আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হচ্ছে গোঘাট থানার এক ভদ্রলোক যিনি গ্রাম পঞ্চায়েতের সদস্য শ্রী রমজান আলি তার সম্বন্ধে বলতে চাই। রমজান আলির নেতৃত্বে কিছু লোক ঐ ভদ্রলোকের খাস জমির ধান কেটে নেয় এবং তাকে তার ঘরবাড়ি থেকেও তাড়িয়ে দেওয়া হয়েছে এবং তার গরু বাছুর লুঠ করা হয়েছে। এই বিষয়ে আমি ও. সি. এবং এস. ডি. ও.-র কাছে চিঠি লিখে জানিয়েছি। কিন্তু কোনও কিছু তারা করছেন না। আমরা বললে যদি কিছু না হয় তাহলে সাধারণ মানুষ কি করবে? তিনি গ্রাম ছেড়ে আরামবাগে গিয়ে ঘরবাড়ি ভাড়া নিয়েছেন। তিনি যাতে আবার তার গ্রামের বাড়িতে ফিরে আসতে পারে সেই বিষয়ে আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর কাছে অনুরোধ জানাচ্ছি।

[3-20 — 3-30 p.m.]

**শ্রী সন্তোষকুমার দাস ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, ১৯৮০ সালের শিক্ষা বর্ষে ৪ মাস অতিক্রান্ত হল, এর পরে গ্রীষ্মের ছুটি আসন্ন তার মানে প্রায় ৬ মাস অতিক্রান্ত হবার পর ক্লাস ৫ এ যারা পড়ছে সেই পাঠরত ছেলেরা ইংরাজি বই পাবে কিনা যথেষ্ট সন্দেহ আছে। কেননা এখনও পর্যন্ত ক্লাস ৫-এর ছেলে মেয়েদের জন্য ইংরাজি টেস্ট বই স্কুলে গিয়ে পৌছায়নি। অন্যান্য যে সমস্ত বিষয়ের বই গেছে তার মধ্যে কোথায় ৩০ পারসেন্ট কোথাও ৪০ পারসেন্ট আবার কোথাও ৫০ পারসেন্ট বই পৌছায়নি। এই অবস্থায় ছেলেমেয়েদের পড়াশুনার বিশৃঙ্খলার সৃষ্টি হয়েছে। এটা দূর করতে আমি শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

এই ব্যাপারে যদি এখনই ব্যবস্থা না নেওয়া হয় তাহলে ছাত্ররা দারুণ অসুবিধার মধ্যে পড়বে এবং বিনা বইতে ছেলেদের পরীক্ষা দিতে হবে।

**শ্রী ব্রজগোপাল নিয়োগী ঃ** ডেপুটি স্পিকার স্যার, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। হুগলি জেলার বে-সরকারি বাসের মালিকরা কথায় কথায় বাস বন্ধ করে দিয়ে জনজীবনে একটা বিশৃঙ্খলা সৃষ্টি করেছে। এই রকম একটা ঘটনা ঘটেছে গত ২৬ তারিখ থেকে ১৯ নং বাস রুটে চুঁচড়া হেড কোয়াটার থেকে যে বাসগুলি ছাড়ে সেগুলি বন্ধ করে দেবার ফলে ৪/৫ টা থানা বিচ্ছিন্ন হয়ে গেছে। ফলে ছেলেরা কলেজে আসতে পারছে না। হাসপাতালে রুগী আসতে পারছে না, পাণ্ডুয়া, পোলবা দাদপুর থানার সমস্ত মানুষ অভাবনীয় দুর্দশার মধ্যে পড়েছে। এইভাবে কথায় কথায় বাস বন্ধ করা এবং নূতন বাস এর পারমিট দিতে গেলে হাইকোর্টে ইঞ্জাংশন দেওয়া এর বিরুদ্ধে একটা ব্যবস্থা হওয়া প্রয়োজন। এই বিষয়ে পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী আবদুল করিম চৌধুরি ঃ** ডেপুটি স্পিকার স্যার, আপনার মাধ্যমে প্রাথমিক শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়। এই মাসে ইসলামপুরে ২টা স্কুল কমিটির মধ্যে বিরাট ঝগড়া লাগার কথা ছিল কারণ ইসলামপুর বাজার স্কুল কমিটি উর্দূ মিডিয়াম স্কুলের জায়গায় এবং স্কুল বিল্ডিং দখল করতে গিয়েছিল। উর্দূ মিডিয়াম স্কুল কমিটির দরখাস্ত ফর রেকগনিশন ওয়েস্ট দিনাজপুর ডিস্ট্রিক্ট স্কুল বোর্ডে পাঠানো হয়েছিল ১৯৬৭ সালে, সেই দরখাস্ত এখনও পর্যন্ত ডি. পি. আই. অফিসে পেন্ডিং পড়ে আছে। এর মাঝখানে পশ্চিম দিনাজপুরে মোর দ্যান ২০০ স্কুল রেকগনিশন পেয়েছে। কিন্তু উর্দূ মিডিয়াম স্কুল রেকগনিশন পায়নি। আমি মন্ত্রী পার্থ দেকে বলেছি, জ্যোতি বসু মহাশয়কেও বলেছি, তিনি বলেছিলেন আমি উর্দূ কমিটির চেয়ারম্যান আমি তোমাদের স্কুল করে দেব ১০০ পারসেন্ট উর্দূ রিডিং পিউপল সেখানে আছে। আপনি জানেন ইসলামপুর সাব ডিভিসন ইজ এ ceded area from Bihar। সেখানে এখনও পর্যন্ত গ্রামের ছেলেরা যারা উর্দূ চায় তারা তাতে শিক্ষা নিচ্ছে, যারা হিন্দি তারা হিন্দিতে, যারা বাংলা তারা বাংলায় শিক্ষা নিচ্ছে। ইসলামপুর হিন্দি মিডিয়াম স্কুল, বাংলা মিডিয়াম স্কুল সকলেই রেকগনিশন পেয়েছে কিন্তু উর্দূ মিডিয়াম স্কুলের রেকগনিশন আজ ৫ বছর যায়নি। সেখানে ৬ মাস আগে ইসলামপুর বাজার স্কুল কমিটির রেকগনিশন গেছে সেই বাজার স্কুল কমিটি জোর করে হিন্দি মিডিয়াম স্কুলের বিল্ডিং-এর জায়গা দখল করতে গিয়েছিল। ইসলামপুরে এক ভদ্রলোক এই ঝগড়া মিটিয়েছেন। তারা বলেছেন যে উর্দূ মিডিয়াম স্কুলের জায়গায় তোমরা স্কুল করবে না। স্যার, আমি ইসলামপুর সাব ডিভিসন লোকের তরফ থেকে জিজ্ঞাসা করতে চাই। পশ্চিমবাংলায় উর্দূ মিডিয়াম কি হিন্দি মিডিয়াম বলে কোনও স্কুল রেকগনিশন পাবে না? ওখানকার লোক আশায়, আছে যে উর্দূ মিডিয়াম ও হিন্দি মিডিয়ামের ছেলেরা শিক্ষার সুযোগ পাবে। এ বিষয়ে আমি মাননীয় মন্ত্রী ও মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** স্যার, আমি এইমাত্র খবর পেলাম আন-এমপ্লয়েড ফেডারেশনের হাজার হাজার যুবক রাস্তায় নেমেছে। তারা একটা স্মারক লিপি দিয়েছে আপনার মাধ্যমে লেবার মিনিস্টারকে দেবার জন্য। স্মারক লিপিতে আছে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের অফিস

অবিলম্বে ডালহৌসি স্কোয়ার ও ধর্মতলা অঞ্চলে স্থানান্তরিত করতে হবে, সিনিয়ারিটির ভিত্তিতে সমস্ত রেজিস্ট্রিকৃত কার্ড হোল্ডারদের চাকরি দিতে হবে, এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ এর সমস্ত দুর্নীতি ও স্বজনপোষণের ব্যাপক তদন্ত করতে হবে, এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ আনএমপ্লয়েড ফেডারেশনের কর্মীদের উপর হামলা কারিদের শাস্তির ব্যাপার নিয়েও, সমস্ত বেসরকারি প্রতিষ্ঠান ও কেন্দ্র ও রাজ্য সরকারের অফিসসমূহের চাকরির বয়স সীমা তুলে দিতে হবে, এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ মারফত সমস্ত সরকারি ও বেসরকারি প্রতিষ্ঠানে চাকরিতে নিয়োগের ব্যবস্থা চালু করতে হবে। এটা আপনার কাছে দিচ্ছি এটা আপনি লেবার মিনিস্টারকে দেবেন।

**শ্রী শুভেন্দুকুমার চৌধুরি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মারফত একটি বিশেষ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। গত ২৭ তারিখে মালদহের শুখনগর এ একটা হত্যাকান্ড সংঘটিত হয়েছে। কংগ্রেস (আই)-এর কুখ্যাত জোতদার জটু মন্ডল ও তার পুত্ররা যখন সেখানকার গ্রামবাসীরা যখন একটা নিমন্ত্রণ বাড়ি থেকে খেয়ে ফিরছিল তখন তাদের উপর আক্রমণ চালায়। সেখানে তারা ২ জনকে হত্যা করে ও ৬ জনকে আহত করে। ঐ ঘটনায় সেম সাইড হয়ে একজন নিহত হয়। এই ঘটনা আনন্দবাজার ও অমৃতবাজার পত্রিকায় ঘটনাটা মিস রিপ্রেজেন্টেড হয়েছে। সেখানে বলা হয়েছে যে জটু মন্ডল ও তার পুত্রেরা সেখানে নাকি আক্রান্ত হয়। কিন্তু এটা সম্পূর্ণ উল্টো কথা। কারণ এই সুখনগর চরের ৪৫০ বিঘা জমি তারা দখল করে ছিল তারপর আমাদের যখন সরকার আসে তখন আমরা সেই জমি ভূমিহীনদের মধ্যে বিলি করে দিই। সেই ঘটনাকে কেন্দ্র করে তারা বার বার আক্রমণ চালিয়েছিল, তার ফলস্বরূপ গত ২৭ তারিখে রাত্রিবেলা সেই ভূমিহীন চাষীদের উপর আক্রমণ চালায়। সেখানে ২ জনকে হত্যা করা হয় এবং ৬ জনকে আহত করেন। আমরা এই ব্যাপারে পূর্ণ তদন্তের দাবী করছি এবং আশা করছি যে পুলিশ ও মুখ্যমন্ত্রী এ ব্যাপারে দৃষ্টি দেবেন এবং যারা দুষ্কৃতকারি তাদের উপযুক্ত শাস্তির ব্যবস্থা করবেন।

[3-30 — 3-40 p.m.]

**শ্রী জয়কেশ মুখার্জি ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে পলিটেকনিকের একটি ব্যাপারের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। বেলুড়ে রামকৃষ্ণ শিল্প মন্দির এবং বেলঘরিয়ায় রামকৃষ্ণ শিল্প পীঠ নামে দুটি পলিটেকনিক আছে। পশ্চিমবাংলার ২৪টি পলিটেকনিকের মধ্যে ২২টি পলিটেকনিককে সরকার অধিগ্রহণ করেছেন। এগুলি সরকারের পয়সায় চলে, কিন্তু এখানে সরকারের কোনও পরিচালন ব্যবস্থা ছিল না। এখন সরকার এগুলির পরিচালন ব্যবস্থা গ্রহণ করেছেন। কিন্তু ওই দুটি পলিটেকনিক অর্থাৎ বেলুড়ে রামকৃষ্ণ শিল্প মন্দির এবং বেলঘরিয়ায় রামকৃষ্ণ শিল্প পীঠ এখনও অধিগ্রহণ করা হয়নি। অধিগ্রহণ না করার ফলে এখানে দারুণ অসুবিধার সৃষ্টি হয়েছে এবং এই ব্যাপারে ওখানকার কর্মচারী এবং ছাত্রদের মধ্যে বিক্ষোভ রয়েছে, শিক্ষকদের মধ্যেও বিক্ষোভ রয়েছে। সরকারের পক্ষ থেকে সেখানে যে টাকা দেওয়া হয় এবং ছাত্ররা যে মাইনে দেয় তার হিসেব পরীক্ষার ব্যবস্থা নেই এবং ওখানে যে স্টাফ রয়েছে তাদের পেনশন, গ্রাচুইটি এবং প্রোমোশনেরও কোনও ব্যবস্থা নেই। সরকার টাকা দেন অথচ সেখানে আধুনিক কোনও যন্ত্রপাতি নেই যাতে ছাত্ররা আধুনিক শিক্ষায় শিক্ষিত হতে পারে। আধুনিক শিক্ষার যে সুযোগ অন্যান্য জায়গায়

রয়েছে এখানকার ছাত্ররা সেই সুযোগ থেকে বঞ্চিত। কাজেই আমি উচ্চ শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এই দুটি পলিটেকনিক যেন অধিগ্রহণ করা হয়।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পুলিশ কিভাবে ঠান্ডা মাথায় হত্যাকান্ড চালিয়ে যাচ্ছে তার একটা দৃষ্টান্ত আমি গত সোমবার এখানে উল্লেখ করেছিলাম। গত সোমবার আমি তালতলা থানার একটা ঘটনা এখানে উল্লেখ করেছিলাম। আজকে অন্য একটা ঘটনা বলছি। গত ২৯শে মার্চ, ১৯৮০ হালতু রামলাল বাজারের নিকট আর্য বিদ্যালয়ের প্রাঙ্গনে কসবা থানার পুলিশ নিরপরাধ লক্ষ্মণ রায়কে হত্যা করে এবং আরও ৩ জন নিরপরাধ মানুষকে গ্রেপ্তার করে। এর ফলে হালতু, বিবেকনগর, সন্তোষপুর প্রভৃতি এলাকার মানুষ অত্যন্ত সন্ত্রস্ত হয়ে পড়েছে। স্যার, হত্যাকান্ড মাত্রই উদ্বেগজনক, কিন্তু পুলিশ যেভাবে একের পর এক হত্যাকান্ড চালিয়ে যাচ্ছে তাতে জিনিসটা আরও উদ্বেগজনক হয়ে উঠেছে। পুলিশ এই যে ডেসপারেটলি মার্ডার করছে এই ব্যাপারে আমি স্বরাষ্ট্রমন্ত্রী দৃষ্টি আকর্ষণ করছি। আমি দাবি জানাচ্ছি লক্ষ্মণ রায়ের হত্যাকারী পুলিশদের যেন ধরা হয় এবং শাস্তি দেওয়া হয় এবং আর যে ৩ জনকে গ্রেপ্তার করা হয়েছে তাদের যেন ছেড়ে দেওয়া হয়। লক্ষ্মণ রায়কে যারা হত্যা করেছে তাদের শাস্তি দেবার কথা সেখানকার জনসাধারণ জানিয়েছে এবং আমি তাদেরই বক্তব্য এখানে উপস্থিত করলাম।

**শ্রী রাইচরণ মাঝি ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে সেচ এবং জলপথ মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বর্ধমান জেলার কেতুগ্রাম থানার ৪টি অঞ্চল এবং মৌরিগ্রামের পাশ দিয়ে ক্যানেল গেছে। কিন্তু আমরা দেখছি ওই সমস্ত গ্রামের পশ্চিম প্রান্তের এবং উত্তর প্রান্তের চাষীরা এবং মৌরিগ্রামের উত্তর প্রান্তের চাষীরা জল পাচ্ছে না। এই সমস্ত গরিব চাষীরা দীর্ঘদিন ধরে জলকর দিচ্ছে অথচ বারবার বলা সত্ত্বেও তাদের জল দেবার কোনও ব্যবস্থা করা হয়নি। আমি এই ব্যাপারে মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ জানাচ্ছি তদন্ত করে গরিব চাষীদের খাজনা এবং জলকর মুকুব করুন। ওখানকার চাষীরা যে স্মারকলিপিটি দিয়েছে আমি সেটি আপনার কাছে জমা দিচ্ছি।

**শ্রী ধীরেন সেন ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আজকে আনন্দবাজার পত্রিকায় প্রকাশিত একটি সংবাদের ব্যাপারে আমি আপনার মাধ্যমে সংবাদের প্রকৃত তথ্য জানাতে চাই। দুটো তেলকল পুড়ে ছাই এই শিরোনামায় সংবাদ প্রকাশিত হয়েছে। মাননীয় সদস্য সুনীতি চট্টরাজ এবং মোতাহার হোসেন গতকাল মাননীয় মুখ্যমন্ত্রীর নিকট অভিযোগ করিয়াছেন যে বীরভূমের সাঁইতিয়া শহরে দুইটি তেল কল সিটু ইউনিয়ন কর্তৃক পুলিশের উপস্থিতিতে পুড়ে ছাই করে দেওয়া হয়েছে। এই সংবাদটি একেবারে অসত্য। উক্ত তেলকল ইউনিয়নে সিটুর কোনও ব্যক্তিগত দ্বন্দ্ব নাই, সেখানে বৈদ্যুতিক গোলযোগের জন্য এই অগ্নিকান্ড হয়েছে। এখন পর্যন্ত পুলিশরা তাই বলেন। ওখানে কিছুদিন আগে কিছু শ্রমিক ছাঁটাই হয়েছে এবং ছাঁটাই হওয়া সত্ত্বেও কর্মীরা কাজে যোগ দিতে চায়। তখন মালিকপক্ষ হাইকোর্ট থেকে পুলিশ ডাকার অর্ডার নিয়ে পুলিশের খরচা দিয়ে সবাই মিলে পুলিশ পাহারা বসায়। পুলিশ

যখন বসে, তখন শ্রমিকপক্ষ এবং মালিকপক্ষ এবং ওখানকার ভাইস চেয়ারম্যান এস. ডি. ও. পুলিশ ইন্সপেক্টার তারা সেখানে বৈঠকে বসেন। বৈঠকে মালিকপক্ষ বলেন হাই কোর্টের অর্ডার আছে শ্রমিকদের ঢুকতে দেব না। এই হচ্ছে ঘটনা। সুতরাং যা সংবাদে প্রকাশিত হইয়াছে তা অসত্য এবং উদ্দেশ্য প্রণোদিত, আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের এই বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী মাধবেন্দু মাহান্ত ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, ভাগিরথী এবং জলঙ্গি নদীর ভাঙনের ফলে নদীয়া জেলার বিস্তীর্ণ অঞ্চল বিপন্ন হয়ে পড়েছে। বামফ্রন্ট সরকার মাটিয়ারি ইসলামপুর মহেশনগর ইত্যাদি এলাকা ভাঙন রোধের জন্য ব্যবস্থা গ্রহণ করেছেন ইহা অভিনন্দন যোগ্য। কিন্তু ইতিমধ্যে তেহট্ট থানার খাসপুর চাদের ঘাট, শিবপুর হাঁসপুকুর করিমপুর থানার কয়েক স্থানে জলঙ্গি নদীর ভাঙনের ফলে বিপন্ন হয়ে পড়েছে এ সম্পর্কে মাননীয় সেচ মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি ও অবিলম্বে ভাঙন রোধের ব্যবস্থা করার জন্য অনুরোধ করছি।

**শ্রী নিতাইচরণ আদক ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমি গতকাল বাগনান স্টেশনে নেমে শুনলাম যে আমার কেন্দ্র থেকে কংগ্রেস (আই)-এর নেতৃত্বে এবং বিরাট এক পুলিশ বাহিনীর সহযোগে ১৬ জন মাঝিকে গ্রেপ্তার করে আনা হয়েছে, এর কারণ কি এবং কেন গ্রেপ্তার করা হয়েছে এই ঘটনাটা আমি বলতে চাই। ঘটনাটা হচ্ছে রূপনারায়ণের চরে, যেখান হ'তে বালি তোলা হয়, তা থেকে সরকারের, একটা বিরাট রাজস্ব আদায় হয়। গত ৩০ বছর ধরে কংগ্রেসি সরকারের আমলে মাত্র ১,৫০০/১,৬০০ টাকা দিয়ে জে. এল. আর ও.-কে ঘুস দিয়ে একজন তহশীলদার বালি তুলল ১৯৭৮ সালে সেই চর কয়েকজন বেকার যুবককে দেওয়া হয়, এবং তা থেকে সরকার প্রায় ৮/৯ হাজার রাজস্ব পেত। নৌকার মাঝি যারা বালি কিনতে আসে তাদের অযথা গ্রেপ্তার করা হয়েছে। এই লোকদের বাড়ি ডায়মন্ড হারবার এবং তাদের বাগনান থানায় আটক রাখা হয়েছে এবং থানাটি অত্যন্ত নোংরা, তাদের খেতে দেওয়া হচ্ছে না, তারা যাতে বেকসুর খালাস হয় তার জন্য মাননীয় মন্ত্রী মহাশয় যেন ব্যবস্থা করেন।

**শ্রী বলাইলাল দাস মহাপাত্র ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী এবং মাননীয় তথ্য এবং সাংস্কৃতির বিভাগের মন্ত্রীর একটি বিষয়ে দৃষ্টি আকর্ষণ করতে চাই। ভারতীয় মুক্তি সংগ্রামের মহান নেতা দেশপ্রাণ বীরেন্দ্রনাথ শাসমলের জন্ম শতবার্ষিকী আগামী ৯ই কার্তিক ১৩৮৭ সাল ২৬ শে অক্টোবর ১৯৮০ সাল থেকে আরম্ভ হবে। উনি ছিলেন আচার্য প্রফুল্লচন্দ্র রায়ের ভাষায় বাংলার মুকুটমণি এবং মেদিনীপুর রাজা যার জ্বলন্ত দেশপ্রেম ত্যাগ লাঞ্ছনা দুঃখবোধ এবং লক্ষ লক্ষ স্বাধীনতা সংগ্রামীদের উৎসাহ সৃষ্টি করেছিল। তার বহুমুখী কর্ম প্রতিভা ১৯০৫ সাল বঙ্গভঙ্গ থেকে আরম্ভ করে ১৯৩৪ সালে তার মৃত্যুকাল পর্যন্ত বহু ক্ষেত্রে প্রসারিত ছিল। বাংলাদেশে বিশেষ করে মেদিনীপুরের যে গৌরবোজ্বল যে স্বাধীনতা সংগ্রামের ইতিহাসে তার বিরাট অবদান ছিল।

[3-40 — 3-50 p.m.]

আপনি জানেন যে তিনি বঙ্গীয় ব্যবস্থাপক সভার একজন বিশিষ্ট সদস্য ছিলেন। আপনার নিশ্চয়ই স্মরণে আছে যে তার উইলে লিখিত আছে, "জীবনে কারও কাছে মস্তক অবনত করিনি। মৃত্যুর পরও যেন আমার মস্তক অবনত না হয় এবং আমাকে যেন দণ্ডায়মান অবস্থায় দাহ করা হয়।" আপনি নিশ্চয়ই জানেন কেওড়াতলা শ্মশানঘাটে থাকে দাঁড়ানো অবস্থায় দাহ করা হয়েছিল। এইরূপ একজন তেজস্বী বিশিষ্ট নেতার যাতে উপযুক্তভাবে এখানে তার জন্ম শতবার্ষিকী প্রতিপালিত হয় সেজন্য আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে অনুরোধ করছি এবং কয়েকটি প্রস্তাব রাখছি। (১) যেহেতু তিনি ব্যবস্থাপক সভার একজন সদস্য ছিলেন। সেজন্য আমার প্রস্তাব হচ্ছে বিধানসভার সন্নিকটস্থ কোনও স্থানে তার পূর্ণাঙ্গ প্রতিমূর্তি প্রতিষ্ঠা করা হোক। (২) কাঁথি থানার চন্ডীতলা গ্রাম, তার জন্মস্থান, সেখানে তার নামে একটা স্বাস্থ্য কেন্দ্র প্রতিষ্ঠা করা হোক, (৩) কাঁথি শহরে অবস্থিত তার বসতবাটি যেটা মাত্র ৩ হাজার টাকায় আপনি শুনলে আশ্চর্য হয়ে যাবেন দেশপ্রাণ দেনার দায়ে তার কাঁথির ১ লক্ষ টাকার বাড়ি তিন হাজার টাকায় চলে গিয়েছে, সেটা যেন সরকার অধিগ্রহণ করে সেখানে যেন একটা স্বাধীনতা সংগ্রামীদের যে সব ইতিহাস এবং দ্রষ্টব্য জিনিস আছে, তা যেন প্রদর্শনের ব্যবস্থা করা হয়, (৩) কলকাতায় দেশপ্রাণের নামে যেন উপযুক্ত একটা হাসপাতাল প্রতিষ্ঠা করা হয়, (৪) মেদিনীপুর সদর হাসপাতাল যাতে দেশপ্রাণ বীরেন্দ্রনাথের নামে নামকরণ করা হয় তার যেন ব্যবস্থা হয়, (৫) দেশপ্রাণ সম্পর্কে যেন একটা তথ্যবহুল বই প্রকাশ করা হয়, (৬) মেদিনীপুর সদর থেকে দিঘা পর্যন্ত যে রাস্তাটা রয়েছে ওটা যেন বীরেন্দ্র সরণী নামাকরণ করা হয় এবং (৭) দেশে বীরেন্দ্রনাথের নামে অনেক প্রতিষ্ঠান রয়েছে তাকে অর্থ সাহায্য করে যাতে সেবার কার্য আরও প্রসারিত হয় তার জন্য ব্যবস্থা করা হয়। আরও অন্যান্য প্রোগ্রাম নিতে পারেন সরকার কিন্তু আমি সরকারকে বিশেষভাবে অনুরোধ করছি এই মহান নেতার জন্মশতবার্ষিকী যাতে সারা পশ্চিমবাংলায় ভালভাবে উদযাপন করা হয় তার ব্যবস্থা করা হয়।

[3-40 — 4-05 p.m.] (including adjournment)

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Deputy Speaker :** The Minister-in-charge of the Home (Police) Department will make a statement on the subject of frequent clashes between two groups of anti-socials in Chetla and Rash Behari Avenue areas of Calcutta—attention called by Shri Santasri Chattopadhyay, MLA on the 21st April, 1980.

**Shri Bhabani Mukherjee :** Mr. Deputy Speaker Sir, with your permission and on behalf of the Hon'ble Home Minister I rise to make the following statement—In response to the Calling Attention Notice tabled by Shri Santasri Chattopadhyay, MLA, regarding frequent clashes between two groups of anti-socials in Chetla and Rash Behari Avenue areas of Calcutta and the steps taken to put a stop to such incidents.

Clashes between two groups of anti-socials in Chetla and Rash Behari Avenue areas have been taking place from sometime past. In course of the first four months of this year, there have been six such clashes. Local Police started several cases and arrested a number of anti-socials involved in the incidents. Besides, Anti-Rowdy Section of the Detective Department of the Calcutta Police recently arrested 69 known anti-socials who were directly responsible for these clashes. This includes roughs, anti-socials and persons named in FIRs in the different cases. One of these two groups, operating from Jeliapara, is reportedly being backed by a section of the Congress (I).

Police pickets have been posted and Police patrols have been arranged in the affected areas. Commissioner of Police himself accompanied by other officers of the Calcutta Police visited the areas recently. By way of police public co-ordination, meetings with local people were also arranged. As a result of these actions as also the arrest so far made including some leading anti-socials, further deterioration of the situation has been arrested. Police, however, is keeping strict vigilance in the area.

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার অনুমতি নিয়ে একটা গুরুত্বপূর্ণ বিষয় এখানে উল্লেখ করতে চাই।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** এটা আবার কি করছেন?

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ে উল্লেখ করতে চাই। আমার হাতে ভারতের সংবিধান রয়েছে। কনস্টিটিউশন অব ইন্ডিয়ার ২৪৬ ধারায় কেন্দ্র এবং রাজ্যের মধ্যে কি কি ক্ষমতা থাকবে, সেই ক্ষমতার বিভাজন পরিষ্কারভাবে বলে দেওয়া আছে।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আফটার রিসেস টাইম আপনি বলবেন। এখন রিসেস আপ টু ফোর ফোরটিফাইভ।

(At this stage the House was adjourned till 4.45 p.m.)

[4-45 — 4-55 p.m.] (After Adjournment)

## POINT OF INFORMATION

**শ্রী কিরণময় নন্দ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনাকে অশেষ ধন্যবাদ আমাকে বলবার সুযোগ দিয়েছেন বলে। স্যার, যদিও বিষয়টি রাজ্য সরকারের এক্তিয়ারভুক্ত নয় তবুও আমি জানাতে বাধ্য হচ্ছি এই কারণে যে আপনি জানেন, বিগত জনতা সরকার দূরদর্শন এবং আকাশবাণীকে স্বশাসিত করবার পরিকল্পনা নিয়েছিলেন। কিন্তু স্যার, বর্তমানে কেন্দ্রে কংগ্রেস (ই) সরকার প্রতিষ্ঠিত হবার পর সেই প্রোগ্রাম তারা বাতিল করে দেন। শুধু তাই নয়, এই এপ্রিল মাসের গোড়ার দিকে আমরা সংবাদপত্রে দেখলাম শ্রীবসন্ত শাঠে, কেন্দ্রীয়

তথ্য মন্ত্রী, তিনি বললেন, দুরদর্শনের অধিকর্তা মিস মীরা মজুমদারকে বদলি করা হল স্বজনেপাষণ নীতির অভিযোগে। আবার কয়েকদিন পরেই দেখলাম সংবাদপত্রে যে সেই অধিকর্তাকেই আবার ওখানে বসানো হল। স্যার, এই দূরদর্শন কেন্দ্র সম্পর্কে আমরা বহু অভিযোগ পেয়েছি। এই অধিকর্তা একই জায়গায় ৫ বছর ধরে আছেন। তাকে কেনই বা বদলির আদেশ দেওয়া হল আবার কেনই বা সেখানে বসানো হল—স্যার, এই দূরদর্শন কেন্দ্রে স্বজনপোষণ থেকে আরম্ভ করে, সিলেকশন অব আর্টিস্ট থেকে আরম্ভ করে নিউজ কাস্টার—সমস্ত কিছুতেই বহু অভিযোগ আছে। আমি মাননীয় তথ্যমন্ত্রী শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য মহাশয়কে বলব, তিনি যেন কেন্দ্রীয় তথ্য মন্ত্রীকে লেখেন যে এই দূরদর্শন সম্পর্কে যে অভিযোগ পাওয়া যাচ্ছে তারজন্য যেন উপযুক্ত কমিশন বসানো হয় এবং তার উপযুক্ত প্রতিকার যেন করা হয়।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার অনুমতি নিয়ে একটি গুরুতর বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, আমি সংবিধানের ২৪৬ ধারাটি এখানে উল্লেখ করতে চাই। এই ২৪৬ ধারায় কেন্দ্র এবং রাজ্যের ক্ষমতার সম্পর্ক কি ভাবে বন্টিত হয়েছে তা পরিষ্কারভাবে বলা হয়েছে। এই ২৪৬ ধারা অনুযায়ী সুবিধানের সেভেন্থ শিডিউল রচিত হয়েছে। Seventh Schedule List I, List II, List-III. বা সেন্ট্রাল লিস্ট ওয়ান, লিস্ট টুতে স্টেটের ক্ষমতা এবং কঙ্কারেন্ট লিস্টে কোন কোন বিষয় থাকবে সেগুলি সুস্পষ্টভাবে সেখানে বর্ণিত হয়েছে। এখানে লিস্ট টু বা স্টেট লিস্টে এবং নং এন্ট্রি হচ্ছে পাবলিক অর্ডার। সংবিধানে এই নির্দেশ সুস্পষ্টভাবে আছে। এখানে কোনও রকম দ্বিমতের অবকাশ নেই বা দ্ব্যর্থবোধক কোনও ব্যাথার অবকাশ নেই। কিন্তু স্যার, সংবিধানের এই নির্দেশ সত্ত্বেও আমরা আজকে খবর পাচ্ছি, কেরলের মুখ্যমন্ত্রী শ্রী নায়ারায় যে বিবৃতি দিয়েছেন তার মধ্যে দিয়ে যে কেন্দ্রীয় সরকার পশ্চিমবাংলার আইন শৃঙ্খলার অবস্থা সরেজমিনে তদন্ত করার জন্য একটি উচ্চ পর্যায়ের পর্যবেক্ষক দলকে পাঠাচ্ছেন—সিদ্ধান্ত নিয়েছেন।

কেরলের মুখ্যমন্ত্রী এর তীব্র প্রতিবাদ করেছেন এবং বলেছেন এটা সংবিধান বহির্ভূত। তাছাড়া কেন্দ্রীয় সরকার যদি কোনও রকম খবর নিতে চান কোনও রাজ্য সম্পর্কে তাহলে তার জন্য বিভিন্ন সূত্র আছে, সেই সূত্র দিয়ে তারা খবর নিতে পারেন। তাদের ইন্টেলিজেন্স সার্ভিস আছে, রাজ্যপাল আছে, তারা কেন্দ্রের প্রতিনিধি—এই রকম বিভিন্ন সূত্র আছে এবং বিভিন্ন সূত্রের মাধ্যমে তারা খবর নিতে পারেন। কিন্তু আজকে সংবিধানের নির্দেশকে অমান্য করে যেখানে পাবলিক অর্ডার এক্সক্লুসিভলি স্টেটের এক্তিয়ার ভুক্ত কাজ—স্টেট সাবজেক্ট তাদের এক্সক্লুসিভ পাওয়ার দেওয়া হয়েছে, সেইখানে এই ভাবে কেন্দ্র যদি নাক গলাতে যায় তাহলে এটা সবিনয়ে বলতে হবে আমাদের যে, এটা করার আগে শ্রীমতী গান্ধী বা শ্রীমতী সঞ্জয় গান্ধী এই সংবিধানকে ওয়েস্ট পেপার বাস্কেটে ফেলে দিয়ে এটা যেন করেন। আমরা কলোনি নই। মেট্রোপলিটন এবং কলোনির মধ্যে যে রিলেশন ছিল, ওয়েস্ট বেঙ্গল এবং দিল্লির সঙ্গে সেই সম্পর্ক নয়—এখানে কনস্টিটিউশন আছে, ওদেরও মানতে হবে, আমাদেরও মানতে হবে। আজকে যদি মনে করেন ওয়েস্ট বেঙ্গল কলোনি, ওয়েস্ট বেঙ্গল পিপল হচ্ছে কলোনিয়াল পিপল, আমরা সেটা কিছুতেই বরদাস্ত করব না। এর বিরুদ্ধে যে রকম প্রিন্স অব ওয়েলসকে কালো পতাকা দেখানো হয়েছিল, এর বিরুদ্ধে বিক্ষোভ, মিছিল হয়েছিল,

সেই রকম ওদেরও যদি পর্যবেক্ষক আসেন তাহলে তার বিরুদ্ধে মিছিল, বিক্ষোভ জানাবার জন্য বামফ্রন্ট সরকারকে আহ্বান জানাব এবং গো ব্যাক ডিমনেস্ট্রেশন দিতে হবে। সংবিধানের মর্যাদা রক্ষা করবই, এই কথা যেন আমাদের সকলের মনে থাকে। এই কথা জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কিরণময় নন্দ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী অমল রায় মহাশয় যে বিবৃতি দিলেন—

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** উনি মেনশনের সময় বলতে চেয়েছিলেন, আমি ওকে বলেছিলাম আপনি আফটার রিসেস বলবেন।

**শ্রী কিরণময় নন্দ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার একটি পয়েন্ট অব প্রিভিলেজ আছে। আমার পয়েন্ট অব প্রিভিলেজ সম্পর্কে বলতে গিয়ে অমলবাবু যে কথা বললেন সেই সম্পর্কে একটু বলতে চেয়েছিলাম। এটা ঠিক যে কেন্দ্রীয় সরকারের এক্তিয়ার কতখানি এবং তারা রাজ্য সরকারকে হুমকি দিতে পারেন কিনা, এই ধরনের কাজ কেন্দ্র যথেচ্ছ ভাবে করতে পারেন কিনা, সেটা একটু খতিয়ে দেখা দরকার। স্যার, এটা একটা গুরুত্বপূর্ণ ব্যাপার। রাজ্য সরকারের যদি কিছু অন্যায় হয় তাহলে সেটার বিচার জনসাধারণ করবে।

**(গোলমাল)**

(এক সঙ্গে অনেক মাননীয় সদস্য উঠে দাঁড়িয়ে বলতে থাকেন)

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** নো ডিসকাশন অন ইট।

## LEGISLATION DISCUSSION ON CALCUTTA MUNICIPAL CORPORATION BILL (1979), 1980-AS REPORTED BY THE SELECT COMMITTEE

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় পৌরমন্ত্রী একটি কম্প্রিহেনসিভ বিল এনেছেন।

**(গোলমাল)**

(এক সঙ্গে অনেক মাননীয় সদস্য উঠে দাঁড়িয়ে বলতে থাকেন)

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অমলবাবু যে প্রস্তাব এনেছেন সেখানে যদি অসংবিধানিক কিছু হয় তাহলে বামফ্রন্ট সরকার সুপ্রিম কোর্টে যেতে পারেন। কেন না আমরা কিছু বললেই ওরা কথায় কথায় আমাদের হাইকোর্ট দেখান। আমরা নানা অভিযোগ করি, বামফ্রন্ট সরকারে মন্ত্রীরা আমাদের কোর্টে যেতে বলেন, হাইকোর্ট দেখান। আমরাও বলছি যদি অসাংবিধানিক কাজ শ্রীমতী ইন্দিরা গান্ধী করেন তাহলে আপনারা সুপ্রিম কোর্টে গিয়ে তার বিরুদ্ধে প্রতিবাদ জানাতে পারেন।

**(গোলমাল)**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে পৌরমন্ত্রী একটি কমপ্রিহেনসিভ বিল এনেছেন। এত বড় বিল, পড়ার যে সময় ছিল তাতে পুঙ্খানুপুঙ্খরূপে পড়া সম্ভব হয়নি। বিলটি যেটুকু দেখবার সুযোগ পেয়েছি এবং গত ৩ বছরে কলকাতা কর্পোরেশনের কাজ কর্মে যেটুকু অভিজ্ঞতা হয়েছে তার মধ্যে দিয়ে দু-একটি কথা বলতে চাই।

[4-55 — 5-05 p.m.]

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনিও কর্পোরেশনে অনেক দিন জড়িত ছিলেন। আপনি জানেন যে কর্পোরেশন পশ্চিমবাংলার মানুষের কাছে, বিশেষ করে কলকাতার মানুষের কাছে কর্পোরেশন বলে বেশি পরিচিত। আমরা আশা করেছিলাম বা কলকাতার জনগণ আশা করেছিলেন যে বিরাট জনসমর্থন নিয়ে পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার গঠিত হবার পর এই দুর্নাম দুর করার জন্য কর্পোরেশনে যারা আছেন, এই দপ্তরের মন্ত্রী যারা আছেন তারা সচেষ্ট হবেন। কিন্তু দেখা গেল যে গত তিন বছরে এই কর্পোরেশন নাম দুর করার জন্য কোনও প্রচেষ্টা হল না। অথবা শুধু কর্পোরেশন বলব না, সরকারি দপ্তরে, সমস্ত দপ্তরে চুরি, ঘুস ইত্যাদির পরিমাণ অনেক বেশি বেড়ে গেছে এবং তার ফলে শুধু কলকাতাবাসী নয়, সাধারণ মানুষের দুর্দশা চরম সীমায় পৌঁছেছে। আজকে এমন একটা অবস্থায় পৌঁছেছে যেখানে টাকা-কড়ি না দিলে সরকারি ফাইল কোনও জায়গা থেকে মুভ হয় না সাধারণ মানুষের কোনও কাজ হয় না। এই সম্পর্কে মাননীয় মুখ্যমন্ত্রীও কো-অর্ডিনেশন কমিটির অনেক গুণগান করেছেন। তিনি বলেছেন, তারা তো সময়েই অফিসে আসে না, আমি কাকে কাজ করতে বলব, চেয়ারকে? কাগজে এই কথা বেরিয়েছে কিন্তু আপনাদের প্রতিবাদ বের হয়নি। এই হচ্ছে আজকে সাধারণ প্রশাসনের অবস্থা এবং এর থেকে এই চোর্পোরেশন, কর্পোরেশন আলাদা নয়। বহুদিন থেকে যে দুর্নাম ছিল সেটা মোটেই কমেনি। এই তিন বছরের মধ্যে সেই দুর্নাম আরও বহুগুণ বেড়ে গেছে বলে আমরা মনে করি। আমরা আশা করেছিলাম যে মাননীয় মন্ত্রী মহাশয, যিনি এই বিল এনেছেন, তিনি অনেকদিন থেকে ঘোষণা করেছিলেন যে একটা কমপ্রিহেনসিভ বিল আনবেন এবং তার দ্বারা সম্পূর্ণ কর্পোরেশনের চেহারাটা পাল্টে যাবে। সাংগঠনিক চেহারা হয়ত কিছু কিছু পাল্টাতে পারে কিন্তু কর্পোরেশনের যে মূল কাজ পশ্চিমবাংলায় কলকাতার মানুষকে কিছু সুবিধা দেওয়া, সেই মূল পরিবর্তন হবে কিনা আমাদের যথেষ্ট সন্দেহ আছে। গত ৩ বছরে যা ঘটছে, এই কর্পোরেশনে তার অভিজ্ঞতা থেকে এ কথা বলতে পারি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে কলকাতার রাস্তা-ঘাটের অবস্থা কি রকম। এই সরকার আসার পরে অনেক ঘোষণা করে বহু কোটি টাকা খরচ করে রাস্তা মেরামত শুরু করা হল। জানি না কত কোটি টাকা খরচ করা হয়েছে। কিন্তু দেখা গেল যে একটা বর্ষা পার হতে না হতেই রাস্তা আবার খারাপ হয়ে গেছে। এর মধ্যে দিয়ে আমরা দেখেছি যে এই সরকার অনেক টাকা খরচ করেছেন। এই বিলের মধ্যে অনেক ট্যাক্স আদায় করার পরিকল্পনা মন্ত্রী মহাশয়ের আছে। আমরা দেখেছি, আমি একটা জায়গা আমার বক্তব্যের মধ্যে তুলে ধরছি।

কিন্তু কন্ট্রাক্টরদের একটা স্বর্গরাজ্য করে দেওয়া হয়েছে এই বামফ্রন্টের আমলে। যে সমস্ত জায়গায় কন্ট্রাক্টররা বড়বড় টাকার কাজ করেন রাস্তা-ঘাটের ক্ষেত্রে, কর্পোরেশনের

বিভিন্ন দপ্তরে যেমন একটা উদাহরণ আমি দিয়ে বলতে পারি যে, এই আবর্জনা দূর করার জন্য কর্পোরেশন থেকে বহু টাকা, লক্ষ লক্ষ টাকা খরচ করে লরি কেনা হল যাতে আবর্জনা দূর করা যায়। কিন্তু আমরা যারা কলকাতায় থাকি, সদস্যরা যারা কলকাতায় থাকেন, চলাফেরা করেন তারা নিশ্চয়ই জানেন যে কি অবস্থা হয়ে আছে। চারিদিকে আবর্জনার স্তুপ জমে আছে এবং সেগুলি পরিষ্কার করার কোনও ব্যবস্থা নেই এবং এত লক্ষ টাকা খরচ করে কর্পোরেশনের যে লড়িগুলি কিনলেন, সেই লড়িগুলি ২ দিন বাদে দেখা গেল মেন্টেনেন্স-এর অভাবে, স্পেয়ার পার্টস চুরি হওয়ার জন্য বা লরির কোনও পার্টস চুরি হওয়ার জন্য ২ মাস বাদে সেটা অকেজো হয়ে থাকছে এবং তার ফলে যারা কন্ট্রাক্টর, তাদের কাছ থেকে লড়ি ভাড়া নিয়ে এই আবর্জনা পরিষ্কার করার ব্যবস্থা কলকাতায় করা হয়েছে। এখানেও কন্ট্রাক্টরদের একটা স্বর্গরাজ্য হয়েছে, তারা লক্ষ লক্ষ টাকা পিটিয়ে নিচ্ছে এবং কত লড়ি ট্রিপ দেওয়া দরকার, সেখানে লড়ি যাচ্ছে কি না সেগুলি দেখা হচ্ছে না। তার অবশ্যম্ভাবী ফল আমরা দেখতে পাচ্ছি যে, কলকাতার আবর্জনা পরিষ্কার হচ্ছে না, বিভিন্ন জায়গায় আবর্জনা স্তুপাকৃত হয়ে উঠছে এবং কলকাতাবাসীদের দুর্দশা চরমে উঠেছে। আজকে রাস্তা-ঘাটের হালও সেই রকম অবস্থায় দাঁড়িয়েছে। বহু টাকা খরচ করেও এই রাস্তা-ঘাটের মেরামত করার যে উদ্যোগ নেওয়া হয়েছিল, প্রথম দিকে এই উদ্যোগ চুরি করার যে প্রবণতা বরাবরই ছিল সেটাকে মোটেই কমাতে পারেননি। সেই প্রবণতা এই কয় বছরে আরও বেড়ে গেছে, এর বিরুদ্ধে কোনও শাস্তিমূলক ব্যবস্থা বা তাদের তদারকি করবার কোনও ব্যবস্থা আপনারা গ্রহণ করতে পারেননি। এই বিলের মধ্যে কোনও ব্যবস্থা এদের বিরুদ্ধে নেবার জন্য আপনি এনেছেন বলে আমি দেখিনি। আপনি আপনার জবাবি ভাষণে সেটা আমাদের আশা করি জানাবেন। আমি যতদূর বুঝেছি যে দুটো পথে—যেমন পশ্চিমবঙ্গ সরকার চলে বা অন্যান্য রাজ্যের সরকার চলে, যেমন বিধানসভা চলে, একজন স্পিকার থাকেন, একজন মুখ্যমন্ত্রী থাকেন, মন্ত্রিসভা থাকেন, সেই রকম ভাবে একটা পরিকল্পনা করেছেন কর্পোরেশনের ব্যাপারে। সেখানে মেয়র থাকবেন, মেয়র ইন কাউন্সিল থাকবেন এবং একজন চেয়ারম্যান পদের সৃষ্টি করেছেন। সেই চেয়ারম্যান স্পিকারের মতো সভার কাজ পরিচালনা করার দায়িত্ব নেবেন। আমি জানিনা, এটা কতখানি কার্যকর হবে। যদি কার্যকর হয় এবং ফলে কর্পোরেশনের উন্নতি হয় এবং নিরপেক্ষতা অবলম্বিত হয় তাহলে নিশ্চয়ই ভাল বলব। কিন্তু সেটা আমরা দেখব যখন পরবর্তীকালে এই বিল কার্যে পরিণত হবে, মেয়র এবং চেয়ারম্যান যুগ্ম ভাবে কার্য পরিচালনা করবেন, এই কলকাতা কর্পোরেশনের তখন অবস্থা কোথায় দাঁড়ায়। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আর একটা জিনিস লক্ষ্য করছি সেটা হচ্ছে ২৩ নম্বর ধারাতে। আপনি প্রথমে বললেন যে কর্পোরেশনে লোক নেবার ব্যাপারে একটা সার্ভিস কমিশন—পাবলিক সার্ভিস কমিশন অথবা মিউনিসিপ্যাল সার্ভিস কমিশন করবেন এবং তার মাধ্যমে সমস্ত লোক নিয়োগ ৲৯া হবে। কিন্তু সেকশন ২৩ যদি দেখেন তাহলে দেখবেন যে সেখানে পাবলিক সার্ভিস কমিশন বা মিউনিসিপ্যাল সার্ভিস কমিশনকে এড়িয়ে, তাকে বাদ দিয়ে কিভাবে লোক নিয়োগ করা যায় তার একটা রাস্তা আপনি খোলা রেখেছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সেকশন ২৩টা আমি আপনার সামনে পড়ে দিচ্ছি। সেখানে বলা হয়েছে—Notwithstanding anything contained in this Chapter, it shall not be necessary to consult the State Public Service

Commission or the Municipal Service Commission, as the case may be, in the case of appointment of a person as an officer or employee of the Corporation—এই যে ক্লজ, যদি গভর্নমেন্ট সার্ভিসে থাকে তাহলে পাবলিক সার্ভিসে যেতে হবে না—এইটুকু আমরা মানতে পারি। কিন্তু (এ), (বি)-তে কি বলা হয়েছে? সেখানে বলা হয়েছে—if the person to be appointed is or has been in the service of the Government. অর্থাৎ ৬ মাসের জন্য কোনও অফিসার বা কোনও এমপ্লয়িকে নিয়োগ করতে হয় তাহলে পাবলিক সার্ভিস কমিশনে যেতে হবে না, মিউনিসিপ্যাল সার্ভিস কমিশনে যেতে হবে না। এটাকে ৬ মাস, ৬ মাস করে বাড়িয়ে কোথায় নিয়ে যাবেন এবং ৬ মাস পরে একদিন-এর জন্য টার্মিনেন্ট করে আবার ৬ মাস কাজ দেবেন, এই রকম ভাবে চলবে। কাজেই এই রকম পিছনের দরজা দিয়ে আপনাদের লোককে নিয়োগের একটা সুবিধা এই আইনের মধ্যে রেখে দিয়েছেন। এটা বোধ হয় সঙ্গত হয়নি। এটা পরিবর্তন করা দরকার। কারণ আইন যখন করেছেন, একটা পাবলিক সার্ভিস কমিশন বা মিউনিসিপ্যাল সার্ভিস কমিশন-এর মাধ্যমে আপনারা লোক নিয়োগ করবেন তখন এই এক্সেপশন করাটা আমার মনে হয় উচিত হয়নি। এটা করে আমার মনে হয় দলবাজি করার একটা পথ আপনারা খোলা রাখতে চাইছেন। এই কারণে আমরা বহু প্রতিবাদ আগে করেছি। এই তিন বছরে আপনারা বহু লোক নিয়োগ করেছেন কর্পোরেশনে। সেই কর্পোরেশনের যে লোক নিয়োগ হয়েছে সেইগুলি কিন্তু ঐ বামফ্রন্ট সরকারের ঘোষিত যে নীতি—অর্থাৎ এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে নেওয়া হবে, সেই এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে লোক নেওয়া হয়নি। জানি না কোনও অদৃশ্য হাতের শক্তিতে সেই সমস্ত লোক, বহু সংখ্যক লোক রাতারাতি কলকাতা কর্পোরেশনে নিযুক্ত হয়েছে এবং সেই কর্মধারা কর্পোরেশনে চলতে থাকবে বলে আমাদের আশঙ্কা। আপনার সেকশন ২৩-তে যে প্রভিসন আছে যে ৬ মাসের জন্য নিয়োগ করতে গেলে কোনও কমিশনের মধ্যে দিয়ে যেতে হবে না, এই যে ধারাটা এর মধ্যে রেখেছেন, এই ধারাটা রাখা সঙ্গত হয়নি। এটা পরিবর্তন করা দরকার বলে আমি মনে করি। দ্বিতীয়ত মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা উদ্বেগের সঙ্গে লক্ষ্য করেছি যে এই বিলেতে—নিশ্চয়ই কর্পোরেশন চালাতে গেলে টাকার প্রয়োজন এবং এটা কেউ অস্বীকার করে না। কর্পোরেশন এখন যে ভাবে চলছে, অত্যন্ত দুঃখের সঙ্গে বলতে হচ্ছে যে বহু অনাদায়ী—মন্ত্রী মহাশয় একদিন বলেছিলেন যে বহু কোটি টাকার অনাদায়ী বিল পড়ে আছে, এটা দুঃখের কথা এবং তার জন্য তিনি নাকি সল্ট লেকে একটা নুতন অফিস খুলেছেন যাতে বিভিন্ন অনাদায়ী টাকা তাড়াতাড়ি আদায় করা হয় এবং তার জন্য চেষ্টা করছেন। এটা নিশ্চয়ই ভাল কথা। কর্পোরেশনের নিশ্চয়ই টাকার দরকার এটাকে চালু করতে। কিন্তু সেই টাকা যাতে ভাল ভাবে ব্যয় হয়, জনসাধারণের স্বার্থে ব্যয় হয় এবং সাধারণ মানুষের যাতে উপকারে আসে সেটাও দেখতে হবে।

[5-05 — 5-15 p.m.]

যদিও আমি বিলটি ভাল করে পড়ে দেখবার সময় পাইনি, তথাপি মোটামুটি যা দেখেছি তাতে লক্ষ্য করছি যে, যেভাবে আপনি ট্যাক্স বসাতে চেয়েছেন তাতে আপনি বড়লোকদের কাছ থেকে একটু বেশি করে ট্যাক্স আদায় করতে চেয়েছেন এবং সাধারণ

মধ্যবিত্ত ও নিম্ন মধ্যবিত্তদের ওপর থেকে করের হার কমাতে চেয়েছেন। প্রিন্সিপলটা খুবই ভাল সন্দেহ নেই। কিন্তু সাধারণ মানুষের ওপর যে করটা চাপছে সেটাও আমার মনে হচ্ছে অত্যন্ত বেশি। কারণ সেকশন ১৬৭-টা আপনি একটু ভেবে দেখবেন, এখানে বলা হচ্ছে, যাদের বাড়ির ভ্যালুয়েশন ১৮,০০০ টাকার বেশি তাদের ওপর ৪০% হারে ট্যাক্স ধার্য করা হবে। তার মানে বাড়ির দামটা ১৮,০০০-এর ২০ গুণ, অর্থাৎ ৩ লক্ষ টাকার কিছু বেশি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন মধ্যকলকাতা এবং দক্ষিণ-কলকাতায় ৩/৪ লক্ষ টাকা দামের যাদের বাড়ি আছে তারা বেশির ভাগই সাধারণ মধ্যবিত্ত মানুষ। কলকাতা শহরে তিন লক্ষ টাকা একটা বাড়ির দাম খুব একটা বেশি নয়। তিন লক্ষ টাকা দামের বাড়ির মালিককে বড়লোক বলে না। তাদের বড়লোক হিসাবে ধরাটা আমার মনে হয় ঠিক হবে না। তাদের ওপর আজকে ৪০% ট্যাক্স চাপানো হচ্ছে, ফলে তাদের খুবই অসুবিধা হবে। আরও আশ্চর্যের বিষয় হচ্ছে এ ছাড়াও আরও কতগুলি ট্যাক্সের প্রভিসন রাখা হচ্ছে। যেমন চ্যাপ্টার ১২০-তে হাওড়া ব্রিজ ট্যাক্সের কথা বলা হচ্ছে। কর্পোরেশন হাওড়া ব্রিজের জন্য বাড়ির মালিকদের কাছ থেকে ট্যাক্স আদায় করছে। সেই সঙ্গে আর একটা নতুন জিনিস করার কথা এখানে বলা হচ্ছে, The Corporation may, with the sanction of the State Government, establish a toll bar on any public street in Calcutta and levy a toll at such toll bar on vehicles at such rates as may be determined by the State Government from time to time. গাড়ির মালিককে গাড়ি পার্ক করতে গেলে টাকা দিতে হয়, আজকে পেট্রোল, ডিজেলের দাম আকাশচুম্বী—তারপর স্যার, আপনি জানেন বর্তমানে গাড়ি মেরামত করতে গাড়ির মালিকের কি পরিমাণ খরচ হয়—সব চেয়ে বড় কথা হচ্ছে বর্তমানে কলকাতা শহরে গাড়ি চলতে পারে না, রবিবার বাদে যে কোনও দিন যে কোনও সময়ে একটা গাড়ির দক্ষিণ কলকাতা থেকে উত্তর কলকাতায় যেতে ২ ঘন্টা সময় লাগে, এর মধ্যে আপনি রাস্তায় রাস্তায় টোল বার বসিয়ে কি করে টাকা আদায় করবেন জানি না। এ বিষয়ে আপনার কি পরিকল্পনা আছে, তাও আমরা জানি না। আপনি সেকশন ২০০-র মাধ্যমে এই ক্ষমতা হাতে নিয়েছেন। কিন্তু এই ব্যবস্থা যদি হয় যে, বিভিন্ন জায়গায় টোল বারে পয়সা দিতে দিতে উত্তর কলকাতা থেকে দক্ষিণ কলকাতায় যেতে হবে, তাহলে গাড়ির মালিক, চালক এবং যাত্রীদের দুর্বিসহ অবস্থা হবে। আপনার টাকা কতখানি উঠবে জানি না, কিন্তু এই ব্যবস্থায় ট্রাফিক জ্যাম হয়ে একটা দুর্বিসহ অবস্থা সৃষ্টি করবে, তাতে কোনও সন্দেহ নাই।

তারপরে বলছেন, Section—Subject to the provisions of the Howrah Bridge Act, 1926, the Corporation may collect the tax levied under that Act and pay the receipts or the same to the Commissioners appointed under that Act. আপনি একটা মুর্গিকে কত ভাবে কতবার জবাই করবেন? ১৮,০০০ টাকা যাদের অ্যানুয়াল ভ্যালুয়েশন, তাদের সেই অনুযায়ী ৪০% করে প্রথমে দিতে হচ্ছে, তার পরে টোল বারে যাতায়াতের সময় তাদের ট্যাক্স দিতে হবে, আবার হাওড়া ব্রিজের জন্য ট্যাক্স দেবে। এ ছাড়াও তাদের ওপর আরো কি কি পড়বে জানি না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মন্ত্রী মহাশয় ট্যাক্স বসাবার চেষ্টা করছেন, কর্পোরেশন চালাতে গেলে অর্থের প্রয়োজন, সে বিষয়ে কোনও সন্দেহ নাই, কিন্তু যে পরিকল্পনা মারফত উনি ট্যাক্স আদায় করতে

চলেছেন তাতে সাধারণ নাগরিকদেরই অসুবিধা হবে এবং এর অবশ্যম্ভাবী ফল হচ্ছে দুর্নীতি বাড়বে। এই যে পদ্ধতি গ্রহণ করা হচ্ছে ১৮,০০০ টাকার উপরে অ্যানুয়াল ভ্যালুয়েশন হলে ৪০% ট্যাক্স দিতে হবে, এতে অ্যানুয়াল ভ্যালুয়েশন কমাবার জন্য প্রকৃত ভ্যালুয়েশন কম করে দেখানো হবে। আপনারা সকলেই জানেন যে, এ জিনিস বহু দিন ধরে হয়ে আসছে, তার কারণ কর্পোরেশনের যে ভ্যালুয়েশন সেল আছে সেটা একটা চুরির ডিপো। সেখানে যারা ভ্যালুয়েশন কষে তারা ঘুস খায়। টাকা নিয়ে যে বাড়ির ভ্যালুয়েশন ১,০০০ টাকা হওয়ার কথা, সেটাকে কমিয়ে ৫০০ টাকা করে দেয়। এই যদি অবস্থা হয় তাহলে আপনি বেশি টাকা আদায় করবার আশা কি করে করছেন? ১৮,০০০ টাকার বেশি ভ্যালুয়েশন হলেই ৪০% ট্যাক্স দেওয়ার যে ব্যবস্থা করছেন, এতে ঘুসের পরিমাণ আরও বেড়ে যাবে। যাদের বাড়ির ১৮,০০০ টাকার বেশি ভ্যালুয়েশন হতে যাবে তারা অত্যত আগ্রহী হয়ে ১৮,০০০ টাকার কম দেখাবার চেষ্টা করবে এবং মোট টাকা ঘুস দিয়ে এটা করিয়ে নেবে। কারণ ১৮,০০০ টাকার মধ্যে দেখাতে পারলেই—সেখানে স্লাব হচ্ছে ১২, না ১৩% ট্যাক্সের হার অনেক কম যাবে।

এই যে ডিফারেন্সটা এই ডিফারেন্সটা খুব বেশি। আপনি যদি প্রোগ্রেসিভ রেটে ভ্যালুয়েশন করতেন বা ট্যাক্সের রেট করতেন—১৭ হাজার অবধি ৩৫ পারসেন্ট তা নয়, আমি যতদূর বুঝতে পেরেছি তাতে ১৮ হাজারের কম থাকলে অনেক কম হয়ে যাচ্ছে, ৪৯ পারসেন্টের মোটামুটি কাছে যাচ্ছে না সুতরাং তার উপর গেলে যাতে ট্যাক্স বেশি দিতে না হয় তার জন্য যারাই বাড়ির মলিক তারা নিশ্চয় সচেষ্ট হবেন, এবং এর অবশ্যাম্ভাবী ফল যা আমি একটু আগেই বলেছি যে ঘুসের পরিমাণ আপনার কর্পোরেশনে তথা চোর্পোরেশনে অনেক বেড়ে যাবে এ বিষয়ে কোনও সন্দেহ নাই।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন ড্রেনেজ সমস্যা কলকাতার একটা বিরাট সমস্যা চট করে এ সমস্যার সমাধান করা যাবে না, এটা আমরা জানি। আমরা যদি আশা করি বা বলি যে ৩ বছরের মধ্যে এ সমস্যার সমাধান কেন করতে পারলেন না তাহলে আমাদের পক্ষে আপনাদেরকে বলা বা দোষারোপ করা বাতুলতা হবে, কিন্তু এদিক দিয়ে একটা কমপ্রিহেনসিভ প্ল্যান করে—কলকাতা একটা পুরনো শহর, এর ড্রেনেজ সিস্টেম অনেক তলা দিয়ে, কাজেই অনেক খোঁড়াখুঁড়ির ব্যাপার আছে, অনেক পরিকল্পনা, বাড়ি, ঘর ইত্যাদি ভাঙ্গতে হবে, আমি জানি কাজেই এই নিয়ে একটা সুষ্ঠু পরিকল্পনার রচনা করবার যথেষ্ট প্রয়োজনীয়তা আছে। আগে আগে হয়েছে কিনা আমি জানি না কিন্তু এই ৩ বছরে আপনারা কতখানি এগিয়েছেন সেটা আমাদের জানালে বাধিত হব, কারণ ড্রেনেজ সিস্টেম যতক্ষণ না ভাল হচ্ছে—আপনারা জানেন ১৯৭৮ সালে যখন পশ্চিমবঙ্গে বিধ্বংসী বন্যা হল তাতে এক নাগাড়ে ৩ দিন ধরে বৃষ্টি হল, কলকাতায় শুধু উপরের জল পড়েছিল এখানে কোনও রকম নদী, নালা নেই, কলকাতা শহরে বন্যা হয়ে গেল। আমার বাড়িতে একতলায় এক ফুট জল উঠে গেল, আমরা হরিনাম জপ করছি, এইবার বুঝি আলো, পাখা সব বন্ধ হয়ে যায় নাকি। কাজেই এই যে ড্রেনেজ সিস্টেমের অবস্থা সেখানে ড্রেন সিস্টেমটা যাতে ভাল করা যায় যাতে একটা কমপ্রিহেনসিভ আইডিয়া, কমপ্রিহেনসিভ স্কীম করে যাতে উন্নতি করা যায় তার জন্য নিশ্চয় চেষ্টা করতে হবে। আজকে আমরা দেখছি আমি যেখানে থাকি

ল্যান্সডাউন রোডের কাছে সেখানে এক ঘন্টা একটু মুষলধারে বৃষ্টি হলে রাস্তায় ৫/৬ ফুট জল জমে যায়, গড়ি নিয়ে সেখান দিয়ে যাওয়া তো দুরের কথা হেঁটেও যাওয়া যায় না। তারপর একটা নূতন জিনিস চালু হয়েছে ম্যানহোলগুলো অনেক জায়গায় খোলা থাকে, সব সময় লাগিয়ে দেওয়া হয় না। এ রকম বহু ক্ষেত্রে আমাদের নজরে এসেছে যে ছোট ছোট ছেলে-মেয়েরা বা যারা বয়স্ক তারা সেই ম্যানহোলে হোঁচট খেয়ে বা তার মধ্যে পড়ে গিয়ে প্রাণনাশ হয়েছে সে খবর আমাদের কাছে এসেছে। কাজেই এই ড্রেনেজ সিস্টেম কলকাতায় যাতে উন্নতি করা যায় তার জন্য আপনি নিশ্চয় চেষ্টা করবেন। এই আশাই আমরা করব। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা আর কি দেখছি, জল সরবরাহ ব্যবস্থা কলকাতায় প্রায় ভেঙ্গে পড়েছে। আমাদের বাড়িতে কর্পোরেশনের জল আসেই না। বহু বাড়ি থেকেই আমরা কমপ্লেন পাই যে কর্পোরেশনের জল আসছে না। তার উপর আমি দেখলাম এবং দেখে আশ্চর্য হলাম, দুঃখিত হলাম যারা ক্যালক্যাটা কর্পোরেশনের জলের ভরসা করেন না, এটা খুব পরিষ্কার কথা। তারা নিজেরা টিউবওয়েল বসাতে গেলেও কর্পোরেশনের পার্মিশন লাগবে। এটা আশ্চর্যের ব্যাপার আমি বাড়িতে যদি একটা টিউবওয়েল বসাই সেখানেও অর্থাৎ মাটির তলার জলের উপরেও আপনার সরকারের অধিকার। কোনও সেকশনে আপনি দিয়েছেন আমার ঠিক মনে পড়ছে না কিন্তু আছে। আমি বুঝতে পারছি না কি ব্যাপার, আপনারা কি মানুষকে জল খেতেও দেবেন না? এটা খুব দুঃখের এবং পরিতাপের বিষয়। তারপর রাস্তার আলো, একটা জোকের ব্যাপার যে কর্পোরেশনের আলো দিনের বেলায় জ্বলে আর রাতের বেলায় বন্ধ থাকে, যেখানে বিদ্যুতের সুরাহা বা বাঁচানোর দরকার সেখানে দিনের বেলায় আলো জ্বালিয়ে রাখা হয়। কালকে শুনলাম যে বিদ্যুতের রেট অনেক বেড়ে গেছে।

[5-15 — 5-25 p.m.]

এবং সবচেয়ে বেশি ৮ পয়সা পার ইউনিট বাড়িয়েছে। এতে ছোট ছোট ব্যবসায়ী যেমন সোনার দোকান যারা গহনা করে এবং বহু দিন তারা এই ব্যবসা করছে তারা যাতে অন্ধকারের মধ্যে থাকে এবং সেখানে চুরি ডাকাতির সুবিধা হয় তার জন্য আপনি ৮ পয়সা পার ইউনিট বাড়িয়ে দিলেন। আমরা দেখছি কলকাতা কর্পোরেশনে রাস্তার আলো দিনের বেলায় জ্বলছে সেগুলি নিভোবার কোনও ব্যবস্থা নেই। অথচ রাত্রিবেলায় জ্বলে না হয় বাল্ব চুরি গেছে কিংবা লোক জ্বালাতে আসেনি। এর ফলে শুধু যে পথচারিদের অসুবিধা হয় তা নয়, চুরি ডাকাতি ছিনতাই বেড়ে যাচ্ছে। আমরা দেখছি প্রত্যেকটি জায়গায় কিভাবে ট্যাক্স আদায় করা যায় তার চেষ্টা আপনি করেছেন। আমি স্বীকার করছি যে কর্পোরেশনে টাকার নিশ্চয় প্রয়োজন আছে। কিন্তু যে প্রচেষ্টা আপনি করছেন সেটা ঠিক নয়। আপনি বলছেন অ্যাডভারটাইজমেন্টের উপর ট্যাক্স দিতে হবে। আমি একটা ব্যবসা করি আমরা নিজের প্রোডাক্টের অ্যাডভারটাইজ করার জন্য যদি আমরা বাড়িতেই সেটা করি তাহলে আপনার কাছে গিয়ে পারমিশন নিতে হবে। সেকশন ১৯৩-তে এই ব্যবস্থা করেছেন No person shall erect, exhibit, fix or retain upon or over any land, building, wall, hoarding, frame, post, kiosk or structure any advertisement, or display any advertisement to public view in any manner what so ever, visible from a public street or public place (including any advertisement exhib-

ited by means of cinematograph), in any place within Calcutta without the written permission of the Municipal Commissioner. সিনেমা হলে অ্যাডভারটাইজমেন্টের কি ব্যবস্থা আছে জানি না কর্পোরেশনের পারমিশন নিতে হয় কিনা জানি না। কিন্তু আজকে সেকশন ১৯৩-র মাধ্যমে যে ব্যবস্থা করলেন তাতে কোষাগারে অর্থ আসবে ঠিকই কিন্তু সাধারণ মানুষের দৈনন্দিন জীবনে ক্ষতি সাধন করবে। আজকে অ্যাডভারটাইজমেন্ট ছাড়া চলা মুশকিল—কমন গুডস থেকে আরম্ভ করে সরকারের ট্যুরিজম দপ্তরও অ্যাডভারটাইজমেন্ট ছাড়া চলে না। আজকে কমপিটিটিভ যুগে অ্যাডভারটাইজমেন্ট একটা জরুরি ব্যাপার। কিন্তু আপনি যা করলেন তাতে কর্পোরেশনের কমিশনারের অনুমতি ছাড়া কলকাতার কোনও জায়গায় অ্যাডভারটাইজমেন্ট দেওয়া যাবে না। এতে ব্যবসায় ক্ষেত্রে অনেক ক্ষতি হবে বলে আমি মনে করি। আপনি দেখবেন এই সেকশনটা দূর করা যায় কিনা। সেকশন ৩৮৬-তে করেছেন যদি কোনও বসত বাড়িতে গানের আসর করে কিংবা কবি গানের আসর করে তাহলে সেটা নন-রেসিডেন্সিয়াল পারপাসে ব্যবহার করা হচ্ছে বলে আপনাদের কাছ থেকে পারমিশন নিতে হবে। রাত্রি বেলায় ঘুমাতে গেলেও মন্ত্রী মহাশয়ের পারমিশন নিতে হবে। আপনারা যদি এই রকম করতেন তাহলে বিলটা আরও সর্বাঙ্গসুন্দর হত এবং আমরা আপনাকে দু হাত তুলে আশীর্বাদ করতাম। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

**Dr. Zainal Abedin :** I beg to move that the Bill be circulated for the purpose of public opinion thereon by the 30th June, 1980. I appreciate their endeavour and effort although I am not inclined with all the products of their deliberations.

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি নগরবাসী নই। সুতরাং নগর সংক্রান্ত বিলের উপর বক্তব্য রাখার এক্তিয়ার আমার সীমিত। তবুও এই হাউসে মন্ত্রী মহাশয় দীর্ঘ দিন ধরে কর্পোরেশনের সঙ্গে যুক্ত বিভিন্ন দায়িত্বে তার নেতৃত্বে এই হাউসের সদস্যদের নিয়ে এবং অ্যাবল সেক্রেটারিয়েটকে নিয়ে ছয় মাসের কিঞ্চিত অধিককাল আরনেস্ট attempt অ্যান্ড এন্ডেভার করে যে বিল প্রেজেন্ট করেছেন I appreciate their endeavour and effort although I am not inclined with all the products of deliberations. আমি ক্যালকাসিয়ান নই তবুও যে মৌলিক দুটি প্রশ্ন আমার সামনে এসেছে তা আমি বলছি। ফার্স্ট ইউ. এফ.-এর সময় ইমেজ কথাটা বলা হয়েছিল। এখন আবার বলা হচ্ছে কাঠামো এবং স্ট্রাকচার। এবং মন্ত্রী মহাশয়রা যতবারই বক্তৃতা করছেন ততবারই স্ট্রাকচারের কথা নিয়ে আলোচনা করছেন। Basic structural change in the administrative set up. আমরা আজকে এটাকে ক্যাবিনেট সিস্টেম পর্যায়ে নিয়ে যাচ্ছি অর্থাৎ প্রশাসনিক দায়-দায়িত্বকে সেই ভাবে পরিচালনা করার প্রয়াস হচ্ছে। মাননীয় মন্ত্রী মহাশয় summing of the brilliant and scholarly arguments তিনি টোয়েন্টি সেঞ্চুরিকে উপলক্ষ্য করে এই হাউস থেকে একটা উপহার ২০ বছর আগে অগ্রিম প্রদান করছেন। We have yet to see the result. সেইজন্য আমার প্রথম নিবেদন যে আপনি প্রথমেই ৩০টা কর্পোরেশনের ১১টা আইনের কথা উল্লেখ করেছেন। Your speeches are mainly to historical references. তাতে এই পরীক্ষায় ভারতবর্ষে এই প্রথম এটা যদি হয় তাহলে Are we

empowered, are we entitled to pass the Legislation which effects more than 300 million people and the next century also সেইজন্য আমি অ্যামেন্ডমেন্ট দিয়েছি মন্ত্রী মহাশয়ের কাছে amendment not much, there is no reason to be impatient. আমরা মনশুন সেশন পর্যন্ত জনমত সংগ্রহের জন্য অপেক্ষা করতে পারি কিনা। কারণ এটা একটা বিরাট ভলিউম It is a massive volume incorporating more than 500 sections and seven schedules and sub-schedules. এবং এতে সবটা বিচার করা পাঁচ দিনে সম্ভব নয় বলে আমি মনে করি। যদিও আমাদের সুদক্ষ চিফ হুইপ পাঁচ দিনও বরাদ্দ করেননি। আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব আপনি যখন একটা নূতন পরীক্ষা করছেন তখন জনমত সংগ্রহ করতে পারেন কিনা সেটা বিচার করুন। Can we consider it in the next session ? Monsoon session, we hope we can survive by then. তারপর আমার মনে হচ্ছে এন্টায়ার বিলটি একটা থিওরি Left front is a permanent Government here, it is not a movable Government and removable Govt. It is an elected Govt. and subject to criticism and scrutiny of the public. আমার মনে হয় এতে সরকারি নিয়ন্ত্রণ যেটুকু রেখেছেন তাতে এই আশা পোষণ করেন যে চিরকাল আপনারা ক্ষমতায় অধিষ্ঠিত থাকবেন। এই বিল পড়ে মনে হয় সরকার এই জাতীয় মনোভাব পোষণ করছেন যে in the name of decentralisation except suppersession clause. আমার,মনে হচ্ছে সেখানে আপনারা আসবেন এখানে আপনারা আসবেন সুতরাং আপত্তির কোনও কারণ নেই। ভারতবর্ষে যেটা ঘটে গেল কেন্দ্রে এক দল সরকার এবং রাজ্যে আর এক দলের। তাহলে are you sure that even after minimising the age of franchise upto 18, the left Front will occupy that position which we had occupied 18 years age ? আমার মনে হয় এই জাতীয় যে একটা ধারণা প্ররোচিত করেছে কিছু কিছু ধারা এতে সন্নিবেশিত করতে। নেক্সট কথা আপনার কাছে সরাসরি প্রশ্ন দি স্টাকচারাল change in the administrative set up আপনি করলেন, উই অ্যাগ্রি যে এটা একটা নিউ এক্সপেরিমেন্ট। কিন্তু এতে মূল উদ্দেশ্য যেটা আপনি নিজে বলেছেন আপনার স্পিচে টোয়াইন পারপাস, সিভিক অ্যামিনিটিস টু দি পিউপল এর গ্যারান্টি কোথায় আছে? Better and improved service to the people of Calcutta and Metropolies. সে গ্যারান্টি কোথায় এটা হল ১নং পয়েন্ট। ২ নম্বর আপনার কাছে আবেদন other than Calcuttans, other than 3 million people there will be a little over other 3 million people here floating people. এখানে কিছু ফ্লোটিং পিপলস আসে, they enjoy the whole day and they enjoy the civic amenities here. Who will shoulder the responsibility ? Certainly the State Government and the Central Government should come forward. In that case, where is your financial memorandum attached to it ? সে সম্বন্ধে আপনার কোনও বক্তব্য নেই। Other than the citizens of Calcutta. এখানে floating population 1.5 million or 2 million. Daily they enjoy here for the whole day. They may be either daily

passengers living outside the periphery of the metropolis. তারা সিভিক অ্যামেনিটিস এনজয় করে, তাদের জন্য যে সাবসিডি স্টেট গভঃ করে সে বক্তব্য কোথায়? সেইজন্য আপনাকে বলি যে এতে ফিনান্সিয়াল মেমোরেন্ডাম এর ব্যাপারে স্টেট গভঃ ও সেন্ট্রাল গভঃ এর বক্তব্য কি ফর দিস ফ্লোপিং পিউপল সে কথা বলা নেই। আপনারা এখানে যদি অকৃপণ হন স্টেট গভঃ যদি শ্যাই হন তাহলে ন্যাচারালি এখানকার রেসিডেন্টদের অ্যামিনিটিস তারা শেয়ার করবে, কার্টেল করবে, amenities provided for 3 million people will be shared by 5 million people. তাতে আপনাদের যোগাযোগ ব্যবস্থার যে কথা আমার বন্ধু অতীশবাবু বলছিলেন সব ব্যবস্থায় আপনার টান পড়বে। নেক্সট বেসিক চেঞ্জের যে কথা বলেছেন আমি জিজ্ঞাসা করতে চাই—এ সবের সঙ্গে যদি আমাদের ম্যাপ অফ ক্যালকাটা একটা দিতেন তাহলে আমাদের বোঝার সুবিধা হত। ক্যালকাটায় যে ১০০ ওয়ার্ডস আছে is the number sacrosanct even for the Left Front Government? Is the number sacrosanct ? Why not 50, or 101, or 99 ? দীনেশবাবুকে পেয়ে বসেছে তিনি অনেকগুলি অ্যামেন্ডমেন্ট টেবিল করেছেন, কিন্তু দুটো জিরোর উপর তার এত লোভ কেন? Why the number is 100 ? Why the number is sacrosanct to you? Because it exists now. আপনারা তো ডিমারকেশন করেছেন, আমরা যেটা বুঝতে পারছি এটা পড়ে, ম্যাপ যদিও আমাদের কাছে নেই আপনারা রিডিফাইন অফ দি ওয়ার্ডস করেছেন, তা যদি করে থাকেন তাহলে এখানে কেন স্পিল্ট আপ করলেন? Number hundred—the number of wards shall be there. এটা অ্যাডমিনিস্ট্রেশনের সুবিধার জন্য বলবেন এই ভাবে আমাদের অঞ্চলগুলিকে থানাগুলিকে করেছেন। Garbeta Thana in Midnapore district is larger than the Howrah district itself. আপনাদের অ্যাডমিনিস্ট্রেশনের সুবিধার জন্য প্রবলেম সব জায়গায় সমান নয়। পেরিফরিয়ায় যে প্রবলেম সেটা ক্যালকাটার প্রবেলম থেকে আলাদা। সেদিক থেকে আপনার অ্যাটেশন আরও বেশি হত যদি আপনি এটাকে ডিডিফাইন করতে পারতেন। অতীশের অনেকগুলি বাড়ি আছে, কলকাতার একটা বাড়িতে ট্যাক্স বাড়িয়েছেন তারজন্য চিৎকার করছেন, জানি না অন্যরা কি করবেন, নেক্সট পয়েন্ট অতীশবাবু সঙ্গত কারণেই তুলেছেন সর্বব্যাপী একটা বিরাট ট্যাক্সেশন, একটা ট্যাক্সেশন ম্যানিয়ায় এই লেফট ফ্রন্ট সরকার ভুগছেন। এখানে দেখছি যে একটা বিরাট scope of taxation every where. Even for birds, even for animals exists. কিন্তু আপনাকে আমি জিজ্ঞাসা করি কলকাতা শহরে স্ট্রিট ডগস অনেক শো হয়ে গেছে যারা ডেঞ্জার টু সিভিক পপুলেশন। এদের কি ব্যবস্থা হবে? Can you imagine that they may contaminate, they may be infections of rabies or hydrophobia ? আপনি যেখানে গৃহপালিত পশুর বেলায় কোয়াড্রাফট বা ফোর ফুটেড বলেছেন—দু রকম ল্যাঙ্গুয়েজ ইউস করেছেন, ভাগ্য ভাল যে টু ফুটেড বলেননি। আমি জিজ্ঞাসা করছি যে ট্যাক্সেশন সর্ব বিষয়ে সর্ব ব্যাপী হল will the administration be popular while you going to make a new experiment ? দায়িত্ব এড়াবার জন্য টু অ্যাভয়েড ফাইনান্সিয়াল ক্রাইসিস সরকার এই ট্যাক্সেশনের প্রপোজিশন রেখেছেন কি? আমার দু নম্বর প্রশ্ন এখানে রিবেট দিয়ে ইন্সেন্টিভ দিয়েছেন—যে টাইমলি পেমেন্ট করে তাকে আপনি কোথাও ১৫ পারসেন্ট কোথাও সাড়ে সাত পারসেন্ট রিবেট দেবেন এই কথা

বলেছেন—আমি আপনার কাছে সরাসরি জিজ্ঞাসা করি They are citizens. Are you again bringing inequality here ? Why by this rebate method ? Is it incentive ? বকেয়া টাকা পড়ে আছে শহরে যারা বাস করে We presume they are the affluent than the rural poor. এদের জন্য আপনি যদি ইন্সেন্টিভের ব্যবস্থা করেন তাহলে দিস ইন্সেন্টিভ প্রিন্সিপিল সুড বি অ্যাপ্লিকেবল এভরি হোয়ার। প্রভাসবাবু আজকে বলেছেন ১১ কোটি টাকার জলকর বাকি, পৌর কর এর সুবিধার জন্য যদি রিবেট ঘোষণা করেন তাহলে একই সঙ্গে স্ট্রিক ট্যাক্সেশন এবং ফারদার রিবেট অ্যান্ড রিল্যাকসেশন দুটাই কন্ট্রোভারসিয়ল বলে আমার মনে হয়। This Left Front Government within the barometer of the Constitutional boundaries. কি আর কোনও ক্ষেত্রে এই রিবেটের কথা বলেছেন? আই. এম. এন. এগ্রিকালচারিস্ট এগ্রিকালচারাল ইনকামট্যাক্সের ক্ষেত্রে এই রিবেট এবং রেমিশনের ব্যাপারে কোন কথা বলা নেই। সুতরাং দুটা পরস্পর বিরোধী বলে আমার মনে হয়েছে। নেক্সট পয়েন্ট Calcutta is notorious for its unplanned growth. It is an admitted fact. History has proved it. Calcutta is notorious for its unplanned growth. আপনি এখানে প্ল্যানিং-এর জন্য কি ব্যবস্থা করেছেন? হোয়ার ইজ দি স্কোপ? শুধু আন্ডার গ্রাউন্ড রেলওয়ে—আমিন সাহেব চালিয়ে দিলেই কি সব সমস্যার সমাধান হবে? কোন উপায় নেই, আমাকে ছুটতে হবে, বাস, ট্রাম, ট্রেন ধরতে হবে। ওখানে খেলা হচ্ছে, এখানে বিরাট অ্যাসেম্বলির গেট পার হওয়া যায় না। হাউ ক্যান উই মুভ? উই ক্যান নট মুভ।হাউ ডু ইউ ওভার কাম দিস ডিফিকালটিস? দেয়ার ইজ নো প্রোপোজিশন, কোনও পাওয়ার কোনও অথরিটি ইন দি সেন্স এতে করা নেই। আমি ধরে নিচ্ছি এত ভলিউমিনাস চ্যাপ্টার, এর সঙ্গে সাপ্লিমেন্টারি ফর ক্যারিং আউট অফ দি পারপাস দু সেট রুল করতে হবে—Corporation itself frame certain rules for its conduct of business. Government will enact certain rules to carry out its business. তাহলে It will get 3 instruments. First, at Constitution of India. Then at rules of the Corporation itself. এই স্কোপ আপনি ওদের দিয়েছেন, অটোনমি দিয়েছেন এটা চালাতে গিয়ে আপনি ধরে নিয়েছেন। আমি প্রথমেই একটা প্রপোজিশন তুলছি একদল ওখানে থাকবে, এক দল এখানে থাকবে, যদি ভিন্নদল ওখানে আসে তাহলে কি হবে? তাহলে তো ডিসলজড হবে? হোয়াট উইল বি দি রিলেশন? How do you control this organisation ? If it goes beyond its limit and beyond its power ? সেটা আপনি আমাদের জানিয়ে দেবেন। আমার বন্ধুবর ক্যালকেসিয়ান বিগ ল্যান্ড লর্ডস এই কথা বার বার তুলেছেন, উইল ইট আন্ডার ১৯৩? আপনি তো ফিকসড বলেছেন, ১৯৩-তে একজেমশন থাকছে না, যদি বলি প্রশান্তবাবুকে ভোট দেবেন তাহলে এই কথার জন্য সুড দি ওয়ারকারস সিক পারমিশন ফ্রম দি কমিশনার? আমার মনে হয় এটা আরও ক্লারিফাই এবং রি ডিভাইন করার স্কোপ আছে। দীনেশবাবুর যে অ্যামেন্ডমেন্ট দেখলাম সেটা এই ক্লজটাকে টাচ করেনি। If there is law ? If it is not respected and obeyed by the citizens, it has its effect on other legislation also.

সে দিক থেকে বোধ হয় আপনি সার্টেল রিলাকসেশন স্পেসিফাই করে দিলে পারতেন।

[5-35 — 5-45 p.m.]

আমার আরেকটা বক্তব্য হচ্ছে আপনি বহুবার নিন্দা করেছেন এবং ডাঃ রায়ের কথাও বলেছেন। শুধু তাই নয় ১৯৭২ সালের ২২শে মার্চ সিদ্ধার্থশঙ্কর রায় যে কথা বলেছিলেন আপনি সেই প্রশ্ন এখানে তুলেছেন। কিন্তু আমি সরাসরি জিজ্ঞাসা করি বিফোর ব্রিংগিং আপ দিস লেজিসলেশন ইউ আর ইন পাওয়ার ফর থ্রি ইয়ার্স অর নীয়ারলি থ্রি ইয়ার্স। ইউ উইল কমপ্লিট ইওর টার্ম বাই টুয়েন্টি ফোর্থ জুন, ১৯৮০। আমি জিজ্ঞাসা করছি এই ৩ বছর ক্ষমতায় থেকে আপনারা কেন কর্পোরেশনের ইলেকশন করলেন না? আমি আশা করি এর জবাব আমাকে দেবেন। আপনার হাতে আইন ছিল, not that you have repealed unless this is adopted by the House—you have not repealed the earlier act, what prevented you from holding the election for the last two years. You have announced the date but you have failed in your commitment. By giving the relaxation upto 18 years. তবে কি আমি মনে করব আপনারা পরিবেশ আন্দাজ করতে চলেছেন বাই গিভিং দি রিল্যাকসেশন আপটু এইটটি ইয়ার্স। আপনি অ্যাডাল্ট ফ্যানচাইজ-এর প্রশ্ন এনেছেন যে কখনও লেফট ফ্রন্টের অনুকূলে জনমত আসবে, নাকি বিদ্যুত সংকট চলছে বলে এখন ইলেকশন করতে চান না। স্যার, কলকাতার নদী নালায় যদি দুধ, অমৃত বয়ে যায় তাতে আমার কোনও আপত্তি নেই, আমরা আনন্দে সাঁতার কাটব। আপনি ডাঃ রায়ের কথা দুবার বলেছেন কিন্তু আমি সরাসরি জিজ্ঞাসা করি আপনি যে অভিযোগ তুলেছেন কর্পোরেশনকে কাজের সুযোগ দেওয়া হয় না, কিন্তু অন্যান্য ক্ষেত্রে অভিজ্ঞতা কি বলে? আই হ্যাভ অল রেসপেক্ট ফর ইউ। অবশ্য অভিজ্ঞতার কোনও সাবস্টিটিউট নেই। বিনয়বাবু ভূমি রাজস্ব বিভাগে রয়েছেন কিন্তু আমি দেখছি বাই লেজিসলেশন মোর দ্যান ফাইভ ল্যাক্স একরস অফ ল্যান্ড পেএবল পসিবলি হেলড আপ। আপনি যদি লিটিগেশনের সুযোগ দেন, ইফ ইউ গিভ হিম দ্যাট ওয়ার্নিং, ইফ দি ম্যান, ইফ দি অফিসার অর ইফ দি বডি অ্যাজ সাচ ইজ ডিফলটিং, ইফ ইউ গিভ দেম ওয়ার্নিং দে উইল গো টু দি কোর্ট। টু টয়েন্টি সিকস তো এখন অমিট হয়নি। ফটি সেকেন্ড অ্যামেন্ডমেন্টে কিছুটা কার্টেল্ড হয়েছিল এবং সেটা আপনাদের মনপূত হয়নি। বলে এখানে রেজলিউশন এনেছিলেন এবং তৎকালীন কেন্দ্রীয় সরকারকে বাধ্য করেছেন টু রিভার্ট ব্যাক টু টু টুয়েন্টি সিক্স। আপনি লিটিগেশনের সুযোগ নিচ্ছেন কিন্তু হোয়াট আর দি নেক্সট কোর্স বাই হুইচ ইউ ক্যান কারেক্ট দি অ্যাডমিনিস্ট্রেশন অফ দি কর্পোরেশন। আপনি কি করে কারেক্ট করবেন? আমি আশা করি এ সম্বন্ধে আপনি আপনার বক্তব্য রাখবেন। লাস্ট বাট নট দি লিস্ট, আমি আশা করি আপনি আরও ডিফাইন করবেন রুলসে। ইলেকটেড একজিকিউটিভ অ্যান্ড দি অ্যাপয়েন্টেড একজিকিউটিভ এদের একটা ক্লিয়ার কাট ডেফিনেশন থাকবে ফাংশন অ্যান্ড পাওয়ারের, এখানে ওভার ল্যাপিং কিছু অ্যামবিগুইটি থাকলেই মুশকিল। অভিযোগ এসেছে কলকাতায় জঞ্জাল রূপী নীলগিরি, হিন্দুকুশ, পাহাড় তৈরি হয়েছে। এ ব্যাপারে আপনি কি ব্যবস্থা করছেন? How do you correct it—by creating contractors, what is the supervision, what is the machinery, what is the control of the State Government in relation to these things. কে একজন বললেন কলকাতাকে তিলোত্তমা

করবেন। ভাল কথা। কিন্তু আপনি কি করবেন? আপনার কি কন্ট্রোল থাকছে এ কন্ট্রাক্টার টু ডেসট্রয় অ্যান অ্যাটাক দি কন্ট্রাক্টরস প্যারাডাইস।

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** কন্ট্রাক্টার আর নেই।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** কন্ট্রাক্টার যদি চলে যায়, হিন্দুকুশ এবং জঞ্জালের নীলগিরি যদি চলে যায় তাহলে আমি আনন্দিত হব। কিন্তু if you do departmentally then by the organization itself. In that case there should be an effective supervision.

মাননীয় মন্ত্রী মহাশয় অনেক পরিশ্রম করে এই হাউসের সদস্যদের সঙ্গে নিয়ে যে এফর্ট আপনি করেছেন I appreciate your effort although I disagree with some of the points of your product. এবং আই প্লিড টু ইউ এগেন যে এটা পাবলিক জনমত যাচাই করতে পারেন কিনা আমি আইনজ্ঞ নই, হোয়েন দেয়ার ইজ স্কোপ আপনি এমিনেন্ট সিটিজেনদের নিয়ে তাদের মতামত গ্রহণ করবেন এবং দরকার হলে চেঞ্জ করবেন। Your desired effort has come to doom. Can't you wait two months more ? With these words, Sir, I conclude by saying that it will be a gift of the twentieth century to all the citizens here in the Metropolis and they will appreciate the endeavour that this voluminous Bill will not prone a volatile effort on our part or on the part of the Ruling Front.

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় পৌর মন্ত্রী মহাশয় যে বিল এখানে উত্থাপন করেছেন ১৯৫১ সালের পর প্রথম একটি কমপ্রিহেনসিভ বিল মন্ত্রী মহাশয় এনেছেন। ফ্রম দ্যাট পয়েন্ট অফ ভিউ এই অ্যাটেম্পটকে আমি ওয়েলকাম করব, কিন্তু এত বড় একটা বিরাট বিল ৪৫০টি সেকশন এর যথাযথ মূল্যায়ন আমরা এই অল্প সময়ের মধ্যে কি করে করতে পারব। এতদিন ধরে এত বড় একটা বিল তৈরি হল তাতে স্বাভাবিক ভাবে সদস্যরা খুবই আশা করতে পারে বিধানসভায় প্রত্যেকটি ক্লজের উপর সদস্যরা তাদের সুচিন্তিত মতামত দেবেন এবং তার ভিত্তিতে একটা স্বয়ং সম্পূর্ণ পূর্ণাঙ্গ আইন প্রণীত হবে এটাই বাঞ্ছনীয় ছিল। কিন্তু এত কম সময় এই বিলের জন্য বরাদ্দ করা হয়েছে যাতে খুব মেটিকুলাস স্টাডি বলতে যা বোঝায় ক্লজ বাই ক্লজ তা কখনই সম্ভব নয় এবং এটা স্টাডি করাও সম্ভব নয় এবং এর উপর ঠিক ঠিক মূল্যায়ন সেটা একেবারেই অসম্ভব। সেইজন্যই আমি মাননীয় উপাধ্যক্ষ মহাশয়ের কাছে আবেদন রাখব যাতে আমরা কিছু সময় পাই এই বিলের মূল্যায়ন করবার জন্য। সেজন্যই টু ইলিসিট পাবলিক ওপিনিয়ন বিলটি সার্কুলেশনের জন্য আমি অ্যামেন্ডমেন্ট দিয়েছি। মাননীয় মন্ত্রী মহাশয় এই বিলটির গুরুত্ব অনুভব করে আমার অ্যামেন্ডমেন্টটি গ্রহণ করবেন। আমরা আশা করব বিলটি গৃহীত হওয়ার পূর্বে বিভিন্ন সদস্যদের আলোচনার দ্বারা সমৃদ্ধ হয়ে একটা স্বয়ং সম্পূর্ণ আইন প্রণীত হবে তা না করলে এটার উদ্দেশ্য সম্পূর্ণ ব্যাহত হবে।

[5-45 — 5-55 p.m.]

যাইহোক, যেকথা বলছিলাম যে বিল যখন উত্থাপিত হয়েছে তার উপর আলোচনা করতে হবে এবং এখানে আমাদের আরও অসুবিধা হয়ে গিয়েছে যে আমাদের কেউ সিলেক্ট কমিটিতে ছিল না, আমাদের দলের কেউ ছিল না, তাহলে এতটা অসুবিধা হত না। আর এই প্রসঙ্গে আর একটা কথা বলে যাই সিলেক্ট কমিটির রিপোর্টে মাননীয় মন্ত্রী মহাশয় বলে গিয়েছেন যে এই বিল সিলেক্ট কমিটিতে আসবার পর বিভিন্ন এক্স মেয়রদের মতামত নেওয়া হয়েছিল, অ্যামপ্লইজ ইউনিয়ন, তাদের মতামত গ্রহণ করা হয়েছিল। কিন্তু আমি জানি সমস্ত ইউনিয়নের মতামত গ্রহণ করা হয়নি, যেমন কর্পোরেশনের পৌরকর্মী ইউনিয়ন, টেকনিক্যাল স্টাফ অ্যাশোসিয়েশন, এদের কাছ থেকে কোনও মতামত নেওয়া হয়নি এটা আমার জানা আছে। যাই হোক, এই বিলের মধ্যে যেটা খুব যুগান্তকারি বলে দাবি করা হয়েছে সেটা হচ্ছে যে নির্বাচিত প্রতিনিধিদের উপর এই সরকার তারা ক্ষমতা বেশি দেবেন আমলাদের থেকে এবং সেখানে সেই মেয়র তাকে জল পাওয়ারফুল করা হয়েছে এবং মেয়র ইন কাউন্সিল অর্থাৎ এটা মিনি ক্যাবিনেট, স্টেট লেজিসলেচারে যেমন থাকে সেই রকম একটা করা হয়েছে, এইগুলি বিলের মধ্যে বলা আছে। কিন্তু এখানে তিনি যে এক্সপেরিমেন্টস সেক, এই জায়গাটায় আমাদের কোনও আপত্তি নেই, পরীক্ষা নিরীক্ষা করে চলতে পারেন, সেইভাবে তিনি এই মেয়র ইন কাউন্সিল করেছেন। তাতে ফলাফল যদি ভাল হয় তাহলে সেটা নিশ্চয়ই সকলে সাধুবাদ জানাবে কিন্তু এই যে মেয়র ইন কাউন্সিল, আদার দ্যান মেয়র অ্যান্ড ডেপুটি মেয়র আরও ১০ জন এই কাউন্সিলে থাকতে পারে, এই সংখ্যাটা এটা বড় বেশি হয়ে যাচ্ছে। যেমন আমাদের স্টেট লেজিসলেচারের ক্যাবিনেটের সংখ্যাটা যখন বেশি হয়ে যায়—আমরা সেটা কেউই চাই না, কারণ তাতে অহেতুক খরচ খরচাটা বেড়ে যায়, মাথাভারী প্রশাসনের মতো খরচ খরচা বেড়ে যায়, ফলে যতটা মিনিমাম ক্যাবিনেটের সংখ্যাটা হয় সেটা আমরা সবাই চাই। কারণ পাবলিক এক্সচেকার যেখানে অত্যন্ত কম সেখানে এইভাবে এটাকে বাড়ানো উচিত নয়। ফলে এক্ষেত্রে আদার দ্যান মেয়র অ্যান্ড ডেপুটি মেয়র আরও ১০ জন এই যে রাখা হয়েছে এই সংখ্যাটা আরও কম রাখাই ভাল ছিল। দ্বিতীয়ত, মেয়র এবং মেয়র ইন কাউন্সিল তাদের যথেষ্ট পার্টিসিপেশন অর্থাৎ তারা এই ডে টু ডে অ্যাডমিনিস্ট্রেশনে আসবে, তারা এই চার্জে আছেন তারা আসবেন, কিন্তু আদার কাউন্সিলার যারা আছে তাদের কিন্তু সেই ধরনের এই ডে টু ডে অ্যাডমিনিস্ট্রেশনের ভূমিকায় তাদের কাজে লাগান সেই রকমভাবে ব্যবস্থা নেই। যদিও ঐ বরো করা হয়েছে তার মধ্যে কিছু কাউন্সিলারদের কাজে লাগানো যেতে পারে কিন্তু ব্যাপকভাবে কাউন্সিলারদের কাজে লাগানোর ক্ষেত্রে সেই রকম তাদের যে ভূমিকা, তাদের পার্টিসিপেশন আরও ভালভাবে নেওয়া যেত এবং যার দ্বারা এই কর্পোরেশনের কর্মক্ষমতা, এফিসিয়েন্সি, এটা আরও বাড়ানো সম্ভব ছিল, সেই রকম পরিকল্পনার অভাব রয়েছে। আর এই বিল সম্বন্ধে যেকথা বলছিলাম যেটা সব চেয়ে বড় দাবি মাননীয় মন্ত্রী মহাশয় করেছেন যে নির্বাচিত প্রতিনিধিদের উপর ক্ষমতা দেওয়া হয়েছে, দাবি করেছেন যে ডেবলিউশন অব পাওয়ার অর্থাৎ ক্ষমতার বিকেন্দ্রীকরণ, ডিসেন্ট্রালাইজেশন এটা হয়েছে এবং একেবারে গ্রাসরুট লেভেলে, একেবারে নিম্নস্তর পর্যন্ত যাতে ডিমোক্র্যাসিকে একেবারে ব্যাপক পর্যায়ে প্রতিষ্ঠা করা যায় তার ব্যবস্থা করা হয়েছে। অর্থাৎ এই ডিমোক্র্যাটিক আউট লুক এই

বিলের মধ্যে দিয়ে প্রতিফলিত হয়েছে এই দাবী এই বিলের মধ্যে দিয়ে উত্থাপিত হয়েছে, কিন্তু বিলে দাবি প্রতিষ্ঠা হলেও মাননীয় মন্ত্রী মহাশয় অর্থাৎ সরকার তার দপ্তর পরিচালনার ক্ষেত্রে কিন্তু এই ডিমোক্র্যাটিক আউট লুক সেগুলি প্রতিফলিত হচ্ছে না এটাও কিন্তু অত্যন্ত বেদনার সঙ্গে আমাদের লক্ষ্য করতে হচ্ছে। তা না হলে আজকে যে কর্পোরেশনকে ডিমোক্র্যাটিক করার জন্য এই বিল আনলেন সেই কর্পোরেশন-এর নির্বাচিত কাউন্সিলারদের তাদের ক্ষমতা কেড়ে নিয়ে—৩ বৎসর ধরে প্রায় ধরতে গেলে, তিনি তার মনোনীত সংস্থা দ্বারা এই কর্পোরেশনকে পরিচালনা করলেন, এটা নিশ্চয়ই তার ডিমোক্র্যাটিক আউট লুক এর মধ্যে দিয়ে প্রতিফলিত হচ্ছে না। আজকে তারই অর্থে বিভিন্ন যে পৌরসভাগুলি আছে সেখানে বহু জায়গায় অ্যাডহক এবং অ্যাডমিনিস্ট্রেটারের দ্বারা পৌরসভা পরিচালিত হচ্ছে এই রকম দৃষ্টান্ত বিরল নয়। এটা নিশ্চয়ই তার ডিমোক্র্যাটিক আউট লুক এর মধ্যে দিয়ে প্রতিফলিত হচ্ছে না।

তৃতীয় কথা—আজকে নির্বাচনের উপর জোর দিয়েছেন, এবং নির্বাচিত প্রতিনিধিদের হাতে ক্ষমতা তুলে দেবার জন্য উদ্বেগ প্রকাশ করেছেন এবং সেই মর্মে বিল এনেছেন কিন্তু অত্যন্ত দুঃখের কথা, আজকে তার দপ্তরে ৩ বছর অতিক্রান্ত হতে চলল মিউনিসিপ্যালিটি-গুলিতে ইলেকশন হল না, কর্পোরেশনগুলিতে ইলেকশন হল না এবং তিন বছর ধরে এই ইলেকশন ডিউ হয়ে আছে, ব্যবস্থা কিছু করতে পারলেন না। ফলে বাস্তব ক্ষেত্রে নির্বাচিত প্রতিনিধিদের হাতে ক্ষমতা তুলে দেবার যে আগ্রহ বা উদ্বেগ তিনি প্রকাশ করেছেন, সেটা কার্যত তার কার্যকলাপের মধ্যে প্রতিফলিত হচ্ছে না। আজকে লক্ষ্য করছি যে ডেমোক্র্যাটিক আউটলুক থেকে এই কর্পোরেশন বিল আনতে চাচ্ছেন, তার পরিচালনার ক্ষেত্রে এবং তার দপ্তরের কর্মচারিরা যে সমস্ত ন্যায়সঙ্গত আন্দোলন করছে, সেই আন্দোলনের ক্ষেত্রে যে গণতান্ত্রিক দৃষ্টিভঙ্গি নেওয়া উচিত সেই দৃষ্টিভঙ্গি দেখছি না। এই জিনিসটা দুঃখের সঙ্গে লক্ষ্য করেছি। আমাদের এর জন্য বেশি দূর যেতে হবে না। গতকালের ঘটনা সংবাদপত্রে দেখলাম বেরিয়েছে। কলকাতার পৌর দপ্তরের কেন্দ্রীয় ভবনে পৌর দপ্তরের কর্মচারিরা—জমাদার পিওন অ্যাশোসিয়েশন, ওয়ার্কারস অ্যাশোসিয়েশন কতকগুলি দাবি দাওয়া নিয়ে, যে দাবিগুলির কথা প্রিভিয়াসলি জানিয়ে দেওয়া হয়েছিল, প্রতীক ধর্মঘট করেছিল এবং তারা পিকেটিং করছিল, কর্মচারিদের বুঝাচ্ছিল, তারা শান্তিপূর্ণভাবে আন্দোলন করছিল, কোনও অশান্ত পরিবেশ সেখানে ছিল না, কিন্তু বিনা প্ররোচনায় গতকাল পুলিশ গিয়ে সেই—গণতান্ত্রিক আন্দোলনকারিদের উপর আক্রমণ চালাল, তার দপ্তরের কর্মচারিদের উপর আক্রমণ চালাল। ২৪ জনকে গ্রেপ্তার করা হয়েছে এবং তার প্রতিবাদে সমস্ত কর্মচারিরা বিক্ষোভ জানিয়েছে, তারা প্রতিবাদ জানিয়েছে। ন্যায়সঙ্গত আন্দোলনকারিদের উপর এই ধরনের পুলিশি হস্তক্ষেপ হল কেন? দ্বিতীয়ত, বিলের মধ্যদিয়ে ডেমোক্রেটিক আউটলুক করতে যাচ্ছেন বলে বলছেন। কিন্তু তার সমগ্র দপ্তর পরিচালনার ক্ষেত্রে, একের পর এক পদ্ধতি যা দেখছি, অত্যন্ত বেদনার সঙ্গে এ দুঃখের সঙ্গে লক্ষ্য করছি—অত্যন্ত আনডিমোক্রেটিক ওয়েতে এই সমস্ত জিনিসগুলি ডিল করা হচ্ছে।

তারপরে বিলের মধ্যে অন্ডারম্যানের প্রভিসন রয়েছে। আপনারা নির্বাচিত প্রতিনিধিদের উপর জোর দিয়েছেন, অথচ অন্ডারম্যানের প্রভিসন কেন রাখলেন বুঝতে পারছি না। অল্ডারম্যান

জনগণের দয়ায় নির্বাচিত হচ্ছে না। কাউন্সিলাররা এই অল্ডারম্যানকে মনোনয়ন দেবেন, অর্থাৎ পেছনের দরজা দিয়ে লোক নেবার ব্যবস্থা রাখছেন। ফলে আপনাদের ঘোষিত রীতি-নীতির সঙ্গে এই অল্ডারম্যানের ধারা কি সঙ্গতিপূর্ণ হল? আশা করি আপনি তার জবাব দেবেন।

এর পর সিভিক অ্যামেনিটিজ সম্বন্ধে। আজকে পৌরসভার স্ট্রাকচার ডিসেন্ট্রেলাইজ করা পলিসি, কিন্তু যে পারপাসে এটা করতে যাচ্ছেন—সিটিজেনদের সিভিক অ্যামেনিটিজ দেওয়া, তারা যাতে সিভিক—ফ্যাসিলিটিজ পেতে পারে তার ব্যবস্থা করা, সে সম্বন্ধে গ্যারান্টি কি আছে? আমি ক্লজ বাই ক্লজ মিটিকুলাসলি স্টাডি করতে পারিনি, কিন্তু পিপল যেগুলি সম্বন্ধে কন্সার্নড সেই মূল মূল জিনিসগুলি সম্বন্ধে কি ব্যবস্থা করছেন? কলকাতার নাগরিক যারা তাদের সেই ফ্যাসিলিটি কমে যাচ্ছে। কেন? কলকাতার বাইরে থেকে বহু লোক শহরে আসে, প্রায় ১ কোটি লোক এখানে দৈনিক যাতায়াত করে, এখানে যারা নাগরিক তাদের উপর এদের চাপ এসে পড়ে, এই অবিশ্বাস্য সংখ্যক লোক এখানে আসার জন্য তাদের জন্য যে অ্যামেনিটিজ এবং প্রাথমিক জিনিস যেমন পাবলিক ল্যাটরিন, ইউরিনালস ইত্যাদি, এগুলি মিনিমাম যা প্রয়োজন, কোনও জায়গায় আছে? ফলে এখানকার সিটিজেনদের কি বিরাট অসুবিধা হয় তা অনুমান করতে পারেন।

[5-55 — 6-05 p.m.]

ল্যাট্রিন, ইউরিন্যাল যৎসামান্য যা আছে সেগুলির মধ্যেও ৯৯ পারসেন্ট ব্যবহারের অযোগ্য। সেগুলির মেন্টেন্যান্সের কোনও ব্যবস্থা নেই, সেগুলিতে জলের কোনও ব্যবস্থা নেই, সেগুলি পরিষ্কার পরিচ্ছন্ন করারও কোনও ব্যবস্থা নেই। মানুষ সেখানে ঢুকতে পারে না। নেহাৎ অপারগ হলেই মানুষকে সেখানে ঢুকতে হয়। এই মিনিমাম সার্ভিস দেবার ক্ষেত্রে যে অব্যবস্থাগুলি রয়েছে সেগুলিকে দূর করার জন্য কার্যকর কি ব্যবস্থা করেছেন সেটা আমরা জানতে চাই। সরকার পক্ষ থেকে দেখলাম দীনেশবাবু বিরাট বিরাট সব অ্যামেন্ডমেন্ট দিয়েছেন। সেখানে ফর পাবলিক উইজ বাথের ব্যবস্থা করা দরকার এবং সেগুলি ওয়াশ করার ব্যবস্থা থাকা দরকার। তারপর রাস্তাঘাট পরিষ্কার পরিচ্ছন্ন করার ব্যাপারে আগে আমরা দেখতাম যে রোজ সকালে রাস্তা জল দিয়ে পরিষ্কার করা হ'ত এখন কিন্তু তা চোখে পড়ে না। আর রাস্তাঘাটগুলির অবস্থা যে কি সেটা তো আপনারা সকলেই জানেন। কাজেই এই যখন অবস্থা তখন তো কলকাতার সিটিজেনরা এই প্রশ্ন তুলতে পারেন যে ট্যাক্স দেব কিসের জন্য? তারা তো বলতে পারেন না পাচ্ছি খাবার জল, না পাচ্ছি রাস্তাঘাটের সুবিধা, না আছে স্যানিটেশনের ব্যবস্থা কাজেই আমরা ট্যাক্স দেব কিসের জন্য? এমন কি স্যার, কলকাতায় যে বায়ু সেটাও পলিউটেড এয়ার। এখানে এই কলকাতা শহরে বাস করলে মানুষের লংজিবিটি কমে যায়। এখানে সিভিক অ্যামিনিটিস বলতে কিছুই নেই। আপনি কতকগুলি প্রভিসন রেখেছেন সেকশন ২৮ এবং ২৯ এ কিন্তু সেগুলি যে ভাবে রেখেছেন সেটা কিন্তু অবলিগেটারি নয়। সবই সেখানে এইভাবে আছে যে ইফ ফান্ড পারমিট। এইরকম ভাবে আছে যে দি কর্পোরেশন শ্যাল হ্যাভিং রিগার্ড টু দি অ্যাভেলেবল রিসোর্সেস—এটা ২৮ এ আছে। ২৯ নং—এ বলেছেন, সাবজেক্ট টু দি অ্যাভেলেবিলিটি অব রিসোর্সেস দি কর্পোরেশন মে, অ্যাটইটস ডিস্ক্রিশন—এই রকম ভাবে আছে। কনস্টিটিউশনে যেমন ডাইরেক্টিভ প্রিন্সিপ্যালসে ভাল ভাল

আমরা এই সমস্ত বিষয় আলোচনা করব এবং সমস্ত রাজনৈতিক দল যাতে অংশগ্রহণ করতে পারে তার ক্ষেত্র তৈরি করে দিন। আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রী মহাশয়কে অনুরোধ করব যাতে সেদিন তিনি উপস্থিত থাকেন এবং আমাদের যে সমস্ত বক্তব্য আছে সেগুলি যেন তিনি শোনেন এবং তার জবাব দেবেন।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা জরুরি ঘটনা যেটা হয়ে গিয়েছে বাঁকুড়া জেলায় সে সম্বন্ধে আমাকে একটু বলতে দেন। বাঁকুড়া জেলায় যে দাঙ্গা হাঙ্গামা হয়ে গিয়েছে সেখানে ইন্দিরা কংগ্রেসের লোকরা সেই জায়গায় গোলমাল করছে, সাম্প্রদায়িক হাঙ্গামা করার চেষ্টা করছে। আমাদের প্রশাসন থেকে সেই দাঙ্গা হাঙ্গামা রোধ করা হয়েছে কিন্তু মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে বলছি ঐ সব ইন্দিরা কংগ্রেসের যারা আছে তাদের বিরুদ্ধে কঠোর শাস্তির ব্যবস্থা অবলম্বন করুন। এই সব দুষ্কৃতকারীরা আজও ঘুরে বেড়াচ্ছে বাঁকুড়া শহরে। ঐ ইন্দিরা কংগ্রেসের বিরুদ্ধে আমি শাস্তি দাবি করছি, মুখ্যমন্ত্রী মহাশয় তাদের বিরুদ্ধে কঠোর শাস্তির ব্যবস্থা করুন।

## ADJOURNMENT MOTION

**মিঃ স্পিকার ঃ** আমি আজ সর্বশ্রী রজনীকান্ত দলুই, সামসুদ্দিন আহমেদ, নানুরাম রায়, বীরেন্দ্রকুমার মৈত্র, কিরণময় নন্দ, সুনীতি চট্টরাজ, বলাইলাল দাস মহাপাত্র, এদের কাছ থেকে একই ব্যাপারে নোটিশ পেয়েছি। এটা লিমিটের বাইরে চলে যাচ্ছে। আপনাদের জনতার মধ্যেই চারজন আছেন, কাকে পড়তে দেব বলুন। আবার রজনীবাবু, সামসুদ্দিন আহমেদ, সুনীতি চট্টরাজ, আপনাদের বলেছি কতবার যে নিজেদের মধ্যে আলোচনা করে নেবেন। অ্যাডজর্নমেন্ট মোশন একটা সিরিয়াস ব্যাপার, এই জিনিসটা এত লাইট করে নেন কেন আপনারা তা আমি বুঝতে পারি না। প্রথম, তৃতীয়, ষষ্ঠ প্রস্তাব মাননীয় রজনীকান্ত দলুই, সুনীতি চট্টরাজ এবং শ্রী মহাপাত্র পশ্চিমবঙ্গে আইন শৃঙ্খলার অবনতি সম্পর্কে বলতে চাচ্ছেন। দ্বিতীয় প্রস্তাব, শ্রী আহমেদ, বৈদ্যুতিক তার চুরি সম্পর্কে, চতুর্থ ও সপ্তম প্রস্তাব শ্রী মৈত্র ও শ্রী নন্দের, ইসলামপুর ঘটনার আলোচনা করতে চাচ্ছেন। এই সমস্ত প্রস্তাবগুলি আইন শৃঙ্খলার সঙ্গে জড়িত কাজেই এই ব্যাপারে মত দিতে পারছি না। আপনারা ঠিক করুন দুজন কে বলবেন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার অনুমতি নিয়ে প্রথমেই যেটা নিবেদন করেছিলাম।

**মিঃ স্পিকার ঃ** হাউসেই বললে তো হবে না, পার্টির সঙ্গে কথা বলতে হবে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** আপনি সেটা আলোচনা করুন এবং তারপর দয়া করে আমাদের জানান যে হাউস একদিন এক্সটেনশন করে ল অ্যান্ড অর্ডার সম্বন্ধে ডিসকাশন করার সুযোগ দেবেন কিনা। অধ্যক্ষ মহাশয়, আপনি নিজে সেখানে উপস্থিত ছিলেন, খুবই দুর্ভাগ্যজনক দেশের অবস্থাটা কোথায় গিয়ে দাঁড়াচ্ছে আপনি দেখেছেন। আপনি নিজেও জানেন

তবুও আপনি অসহায় কিছু করতে পারেননি। কিন্তু আজ আমি আপনার মাধ্যমে বলছি ল অ্যান্ড অর্ডার সিচুয়েশন ওয়েস্ট বেঙ্গলে অত্যন্ত নিচে নেমে গিয়েছে। বিধানসভা শেষ হবে, আমরা চলে যাব, সে প্রশ্ন নয়, কিন্তু এটা আলোচনা হওয়া দরকার যে আইন শৃঙ্খলা কোথায় গিয়ে দাঁড়িয়েছে। ২১ জন কনস্টেবলকে ইসলামপুর থেকে ট্রান্সফার করা গেল না, তাদের অর্ডার আবার withdraw হয়ে গেল। এইভাবে সরকার চলছে।

[12-10 — 12-20 p.m.]

**Shri Samsuddin Ahmed :** This Assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance and of recent occurrence, viz. theft of electric cables and coils day to day in the State of West Bengal, specially in the district of Maldah in the area of Kaliadah sub-division under the West Bengal State Electricity Board is taking place. This theft is taking place in a vast area and supply of electricity is totally stopped. The authority concerned is sitting idle. All kinds of consumer are in great financial trouble.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার কাছে এই প্রসঙ্গে একটু আরও বলতে চাই যে কত তার এই এরিয়ার শেষ হয়ে গেছে, তার ঠিক নাই, দুমাস পরেও যেটুকু পাওয়ার আছে সেগুলিও লোকে পাচ্ছেনা, কোথাও তার নাই, কোথা থেকে যেন কি হয়ে যাচ্ছে। আমি আপনার মাধ্যমে এটা জানাতে চাই, লোডশেডিং যেটা আছে তো আছেই, কিন্তু এইটুকু পাওয়ার আছে, সেটা যাতে লোকের কাছে পৌঁছায় তার জন্য পাওয়ার মিনিস্টারের কাছে অনুরোধ করছি ব্যবস্থা করার জন্য, উনি, এই ম্যাপ দিচ্ছি দেখুন, চার্টে পিন পয়েন্ট করা আছে, আমি তাই অনুরোধ করছি যেটুকু পাওয়ার আছে তা যাতে মানুষের কাছে পৌঁছায় তার যেন তিনি ব্যবস্থা করেন।

**Shri Rajani Kanta Doloi :** This Assembly do now adjourn its business to discuss a definite matter of urgant public importance and the recent occurrence, viz. deterioration in the law and order situation in West Bengal. Burtola police station was ransacked on Saturday, the 3rd May 1980. Blackmarketing of cinema tickets, satta gambleing, dacoities, sale of illicit liquor had become a major problem and are the root causes of troubles in the several areas of Calcutta. of late, were disturbances in several areas, specially in south Calcutta. the deterioration in the law and order situation is not confined to the city of Calcutta alone. The situation in the districts is even worst. The communal disturbances at Bankura indicate that the reactionary forces are taking the advantages.

পশ্চিমবঙ্গে আইন শৃঙ্খলা নেই, আপনি বলছেন আইন শৃঙ্খলা নিয়ে এখানে আলোচনা

হবে না, আইন শৃঙ্খলা ভেঙে পড়লে কোথায় আলোচনা করব? আমাদের আলোচনার করার ফোরাম অ্যাসেম্বলি, এখানে যদি আলোচনা না করতে পারি তবে আলোচনা করব কোথায়? আপনি আইন শৃঙ্খলা ভেঙে পড়লে করার কিছু নাই, আমাদের মুখ্যমন্ত্রী ইসলামপুরের ঘটনা সম্পর্কে আলোচনা করতে দেননি, কাঁথিতে যে ঘটনা ঘটেছে, ৮টি বাড়ি ভেঙে দিয়েছে, লোকগুলিকে অন্য জায়গায় যেতে হচ্ছে, স্যার, আপনার প্রেজেন্সে এই ঘটনা হয়েছে, তাদের বাড়ি ভেঙ্গে দিয়েছে, সি পি এম-এর লোকেরা লাঠি বল্লম নিয়ে এসে আটটি বাড়ি ভেঙ্গে দিয়েছে, দু লক্ষ টাকা লুট করেছে, মারধোর করেছে, সেখানকার অঞ্চলপ্রধান নিখিল রায়ের নেতৃত্বে এই ঘটনা ঘটেছে। এই ধরনের ঘটনা চার দিকে ঘটছে, ৬ জন লোক আহত অবস্থায় হাসপাতালে ভর্তি হয়েছে। এই ধরনের অমানুষিক ঘটনা যে ঘটছে, আমি আপনার মাধ্যমে বলতে চাই—এখানে আলোচনা হবে না তো কোথায় হবে? পশ্চিমবঙ্গে আইন শৃঙ্খলা বলে কিছু নাই। পুলিশ চুপচাপ রয়েছে এবং পুলিশকে দলীয় স্বার্থে ব্যবহার করা হচ্ছে। আমি তাই স্যার, আপনার মাধ্যমে আবার বলছি, আপনি আমাদের আইনশৃঙ্খলা সম্বন্ধে আলোচনা করার সুযোগ দিন।

**শ্রী কিরণময় নন্দ ঃ** ''জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল—ইসলামপুরে সন্ত্রাস।

ইসলামপুরে পুলিশি অত্যাচারের পর সরকার কর্তৃক বিচার বিভাগীয় তদন্তের এবং পুলিশ কর্মী ও অফিসারদের জেলা হইতে বদলির আশ্বাস দানের ফলে জনসাধারণের মনে স্বস্তি এসেছিল। কিন্তু বদলির আশ্বাস কার্যকর না হওয়ায় এবং ঐ এলাকায় প্রত্যহ চুরি, ডাকাতির সংখ্যা বৃদ্ধি পাওয়ার জনসাধারণ পুনরায় সন্ত্রস্ত হয়ে উঠেছে। সশস্ত্র ডাকাতদের প্রকাশ্য আস্ফালন এবং পুলিশি নিষ্ক্রিয়তায় জনসাধারণের সন্দেহ যে পুলিশের সঙ্গে ডাকাতদের যোগাযোগ আছে। অভিযুক্ত পুলিশ কর্মীদের এবং ডাকাতদের বিরুদ্ধে কঠোরতর ব্যবস্থা ও সীমান্ত নিরাপত্তা ব্যবস্থা জোরদার করার জন্য আলোচনা হোক।''

স্যার, আপনি জানেন মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় এই হাউসে বলেছিলেন যে ইসলামপুরে ঘটনার জন্য যে সমস্ত পুলিশ অফিসার এবং পুলিশ কর্মচারী দায়ী তাদেরকে বদলি করা হবে কিন্তু সংবাদপত্রে দেখতে পাচ্ছি, ইসলামপুরে যে সমস্ত পুলিশ কর্মচারী এবং ঘটনার সঙ্গে যুক্ত তার জানিয়েছেন, তারা সেখানে থেকে বদলি হবেন না। স্যার, আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই, তিনি এই হাউসে যে আশ্বাস আমাদের দিয়েছিলেন। যে ইসলামপুরের ঘটনার সঙ্গে যে সমস্ত অফিসার এবং পুলিশ কর্মচারী যুক্ত তাদের বদলি করা হবে সে সম্পর্কে তিনি আবার একটি বিবৃতি দিন যে ওখানকার ঐ পুলিশ কর্মচারিরা ইসলামপুরে থাকবেন না, তাদের অন্য জায়গায় ট্রান্সফার করা হবে।

**শ্রী বলাইলাল মহাপাত্র ঃ** ''জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতুবি রাখছেন।

বিষয়টি হল—কাঁথি থানার পূর্ব মহম্মদপুর মৌজার কয়েকজন ব্যক্তির গৃহ গত ৪-৫-৮০ তারিখে প্রায় দুইশতজন দুষ্কৃতকারীদের দ্বারা লুঠপাট এবং তাদের পরিবারবর্গের উপর অত্যাচার। সংক্ষিপ্ত বিবরণ হল গত ৪-৫-৮০ তারিখে সকাল ১০টায় প্রায় দুইশজন দুষ্কৃতকারী দলবদ্ধভাবে মারাত্মক অস্ত্রশস্ত্রে সজ্জিত হইয়া স্থানীয় পঞ্চায়েতের সমিতির সদস্য শ্রী কানাইলাল হাজরা ও পঞ্চায়েত প্রধান শ্রী নিখিল রায়ের উপস্থিতিতে শ্রী নিখিলরঞ্জন দাস প্রভৃতি ব্যক্তিগণের ঘর ঘেরাও করে, তাদের পরিবারবর্গকে বেআইনিভাবে আটক করে মারধোর করে এবং তাদের বাড়ি লুঠ করে।"

স্যার, সেই অত্যাচারিত ব্যক্তিরা সেখানে আপনার সামনে উপস্থিত হয়েছিল। তাদের উপর কি বর্বর অত্যাচার হয়েছে সেকথা আপনি শুনেছেন এবং আপনার কাছে দরখাস্তও দিয়েছিল, আমাকেও দিয়েছিল, আমি সেটা মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে উপস্থিত করছি। স্যার, সেখানে দুইশতজন ব্যক্তি ঘেরাও করে কিভাবে অত্যাচার করেছে সেটা একটু উল্লেখ করছি যেগুলি মুলতুবি প্রস্তাবে লঘু করে দেখানো হয়েছে। সমস্ত বিষয়টা একেবারে কেটে ছেঁটে দেওয়া হয়েছে। আমি স্যার, সেটা একটু বলছি।

"উপরোক্ত ঘটনার প্রতিকারের জন্য আমরা সকলের নিকট আবেদন করায় তফসিলি ব্যক্তিগণ আজ ৪-৫-৮০ তারিখে সকাল আন্দাজ ১০টার সময় তফসিলি ব্যক্তিগণ সহ আরও প্রায় ২ শো জন লোক বেআইনি জনতা দলবদ্ধ হইয়া লাঠি, টাঙ্গি, ভোজালি, ছোরা প্রভৃতি মারাত্মক অস্ত্রে সজ্জিত হইয়া আমাদের পাকাগৃহ চতুর্দিকে ঘেরাও করিয়া রাখে এবং আমাদের পরিবারবর্গকে বেআইনিভাবে আটক করিয়া আমাদের ৪শো মন ধান, ৫০ মন চাল, বিছানাপত্র, দলিলদস্তাবেজ, বাসনপত্র ও সমস্ত গৃহবধুর গহনাপত্র ও অন্যান্য আসবাবপত্র এবং নগদ টাকা ১৪ হাজার-৬ভাই মিলিয়া মারপিঠ করিয়া লুঠপাট করিয়া লইয়া গিয়েছে।"

**মিঃ স্পিকার ঃ** ওটা আমাকে দিয়ে দিন, আমি পাঠিয়ে দেব, পড়বার দরকার নেই।

[12-20 — 12-30 p.m.]

## MENTION CASES

**শ্রী বলাইলাল মহাপাত্র ঃ** এই বর্বর অত্যাচার সম্পর্কে স্যার, বলতে চাই। যে দুষ্কৃতকারীরা যে দলরেই লোক হোক না কেন তাদের কঠোর দন্ড দেওয়া উচিত। সেখানে তারা নগদ ১৪ হাজার টাকা নিয়ে গিয়েছে এবং ক্ষতির পরিমাণ হচ্ছে যা লুঠ করে নিয়ে গিয়েছে তা ১।। লক্ষ টাকারও বেশি। এ ক্ষতিগ্রস্ত পরিবারগুলির আজকে অন্ন, বস্ত্র, বাসস্থান নেই। অসহনীয় দুঃখের মধ্যে আজকে তারা দিন কাটাচ্ছে। দুষ্কৃতকারীরা সি পি এম জনতা, কংগ্রেস যে দলের লোকই হোক না কেন, যদি তাদের কঠোর দন্ড দেওয়া না হয় তাহলে সমাজে কোনও মানুষ বাস করতে পারবে না প্রশ্ন উঠেছে কোন রাজনৈতিক দলের লোক লুঠপাট করেছে—সে যেই করুন, মুখ্যমন্ত্রীর কাছে আমি নিবেদন করছি অবিলম্বে তিনি এই ব্যাপারে ব্যবস্থা গ্রহণ করুন, তানাহলে ঐ পরিবারের মানুষকরা আর ওখানে থাকতে পারবে না, তাদের জীবনহানির

আশঙ্কা রয়েছে।

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ১লা মে বাঁকুড়া শহরে ইন্দিরা কংগ্রেসের পক্ষ থেকে একটি সাম্প্রদায়িক দাঙ্গা লাগাবার চেষ্টা হয় এবং সেখানে ব্রজবাসী বিশ্বাস নামে ইন্দিরা কংগ্রেসের নেতা, অরূপ ব্যানার্জি, ছাত্রপরিষদের নেতা, তারা প্রকাশ্যভাবে ঘরবাড়ি লুঠ করে। গোটা বাঁকুড়া শহরে সাম্প্রদায়িক সম্প্রীতি নষ্ট করবার চেষ্টা করেছিল। সেখানে সি পি এম, ফরওয়ার্ড ব্লক, আর এস পি প্রভৃতি দলগুলির গণতান্ত্রিক মানুষ মিলিতভাবে তাদের সেই চেষ্টাকে বানচাল করে দিয়েছে। আমি মুখ্যমন্ত্রীর কাছে অনুরোধ করব যে সমস্ত দুর্বৃত্ত এই সাম্প্রদায়িক দাঙ্গা লাগাবার চেষ্টা করেছিল এবং বামপন্থী দলগুলির চেষ্টায় যেটা বানচাল করা সম্ভব হয়েছে, সেই সমস্ত দুর্বৃত্তরা তথাকথিত ইন্দিরা কংগ্রেসের লোক, অবিলম্বে তাদের গ্রেপ্তার করা হোক।

**শ্রী হেমেন মজুমদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুতর বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। বারুইপুর থানায় শঙ্করপুর গ্রাম পঞ্চায়েত এলাকায় মীরজাপুর গ্রামে ফুড ফর ওয়ার্ক স্কীমে রাস্তার কাজে আঙ্গুলের টিপ সই দিয়ে গম চুরির কথা বলে সত্য বাপুলি কয়েকদিন আগে এই বিধানসভায় উল্লেখ করেছিলেন এবং একটি মাস্টার রোলের কপি বিধানসভার স্পিকারের কাছে জমা দিয়েছিলেন। ঐ কপি কংগ্রেসের প্রাক্তন এম এল এ বারুইপুরের বি ডি ও-র কাছে ডেপুটেশন নিয়ে জমা দিয়েছিলেন। আমি দুটোই দেখেছি এবং দুটোই এক। ওটা নিয়ে বিডিও তদন্ত করেছেন এবং তার রিপোর্টও বেরিয়েছে। গ্রাম পঞ্চায়েত রক্ষিত ১৪২৬৫ নং টোকেনের অফিস কপির সঙ্গে তার মিল নেই। উনি যেটা বলেছেন সেটা বোগাস, তার কোন ভিত্তি নেই, কোনও আইডেনটিফিকেশন নেই। ফটো কপিতে অফিস কপির মতো টিপ সইয়ের সনাক্ত করা নেই, সনাক্তকারীর সই তলায় নেই, আঙ্গুলের দাগ নেই। জব অ্যাসিস্ট্যান্টের দেওয়া নম্বর ফটো কপিতে নেই। অডিট রিপোর্টে গমের হিসাবের কোনও গরমিল পাওয়া যায় নি। অরিজিন্যাল ওখানে দিয়েছে, এটা তারই কপি। ওদেরই নেতা ললিতমোহন রায় বি ডি ও অফিসে ফটোস্ট্যাট কপি সাবমিট করেছেন। আমি দুটো কপিই দেখেছি। একজন ক্ষেতমজুর গ্রাম পঞ্চায়েত প্রধানের বিরুদ্ধে এই রকম ভাবে ষড়যন্ত্র করছেন। কংগ্রেসি সেক্রেটারি, কংগ্রেসি ডিলার ওরা যুক্তভাবে এই সমস্ত কাজ করছেন। ওরাই যত সব অপকর্ম করছেন। জালিয়াতি দুর্নীতি ইত্যাদি সমস্ত কাজই ওরা করতে পারেন।

**Shri Dawa Narbu La :** Mr. Speaker, Sir, I want to bring some facts to the notice of the Hon'ble Chief Minister and Health Minister. Yesterday there was a strike in the Kurseong town and the peopie were stranded for 10 hours. What was the reason for this ? The reason was, from the 24th of the last month in the Kurseong Hospital there was no single X-ray for the patients. On the 2nd May when the people want to the Hospital they were advised to come on the next day. When they went there on the next day there was load

shedding—there was no current. The people went to the Electricity Deparment and requested the D.E. and S.S. to supply power. But they were refused on the pretext that the lamp posts were being painted. The people most humbly requcsted to keep the painting of lamp post pending for half an hour. But they we refused. Not only this, Sir, the Supply Superintendent behaved them in such a manner that they were very much aggrieved. So, I request the Hon'ble Chief Minister and the Health Minister to look into the matter so that these officers of the Power Department, i.e. D.E. & S.S. who do not try to lesson the sufferings of the people, but try to bring tension between the people of plains and the people of hills, are transferred immediately.

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একজন Young Engineer, Amalesh Sarkar purchased a flat at No. 9 Mandaville Gardens under Karnani Co-operative Housing Society. সেই ফ্লাটের তিনি ১৯৭৭ সালে কিছু কিছু টাকা দিয়েছিলেন, মোট ৮০ হাজার টাকা দিয়েছিলেন। অজয় বসু, জাস্টিস, তিনি রিটায়ার করার পরে তার ইনফ্লুয়েন্স প্রয়োগ করে এবং রেজিস্ট্রার, কো-অপারেটিভ সোসাইটিকে ইনফ্লুয়েন্স করে মেম্বারশিপটা টার্মিনেট করে এবং সেই ফ্লাটটা রিঅ্যালট করে নিজের নামে। তারপর অমলেশ সরকার হাইকোর্টে মুভ করে আন্ডার ২২৬-তে।

By judgement dated March 13, 1980 Mrs. Padma Khastgir, Judge Calcutta High Court held :-

The Registrar, Co-operative Society acted malafide and showed special favour in favour of Justice Ajoy Kumar Basu. Re-allotment of flat in favour of Justice Ajoy Kumar Basu is malafide and illegal. Young Engineer, Amalesh Sarkar paid about Rs. 80,000/- out of his income got allotment of flat but such allotment was illegally cancelled and reallotted in favour of Justice Ajoy Kumar Basu is a glaring instance which would shock the conscience of any Court.

তাহলে বোঝা যাচ্ছে যে the present Government has shown definite favour. জাস্টিস অজয় কুমার বসুকে ইসলামপুরে ঘটনার কমিশনার করা হয়েছে। কাজেই আমি আপনার মাধ্যমে এই কথা বলব যে Mr. Ajoy Basu should not be allowed to hold any judicial enquiry on Islampur and in fact he should be removed from the Chairmanship of the Commission of Enquiry whatsover. যে লোক এইভাবে ইনফ্লুয়েন্স প্রয়োগ করেছে, যে লোকের বিরুদ্ধে হাইকোর্ট এইভাবে ফাইন্ডিংস দিয়েছে, হাইকোর্ট চার্জ দিয়েছে, স্ট্রিকচার দিয়েছে, তাকে কোনও রকম কমিশনের চেয়ারম্যান করা উচিত নয়, কোনও ইনকোয়ারি কমিশনের দায়িত্ব দেওয়া উচিত নয়। সেটা যদি করা হয় তাহলে তিনি এই রকম দায়িত্ব জ্ঞানহীন কাজ করবেন। সেজন্য আপনার মাধ্যমে মাননীয়

মুখ্যমন্ত্রীর এই ব্যাপারে দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ের অবতারণা করছি এবং খেলার পরে চৌরঙ্গি এলাকায় যে পরিবেশের সৃষ্টি হয়েছিল সেটা বলছি। আমি খেলা দেখতে গিয়েছিলাম। খেলা দেখে ফেরার পথে সেখানে ২ পক্ষের সমর্থকের মধ্যে প্রচন্ড মারামারি হয়েছে। যে সব লোক ট্রামে করে যাচ্ছিল, ট্রাম থেকে লোককে নামিয়ে পিটানো হয়েছে। আমি বিকালে যখন ফিরছিলাম তখন আমাকে দুবার দৌড়াতে হয়েছিল এবং কিরণময় নন্দ আমার সঙ্গে ছিল। সেই দৌড়ানোর যদি রেকর্ড নেওয়া হত তাহলে বোধ হয় আমরা ২০০ শত মিটারের ন্যাশনাল রেকর্ড ব্রেক করে দিতাম। সবচেয়ে দুঃখজনক ঘটনা হচ্ছে যখন ধর্মতলা এবং কিড স্ট্রিট এলাকায় প্রচন্ড মারামারি হচ্ছে, সেখানে ছোরা, লাঠি, সড়কি নিয়ে মারামারি হচ্ছে তখন চৌরঙ্গির ঐ রাস্তাতে বিকালে বহু মহিলা, যারা যাতায়াত করছেন তারা আর্তস্বরে কাঁদতে শুরু করেন এবং এটা হচ্ছে বাস্তব পরিবেশ। তাই, আমি আপনার মাধ্যমে মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি যে ফেডারেশন কাপের খেলা যদি এই ভাবে চলে এবং বিশেষ করে মোহনবাগান এবং মহঃ স্পোর্টিং ক্লাবের যে সমর্থকদের সংখ্যা, এই সমর্থকদের মধ্যে সংঘর্ষ বাধার মানে যে কোনও সময়ে একটা অন্য পরিবেশ তৈরি হতে পারে। অন্য দিকে ইস্টবেঙ্গল ক্লাব এবং মোহনবাগান ক্লাবের সমর্থকদের মধ্যে সংঘর্ষ বাধলে যে কোনও সময়ে একটা মারাত্মক পরিস্থিতির সৃষ্টি হতে পারে। সেজন্য ফেডারেশন কাপের খেলা যদি চলতে থাকে, আমি বন্ধ করতে বলছি না, কিন্তু শান্তিপ্রিয় দর্শক, যারা খেলা দেখতে যান তারা যাতে ফিরতে পারে তাদের নিরাপত্তার ব্যবস্থা করতে হবে। কারণ কালকে যে ঘটনা ঘটেছে, যারা মাঠে ছিলেন তাদের জীবন নিয়ে টানাটানি হয়েছিল এবং নিরাপত্তা প্রচন্ডভাবে ব্যাঘাত ঘটেছে। স্বভাবতই যদি ফেডারেশন কাপের শেষ খেলাগুলি খেলাতে হয় তাহলে মাঠের ভিতরে এবং মাঠের বাইরে চৌরাঙ্গি এলাকা, কিড স্ট্রিট, ধর্মতলা ইত্যাদি সর্বত্র পুলিশ মোতায়েন করতে হবে। আমি কিরণময় নন্দকে দেখেছি যে দূর থেকে প্রাণ ভয়ে ছুটছেন। এটা একটা গুরুত্বপূর্ণ ব্যাপার। সেজন্য আমি এই কথা বলতে চাই যে এই সম্পর্কে যদি কঠোর ব্যবস্থা না নেওয়া হয় তাহলে একটা মারাত্মক পরিণতি দেখা দেবে।

[12-30 — 12-40 p.m.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় একটা লোক কাটা আঙ্গুলে টিপ দিয়ে কতগুলো গম নিয়েছিলেন। সেই সম্বন্ধে অরিজিন্যাল প্রমান দিয়ে আপনার কাছে দাখিল করেছিলাম নিশ্চয়ই সেটা আপনার কাস্টডিতে আছে, এই ব্যাপারে এনকোয়ারি হবে, আপনি এই ব্যাপারে স্টেটমেন্ট দেবেন অথবা মন্ত্রী মহাশয় স্টেটমেন্ট দেবেন এই রকম নিয়ম। কারণ আমি আপনার কাছে দিয়েছি এই বিধানসভায় এবং এই বিধানসভায় বলেছি। সেই ব্যাপারে খবর নিয়েছি। সেখানেকার বিধানসভার সদস্য বক্তব্য রাখলেন—তিনি সঙ্গে সঙ্গে সেখানে গিয়ে সেখানকার ডিলারকে শাসিয়েছে, সেখানকার অধ্যক্ষ, তাকে শাসিয়েছে, সমস্ত কাগজগুলো নিয়েছেন, কারণ উনি সরাসরি এই গম চুরির সঙ্গে জড়িত, আমি যতদূর খবর নিয়ে জানতে

পেরেছি—উনি পরোক্ষভাবে জড়িত আছেন। সেই জন্য আজকে ওর গায়ে লাগছে। আজকে উনি বিধানসভায় বলেছেন। আপনি কিছু বললেন না, মন্ত্রী মহাশয় বললেন না, আর কিছু বললেন না এই ব্যাপারে মন্ত্রী মহাশয়ের স্টেটমেন্ট দেওয়ার কথা, এনকোয়ারি হবে, পুলিশ এনকোয়ারি করবে, হঠাৎ তার ভাষণ দেবার কি কারণ ঘটেছে বুঝতে পারলাম না, ঠাকুর ঘরে কে রে, আমি তো কলা খাইনি এই রকম ব্যাপার ঘটছে। আমি জানতে পেরেছি পরোক্ষভাবে এই ব্যাপারে তিনি জড়িত আছেন এবং পুলিশের সঙ্গে যোগসাজসে আছেন, সেই জন্য আজকে উনি উঠে বলতে আরম্ভ করলেন।

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মাহশয়, একটা গুরুত্বপূর্ণ ঘটনা আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রী মহাশয়কে বলতে চাই। পশ্চিমদিনাজপুর জেলায় অত্যন্ত চুরি ডাকাতি বেড়ে গেছে। এর কারণ আছে, চৌষা উদয়পুর এই সমস্ত এলাকায় একটা স্পেশাল বি এস এফ ক্যাম্প ছিল, সেই ক্যাম্পটা কেন জানিনা তুলে দেওয়া হয়েছে। আমরা জানি এই ক্যাম্প না থাকার ফলে সেখানকার নিরাপত্তার অভাববোধ করছে সেখানকার স্থানীয় জনসাধারণ। অতএব আবার সেই স্পেশাল ক্যাম্পটা যাতে সেখানে চালু করা হয় তার ব্যবস্থা করার জন্য সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি, তিনি ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রী কিরণময় নন্দ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় প্রচন্ড দাবানলে কলকাতা এবং মফস্বল জলছে এবং ভীষণ রকম গুমোট হচ্ছে, লোডশেডিংও সেই পরিমাণে বেড়ে চলেছে। কিন্তু আমরা একটা জিনিস দেখছি এরিয়া ওয়াইজ সমান ভাবে লোডশেডিং হচ্ছেনা। মাননীয় বিদ্যুৎ মন্ত্রী এখানে আছেন, তাকে আমি অনুরোধ করব, লোডশেডিংটা যেন এরিয়া ওয়াইজ সমানভাবে হয়। কলকাতার এরিয়াতে একটা এরিয়াতে যদি ৬ ঘণ্টা লোডশেডিং হয়, আর একটা এরিয়াতে ৪ ঘণ্টা লোডশেডিং হচ্ছে, মফস্বলেও ঠিক সেই ভাবেই হচ্ছে, কোনও কোনও জায়গায় দিনের পর দিন বিদ্যুৎ যাচ্ছে না আবার কোনও কোনও জায়গায় দেখছি ১০/১৫ মিনিট লোডশেডিং হচ্ছে। অবশ্য এটা আমরা জানি যে লোডশেডিংটা সব জায়গায় সমান ভাবে হওয়া সম্ভব নয়। যেমন কলকাতার ভিক্টোরিয়া হাউসে লোডশেডিং হয় না। এই অভিযোগ উঠেছে, ম্যানেজিং ডিরেকটার, সি ই এস সি ঐ এলাকায় থাকেন এবং সেখানে সমস্ত কমপিউটার মেশিন থাকে, সেই জন্য সেখানে লোডশেডিং হওয়া সম্ভব নয়। কিন্তু যে সমস্ত বাড়িগুলো সেই আওতায় পড়ে না, সেইগুলোতে যাতে লোডশেডিং হয় সেদিকে মুখ্যমন্ত্রী মহাশয় দৃষ্টি দিন।

**শ্রী মহঃ সোহরাব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি কালকে একটা টেলিগ্রাম পেয়েছি, ফরাক্কায় আইন শৃঙ্খলার কি অবস্থায় দাঁড়িয়েছে। সি পি এম-এর অত্যাচারের ব্যাপারে একটা টেলিগ্রাম পেয়েছি, সেটা পড়ে দিচ্ছি। C P M persons attached Congress (I) persons with lethal weapons severely assaulted injured set fire at Ghoraipara village under Farakka Police Station. No. arrest by police. Law and order at stake. Immediate action solicited. Sahadat Hossain, President, Farakka Block Congress (I).

**শ্রী আব্দুল করিম চৌধুরি ঃ** মিঃ স্পিকার স্যার, জোকা থানায় কি রকম জুলুম, অত্যাচার হচ্ছে সেই বিষয়ে কতকগুলো অভিযোগ আমার কাছে এসেছে আমি মুখ্যমন্ত্রীকে একটু আগে একটা কাগজ দিয়েছিলাম, সেখানে সি পি এম পার্টির জেলা পরিষদের মেম্বার এবং কয়েকজন আরও লোক, সবাই মিলে এই রকম জুলুম করেছে। যাদের উপর জুলুম করা হচ্ছে, তারা থানায় যাচ্ছে, কোর্টে যাচ্ছে কিন্তু তারা কোনও বিচার পাচ্ছে না। থানা বলছে, ওদের বিরুদ্ধে আমরা কিছু করতে পারব না। আজকে দবিরুদ্দিন পুলিশের কাছে প্রোটেকশন পাচ্ছে না, এস ডি ও-র কাছে প্রোটেকশন পাচ্ছে না। কোনও জায়গায় সে কোনও রকম সাহায্য পাচ্ছে না। তাই আমি আজকে তার একটি দরখাস্ত আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে দিচ্ছি। সেদিন কাগজে দেখলাম ইসলামপুরের ঘটনার জন্য মুখ্যমন্ত্রী পুলিশের বিরুদ্ধে অ্যাকশন নেবেন বলেছেন এবং ঐ সমস্ত পুলিশদের ডিস্ট্রিক্ট থেকে ট্রান্সফার করে দেবেন বলেছিলেন। কিন্তু এখন আবার কাগজে দেখছি তাদের ট্রান্সফার করা হবে না, তারা সেখানেই থাকবে। তাই যদি হয় তাহলে ওখানে যে এনকোয়ারি হবে সেখানে ওখানকার মানুষরা পুলিশের ভয়ে সত্য কথা বলবে না। তাই আমি মুখ্যমন্ত্রীকে অনুরোধ করছি, ঐ সমস্ত পুলিশদের তিনি ওখান থেকে ট্রান্সফার করুন।

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনার মাধ্যমে আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। যে সমস্ত সরকারি কর্মচারী বৃদ্ধ বয়সে অবসর গ্রহণ করছেন তাদেরই গ্রাচুইটি এবং পেনশন পেতে ৩/৪ বছর লেগে যাচ্ছে। যাদের উপযুক্ত ছেলেমেয়ে নেই তারা না খেয়ে মারা যাচ্ছেন। তাই আমি আজকে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে অনুরোধ রাখছি যে, মন্ত্রিসভায় একটা বিশেষ সিদ্ধান্ত নিয়ে যে সমস্ত সরকারি কর্মচারিরা অবসর গ্রহণ করছেন অথচ যাদের ছেলেমেয়েরা সকলে বেকার তাদের সেই ছেলেমেয়েদের মধ্যে থেকে একজনকে চাকুরি দেবার ব্যবস্থা করা হোক।

**শ্রী তারকবন্ধু রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ২৯-৪-৮০ তারিখে রাত্রি ১-টার সময়ে জলপাইগুড়ি জেলায় ভীষণ ঘূর্ণী ঝড় হয় এবং এর ফলে ২ লক্ষ লোক ক্ষতিগ্রস্ত হয়েছে। বহু ঘর-বাড়ি পড়ে গেছে, গবাদি পশু মারা গিয়েছে এবং তিন জন মানুষও মারা গিয়েছে। ময়না সদর ব্লকে তিনজন মানুষ মারা গিয়েছে। বহু প্রাথমিক স্কুল এবং মাধ্যমিক স্কুল ধ্বংস-স্তুপে পরিণত হয়েছে। আমি ওখানকার কর্তৃপক্ষের কাছে টেলিগ্রাম করেছিলাম এবং আপনার কাছেও করেছিলাম। অথচ আজ পর্যন্ত সেখানে সেলটারলেস মানুষদের জন্য কোনও রিলিফের ব্যবস্থা করা হয়নি। সেখানে শতকরা ২০ ভাগ লোকের জন্য মাথাপিছু ৪ কেজি গম দেওয়া হয়েছে। তারা শুধু এইটুকু রিলিফ পেয়েছে, আর কিছু পায়নি। তাই আমি বিষয়টির প্রতি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

[12-40 — 12-50 p.m.]

**শ্রী সামসুদ্দিন আহমেদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের মালদহ জেলার হবিবপুর থানার আই ও আর সুখনগরে গত কয়েক দিনের মধ্যে অনেকগুলি হত্যাকান্ড ঘটে গেছে

কংগ্রেস (ই)-র দুজন মানুষ নিহত হয়েছে এবং আরও কয়েকজন হাসপাতালে আছে। গত ২ মাস ধরে সেখানে এই জিনিস চলছে। গত ২৯ তারিখেও সেখানে একজনকে হত্যা করা হয়েছে। সুখনগরের জটু মন্ডলের দুই ছেলে রাজেন মন্ডল এবং শ্রীকান্ত মন্ডলকে হত্যা করা হয়েছে এবং তার বাড়ি আজকে পুলিশ ঘিরে রেখেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওখানে এই রকম ঘটনা আজকে যখন তখন ঘটছে। কালিয়াচকের যদুপুরে ৩৪নং ন্যাশনাল হাইওয়ের উপরে টাঙ্গা থেকে নামিয়ে একজনকে স্ট্যাব করে মেরে ফেলা হয়েছে। এই জিনিস সেখানে প্রত্যহ ঘটছে। অথচ পুলিশ কোনওরকম ব্যবস্থা গ্রহণ করছে না। ফলে সেখানকার সাধারণ জনসাধারণ প্রতিবাদ জানিয়েছে। কালিয়াচকে একজন ঘড়ির মেকানিককে স্ট্যাব করে মারা হয়েছে এবং এর পরিপ্রেক্ষিতে পুলিশ কোনও ব্যবস্থা নেয়নি, যার জন্য ওখানে সাধারণ মানুষের মধ্যে একটা সন্ত্রাসের সৃষ্টি হয়েছে। আপনার মাধ্যমে আমি মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, তিনি যেন এ বিষয়ে একটা ব্যবস্থা গ্রহণ করেন।

**শ্রী হবিবুর রহমান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কুচবিহার জেলায় দীনহাটা মহকুমায় পুটিমারি লার্জসাইজড কো-অপারেটিভ মার্কেটিং সোসাইটির ৩-৪-৮০ তারিখে একটি সভা হয়েছিল। অত্যন্ত দুঃখের কথা স্যার, সেই সভায় একজন রাজ্য সরকারের দায়িত্বশীল মন্ত্রী, স্থানীয় বিধানসভার সদস্য, মহকুমার সেকেন্ড অফিসার, থানা অফিসার জোর করে ঢুকে সভাকে বানচাল করার চেষ্টা করেন। নির্বাচিত কমিটির সভা করা হচ্ছিল সেখানে যদি মন্ত্রী, এম এল এ অগণতান্ত্রিক পদ্ধতিতে ঢুকে সভা বানচাল করার চেষ্টা করে তাহলে কি করা যায়? তাই আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। একটা গণতান্ত্রিক পদ্ধতিতে নির্বাচিত পরিচালক মন্ডলী যাতে স্বাভাবিকভাবে তাদের সমিতির কার্যকলাপ পরিচালনা করতে পারে তার একটা পরিবেশ তৈরি করার জন্য মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী দীপক সেনগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি বক্তব্য রাখার জন্য আমি আপনার অনুমতি চাইছি। সেটা হল আজ বিধানসভা শেষ হতে যাচ্ছে। আমাদের মুখ্যমন্ত্রী প্রধানমন্ত্রীকে জানিয়েছেন যে আসাম সম্বন্ধে তিনি যে সিদ্ধান্ত নিতে চলেছেন তাকে তিনি সমর্থন করবেন। কিন্তু আজকে কেন্দ্রীয় স্বরাষ্ট্র মন্ত্রী জানিয়েছেন যে আসামে যারা নাগরিক থাকবেন অন্যান্য স্টেটকে তাদের দায়িত্ব নিতে হবে। আরও একটি মারাত্মক কথা যে যারা স্টেটলেস হবেন তাদের ভোটাধিকার থাকবে না। একদিকে কেন্দ্রীয় স্বরাষ্ট্র মন্ত্রী এই কথা বলছেন, আবার অপরদিকে সংবাদে দেখা যাচ্ছে যে আলিপুরদুয়ারে শরাণার্থীদের সংখ্যা বৃদ্ধি পাচ্ছে। আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীকে বলছি—আসামে যে ঘটনা ঘটছে তাতে যেন উনি একটু লক্ষ্য রাখেন যে স্টেট কে অন্ধকারে রেখে কেন্দ্রীয় সরকার যেন কোনও সিদ্ধান্ত না নিতে পারেন। আর আমার আরেকটি বক্তব্য পূর্ববর্তী বক্তা দীনহাটা পুটিমারী লার্জড সাইজড কো-অপারেটিভ মার্কেটিং সোসাইটির যে ঘটনা উল্লেখ করেছেন সে সম্পর্কে উনি বলেছেন যে একজন এম এল এ একজন মন্ত্রী সভা বানচাল করেছেন। সেটা হল কিছু সংখ্যক কংগ্রেসি যারা চুরির দায়ে ধরা পড়েছিল তারা সভা করেছিল তাদের সভা করতে দেওয়া হয়নি। এখন

হাইকোর্টে তাদের নাম আছে। দীনহাটা আমার নির্বাচনী এলাকা বলে আমি ঘটনাটা জানি।

(ভীষণ গোলমাল)

**শ্রী হবিবুর রহমান ঃ** স্যার উনি ছিলেন কিনা জানিনা, হাইকোর্টের নির্দেশ অমান্য করে যদি সভা করা হয় তাহলে তাদের বিরুদ্ধে কনটেম্পট অফ কোর্ট করা যেতে পারে। কিন্তু একজন বিধানসভার সদস্য, একজন মন্ত্রী তারা গিয়ে সমাজবিরোধীদের সাহায্যে সেই সভা বানচাল করবেন?

## STATEMENT ON CALLING ATTENTION

**মিঃ স্পিকার ঃ** এখন স্বাস্থ্য ও পরিবার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় পশ্চিমবঙ্গের বিভিন্ন এলাকায় বিশেষত মালদহ জেলায় এবং মেদিনীপুর জেলার মেদিনীপুর, ঝাড়গ্রাম শহরে পানীয় জলের অভাব সম্পর্কে একটি বিবৃতি দিতে অনুরোধ করছি।

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** পশ্চিমবঙ্গের বিভিন্ন এলাকায় বিশেষত মালদহ জেলায় এবং মেদিনীপুর, খড়গপুর, ঝাড়গ্রাম, শহরে পানীয় জলের অভাব সম্পর্কে সর্বশ্রী রজনীকান্ত দলুই এবং বীরেন্দ্রকুমার মৈত্র কর্তৃক উত্থাপিত দৃষ্টি আকর্ষণী প্রস্তাব। মালদহ ও মেদিনীপুর জেলাসহ পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলায় পানীয় জল সরবরাহের উন্নতিকল্পে বিগত আর্থিক বছরে এবং এ বছরে এ পর্যন্ত এই বিভাগের বিভিন্ন পরিকল্পনার আওতায় যে সব ব্যবস্থা নেওয়া হয়েছে তার একটি মোটামুটি হিসাব নিচে দেওয়া হল ঃ—

| যেসব কাজের জন্য সরকারি মঞ্জুরী অনুমোদন দেওয়া হয়েছে। | মঞ্জুরীকৃত অনুমোদিত অর্থের পরিমাণ (টাকার হিসাব) |
|---|---|
| (ক) ন্যূনতম প্রয়োজন ভিত্তিক পল্লী জল সরবরাহ পরিকল্পনা। ১৯৭৯-৮০ | |
| ১) ৩২৯৪টি জন উৎস সৃষ্টি (প্রতি গ্রাম পঞ্চায়েত ১টি হিসাবে এবং যে সব ব্লকে পঞ্চায়েত সমিতি নেই সেইসব ব্লক পিছু ১০টি হিসাবে) | .১,৫৩,৮০,৬০০ টাকা |
| ২) পুরাতন জল উৎসগুলি সংস্কারও রক্ষণাবেক্ষণের নিমিও......... | ২৬,১৬,০০ টাকা |
| ৩) ছয়টি ড্রিলিং রিগ ক্রয় | ৬৭,০০,০০০ টাকা |
| ৪) মালদহ জেলার অকেজো নলকূপও কূপ মেরামতের নিমিত্ত (জেলা সমাহতার প্রতিবেদন অনুযায়ী) | ৩,০০,০০০ টাকা |

১৯৮০-৮১ (এ পর্যন্ত)

| | |
|---|---|
| ১। ৩২৯৪টি জল উৎস সৃষ্টি প্রতি গ্রাম পঞ্চায়েতের ১টি হিসাবে এবং যেসব ব্লকে পঞ্চায়েত সমিতি নেই সেই সব ব্লক পিছু ১০টি হিসাবে | ১,৫৩,৯৭,৬৫০ টাকা |
| ২। পুরাতন জলউৎসগুলি সংস্কার ও রক্ষণাবেক্ষণের নিমিত্ত | ২৬,১৬,০০০ টাকা |

৩। পুরুলিয়া (১০) বাঁকুড়া (৬টি), মেদিনীপুর (৪টি) বীরভূম (৪টি) সহ বর্ধমান(৩টি), জেলার যে সব অঞ্চলে ড্রিলি রিগ নেওয়া সম্ভব নয় সেই সব অঞ্চলে নলকূপ জন্য সবমোট ২৭টি হ্যান্ডবোরিং সেট ক্রয়ের জন্য ২৭০,০০

(খ) খরাজনিত জল সরবরাহ পরিকল্পনা ঃ (১৯৭৯-৮০)

| | |
|---|---|
| ১। মেদিনীপুর জেলায় ৪৮৪টি নলকূপ এবং ১৬২টি কূপ এবং মালদা জেলায় ১১২টি নলকূপসহ পশ্চিমবঙ্গের বিভিন্ন খরাপীড়িত জেলায় সর্বমোট ১৩০৬টি নলকূপ ও ১৭৮টি কূপ খনন | ১,১০,৪০,০১০ টাকা |
| ২। পুরাতন জলউৎসগুলি সংস্কারও রক্ষণাবেক্ষণের নিমিত্ত (প্রতি পঞ্চায়েত সমিতি। ব্লক পিছু ৪০০ টাকা হিসাবে | ১৩,০৮,০০০ টাকা |
| ৩। ২৫৯টি হ্যান্ডবোরিং সেট ক্রয় (প্রতি পঞ্চায়েত সমিতিকে নলকূপ খননের জন্য ১টি সেট হিসাবে | ৯,০৬,৫০০ টাকা |
| ৪। পশ্চিমবঙ্গের ৩২৭টি ব্লকের জন্য (প্রতি ব্লক মেনসেন্যান্স স্কোয়াডের জন্য ১টি করে) অতিরিক্ত হ্যান্ডটুলস সেট (নলকূপ সংস্কারের নিমিত্ত) | ২,৪৫,২৫০ টাকা |
| ৫। গাড়িতে করে পানীয় জল সরবরাহের নিমিত্ত (মেদিনীপুর জেলার জন্য (৭৫,০০০ টাকা সমেত) | ৮,৯৩,২৮১ টাকা |
| ৬। রিগের সাহায্যে নলকূপ খননের নিমিত্ত | ৩০,০০,০০০ টাকা |
| ৭। জলবাহিত রোগ নির্ধারনের জন্য জনস্বাস্থ্য সংক্রান্ত ব্যবস্থা | ৪৪,০০,০০০ টাকা |
| **মোট** | **২,১৩,৩৪,৭৬০ টাকা** |

১৯৮০-৮১ ( এ পর্যন্ত)

| | |
|---|---|
| পশ্চিমবঙ্গের খরাপীড়িত বিভিন্ন জেলায় গাড়িতে করে জল সরবরাহের জন্য (মেদিনীপুর জেলার জন্য ১,৫০,০০০ টাকা সহ | ৮,৭০,০০০ টাকা |

(গ) কেন্দ্রীয় সরকারের অ্যাক্সিলারেটেড পল্লী জলসরবরাহ পরিকল্পনা

১৯৭৯-৮০

| | |
|---|---|
| (ক) পল্লী অঞ্চলের ১৭টি নলবাহিত জল সরবরাহ প্রকল্প | ৪,৭৮,২৬,০০০ টাকা |

[12-50 — 1-00 p.m.]

(২) রিগযন্ত্রের সাহায্যে নিম্নলিখিত সংখ্যক নলকূপ খনন করা হয়েছে (৩১-৩-৯০ পর্যন্ত)

| | |
|---|---|
| পুরুলিয়া | —৪৮৫ |
| বাঁকুড়া | —৪৪০ |
| বীরভূম | —২১০ |
| মেদিনীপুর | —২১০ |
| **মোট** | **১৩৪৫** |

(১৯৮০-৮১ এ পর্যন্ত)

| | |
|---|---|
| ১১টি গ্রামীণ নলবাহিত জলসরবরাহ প্রকল্প | ২,৩৬,১৮,০০০ টাকা |

(খ) পৌর এলাকায় জলসরবরাহ পরিকল্পনা

১৯৭৯-৮০

| | |
|---|---|
| ১। পশ্চিমবঙ্গের বিভিন্ন পৌর সভার জল সরবরাহ প্রকল্পের জন্য (প্রয়োজন ভিত্তিক) | ৫৪,৫৪,৭৫৪ টাকা |
| ২। আসানসোল কয়লাখনি অঞ্চলের জলসরবরাহের উন্নতিকল্পে (বুশটিং স্টেশন) | ৪,২০,০০০ টাকা |
| ৩। রানীগঞ্জ কয়লাখনি অঞ্চলের অন্তর্গত ৪৪টি গ্রামে নলবাহিত জল সরবরাহ প্রকল্পের সম্প্রসারণ | ১০,০০,০০০ টাকা |

বর্তমান বৎসরে এ পর্যন্ত (৬.৫.৮০) পুরুলিয়া, বাঁকুড়া, বীরভূম বর্ধমান মেদিনীপুর,

হাওড়া এবং হুগলি জেলা থেকে খরার পরিপ্রেক্ষিতে পানীয় জল সরবরাহের জন্য অনুরোধ পাওয়া গিয়েছে এবং সেই অনুরোধের ভিত্তিতে ইতিপূর্বেই নতুন কূপ বা নলকূপ খনন এবং পুরাতন জল উৎসগুলির মেরামতির জন্য অর্থ বরাদ্দ করা হয়েছে। সাধারণ নলকূপগুলি অনাবৃষ্টির জন্য শুকিয়ে যাচ্ছে বলে, খরা পীড়িত অঞ্চলে 'সিলিন্ডার' দিয়ে নলকূপ খনন করার সিদ্ধান্তও নেওয়া হয়েছে এবং তার জন্য অতিরিক্ত খরচ হবে তা সরকার বহন করবেন বলে স্থির করা হয়েছে। তাছাড়া নলকূপ বা কূপ খননের অথবা মেরামতির জন্য বরাদ্দ অর্থ যদি অপ্রতুল হয়, তবে ঐ বাবদ অতিরিক্ত অর্থ বরাদ্দ করার সিদ্ধান্তও নেওয়া হয়েছে। যে গ্রামাঞ্চলে জল উৎস অকেজো হয়ে গেছে, সে সমস্ত জায়গায় লরি, গরুর, গাড়ি ইত্যাদি যে উপায়েই হোক না কেন পানীয় জল সরবরাহের জন্য সংশ্লিষ্ট জেলা পরিষদগুলিকে নির্দেশ দেওয়া হয়েছে। পুরুলিয়া, বাঁকুড়া, মেদিনীপুর, বীরভূম এবং বর্ধমান জেলার যে সব জায়গায় সাধারণ নলকূপ খনন করা যায় না, সে সব জায়গায় কূপ এবং রিগ যন্ত্রের সাহায্যে নলকূপ খনন করার ব্যবস্থা করা হয়েছে। এই কাজের জন্য ঐ জেলাগুলিতে ২৯টি রিগের ব্যবস্থা করা হয়েছে। কিন্তু সরকারি রিগের সাহায্যে প্রয়োজনীয় সংখ্যক নলকূপ উপযুক্ত সময়ে খনন করা সম্ভব হবে না এই আশঙ্কায় পুরুলিয়া জেলায় কন্ট্রাক্টরের সাহায্যে ৪০০ নলকূপ খনন করার জন্য বিগত মার্চ মাসে নির্দেশ দেওয়া হয়েছে এবং প্রয়োজনীয় অর্থও বরাদ্দ করা হয়েছে। খবর পাওয়া গেলে যে নির্বাচিত কন্ট্রাক্টারদের মধ্যে একজন কূপ খননের কাজ ইতিমধ্যে শুরু করেছেন। তাছাড়া পুরুলিয়া জেলাতে গ্রামাঞ্চলে জল সরবরাহ করার কাজ সুষ্ঠু ও ত্বরান্বিত করার জন্য জনস্বাস্থ্য কারিগরি দপ্তরের অধীনে একটি সিভিল ডিভিসন খোলার সিদ্ধান্ত নেওয়া হয়েছে এবং ঐ ডিভিশন খোলার পূর্বেই একজন নির্বাহী বাস্তুকারকে ঐ জেলায় পাঠানো হয়েছে। মালদহ জেলা থেকে অবশ্য ঐ পর্যন্ত পঞ্চায়েত অথবা জেলা শাসক থেকে পানীয় জলাভাব নিয়ে কোনও প্রতিবেদন পাওয়া যায়নি। মোট কথা খরার মোকাবিলা এই সরকার আপতকালীন ভিত্তিতে করার জন্য দৃঢ় সংকল্প।

## STATEMENT ON CALLING ATTENTION

**শ্রী জ্যোতি বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ১৩-৪-৮০ তারিখে মুর্শিদাবাদ জেলার রানীনগর থানার কেশপুর গ্রামের জনৈক হামিদ সেখ দুষ্কৃতকারীর গুলিতে নিহত হওয়া সম্পর্কে বিধানসভা সদস্য সর্বশ্রী বীরেন্দ্রনারায়ণ রায় ও আতাহার রহমানের দৃষ্টি আকর্ষণী বিজ্ঞপ্তির উত্তরে আমি নিম্নলিখিত বক্তব্য রাখতে চাই।

গত ১৩ই এপ্রিল সকালে রানীনগর থানার কেশপুর গ্রাম নিবাসী জনৈক সামসুদ্দিন সেখ ও আরও ৩/৪ জনের সাথে ওই গ্রামেরই জনৈক সাত্তার সেখের বাদ বিসম্বাদ হয়। সাত্তার সেখ ওই গ্রামেরই আবসার হোসেন সরকারের বাড়িতে আশ্রয় নেয়। সামসুদ্দিন তার সমর্থক প্রায় আরও ৫০ জনকে নিয়ে ওই বাড়িতে ঢোকার চেষ্টা করে। ইতিমধ্যে আবসার হোসেন বাড়ি ফিরে আসেন এবং ছাদে গিয়ে তার বন্দুক থেকে চার রাউন্ড গুলি ছোড়েন—এতে সামসুদ্দিন ও আরও কজন সামান্য আহত হন এবং তারা চলে যান। খবর শুনে হামিদ আলি সেখ সামসুদ্দিনের দলে যোগ দেন। আবসার হোসেনও তার বন্দুক হইতে আবার এক

রাউন্ড গুলি ছোড়ে এতে হামিদ সেখের মৃত্যু হয়। এ সম্পর্কে রানীনগর থানায় একটি মামলা রুজু করা হয়। এফ আই আর—এ বর্ণিত আবসার হোসেন সমেত মোট ৪ জনকে পুলিশ গ্রেপ্তার করে এবং তার বন্দুকটি আটক করে। আবসার হোসেন সরকার কংগ্রেস (আই) দলের সমর্থক বলে জানা গিয়েছে। মৃত হামিদ আলি সেখ কোনও রাজনৈতিক দলেব কর্মী বা সমর্থক ছিলেন বলে জানা নেই।

## Presentation of Second Report of the House Committee, 1980-81

**Dr. Ambarish Mukhopadhyay :** Mr. Speaker, Sir, I beg to present the Second Report of the House Committee, 1980-81, on the West Bengal Legislative Assembly Members (Residential Accommodation) Rules, 1980

## Presentation of Report of the Committee of Public Accounts, 1980-81

**Shri Prabodh Chandra Sinha :** Mr. Speaker, Sir, I beg to present the Report of the Committee on Public Accounts, 1980-81, on the Excess Expenditure for the years 1972-73 and 1973-74.

## LAYING OF REPORTS

## The Report of the Sarma Sarkar Commission on Inquiry (Fourth Interim Report)

**Shri Jyoti Basu :** Mr. Speaker, Sir, I beg to lay before the House as required under section 3 of the Commissions of Inquiry Act, 1952, the Fourth Interim Report of the Sarma Sarkar Commission of Inquiry set up by this Government to enquire into the complaints of excesses committed by the public servants during the period from the 20th March, 1970 to the 31st May, 1975 together with the State Government's Memorandum of action taken thereon.

[1-00 — 1-10 p.m.]

**Shri Jyoti Basu :** Mr. Speaker Sir, I beg to lay before the House the Third Interim Report of the Emergency Excesses Inquiry Commission, West Bengal, set up by this Government to enquiry into the complaints of excesses committed by the public servants during emergency proclaimed on 25th June, 1975, together with a memorandum of action thereon.

## STATEMENT ON CALLING ATTENTION

**শ্রী জ্যোতি বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, গত ১লা মে তারিখের বাঁকুড়ার ঘটনাবলী প্রসঙ্গে এখন আমি একটি বিবৃতি দিতে চাই। ৩০শে এপ্রিল রাত্রে বাঁকুড়া শহরের অন্তর্গত কোথারডাঙার জনৈক শ্রী হাবলা চৌধুরি ঐ শহরে এক্তেশ্বর (স্টেশন মোড়ের কাছে) শ্রীমতী ভারতী অধিকারীর শ্লীলতাহানি ঘটায় বলে সংবাদে প্রকাশ। এই ব্যাপারে কেস ইউ এস ৩৫৪/৩৭৯ আই পি সি শুরু করা হয় এবং ঐ রাত্রে পুলিশ অভিযুক্ত শ্রী হাবলা চৌধুরিকে গ্রেপ্তার করে। ১লা মে সকাল বেলা বাঁকুড়া থানার অন্তর্গত নতুনগঞ্জ স্টেশন রোড মাচনতলা, দোলতলা এবং অন্যান্য অঞ্চলে সংখ্যাগুরু সম্প্রদায়ের বহু লোক মুসলমান অধ্যুষিত কেথারডাঙায় মিছিল করে যেতে চায় প্রতিহিংসা চরিতার্থ করার উদ্দেশ্যে। জনতা ক্রমেই বাড়তে থাকে এবং তাদের হাতে লাঠি লোহার রড ও অন্যান্য মারাত্মক অস্ত্র দেখা যায়। গন্ডগোলের সংবাদ পাওয়ার সঙ্গে সঙ্গে বাঁকুড়ার জেলা শাসক, পুলিশ সুপার ও অন্যান্য উচ্চ পদস্থ অফিসাররা পুলিশ বাহিনীসহ ঘটনা স্থলে ছুটে যান এবং জনতাকে শান্ত করতে চান। কিন্তু তা সত্ত্বেও লাঠি চার্জ করতেও টিয়ার গ্যাস ছুঁড়তে হয়। কয়েক রাউন্ড গুলিও চালাতে হয়। এর পর জনতা শহরের বিভিন্ন অংশে ছড়িয়ে পড়ে এবং মুসলমান অধ্যুষিত এলাকাগুলিতে যেতে চায়। সঙ্গে সঙ্গে ১৪৪ ধারা জারি করা হয়। পরিস্থিতির মোকাবিলা করার জন্য ১/৫/৮০ তারিখে ১২-৩০ মি নাগাদ কারফিউ জারি করা হয়। জোর পুলিশ পেট্রোল শুরু হয়ে যায় এবং গন্ডগোল যাতে আর বিস্তৃতিলাভ না করতে পারে সেজন্য পাশের জেলাগুলি থেকে অতিরিক্ত পুলিশ বাহিনী পাঠানো হয়। প্রাথমিক এবং মাধ্যমিক শিক্ষা বিভাগের মন্ত্রী বাঁকুড়ায় যান।

১লা মে সকালের পরে আর কোনও ঘটনা ঘটেনি। ২রা মে সকাল ৯টা থেকে রাত্রি ৭টা পর্যন্ত কারফিউ শিথিল করা হয়। তারপর ঐ দিন রাত্রি ৭টা থেকে পরের দিন অর্থাৎ ৩রা মে সকাল ৫টা পর্যন্ত কারফিউ আবার বলবৎ করা হয়। রাজনৈতিক দলগুলির নেতৃবৃন্দ, বণিকসভাগুলির সদস্য ও শহরের বিশিষ্ট নাগরিকদের নিয়ে একটি শান্তি কমিটি গঠিত হয় এবং ঐ কমিটি শান্তি শৃঙ্খলা অব্যাহত রাখতে প্রশাসনকে সাহায্য করার জন্য জনগণের কাছে একটি আবেদন রাখেন। ৪ঠা মে সকাল সাড়ে আটটায় একটি শান্তি মিছিল বেরোয়। এবং ঐ মিছিলে প্রাথমিক এবং মাধ্যমিক শিক্ষা বিভাগের মন্ত্রী সহ সকল সম্প্রদায়ের মানুষ, বিশিষ্ট নাগরিকবৃন্দ, সমাজসেবী রাজনৈতিক দলের নেতৃবৃন্দ এবং পৌরসভার সদস্যগণ অংশ গ্রহণ করেন। তারা বাঁকুড়া শহরের অধিবাসীদের কাছে শান্তি ও সাম্প্রদায়িক সম্প্রীতি রক্ষার জন্য আবেদন জানান। গন্ডগোলের সময়ে দুই সম্প্রদায়ের লোকদের চারটি মাটির বাড়ি, ১৬টি গুমটি দোকানঘর ও একটি হোলসেল সমবায় সমিতির গুদামঘরে আগুন ধরানো হয়। ৬ জন পুলিশসহ ১২ জন ব্যক্তির আহত হন। ৪ জন ব্যক্তিকে হাসপাতালে ভর্তি করা হয়। তাদের মধ্যে একজনকে প্রাথমিক শুশ্রুষার পর ছেড়ে দেওয়া হয়। ১লা মে তারিখে মাথায় আঘাত পাওয়ার দরুন হাসপাতালে এক ব্যক্তি প্রাণ হারান। পরে যে ব্যক্তি নিহত হয়েছেন তার নাম পাওয়া গিয়েছে। তিনি আহমেদ আলি দালাল, পুলিশোল গ্রাম থেকে শহরে সব্জী বিক্রির

জন্য এসেছিলেন। উত্তেজিত জনতার মধ্যে থেকে কিছুলোক এস পি-র নিরপত্তা রক্ষীর পিস্তলটি কেড়ে নিয়ে যায়। ঘটনার সঙ্গে জড়িত ৪৫ জন ব্যক্তি গ্রেপ্তার করা হয়।

পরিস্থিতি এখন শান্ত উপদ্রব প্রবণ এলাকাগুলিতে পুলিশ পিকেট বসানো হয়েছে। আগে যা বলেছি তার আবার পুনরাবৃত্তি করে বলছি ১লা মের সকালের পর আর কোনও ঘটনা ঘটেনি পরিস্থিতি এখন সম্পূর্ণ নিয়ন্ত্রণাধীন।

## MOTION UNDER RULE 185

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনাকে অশেষ ধন্যবাদ আপনি আমার মোশন সংশোধিত আকারে গ্রহণ করেছেন। কারণ সরকার পক্ষের সুচতুর এবং সুদক্ষ শিল্পীর সামনে বিরোধী পক্ষের কোনও বক্তব্য থাকবে না তবুও I am obliged that you have allowed the Motion.

"বর্তমানে সমগ্র পশ্চিমবঙ্গ ভয়াবহ খরার প্রকোপে পড়েছে। শহর ও গ্রামাঞ্চলের পানীয় জলের অভাব দেখা দিয়েছে। চাষবাস বন্ধপ্রায়, গ্রামের কৃষকগণ প্রায় সকলেই সর্বত্র বেকার। ভয়াবহ অগ্নিকান্ডে অনেক গ্রাম ভস্মীভূত। খরার মোকাবিলার জন্য রাজ্য সরকারের গৃহীত ব্যবস্থাসমূহ অপ্রতুল এবং অতি সামান্য। এই পরিস্থিতির উপযুক্তভাবে মোকাবিলা করার জন্য এই সভা রাজ্য সরকারকে যুদ্ধকালীন প্রস্তুতি নিয়ে পানীয় জল সরবরাহের জন্য এবং অন্যান্য প্রয়োজনীয় ব্যবস্থা অবলম্বনের জন্য দাবি জানাচ্ছে এবং এই ব্যাপারে রাজ্য সরকারকে অবিলম্বে যথোপযুক্ত সাহায্য দানের জন্য কেন্দ্রীয় সরকারের কাছে অনুরোধ জানাচ্ছে"।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, খরা একটা প্রাকৃতিক বিপর্যয় এবং একটা প্রাকৃতিক ন্যাচারাল ক্যালামিটি। আমরা জানিনা এর কারণ কি। দুটি কারণ হতে পারে, অনেক বৈজ্ঞানিক মনে করেন ইকোলজিক্যাল ইমব্যালেন্স হলে, প্রকৃতির যে সাধারণ বর্ষণ সেই বর্ষণ, নরমাল রেনফল সেটা যদি ব্যাহত হয়, আর আমাদের পিছনে যারা বসে আছেন, কংগ্রেস (আই) ওরা বলেন যে লেফট ফ্রন্ট সরকার যখনি আসে তখনি একটা না একটা অঘটন ঘটে যায়। আমি সেটাতে যাচ্ছি না, রজনী দলুই একদিন শান্তি স্থাপনের কথা বলেছিল, কিন্তু খরার কারণ আমরা কেউই জানিনা, আমরা শুরু বলতে পারি প্রকৃতির খেয়াল, প্রকৃতির রুদ্ররোষ, ন্যাচারাল ক্যালামিটি। আমরা শুধু অনুমান করতে পারি ইকোলজিক্যাল ইমব্যালেন্সের জন্য আজকে খরা কিম্বা বন্যার মতো ন্যাচারাল ক্যালামিটিগুলি দেখা দেয়। আর মন্দ লোকে মন্দ কথা বলে, আমার কংগ্রেস (আই)-এর বন্ধুরা বলে যে ওরা এত পাপ করেছে রাম চ্যাটার্জি সহ যে এখন এখানে হয় বন্যা, না হয় খরা। এদের পাপে পূর্ণ হয়ে গিয়েছে পশ্চিমবাংলার ধরিত্রী সেইজন্য খরা হচ্ছে। আমি এই বিতর্কে যাচ্ছিনা, আরও ওরা তো ভগাবনে বিশ্বাস করেনা, সুতরাং সেদিক দিয়ে আমি যাচ্ছি না। কারণ আমরা কেউই জানিনা except that it is a natural calamity প্রকৃতির খেয়াল খুশি। কিন্তু খরার দুটি এফেক্ট আছে, ফার্স্ট রিসেন্ট এফেক্ট অ্যান্ড সেকেন্ড রিমোট এফেক্ট। আমরা দেখতে পাচ্ছি রিসেন্ট এফেক্টে পানীয় জল নেই। কাগজে বেরিয়েছে বাঁকুড়ায় সব লোকের এক রাও জল দাও, জল দাও আগে

সমস্ত পশ্চিমবঙ্গ খরা কবলিত ছিল, আমি সম্প্রতি দেশে গিয়েছিলাম, দেখলাম ২রা তারিখে একটা প্রবল ঝড়, কিছু শিলা বৃষ্টি এবং সামান্য কিছু বাদে উত্তরবঙ্গ দেখে এলাম। ওরা সরকার পক্ষের সংশোধনী দিয়েছে কয়েকটি জেলার কথা উল্লেখ করার জন্য। প্রকাশ্যে যদি আমাকে একটা জেলার কথাও উল্লেখ না করতে হতো তাহলে আমি বেশি খুশি হতাম। সারা পশ্চিমবঙ্গে যদি নরমাল রেনফল হত, মানুষ এই দাবদাহে যদি দগ্ধ না হত তাহলে আমি সব চেয়ে বেশি খুশি হতাম। ওরা সংশোধন করে বলেছে প্রকাশ্যে, অর্থাৎ যদি ৭টি জেলায় না হত, একটা জেলাতেও না হত তাহলে আমরা বেশি খুশি হতাম। কারণ খরা, বন্যার মতো ন্যাচারাল ক্যালামিটি আমরা কেউ চাইনা। এটা সমাজ জীবনকে শুধু বিদ্ধস্ত করে না, ইকনমিক ফাউন্ডেশনকে শুধু বিদ্ধস্ত করেনা, এর এফেক্টটা সুদূরপ্রসারী হয়। এইজন্য আমি আপনার কাছে অনুরোধ করব—অন্যান্য বিষয়ে দেখেছি এই লেফট ফ্রন্ট, রুলিং ফ্রন্ট ওরা মোকাবিলা কিছু করে but they are always late riser to the occasion. বন্যা হয়েছে কি হয়নি একমাস বিতর্কে যাবে, তারপর যখন ঝাঁপিয়ে পড়বে তখন বলবে হ্যাঁ,

[1-10 — 1-20 p.m.]

হয়েছে। আমরা এই খরার ব্যাপারে দেখেছি সম্প্রতি ২রা তারিখে এরা একটা মিটিং করেছে, খরিপ চাষ, দ্বিখারিপ চাষ শুরু হয় চৈত্র মাস থেকে, আমি যুক্ত ফ্রন্টকে, এই লেফট ফ্রন্টকে জিজ্ঞাসা করি হোয়াই ওয়ার ইউ স্লিপিং? কেন আপনার চৈত্র মাসে বসেননি মিটিং করতে কেন আপনারা জেলার সভাপতিদের এবং ডিস্ট্রিক্টি ম্যাজিস্ট্রেটদের মিটিং চৈত্র মাসে করেননি, একমাস আগে কেন করেননি? বিধানসভায় খরা নিয়ে উত্তপ্ত আলোচনা হবে তারপর আপনারা বসবেন? স্বাস্থ্যমন্ত্রী আজকে বিবৃতি দিলেন, জিজ্ঞাসা করি এক মাস আগে এই ব্যবস্থা নেননি কেন, কেন মানুষ জল পাবে না? কেন মানুষের এই অসুবিধা হবে জল পাওয়ার হোয়াই ওয়ার ইউ স্লিপিং আপনাদের জিজ্ঞাসা করি? আপনারা বলবেন ৩০ বৎসর, কোনও মন্ত্রিত্ব ৩০ বৎসর চলে না। এগুলি তো রেকারিং ব্যবস্থা, এটার জন্য আপনারা সত্তর ব্যবস্থা করবেন। ওদের রেডিও সংবাদ শুনলাম ওরা নাকি যুদ্ধকালীন পরিস্থিতির মতো এর মোকাবিলা করবেন। আমার ভাষাও তাই। আজকে কেন বিধানসভায় এই বিষয়ে আফটার ডিসকাশন এটা বলছেন? after the matter has been discussed on the floor of the Assembly. আপনারা ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটকে ডাকবেন? আপনাদের নিজস্ব কিছু করণীয় নেই? আপনারা না জনগণের প্রতিনিধি? You are sleeping so long, this is my first charge against you. You are always late riser in emergency, in any national calamity. আপনারা বিবেক অর্জিত, আপনাদের মনে অন্য কিছুতে আচ্ছন্ন, আপনাদের যদি ব্রুট মেজরিটি না থাকত, স্ল্যান্ডার মেজরিটি থাকত, তাহলে কি এই কুম্ভকর্ণের নিদ্রা সম্ভব হত? মানুষের দুর্দশায় ওরা হাসছেন, লজ্জা করে না আপনাদের? চিড়িয়াখানার জন্তু জানোয়াররাও তো হাসে। লজ্জা করে না?

**(নয়েজ)**

আজকে আমি যে কথা বলছি ইমিডিয়েট ফল হল এর, পানীয় জল নেই, দ্বিতীয় এফেক্ট হচ্ছে লক্ষ লক্ষ মানুষ কাজ হারিয়ে ফেলেছে। এট্টিওয়ান পারসেন্ট মানুষ আজকে গ্রামে বাস করে, যদি আমি ধরে নিই যে ৬টি জেলাতেই খরা হয়েছে, তবে এই ৬টি জেলার এট্টিওয়ান পারসেন্ট, অ্যাভব হান্ড্রেড ব্লক্স-এর লোক কাজ পাচ্ছে না, ফুড ফর ওয়ার চলছে না। কোথায় চলেছে? সিলেকটেড ওয়েতে দলীয় উদ্দেশ্যে কাজ করেছে, মানুষের প্রাণবাঁচানোর জন্য হচ্ছে না। সেজন্য ফার্স্ট যেটা করতে হবে, সেটা হচ্ছে পানীয় জলের ব্যবস্থা তারপরে মানুষের কাজের ব্যবস্থা করতে হবে, কেননা তারা কাজ হারিয়ে ফেলেছে! আপনারা কংগ্রেস (আই) এর কথা বলেন, কংগ্রেস (আই) কি গ্রামার হবে? আপনার লজ্জা করেনা? আপনাদের চার্জ কি? কংগ্রেস(আই) আইন শৃঙ্খলার অবনতি ঘটাচ্ছে, কিন্তু খরার ওরা কি করল? Do you want it ? Do you accept Congress (I) as the model administration. I do not approve of such things.

(নয়েজ)

আজকে নেক্সট কথা হল ওরা তিন দিনের বৈরাগী, বিধানসভায় ঢুকে সমালোচনা করছে, অ্যাসেম্বলির নামও জানে না। আপনিতো স্যার সর্বশক্তিমান, ওদের কি আপনি আলিপুর পাঠাতে পারেন, সেখানে ওদের জায়গা হবে। আজকে প্রোডাকশন লস হচ্ছে, প্রোডাকশন এসেনসিয়েলি ইন ফুড হচ্ছে, গত বছর বলেছিলেন ২১৫ কোটি টাকা, what is value ? Nobody knows. Any estimate is a guess work এই যে ইমব্যালেন্স, ১৩১ দিন বৃষ্টি হচ্ছে না, সামান্য হিউম্যান লস কিছু হচ্ছে, কিন্তু মিজারি টু দি পিপল ম্যাক্সিমাম হচ্ছে।

(নয়েজ)

এই রকম চিৎকার করলে হবে না, ওরা হাসছেন, সবাই হাসে, চতুষ্পদ জন্তুও হাসে। আজকে লক্ষ লক্ষ মানুষের জীবন দুর্বিসহ হয়ে উঠেছে, আমি ফিজিক্যাল ফিটনেস, কামফার্টের কথা বলছিনা, এমন অবস্থা যে সাধারণ মানুষ স্বস্থিতে থাকতে পারছেনা, বাঁকুড়ার হাজার হাজার গ্রাম জ্বলে যাচ্ছে। বৃষ্টি যদি না হয় এভরি স্ট্রাকচার কমবাসটিবল হয়ে উঠবে এবং apart from the fact of drought যে কোনও সময়ে আগুন ধরে যেতে পারে এবং সেই যে Calamity, man made fire or accident fire we do not know এটা সাংঘাতিক অবস্থা হয়ে দাঁড়িয়েছে, হাজার হাজার গ্রাম জ্বলে যাচ্ছে। আজকে সেইজন্য আমি আপনাদের জিজ্ঞাসা করি, হাউ ডু ইউ প্রোপোজ টু কমব্যাট ইট? আপনাদের তিন প্রকারে কমব্যাট করতে হবে ইমিডিয়েটলি। I will appeal to the Health Minister. He is very kind to be present here. He is a new gentleman here. আপনি পানীয় জলের ব্যবস্থা করুন কিন্তু ঐ থিয়োরিটা বাদ দিন। এটা ব্যাফেলো এক্সপ্রেস দিয়ে হয় না, যন্ত্রের যুগ, আপনি রাস্তা তৈরি করুন এবং truck should carry water. সেকেন্ড হচ্ছে, মানুষকে কাজ দিন। ফুড ফর ওয়ার্কের ব্যাপারে লম্বা লম্বা কথা বলছেন কেন্দ্রীয় সরকার

Let them come forward and help the distressed people. Let them come forward with huge quantity of food and water for the distressed and drought stricken people here.

ইমিডিয়েটলি ব্যবস্থা করুন। তৃতীয়ত যেগুলি নৈসর্গিক বিপদ আসছে ইউ হ্যাভ টু কমব্যাট। ফোর্থ আপনারা অল ফিনান্সিয়াল ইনস্টিটিউশনকে বলুন আপনারা গভর্নমেন্ট ডিমান্ড রিকভারি স্থগিত রাখুন। আপনারা ডিক্লিয়ার করুন যেগুলি গভর্নমেন্ট ডিউস They should be deferred আপনারা স্ক্রুটিনি করে দেখুন কার দেবার ক্ষমতা আছে, কার নেই, এখানে একসঙ্গে যদি যুগপৎ অত্যাচার চলে তাহলে আমি বলব, সেটা চলতে পারে না। তারপর আপনারা এগ্রিকালচারাল ডিপার্টমেন্টকে বলুন এদের ইমপুট দিয়ে সাহায্য করার জন্য। আমি দুঃখিত এখানে এগ্রিকালচারাল মিনিস্টার নেই, পেছনে আমি কথা বলি না, কিন্তু আমি বলব, দু মাস আগে আমি চিঠি দিয়েছি সেখানে যে স্যালো টিউবওয়েল অ্যান্ড ডিপ টিউবওয়েল সিস্টেম আছে এর ৯৫ পারসেন্ট অচল। একে তো বিদ্যুৎ নেই তার উপর মেকানিক্যাল ডিফেকটের জন্য সেগুলি অচল হয়ে আছে। উনি নাকি খুব কর্মবীর, পেছনের কথা আমি বলতে চাই না কিন্তু সেখানে আমি পারসোন্যালি চিঠি দিলেও It has not been attended to গ্রাউন্ড ওয়াটারের সারফেস নাকি নিচে চলে গিয়েছে কিন্তু যেখানে সারফেস আছে সেখানে মেকানিক্যাল ডিফেক্টের জন্য চলছে না। একে তো বিদ্যুৎ সংকটের জন্য সব সময় চলেনা তার উপর যেখানে বিদ্যুৎ আছে সেখানেও ভাল চলে না কারণ ডিফাংক্ট ডেরিলিক্ট হয়ে আছে। You have no responsibility, neither have you any sense and urge of responsibility to get the deep tubewell and shallow tubewell system repaired আর আমাদের রিজার্ভার ড্যামে জলের অভাবে রয়েছে সেটা তো জানা কথাই। আমাদের দেখতে হবে লং টার্ম মেজার্স নিয়ে এগুলিতে কিছু করা যায় কিনা। তাছাড়া খরার সময় একটা এ্যাবনর্মাল তাপমাত্রা যদি হয় তাহলে ওয়ার্নিং দেবার ব্যবস্থা করতে হবে। সেখানে হেলথ ডিপার্টমেন্ট থেকে বলতে হবে কি কি প্রোটেকশন লোকে নেবে। সেখানে কি কি infections and contagious disease. এর সম্ভাবনা আছে এবং তারজন্য কি কি প্রোটেকশন লোকে নেবে সেকথা জানাতে হবে। স্যার, আপনি জানেন, পলিউটেড ওয়াটার খেলে ওয়াটার কোনও ডিজিজ স্প্রেড করে। You have to be cautions about this তারপর বলতে চাই আপনাদের কাজ করতে হবে। এখানে একটা বড় সুযোগ আপনাদের কাছে এসেছে। এখানে দেখুন প্রোডাকশন কাম অ্যাসেট তৈরি করতে পারেন কিনা। আস্ক অল দি ফিনান্সিয়াল ইনস্টিটিউশন—ওয়ার্ল্ড ব্যাঙ্কের সঙ্গে যোগাযোগ করতে কোন কোন কর্মচারী যাচ্ছেন এটা আমি জানি। আমি এই প্রসঙ্গে বলব, ড্রট—প্রোন এরিয়া যে সমস্ত আছে, অ্যাটলিস্ট বাঁকুড়া অ্যান্ড পুরুলিয়া এগুলির জন্য স্থায়ী কি ব্যবস্থা করা যায় সেটা দেখতে হবে। এখানে ইন টু ওয়েস ইউ ক্যান কমব্যাট। এখানে ইমিডিয়েট এফেক্ট অ্যান্ড রিমোট এফেক্টের জন্য আপনাদের ব্যবস্থা নিতে হবে। আপনাদের সায়েনটিফিক নলেজকে অ্যাপ্লাই করতে হবে। কেন খরা হচ্ছে— ইকোলজিক্যাল ইমব্যালেন্সের জন্য, না ফরেস্ট্রি নষ্ট হচ্ছে বলে, না, কোনও কারণে সেটা দেখতে হবে। সেইজন্য বলছি, লং টার্ম ব্যবস্থা নিতে হবে।

তারপর ইরিগেশন ডিপার্টমেন্ট এমব্যাঙ্কমেন্টের ব্যাপারে কি আইন আনছেন জানি না কিন্তু এই প্রসঙ্গে আমি অনুরোধ করব, যে এরিয়াগুলি ড্রট-প্রোন এরিয়া সেখানে ম্যান মেড ক্যানেল দিয়ে—বহু জল সাগরে বঙ্গোপসাগরে চলে যাচ্ছে You make reservior and clear dams. সেখানে Irrigation Department should prepare a master plan for effectively combating the problems of drought prone areas.

[1-20 — 1-30 p.m.]

স্যার হুগলিতে বরাবরই ড্রেনেজের প্রবলেম ছিল, আজকে হুগলির মতোন জেলাও ড্রট এফেক্টেড এরিয়া। এটা কিসের জন্য? রজনী, সুনীতি তাদের বক্তব্য রাখবে, কিন্তু আপনাদের দেখতে হবে যেখানে ড্রেনেজের প্রশ্ন সেখানে ড্রট লে কেন—আপনাদের দেখতে হবে নিয়ারেস্ট রিভার চ্যানেল দিয়ে বঙ্গোপসাগরে জল না গিয়ে কি করে ওখানে নিয়ে যাওয়া যায়। রিভুলেটস, স্ট্রিমলেটস, ব্রুকলেটস, এগুলির জন্য কি করে রিজার্ভ করা যায়, প্রিজার্ভ করা যায়। এই ব্যবস্থা আপনাকে করতে হবে। পরিমলবাবু এখানে নেই, গ্রেট ইস্টার্ন হোটেলে একটা ভোজ খেয়েছি। আমি আশা করি ওখানে উনি যাবেন, তার দপ্তরের অফিসারদের নিয়ে তিনি একবার বসবেন। You please make an experiment to create aforestation in this area to bring there a balance in the ecology in an environment of drought affceted area. নতুন নতুন জায়গায় ড্রট এরিয়া এক্সপ্যান্ড করছে। সেই জন্য আমি আপনার কাছে অনুরোধ করছি। লাস্ট হচ্ছে যখন অভাব হয় তখন আইন শৃঙ্খলার দ্রুত অবনতি দেখা যায়। তার কারণ নেসেসিটি নোজ নো ল। সেই জন্য অনুরোধ করব এটার দায়িত্ব জ্যোতিবাবুরও কিছু আছে। আইন শৃঙ্খলা যাতে ঠিক থাকে সেই দায়িত্ব জ্যোতিবাবুর। রুলিং ফ্রন্টকে আমি অনুরোধ করব আপনারা পিপলের সহযোগিতা চেয়েছেন, আপনারা পিপলকে ইনভলভড করুন ইন অল ইওর প্রোজেক্টস অ্যান্ড প্ল্যানস। অভাব হলেই আইন শৃঙ্খলার দ্রুত অবনতি হবে। কৃষিমন্ত্রী মহাশয় এসেছে, ভালই হয়েছে। আমি অভিযোগ করেছি স্যালো অ্যান্ড ডিপ টিউওবওয়েল সিস্টেম ইন দি স্টেট ৮০-৯০% অকেজো হয়ে গেছে। আমি পারসোন্যালি আপনাকে চিঠিও দিয়েছি। ২ মাস হয়ে গেল সেই চিঠির কোনও উত্তর পর্যন্ত এল না। ডিফাংক্ট, ডেরিলিক্টের ব্যাপারে চিঠি দিয়েছি। উনি তো মাসল দেখিয়ে আমাদের ধমক দেবেন, ওখানে ল অ্যান্ড অর্ডারে মানুষ মরছে, এই দায়িত্ব বোধটুকু ওদের নেই। লাস্ট বাট নট দি লিস্ট রিলিফের ব্যাপারে আমি চাই সুষম বণ্টন যেন হয়। আমি দেখেছি অন্যান্য ক্ষেত্রে বন্যার সময় দলবাজির অভিযোগ উঠেছে। রিলিফ নিয়ে আর যেন দলবাজির অভিযোগ না ওঠে, রিলিফ যেন সার্বজনীন হয়, পিক অ্যান্ড চুজ যেন না হয়, এফেক্টিভ সুপারভিসন যেন হয়। কেন্দ্রীয় সরকারের রিসোর্সেস এর তুলনায় রাজ্য সরকারের রিসোর্সেস কম। রাজ্য সরকারের আয় সীমিত, এই কথা আপনারা বারে বারে বলেন। যে অ্যামেন্ডমেন্ট এনেছেন তাতে রাজ্য সরকারের কোনও দায়িত্ব নেই। এখন কিছু আলোচনা হয়েছে, আমি সেই পয়েন্টে যাচ্ছিনা। অ্যামেন্ডমেন্ট আসুক আগে, তারপর আমি আমার বক্তব্য রাখবার সুযোগ পাব। আমি চাই অন্য ব্যাপারে আপনারা হাউস থেকে যেভাবে ডেলিগেশন নিয়ে গেছেন, দরকার হলে এই ব্যাপারেও সেইভাবে ডেলিগেশন নিয়ে যান। এখানে রাও

বীরেন্দ্র সিং বলে গেছে আশঙ্কা করার কিছু নেই, এনাফ ফুড স্টাফ আছে। আমরা সর্বদলীয় ডেলিগেশন চাই। কেন্দ্রীয় সরকার কোনও কোনও ক্ষেত্রে রেস্ট্রেন করছেন—কি কি ক্ষেত্রে সাহায্য দিচ্ছেন না, অসুবিধা সৃষ্টি করছেন কিম্বা দরাজ হাতে আমাদের খরা পরিস্থিতি মোকাবিলা করার জন্য যে দাবি, পাওনা, সেই দাবি যদি কেন্দ্রীয় সরকার না মানে সাহায্য যদি না করে তাহলে আই উইল রিকোয়েস্ট দি স্টেট গভর্নমেন্টে আপনারা সর্বদলীয় কমিটি নিয়ে চলুন কেন্দ্রীয় সরকারের কাছে, কেন না আমাদের এই খরা পরিস্থিতির মোকাবিলা করতেই হবে। কিন্তু আপনাদের যেগুলি করণীয় কর্তব্য আশা করি সেটা করবেন।

মাসল দেখিয়ে চোখ রাঙিয়ে কিছু হবে না, আপনাদের কাজ করতে হবে। ইউ উইল হ্যাভ টু ওয়ার্ক। আমরা দেখেছি আপনারা বারেবারে মানুষের কথা বলেন, কিন্তু মানুষ কিভাবে রায় দেয় সেটা দেখেছি। খরায় জ্বলে পুড়ে মরা মানুষগুলিকে আমরা বাঁচাতে চাই। আজকে এই খরার মধ্যে দেখলাম একদিকে হেল স্টর্ম হয়ে ঘর বাড়ি নষ্ট হয়ে গেল, অন সেকেন্ড মে নাইট বহু ফসল নষ্ট হয়ে গেল, আবার অন্য দিকে দাবদাহে গ্রাম জ্বলে গেল। পুরোপুরি দুটি চিত্র আমরা দেখতে পেলাম। সেইজন্য আমি অনুরোধ করব সরকারকে তৈরি থাকতে হবে যুদ্ধকালীন অবস্থা নিয়ে। যে অ্যামেন্ডমেন্ট এসেছে সেই ব্যাপারে আমার জবাব দেবার সময় বলব। এই ধরনের ন্যাচারাল ক্যালামিটি হলে জনসাধারণের সহযোগিতা ছাড়া কিছু করা সম্ভব নয়। আমি তাই অনুরোধ করব সর্বদলীয় সহযোগিতা নিয়ে কেন্দ্রীয় সরকারের কাছে যদি ডেপুটেশন পাঠাবার প্রয়োজন হয় তাহলে সেই ব্যবস্থা করা দরকার। রিকোয়ারমেন্টে আমাদের যেন ম্যাসিভ ব্যবস্থা থাকে—আজকে সহযোগিতা করলে এটা সম্ভব। কমলবাবু এখানে আছে, I have written you two months ago. You have not the minimum courtesy to reply though you are holding important port folio. Are you fit for this ? Your State is burning. আপনারা আমাদের সমালোচনা করেন। প্রিন্সিপ্যাল এমব্যাঙ্কমেন্ট বলে কুম্ভকর্ণের নিদ্রা যাবেন না, এটাই হল right time, they will respond to the call of the people, they will respond to the natural calamity with all their might and resources. With all earnestness involve all people keeping the issue above politics. এই কথা বলে আমি সভায় মোশন মুভ করছি। আপনি অনুমতি দিয়েছেন, সরকার পক্ষ সামান্য একটু সময় দিয়েছে, সেইজন্য সবাইকে ধন্যবাদ জানাচ্ছি। আজকে এই জিনিস গ্রহণ করা হোক।

[1-30 — 1-40 p.m.]

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে ডাঃ জয়নাল আবেদিন সাহেব খরার উপর যে প্রস্তাব নিয়ে এসেছেন, সেটা সম্পূর্ণ প্রস্তাব নয়। কারণ খরা সম্পর্কে ডাঃ জয়নাল আবেদিনের কোনও অভিজ্ঞতা নেই। আমরা বাঁকুড়া জেলার লোক, পুরুলিয়া, জেলার মানুষ, যাদের খরাতে জন্ম এবং খরাতেই তাদের মৃত্যু হবে হয়ত। বাঁকুড়া, বীরভূম, পুরুলিয়া ইত্যাদি এই সব খরা জেলার মানুষরা জন্মেছে খরাতে এবং মৃত্যুও হয়ত খরাতেই হবে। যাই হোক, উনি দয়া করে মাঝে মাঝে বাঁকুড়া, পুরুলিয়া, বীরভূমের কথা স্মরণ করেছেন সেজন্য

তার বক্তব্যে কিছুটা আমরা আশ্বস্ত হয়েছি কিন্তু সম্পূর্ণ আশ্বস্ত হতে পারিনি। কারণ তার বক্তব্যে এই সব জেলার কোনও উল্লেখ নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, অত্যন্ত দুঃখ এবং পরিতাপের বিষয় যে বাঁকুড়া, পুরুলিয়া, বীরভূমে যেখানে সাংঘাতিকভাবে খরা চলছে, এই জেলাগুলিকে খরা জেলা বলে এখন পর্যন্ত ঘোষণা করা হয়নি। আমি প্রথমে বক্তৃতার শুরুতে আপনার মাধ্যমে সরকারের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি যে বাঁকুড়া, পুরুলিয়া, বীরভূম এবং পশ্চিমবাংলার আরও কয়েকটি জেলাকে অবিলম্বে খরা জেলা বলে ঘোষণা করা হোক। এই জেলাগুলিতে জরুরি অবস্থার ভিত্তিতে আগে খরা জেলা বলে ঘোষণা না করলে আমলাতান্ত্রিক যে ব্যবস্থা আছে তাতে খরার কাজ করা যাবে না। সুতরাং যারা প্রস্তাব এনেছেন তাদের চিন্তা করা উচিত যে যদি জরুরি ভিত্তিক কোনও কাজ করতে হলে সেই সব জেলাকে আগে খরা জেলা বলে ঘোষণা না করে সেখানে কোনও কাজ করা যায় না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বাঁকুড়া, পুরুলিয়া, বীরভূম জেলায় অত্যন্ত ভয়াবহ পরিস্থিতি হয়েছে। খবরের কাগজে দু'একটি চিত্র উদ্‌ঘাটিত হলেও, আজকে বাঁকুড়ায় প্রায় ৩।। হাজার গ্রাম আছে। সেখানে প্রায় ৩ হাজার গ্রামের মানুষ জলের জন্য হাহাকার করছে। এইসব গ্রাম শুধু নয়, ভারতবর্ষের বিভিন্ন জায়গায় এই জিনিস হচ্ছে। আমরা কাগজে দেখেছি যে শুধু পশ্চিমবাংলায় নয়, এলাহাবাদেও জলের জন্য হাহাকার চলছে। আজকে ডাঃ জয়নাল আবেদিন ঐ মঞ্চে বসে আছেন, একদিন এই মঞ্চে ছিলেন। দীর্ঘ ৩০ বছর ধরে তারা এমন পরিকল্পনা করে গেছেন যার জন্য মানুষকে আজকে মৃত্যুর মুখে ছুটে যেতে হচ্ছে। ১৯৭১ সালে যখন ইন্দিরা গান্ধী প্রধানমন্ত্রী ছিলেন তখন আমরা তার কাছে পুরুলিয়া জেলার খরা সম্পর্কে বিস্তৃত বিবরণ দিয়েছিলাম। শম্ভু ঘোষ, চিত্র বোস এবং আমরা সেখানে গিয়ে প্রধানমন্ত্রীর কাছে স্মারকলিপি দিয়েছিলাম। প্রধানমন্ত্রী, তিনি হ্যালিক্যাপ্টারে করে বাঁকুড়া জেলায় গেলেন এবং সেখানকার খরা পীড়িত মানুষদের দেখলেন, সেখানে তিনি মন্তব্য করেছিলেন এত যে কোটি কোটি টাকা খরচ করা হয়েছে, যদি একটা পরিকল্পনা করে দেওয়া হয়, আমার মনে হয় পাঁচ বছরের মধ্যে বাঁকুড়া, পুরুলিয়ার যে সমস্ত জায়গায় খরা হচ্ছে, আমি একটা পরিকল্পনা করে সব বন্ধ করে দিতে পারব। তিনি একটা পরিকল্পনা করলেন, ডি পি, এ পি, প্রোজেক্ট। ড্রট প্রন এরিয়া, একটা কথা উচ্চারণ করলেন ডাঃ আবেদিন সাহেব এবং কতকগুলো রিসার্চের কথা বললেন—এই ঘটনার সঙ্গে ঐ এলাকার মানুষ যারা দৈনন্দিন জীবনের সঙ্গে জড়িত, যারা সেখানকার মানুষের আর্তনাদ শুনছে দুবেলা, তারা আজকে বুঝতে পারছেন যে জলের জন্য কাজের জন্য বাঁকুড়া, পুরুলিয়া, বীরভূমে কি অবস্থা চলছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে তাই বলতে চাই, বাঁকুড়া জেলায়, বিশেষ করে সেখানকার পরিস্থিতি ভয়াবহ। সেখানে শতকরা ৪০ ভাগ এগ্রিকালচারাল লেবারার আছে এবং তাদের অবস্থা আরও সঙ্গীন। এই শতকরা ৪০ ভাগ ক্ষেতমজুর, যারা সাধারণ এই কাজের উপর নির্ভর করে, একদিকে তাদের সেখানে পানীয় জল নেই, অন্য দিকে তাদের সেখানে কাজের সংস্থান নেই, এই অবস্থায় তাদের কাজের ব্যবস্থা করা ৩।। হাজার গ্রামের মধ্যে ৩ হাজার গ্রামে যারা এফেক্টেড তাদের জন্য এক্ষুনি দুটো কাজ করা দরকার। প্রথম হল জলের বন্দোবস্ত করা, দ্বিতীয় হল কাজের বন্দোবস্ত করা। আজকে আমরা দেখেছি এই বাঁকুড়া-জেলায় এবং পুরুলিয়ায় গত বছর খরা

ছিল এবং সেখানে শস্য নষ্ট হয়েছে, এবং এই বছর আবার সেখানে খরা হচ্ছে, সেই সব জায়গায় ৪০ পারসেন্ট ক্ষেতমজুর তো মরছে, তার সঙ্গে মার্জিন্যাল ফার্মার, মধ্যবিত্ত ও কৃষক, যাদের সামান্য কিছু সংস্থান ছিল, গত বছর তো তাদের কোনও চাষ হলো না, এই বছর তারা কিছু তিল চাষ করেছিল, কিন্তু একটুও বৃষ্টি না হওয়ার ফলে ঐ বাঁকুড়া জেলায় তিল চাষটা পর্যন্ত নষ্ট হয়ে গেল। এর ফলে মধ্যবিত্ত, নিম্ন মধ্যবিত্ত সাধারণ চাষী, মার্জিন্যাল ফার্মার যারা ছিল, তারা আজকে ক্ষেত মজুরের অবস্থায় এসে পৌঁছেছে। সেখানে তারা মার খাচ্ছে। দ্বিতীয়ত সাধারণত এই সময় দু-এক পশলা বৃষ্টি হলে চাষীরা আগামী দিনে চাষের সুবিধার জন্য লাঙ্গল দিয়ে ফেলে কিন্তু এই জলাভাবের দরুন মাটি ফেটে চৌচির হয়ে গেছে, সেখানে লাঙ্গল তো দূরের কথা কোনও মেশিন দিয়ে সেই জমি চাষ করা যাবে কি না সন্দেহ। সুতরাং বৃষ্টি হলেও আগামী চাষ যে ভাল হবে—সেটাও ক্ষতিগ্রস্ত হবে। এই অবস্থা সমস্ত জায়গায় চলছে। অতএব আজকে প্রথা কথা, এরমধ্যে আছে ইতিপূর্বে রাজ্য সরকার তাদের সামর্থ অনুযায়ী ত্রাণ দিচ্ছেন, তার উপর বাঁকুড়ায় আর একটি ভয়াবহ ঘটনা ঘটছে, এই খরার উপর অগ্নি কান্ড শুরু হয়েছে। ইতিমধ্যে আমার এলাকাতে কাঁটাবাড়ি গ্রামে ৩০০ ঘর নিশ্চিহ্ন হয়ে গেছে আগুন লেগে। জয়পুরের আর একটি থানাতে একটি গ্রামে প্রায় ২৫/৩০টি ঘরে আগুন লেগেছে, গঙ্গাজলঘাটিতে আগুন লেগেছে। আগুন লাগছে একের পর এক, এই অবস্থায় সেখানে জল নেই। সেখানে পুকুরের কোনও জল নেই, কুয়োতে জল নেই, নদী শুকনো। সেখানে দমকল গেলেও আগুন নেভানো যাচ্ছে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ডাঃ জয়নাল আবেদিন সাহেবের বক্তব্যের মধ্যে সেই সব বাস্তব চিত্রের কথা ঐ খরা প্রস্তাবের মধ্যে কোথাও উল্লেখ নেই। তিনি শুধু বলেছেন রাজ্য সরকার কিছু করছে না। আমি বলব এব্যাপারে দীর্ঘ দিন ধরে কেন্দ্রীয় সরকার ব্যর্থ হয়েছে এবং দীর্ঘ ৩০ বছর ধরে যারা রাজ্যে সরকার পরিচালনা করেছিলেন তারও কিছু করে যাননি। ডাঃ আবেদিন নিজে মন্ত্রী ছিলেন তিনিও এবিষয়ে কোনও কিছু করবার চেষ্টা করেননি। মাননীয় মহাশয়, আমরা এই প্রস্তাবের উপর যে সংশোধনী প্রস্তাব দিয়েছি সেগুলি আমি ডাঃ আবেদিনকে গ্রহণ করতে অনুরোধ করছি। আশা করছি উনি তা গ্রহণ করবেন। সেটা যদি উনি করেন তাহলে খরা নিয়ে রাজনীতি না করে দুদলে মিলিত হয়ে খরা মোকাবিলার পথ হিসাবে একটা প্রস্তাব গ্রহণ করতে পারব। তার কাছে এই আবেদন রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

**অধ্যক্ষ মহোদয় ঃ** যে অ্যামেন্ডমেন্টগুলি আছে সেগুলি নিয়মানুক এবং সেই হিসাবে সেগুলির টেকেন অ্যাজ মুভড।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** স্যার, নিয়মানুক নয়। ৩২১ ধারার সেকশন-২-এর প্রতি আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। নেগেটিভ করার জন্য যদি অ্যামেন্ডমেন্ট থাকে তাহলে তা আপনি অ্যালাও করতে পারেন না। এখানে যে অ্যামেন্ডমেন্ট দেওয়া হয়েছে তা অ্যাকোর্ডিং টু রুলস অফ দিস হাউস নয়।

**অধ্যক্ষ মহোদয় ঃ** অমলেন্দ্র রায়, আপনি ফর্মালি মুভ করুন, তারপরে যা হয় হবে।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আমার অ্যামেন্ডমেন্টগুলি মুভ করছি।

(i) in para. 1, line, 1, for the words "সমগ্র পশ্চিমবঙ্গ" the words "পশ্চিমবঙ্গের ছয়টি জেলা" be substituted.

(ii) in para, 1, line 2, for the word "বন্ধপ্রায়" the word "ক্ষতিগ্রস্ত" be substituted.

(iii) in para, 1, line, 2, the word "সকলেই" be omitted.

(iv) in para, 1, line 3, for the word "গ্রাম" the word "গৃহ" be substituted,

(v) in para, 1, lones 3-4, for the words " রাজ্য সরকারের গৃহীত ব্যবস্থাসমূহ অপ্রতুল এবং অতি সামান্য" the words "রাজ্য সরকার কর্তৃক গৃহীত ব্যবস্থাসমূহ রূপায়ণে জনগণের সহযোগিতা প্রয়োজন" be substituted.

"এই পরিস্থিতির উপযুক্ত ভাবে মোকাবিলা ও খরা এলাকায় দ্রুত পানীয় জল সরবরাহ ও অন্যান্য প্রয়োজনীয় ব্যবস্থাদি গ্রহণের বিষয়ে রাজ্য সরকারকে অবিলম্বে যথোপযুক্ত সাহায্য দানের জন্য এই সভা কেন্দ্রীয় সরকারকে অনুরোধ জানাচ্ছে।"

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ডাঃ জয়নাল আবেদিন সাহেব যে প্রস্তাব এনেছেন সেই প্রস্তাবে দুটি প্যারাগ্রাফ আছে। প্রথম প্যারার ওপরে আমি পাঁচটি অ্যামেন্ডমেন্ট এনেছি এবং দ্বিতীয় প্যারাটিকে সাবস্টিটিউট করে একটা প্যারা আমি দিতে চেয়েছি। আপনি সেগুলি অ্যাডমিট করেছেন, সেই জন্য আমি মুভ করছি। জয়নাল আবেদিন সাহেব বলেছেন এখানে নেগেটিভ বক্তব্য আছে। সে সম্বন্ধে আমার কিছু বলবার নেই। আপনি অ্যাডমিট করেছেন, সেই জন্য আমি ধরে নিচ্ছি যে, সমস্ত শর্ত পূরণ করা হয়েছে। এই হাউসে এটাই বিতর্কের বিষয় হবে বলে আমার মনে হয় না। মাননীয় সদস্য একটা সাংঘাতিক সমস্যার কথা এখানে তুলেছেন। রাজ্যে খরা চলছে এবং লক্ষ লক্ষ মানুষ তাতে খুবই বিপর্যস্ত। এই অবস্থায় আমাদের রাজ্য সরকারের অনেক কিছু করণীয় আছে এবং কেন্দ্রীয় সরকারেরও অনেক কিছু করণীয় আছে। আমাদের আলোচনার বিষয় বস্তু হচ্ছে কিভাবে এই খরাকে মোকাবিলা করা যায় এবং সকলে মিলে কি রাস্তা বের করা যায়। ইতিমধ্যেই এ সম্বন্ধে খানিকটা আলোচনা হয়ে গেছে। মন্ত্রীরা উপস্থিত আছেন, তারা সরকারের তরফ থেকে বললেন এবং আমি যে অ্যামেন্ডমেন্টগুলি এনেছি সেগুলির অবস্থা কি দাঁড়াবে, না দাঁড়াবে সেটা সকলের বক্তৃতার মধ্যে দিয়েই বোঝা যাবে। ডাঃ আবেদিন যদি এগুলি গ্রহণ করে তাহলে অবশ্য এবিষয়ে আর কোনও কথা নেই। এগুলি গ্রহণ করতে আমি মনে করি না যে তার কোনও আপত্তি আছে। আমাদের এখানে যে খরা চলছে তাকে অস্বীকার করে কোনও লাভ নেই। অবশ্য কেন্দ্রীয় সরকারের মন্ত্রী মহাশয় এসে বলে গেছেন যে, পশ্চিমবাংলায় খরা অন্যান্য রাজ্যের তুলনায় অনেক কম,

এখানে অন্য রাজ্যের মতো খরা হচ্ছে না। আমি তুলনামূলক কিছু বলতে পারব না, আমি অন্য জায়গায় খবর রাখি না। তবে এখানে যে খরা চলছে সেটাও প্রচন্ড খরা, তা অস্বীকার করা যায় না। অবশ্য ডাঃ আবেদিন রাজ্য সরকারকে সেনসার করতে চাননি, যদিও তার বক্তৃতার মধ্যে সেনসারে ভাব এসে গিয়েছিল এবং সেই জন্যই আমাদের অ্যামেন্ডমেন্ট আনতে হয়েছে। উনি নিজেই শুরু করলেন খরার জন্য ২২৬ করা যায় কিনা, ইত্যাদি কথা দিয়ে।

[1-40 — 1-50 p.m.]

উনি তো জানেন যে খরা যখনই হোক খরার মোকাবিলা কিভাবে করা হচ্ছে সেটাই হচ্ছে বড় প্রশ্ন। নিউট্রিশনাল প্রোগ্রামে সমস্ত ব্যর্থ হয়েছে কিনা অন্যান্য কি প্রোগ্রাম ছিল এসব কথা বাদ দিয়ে আপাতত আমাদের মোকাবিলা করার দরকার এবং এগুলো কিভাবে করছি, রাজ্য সরকারের তরফ থেকে মাননীয় মন্ত্রী মহাশয়রা উপস্থিত রয়েছেন তারা বলবেন আমার বলার কিছু নেই। আমি মনে করি যে এককভাবে রাজ্য সরকারের পক্ষে এই পরিস্থিতি মোকাবিলা করা সম্ভব নয়, বিভিন্ন দিক দিয়ে এই সমস্যার মোকাবিলা করার জন্য রাজ্য সরকারের যেটুকু রসদ আছে সেই রসদ দিয়ে মোকাবিলা করা হচ্ছে। সেখানে রাজ্য সরকারের তরফ থেকে কোনও রকম অবহেলার ভাব আছে কি নেই সেটা বিরোধীপক্ষ যেন একটু বিবেকের দিকে তাকিয়ে কথাটা বলেন, তাহলেই বুঝবেন রাজ্য সরকারের তরফ থেকে যেটুকু করণীয় আছে সেটুকু তারা করছেন। প্রস্তাবক ডাঃ জয়নাল আবেদিন—এখানে আলোচনার পক্ষে তার যে প্রস্তাবটা ছিল, রাজ্য সরকারের ঘুম ভাঙ্গবে, আমার মনে হয় ডাঃ জয়নাল আবেদিন যে অভিযোগটা করলেন সেটা ঠিক নয়, এবং ভুল হয়েছে উনি একেবারে অ্যার্টাদি ফ্যাগ অ্যান্ড অফ দি সেসন, আজকে শেষ হতে যাচ্ছে এবং ঘুমটা ভাঙ্গার অসুবিধা হচ্ছে। উনি জিনিসটা পরে এনেছেন বলে রাজ্য সরকারের ঘুম পরে ভাঙ্গছে, রাজ্য সরকারের ঘুম আদৌ নেই, ঘুম ছুটে গেছে, রাজ্য সরকার যা করতে পারবেন তার চেষ্টা করছেন। এগুলি অস্বীকার করার উপায় নেই যে বিভিন্ন জেলায় খরা যে রূপ নিচ্ছে তাতে রাজ্য সরকারের পক্ষে একা মোকাবিলা করা সম্ভব নয়। বিভিন্ন জায়গায় ইউ পি কি পরিমাণ সাহায্য চেয়েছে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে খরার জন্য? আমাদের ফুড ফর ওয়ার্ক প্রোগ্রাম, নিউট্রিশনাল প্রোগ্রাম যেটা আছে মাদার অ্যান্ড চিলড্রেন এইসব বিভিন্ন খাতে রাজ্য সরকার কি পরিমাণ কেন্দ্রীয় সরকারের সাহায্য চেয়েছেন সেটা আমাদের মন্ত্রী মহাশয় নিশ্চয় বলবেন। এই বিষয়ে সন্দেহ থাকা উচিত নয়। কংগ্রেস (আইয়ের) মেম্বার যারা আছেন তারা স্বীকার করবেন এই খরার বিরুদ্ধে যদি যুদ্ধকালীন পরিস্থিতির মতো করার দরকার আমাদের আছে। কেন্দ্রীয় সরকারের তরফ থেকে যে পরিমাণ সাহায্য আসা দরকার সেই পরিমাণ সাহায্য আসাটা দরকার এবং সেই শর্ত যদি পূরণ করা না যায় তাহলে খরার মোকাবিলা করা যাবে না, বিতর্কিত প্রশ্ন নয়, এটা নিয়ে সকলে মিলে প্রস্তাব পাস করাতে হবে, ডাঃ আবেদিন এটা স্বীকার করে নেবেন, আমরা সর্বসম্মতিক্রমে একটা প্রস্তাব আনব রাজ্য সরকার এবং কেন্দ্রীয় সরকার খরা প্রসঙ্গে তাদের যা করণীয় আছে সেটা করুন। এই বলে আমি আমার অ্যামেন্ডমেন্টগুলো আনুষ্ঠানিকভাবে উত্থাপন করছি।

**শ্রী প্রদ্যোৎকুমার মহান্তি ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে ১৮৫ ধারা অনুয়ায়ী এই সভার প্রবীণ সদস্য ডাঃ জয়নাল আবেদিন পশ্চিমবাংলায় যে গুরুতর পরিস্থিতির সৃষ্টি হয়েছে খরার জন্য, এবং তার উপর রেজলিউশন এনেছেন যে প্রস্তাবটা এনেছেন সেই প্রস্তাবটাকে সমর্থন করার জন্য আমি দাঁড়িয়েছি। সমর্থন করতে গিয়ে আমি প্রথমে তাকে ধন্যবাদ জানাবো যে এইরকম একটা প্রস্তাব তিনি এনেছেন এবং সঙ্গে সঙ্গে আপনাকে কৃতজ্ঞতা জানাবো এইজন্য যে আপনি একটা আলোচনা করবার অনুমতি দিয়েছেন। পশ্চিমবাংলায় গত এক মাসের মধ্যে আমরা আশা করেছিলাম যে বৃষ্টি হবে। এবং তাতে শুধু যে মানুষ পানীয় জল খেয়েই বেঁচে থাকবে তা নয়, তাদের মুখের অন্ন যেটা নির্ভর করে বৃষ্টির উপর তারও ভালভাবে হবে। কিন্তু ভগব' এতই অপ্রসন্ন যে সারা পশ্চিমবাংলায় তার ফলে ৭/৮ জেলায় আগুন লাগায় সমস্ত ফসল পুড়ে ছাই হয়ে গেছে নদী নালা শুকিয়ে গেছে পুকুরে জল নেই পশু পক্ষীরাও জলের জন্য ছুটে বেড়াচ্ছে। এই পরিস্থিতি মোকাবিলা করতে যে প্রস্তুতি নেওয়া দরকার অত্যন্ত দুঃখের বিষয় এই সরকার অত্যন্ত হালকাভাবে এই জিনিসটা দেখছেন। জয়নাল সাহেব যখন তার প্রস্তাব মুভ করছিলেন এবং বিভিন্ন সদস্য যখন তাদের সংশোধনী মুভ করেছিলেন তখন স্বাস্থ্য মন্ত্রী ছাড়া আর কেউ ধৈর্যভাবে তা শুনছিলেন না। অথচ এটা মন্ত্রিসভার দায়িত্ব পরিস্থিতির মোকাবিলা করার। কিন্তু যেহেতু স্বাস্থ্য মন্ত্রীর উপর দায়িত্ব আছে মোকাবিলা করার তখন সেখানে তিনি ছাড়া অন্য কেউ পরিষদে উপস্থিত না থেকে যে যার অন্য কাজে চলে যান। পশ্চিমবাংলায় বন্যা বা খরা যেটাই হোক না কেন দুটোই অভূতপূর্ব হয়। এ বিষয়ে নানা রকম বৈজ্ঞানিক গবেষণার কথা উঠছে, ইকোলজিক্যাল ইমব্যালেন্সের কথা উঠছে তখন এ সম্পর্কে গবেষণা করার নিশ্চয় প্রয়োজন। কিন্তু এই যে অভূতপূর্ব পরিস্থিতি হচ্ছে তার মোকাবিলা করা ব্যক্তিগত প্রচেষ্টায় সম্ভব নয়। তাই এই প্রস্তাবের উদ্দেশ্য হচ্ছে এ বিষয়ে সরকারের দৃষ্টি আকর্ষণ করা। মেদিনীপুর পুরুলিয়া বাঁকুড়া বীরভূম ইত্যাদি জেলায় দিনের পর দিন যখন খরা হয় সেই খরার মোকাবিলা করার জন্য যে প্রস্তুতি দরকার সরকার তা গ্রহণ করেন না' ' বিষয়ে দুটো জিনিস চিন্তা করার আছে—একটা হচ্ছে লং টার্ম মেজার, গ্রহণ করা' জন্য স' কারকে প্রস্তুত থাকতে হবে এবং আর একটি হচ্ছে শর্ট টার্ম মেজার। লং টার্ম মেজারের কথা বললেই বলেন আমাদের অর্থ নেই কেন্দ্রীয় সরকার সাহায্য না করলে কি করবে। দু বছর আগে পশ্চিমবাংলায় যে অভূতপূর্ব বন্যা হয়েছিল তখন কেন্দ্রীয় সরকার দরাজ হস্তে টাকা দিয়েছিলেন। কিন্তু যারা এর দায়িত্বে ছিলেন তারা কি ঠিকমতোভাবে এই কাজ করছেন এবং হিসাব কি ঠিকমতো এ পর্যন্ত দেওয়া হয়েছে? প্রস্তাবে আছে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে টাকা চাওয়ার কথা। নিশ্চয় আমরা তা চাইব। কিন্তু রেজলিউশন পাস করবার পর এ কাজের দায়িত্ব সকলকেই গ্রহণ করতে হবে। কেন্দ্রীয় সরকার যে টাকা দেন তা উপযুক্তভাবে সদ্ব্যবহারের দায়িত্ব সরকারের আছে। কিন্তু এখানে তা দেখা যাচ্ছ না। স্বাস্থ্য মন্ত্রীকে উত্তর দিতে হবে বলে তিনি পানীয় জল সরবরাহের ব্যবস্থার কথা বললেন। কিন্তু দেখা যাবে যে টিউবওয়েলগুলি দিনের পর দিন চোক্ট হয়ে যাচ্ছে। অর্থাৎ টাকা খরচ হচ্ছে কিন্তু আসলে কোনও কাজ হচ্ছে না। বিধানসভায় স্বাস্থ্যমন্ত্রী এই মাত্র একটা বিবৃতি দিয়ে বললেন এই কাজের জন্য এত টাকা ব্যয়

করা হয়েছে। এই টাকা ব্যয় করা হয়েছে কোনও সময়ে জেলাশাসক বা কোনও সময়ে পঞ্চায়েত কমিটিগুলির মাধ্যমে কিন্তু যুদ্ধকালীন অবস্থার ভিত্তিতে ও সততার সঙ্গে এই টাকা ব্যয় করা দরকার তা করা হচ্ছে কিনা সেটা দেখবার মতো মেশিনারি কোথায়? মন্ত্রী সভার দ্বারায় এই কাজ হয় না সেটা আমরা জানি। সুতরাং বিধানসভার সকল দলের সহযোগিতা নিয়ে এই কাজ করা উচিত। বিধানসভার সমস্ত সদস্যদেরই যুদ্ধকালীন ভিত্তিতে যে মেজারই সরকার গ্রহণ করুন না কেন সেই মেজার যাতে কার্যকর হয় তা দেখা দরকার এবং যে অর্থ আসে সেই অর্থ ঠিকমতো ব্যয়িত হচ্ছে কিনা তাও দেখা দরকার। তা না হলে পশ্চিমবাংলার সমস্যার সমাধান হবে না। পশ্চিমবাংলা সরকারকে যথেষ্ট সাহায্য কেন্দ্রীয় সরকার দিয়েছিলেন কিন্তু সেই মতো গুরুত্ব দিয়ে যদি এই সমস্যার মোকাবিলা করা হত তাহলে আজ এই অবস্থা হত না। সেইজন্য এই প্রস্তাবকে সমর্থন করে আমি সরকারের আবেদন করব যে তারা এই প্রস্তাবকে গুরুত্ব সহকারে বিবেচনা করুন। কৃষি মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন করছি যে সমস্ত জায়গায় বোরো চাষ হয়েছে তা একেবারে সম্পূর্ণ নষ্ট হয়ে গেছে। সেই সমস্ত জায়গায় সার্টিফিকেট যা ইস্যু করা হচ্ছে তা যেন অবিলম্বে বন্ধ করা হয়, পানীয় জল সরবরাহের ব্যবস্থা করা হয় এবং গ্রামে গ্রামে যেসমস্ত কৃষক শ্রমিক কাজের জন্য চারিদিকে ঘুরে বেড়াচ্ছে তাদের ফুড ফর ওয়ার্ক বা টেস্ট রিলিফের মাধ্যমে যেন কাজ দেওয়া হয়। এই আবেদন রেখে এই প্রস্তাবকে সমর্থন করে আমি শেষ করছি।

[1-50 — 2-00 p.m.]

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৮৫ ধারা বলে ডাঃ জয়নাল আবেদিন যে প্রস্তাব উত্থাপন করেছেন সেই প্রস্তাব অত্যন্ত গুরুত্বপূর্ণ তাতে কোনও সন্দেহ নেই। আমরা জানি খরা এবং বন্যা একটা প্রাকৃতিক দুর্যোগ কিন্তু এই খরা প্রধানত কি কি কারণে হয় সেটা জানা দরকার। আমরা জানি বৃষ্টির অভাব হলে এবং রোদের প্রখরতা দেখা দিলে খরা হয়। কিন্তু এটা কেন হয় তার কারণ হচ্ছে ভৌগোলিক প্রথায় এর বিচার বিশ্লেষণ করতে হবে। অর্থাৎ বৃক্ষরোপণ ঠিকভাবে করা না হলে বা যথেষ্ট গাছ কাটা হলে এই সমস্ত জিনিস হয়। আমরা দেখেছি এই সরকার আসবার পরই যথেষ্টভাবে গাছ কাটা হচ্ছে এবং এই ব্যাপারে পঞ্চায়েতের মেম্বার ও সি পি এম ক্যাডারদের সহায়তা আছে। সেইজন্য এই সরকার আসবার পর থেকে বন্যা খরা আসছে। সেইজন্য এই খরার ব্যাপারে যে মেশিনারি গ্রহণ করা দরকার তা হচ্ছে বন্য সংরক্ষণ করা এবং অবৈধভাবে যাতে গাছ কাটা না হয় সেদিকে লক্ষ্য রাখা। আমরা দেখছি এই খরার ফলে বেকার দিনের পর দিন বেড়ে যাচ্ছে এবং কৃষক শ্রমিক কাজ পাচ্ছে না। এর ফরে চুরি ডাকাতি বেড়ে যাচ্ছে। আমি উল্লেখ করে বলেছিলাম যে আমার জেলায় সাধারণ মানুষ ও কৃষক এই খরার জন্য কাজ না পাওয়ায় তারা অবৈধভাবে অন্য রাস্তা গ্রহণ করছে। সরকারের দৃষ্টি অবিলম্বে এ দিকে দেওয়া দরকার। অর্থাৎ যে সমস্ত জায়গায় অভাব শুরু হয়েছে তার যুদ্ধকালীন ভিত্তিতে মোকাবিলা করা দরকার। কেন্দ্রীয় সরকারের সাহায্য ঠিকমতোভাবে ব্যবহার করা হচ্ছে না। আমাদের পরিষ্কার বক্তব্য কেন্দ্রীয় সরকার যে সমস্ত সাহায্য ইতিমধ্যে দিয়েছেন সেগুলি ভালভাবে সদ্ব্যবহার করতে হবে এবং যারা তা করছে না তাদের বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা

গ্রহণ করা দরকার। আজকে এই খরার জন্য মানুষ কাজ পাচ্ছে না। কিন্তু তাদের জন্য কোনও সুষ্ঠু ব্যবস্থাই এই সরকার গ্রহণ করতে পারছে না। এই ঠান্ডা ঘরে বসে চিৎকার করলেই এই সমস্যার সমাধান হয় না। সেইজন্য আজকে যে প্রস্তাব এসেছে সেই প্রস্তাব যাতে কার্যকর হয় এবং যুদ্ধকালীন ভিত্তিতে যাতে এই খরার মোকাবিলা করা হয় সেদিকে সরকারের দৃষ্টি দেওয়া দরকার। এছাড়া বিভিন্ন জায়গায় যে অভাব অনটন চলছে সেগুলিও অবিলম্বে বন্ধ করা দরকার। খরা পীড়িত এলাকায় টিউবওয়েলগুলি খারাপ হয়ে যাওয়াতে সেখানকার মানুষরা পুকুরের জল খাচ্ছে। আমরা দেখতে পাচ্ছি কলকাতা শহরে বা অন্যান্য বড় বড় শহরের মানুষ যেখানে পরিশ্রুত পানীয় জল খাবে সেখানে গ্রামের মানুষ বিষাকৃত পানীয় জল পান করে নানা রকম মহামারিতে আক্রান্ত হতে পারে। সেইজন্য আজকে এই খরার মোকাবিলা করার একান্ত প্রয়োজন এবং ডাঃ আবেদিন যে প্রস্তাব এনেছেন তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** স্যার, অন এ পয়েন্ট অব অর্ডার—মাননীয় সদস্য সরকার কি কংগ্রেস ছেড়ে কংগ্রেস আই-তে যোগদান করেছেন?

**মিঃ স্পিকার ঃ** এই সব বলে কেন সময় নষ্ট করছেন।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** শ্রী ধীরেন সরকার আপনাকে চিঠি দিয়েই কংগ্রেস আই-তে যোগ দিয়েছেন। কিন্তু আমি জানতে চাই মাননীয় সদস্য সুমন্ত হীরা মহাশয় জ্যোতিবাবুর দলের লোক না প্রমোদবাবুর দলের লোক?

[2-00 — 2-10 p.m.]

**মিঃ স্পিকার ঃ** এবার রেণুপদ হালদার মহাশয় বলুন।

**শ্রী রেণুপদ হালদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে খরা পরিস্থিতি নিয়ে আলোচনার জন্য ডাঃ জয়নাল আবেদিন সাহেব যে প্রস্তাব নিয়ে এসেছেন সেই প্রস্তাব সম্পর্কে আজকে সদস্যরাও আলোচনা করেছেন। আজকে বিষয়টি অত্যন্ত গুরুত্বপূর্ণ কিন্তু আমরা লক্ষ্য করছি যে মাত্র সরকার পক্ষ থেকে ২ জন এই গুরুত্বপূর্ণ বিষয়টির উপর যথাযথ গুরুত্ব না দিয়ে কারা কে কোনও পার্টির ছেড়ে কোনও পার্টিতে জয়েন করেছেন সেই বক্তব্যটা শোনার জন্য ওরা অগ্রহশীল। এটা খুবই দুঃখের বিষয় আজকে যেখানে একটা গুরুত্বপূর্ণ বিষয় আলোচনা হচ্ছে আমাদের সরকার পক্ষ থেকে যে সংশোধনী দিয়ে বলেছেন যে ৬টি জেলা খরা কবলিত। ৬টি জেলা বাঁকুড়া, প্রভৃতি অন্যান্য যে ৬টি জেলা রয়েছে ইতিপূর্বে আমরা পুরুলিয়ার কথা খবরের কাগজ মারফত এবং বাঁকুড়ার খবর খবরের কাগজ মারফত পেয়েছি। আজকে সেখানে পানীয় জলের কি দুরবস্থা হচ্ছে চাষবাসের ব্যবস্থা হচ্ছে না, ঘড় বাড়ি আগুন লাগলে নেভানোর মতো জল পাওয়া যাচ্ছে না, এমন কি ইতিপূর্বে বলা হয়েছে সেখানে যদি কোনও মানুষ মরে তাহলে মরার পর চিতা নেভানোর মতো জল পাওয়া যাচ্ছে না। এই রকম ধরনের বিষয় আমাদের সামনে এসেছে। গত বছরের খরাতে প্রচুর পরিমাণে ক্ষয়ক্ষতি হয়েছে এ বছরের খরা পরিস্থিতিও একই ধরনের হচ্ছে এবং বছরের চাষ সম্পূর্ণভাবে ক্ষতিগ্রস্ত

হচ্ছে। যারা ক্ষেত মজুর আছেন, তারা কাজ পাচ্ছেন না, অভাব অভিযোগের তীব্রতা বেড়েছে, পানীয় জলের দুরাবস্থা বেড়েছে এইরকম ধরনের একটা অবস্থা চলছে। সরকার থেকে কোনও চেষ্টা করা হয়নি এই কথা আমি বলছি না, কিন্তু যে চেষ্টা করা হয়েছে প্রয়োজনের তুলনায় খুবই নগণ্য। যে পরিমাণ করা উচিত ছিল সেই পরিমাণ করা হয়নি একথা সুনিশ্চিত। এই খরা পরিস্থিতির দীর্ঘ ৩৪ বছর স্বাধীনতার পর আজকেও আমাদের জনসাধারণকে প্রকৃতির উপর নির্ভর করতে হচ্ছে। আজকেও আমাদের চাষ বাস এবং পানীয় জল প্রকৃতির উপর নির্ভর করতে হচ্ছে। আজকে স্থায়ী সমাধানের ব্যবস্থা বিশেষত খরা কবলিত এলাকায় গ্রহণ করতে হবে কারণ সেখানে দুর্বিসহ অবস্থার সৃষ্টি হয়েছে। পানীয় জল চাষ বাসের সুবিধার জন্য একটা সুষ্ঠু পরিকল্পনা যাতে গৃহীত হয় এবং ভবিষ্যতে এইরকম অসুবিধা যাতে জনসাধারণের পড়তে না হয় দুঃখের বিষয় আজ পর্যন্ত এই রকম একটা পরিকল্পনা গৃহীত হল না। ইতিপূর্বে যে সরকার ছিল এবং পরবর্তী সরকার বিশেষ করে বামফ্রন্ট সরকার তাদের কাছে অন্তত আমরা আশা করব যে তারা একটা সুষ্ঠু পরিকল্পনা গ্রহণ করবে এবং একটা স্থায়ী সমাধানের পথ গ্রহণ করবেন যাতে ভবিষ্যতে এই রকম আর না হয়। এই পরিস্থিতির মোকাবিলা করার জন্য সরকারের পক্ষ থেকে আরও বেশি করে সাহায্য করার দরকার এবং বিশেষ করে এই ৬টি জেলাকে খরা পীড়িত বলে ঘোষণা করা হোক এবং এটা যুদ্ধকালীন অবস্থা যেভাবে মোকাবিলা করা হয় সেইভাবে মোকাবিলার জন্য আমি সরকারকে অনুরোধ করছি।

আজকে এই সমস্ত যে অবস্থা এর প্রতিকারের জন্য যেমন একটা দীর্ঘমেয়াদী ব্যবস্থার প্রয়োজন তেমনি সাথে সাথে আশু যে সমস্যাগুলি আছে সেগুলি দূর করা দরকার। পানীয় জলের জন্য ট্রাকে করে জল সরবরাহের ব্যবস্থা করা হচ্ছে এবং তিনি বলেছেন যে প্রত্যেকটি ব্লকে ১০টি করে টিউবওয়েল দেবার ব্যবস্থা বা সুযোগ সুবিধা সামান্য কিছু নেওয়া হয়েছে এটা খুবই কম। কারণ অতীতে যে সমস্ত টিউবওয়েলগুলি দেওয়া হয়েছিল সেগুলি চোকড হয়ে গিয়েছে, সেগুলি অচল হয়ে গিয়েছে, দিনের পর দিন সেগুলি খারাপ হয়ে যাচ্ছে। নতুন যেগুলি দেওয়া হচ্ছে তা দু এক বৎসরের বেশি টিকছেনা। ফলে এইগুলিকে দেখতে হবে যাতে স্থায়ীভাবে পানীয় জল সরবরাহের যে ব্যবস্থা সেটা যাতে ভাল হয় সেই ব্যবস্থা করা দরকার। অন্যদিকে যে সমস্ত খরা কবলিত জমিগুলি যার চাষবাস এবার হল না, যারা ক্ষতিগ্রস্ত হল তাদের খাজনা মুকুব করা বা যেখানে জল কর আছে সেই জলকর মুকুব করা এবং তাদের যে সমস্ত কৃষি ঋণ বা অন্যান্য যে সমস্ত ঋণ আছে এইগুলি মুকুব করা এই সমস্ত ব্যবস্থাগুলি গ্রহণ করা দরকার। চাষবাসের জন্য এই সব এলাকায় প্রচুর পরিমাণে সাহায্য যা প্রয়োজন সেই সাহায্য দিয়ে তাদের চাষবাসের উন্নতি করবার সুযোগ বা তাদের বিনা মুল্যে সার এবং বীজ, এইগুলি সরবরাহ করার ব্যবস্থা করা, এই সমস্ত কর্মসূচি গ্রহণ করা দরকার। সঙ্গে সঙ্গে এখানে স্থায়ী সমাধানের জন্য যে সমস্ত হাজামজা খাল বিল রয়েছে সেগুলি সংস্কার করে তার থেকে জল নিয়ে ট্যাঙ্ক ইরিগেশন করে, লিফট ইরিগেশন করে, জল নিয়ে চাষ করতে পারে বা রিভার লিফ্ট ইরিগেশন মারফত তারা চাষ করতে পারে, ডিপ টিউবওয়েল মারফত যাতে তারা চাষ করতে পারে এইরকম ধরনের পরিকল্পনাগুলি

গ্রহণ করে যাতে ভবিষ্যতে সেখানে এই খরার মোকাবিলা করা যায় তার ব্যবস্থা করা দরকার। সঙ্গে সঙ্গে একথাও বলব যে আজকে পশ্চিমবঙ্গ সরকারের আর্থিক দিক থেকে বা অন্য দিক থেকে কেন্দ্রীয় সরকারের সাহায্য যেটা পাওয়া প্রয়োজন কেন্দ্রীয় সরকার সেটা দিচ্ছেনা তার জন্য কেন্দ্রীয় সরকারের কাছে খরা পরিস্থিতি মোকাবিলা করবার জন্য যাতে সমস্ত রকম সুযোগ সুবিধা কেন্দ্রীয় সরকার দেয় তারজন্য চাপ সৃষ্টি করতে হবে এবং অন্যান্য বিষয়ের মতোনই সেখানে যাতে কেন্দ্রীয় সরকারের কাছে গিয়ে আলোচনা করে একটা ব্যবস্থা করা যায় বা তার বিরুদ্ধে চাপ সৃষ্টি করা যায় এবং যদি তাতে কাজ না হয় এর বিরুদ্ধে আন্দোলন গড়ে তোলা যায় তার ব্যবস্থা গ্রহণ করে আমি মনে করি এই খরা পরিস্থিতিটার মোকাবিলা করা দরকার। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[2-10 — 2-20 p.m.]

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় সদস্য জয়নাল আবেদিন সাহেব তার প্রস্তাবটা তুলতে গিয়ে যে দু'একটি কথা বলেছেন তাতে তিনি বলছেন যে পশ্চিমবাংলার এই খরা পরিস্থিতির উপরে ৬টি জেলায় সেখানে খরা আছে বর্তমানে বা চলছে, আরও জেলাতেও কিছু কিছু খরা আছে, বিশেষ করে এই ৬টি জেলাতে খরা বেশি করে দেখা যাচ্ছে এবং প্রায় এক কোটি লোকের মতো এই খরার কবলে পড়েছে। উনি বলেছেন যে একে খরা এলাকা বলে ঘোষণা করা হোক। খরা কবলিত এলাকা বলে ঘোষণা করতে হলে আমাদের যে রিলিফ ম্যানুয়েল আছে, সেগুলি আপনারা জানেন এই রিলিফ ম্যানুয়েল পরিবর্তন করার ব্যবস্থা আমরা করছি, তারজন্য কমিটি করে দেওয়া হয়েছে, তারা দেখছেন খতিয়ে, কিন্তু তার ৫৮ নং যে ধারা সেই ধারায় কোনও সুযোগ সুবিধা নেই যে খরা কবলিত এলাকা বলে কোনও জেলা বা জেলার কোনও অংশকে আমরা খরা কবলিত এলাকা বলে ঘোষণা করতে পারি। কিন্তু এটা না করতে পারলেও খরা কবলিত দুর্দশাগ্রস্ত মানুষদের সাহায্যের জন্য, মহামারি এলাকা, তাকে যেভাবে কবলিত এলাকা বলে ঘোষণা করুন না কেন সেখানকার দুর্দশাগ্রস্ত মানুষদের সাহায্য করার জন্য যে ব্যবস্থা সরকার পক্ষের করা প্রয়োজন তা করার সুযোগ সুবিধা আমাদের আছে, প্রয়োজন হলে তা করা যাবে। খরা কবলিত এলাকা না বললে যে করা যাবে না তা নয়, সেই কারণে খরা কবলিত এলাকা ঘোষণা না করেও সমস্ত সদস্যদের সহযোগিতা, বিশেষ করে কেন্দ্রীয় সরকারের সহযোগিতা যদি আমরা পাই তাহলে আমাদের এই সীমিত ক্ষমতার মধ্যেও যেভাবে আমরা একে মোকাবিলা করার চেষ্টা করছি তাতে আমরা কিছুটা মানুষকে সেবা করতে পারব। যেমন ধরুন গতবারের প্রশ্ন উঠেছে, আমরা কেন্দ্রীয় সরকারের কাছে ৪৯ কোটি টাকা খরার জন্য চেয়েছিলাম। কেন্দ্রীয় সরকারের সমীক্ষক দল এসেছিল, তাদের অফিসাররা আমাদের অফিসারদের সঙ্গে খরা পরিদর্শন করেছেন। কিন্তু তারা আমাদের কি দিয়েছেন? তারা দিয়েছেন আমাদের সর্বসাকুল্যে ১৪ কোটি টাকা। এখন যে খরা চলছে তার জন্য আমরা কেন্দ্রীয় সরকারের কাছে ৭৫ হাজার মেট্রিক টন ফুড ফর ওয়ার্কের জন্য এবং ড্রট রিলিফের জন্য চেয়েছি। কিন্তু দুর্ভাগ্য হল এই আমাদের মাননীয় সদস্যরা বিশেষ করে আমাদের যারা বিরোধী পক্ষে

আছেন, যিনি এই প্রস্তাব এনেছেন মাননীয় জয়নাল সাহেব, তিনিও জানেন—আমাদের এক কপর্দকও কেন্দ্রীয় সরকার দেননি যদিও আমরা ৭৫ হাজার মেট্রিক টন চাল এবং গম তাদের কাছে চেয়েছিলাম।

যা কিছু আমরা খরচ করেছি এই খরার জন্য ৩১শে মার্চ পর্যন্ত ৭/৮টি জেলার জন্য তার পরিমাণ হল —১ কোটি ৫৭ লক্ষ টাকা নগদে দিয়েছি এবং ২৭,২৫৬ মেট্রিক টন চাল দিয়েছি। এটা আমরা বাঁকুড়া, পুরুলিয়া, মেদিনীপুর, ২৪-পরগনা, হাওড়া, হুগলি, বর্ধমান, বীরভূম এবং নদীয়ার কিছুটা অংশের জন্য ফুড ফর ওয়ার্কে এবং ড্রট রিলিফ বাবদ দিয়েছি। কিন্তু দুঃখের কথা হচ্ছে—আমরা এটা দিলেও এবং ধরুন ৫০ হাজার মেট্রিকটন দিতে চাইলেও ফুড কর্পোরেশন এই ব্যাপারে তাদের যা করণীয় সেটা করতে পারছেন না, আমরা ফুড কর্পোরেশনের সঙ্গে বসে বার বার চেষ্টা করছি, কিন্তু তাদের ডিলাররা যে চাল এবং গম দেবার কথা তা দিতে পারছেন না, সবটা দিতে পারছেন না—আমাদের তরফ থেকে শত প্রচেষ্টা থাকা সত্ত্বেও। কিন্তু ক্ষুধার্ত জনগণকে তো খাদ্য দেবার দরকার আছে, (বিরোধী পক্ষ থেকে জনৈক সদস্য ঃ কেন পারছেনা?) পারছেনা, কারণ ওয়াগণের অভাবে। আজকে এই নিয়ে কেন্দ্রীয় সরকারের মন্ত্রিসভার কাছে যাচ্ছি। গত ১৯৭৯-৮০ সালে আমরা এই খরার জন্য ১১,৫৫,১৭,০০০ হাজার টাকা খরচ করেছি এবং আরো ১ কোটি ৯ লক্ষ ৮ হাজার ২৮মেট্রিক টন চাল আর গমে আমরা খরচ করেছি এবং এই একজন সদস্য যে সব কথা বললেন যে কে কে কাজ পাচ্ছেনা, তাদের কাজের ব্যবস্থা ছিল কিন্তু কাজ পাচ্ছে না, সেখান কথা হচ্ছে এখন যে সমস্ত প্রোগ্রামে পঞ্চায়েতের পক্ষ থেকে গ্রহণ করছে খরা কবলিত এলাকায়, সেখানে তারা ২০০/৩০০ লোককে নিয়ে একটা পরিকল্পনা গ্রহণ করছে, সকালে যখন কাজ আরম্ভ হওয়ার কথা, তখন দেখলাম ৫০০ জন গ্রামের লোক গিয়ে সেখানে কাজ চাইছে।

[2-20 — 2-30 p.m.]

এবং এই খরা কবলিত এলাকায় একমাত্র বাঁকুড়াতে প্রতি মাসে ফুড ফর ওয়ার্কের কাজ যদি করতে হয়, ড্রট রিলিফ ওয়ার্কের কাজ যদি করতে হয় যা কাজের প্রয়োজন আছে সেখানে প্রতিটি পঞ্চায়েতের এলাকায় যে ধরনের কাজের লোকের নাম রেজিস্ট্রেশেন করা আছে তাতে এক মাসে ১৫ হাজার মেট্রিক টন খাদ্যশস্য দরকার। কাজেই দেখা যাচ্ছে একমাত্র বাঁকুড়াতেই ১৪ থেকে ১৫ হাজার মেট্রিক টন খাদ্যশস্য দরকার। পুরুলিয়ার যে হিসাব তাতে দেখা যাচ্ছে ২২ হাজার মেট্রিক টন তাদের প্রতি মাসে দরকার। মনসুন আসার আগে পর্যন্ত এটা দরকার। অথচ আমাদের হাতে যে গম ছিল তার সবই দিয়ে দিয়েছি। আমাদের রিলিফ ডিপার্টমেন্টের হাতে আর কোনও গম বা চাল নেই। তারপর নিউট্রিশন প্রোগ্রামের কথা কেউ কেউ তুলেছেন। নিউট্রিশন প্রোগ্রামে ৬ হাজার ৭শো মেট্রিক টন বরাদ্দ আছে খরা কবলিত ১১৩টি ব্লকে। সেখানে ৪ লক্ষ ৫ হাজার শিশু এবং প্রসূতি মা যারা খুব দুর্বল এবং গরিব তাদের জন্য ব্যবস্থা আছে। এখন যেভাবে চাল এবং গম আমরা নিয়েছি তাতে ১৯৭৯ থেকে ১৯৮০ সালের মধ্যে আমাদের ৪ কোটি ৩৯ লক্ষ ৮ হাজার

২৮ শ্রমদিবস সৃষ্টি হয়েছে। আমরা যা দিয়েছি তাতে ১ কোটি ৫৭ লক্ষ টাকা নগদ আমরা দিয়েছি এবং ১৭ হাজার ২৫৬ মেট্রিক টন চাল আমরা দিয়েছি। জেলাগুলির কথা আমি আগেই বলেছি। বাঁকুড়া, পুরুলিয়া এবং ঝাড়গ্রামে মহকুমায়, জি আর আমরা ২ পারসেন্ট বাড়িয়ে দিয়েছি—শতকরায় দুজন। আর পশ্চিমবাংলায় অন্য এলাকায় এখন আমরা দিচ্ছি ২০০ তে একজনকে। তাহলে ১-৪-৭৭ থেকে ৩১-৩-৮০ অবধি পুরুলিয়ায় আমরা ক্যাশ দিয়েছি ৩ কোটি ৫৩ লক্ষ ৬১ হাজার টাকা, ৩৫ হাজার দুশো মেট্রিক টন চালও গম। বাঁকুড়াতে দিয়েছি ২ লক্ষ ৬৩ লক্ষ ৩০ হাজার টাকা, ২৫ হাজার ১শো মেট্রিক টন গম অথবা চাল। মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয় জলের ব্যাপারটা বিস্তারিতভাবে বলবেন। আমাদের অ্যানিম্যাল হ্যাসবেন্ড্রি পক্ষ থেকে কৃষি দপ্তরের পক্ষ থেকে, স্বাস্থ্য দপ্তরের পক্ষ থেকে , রিলিফ দপ্তরের পক্ষ থেকে, ডেভেলপমেন্ট দপ্তরের পক্ষ থেকে সমস্ত খরা এলাকায় কাজ হচ্ছে এবং প্রতিটি বিভাগ থেকে এই সমস্ত দুস্থ মানুষদের মধ্যে লক্ষ লক্ষ টাকা খরচ করবার চেষ্টা করা হচ্ছে। ইতিমধ্যে আমরা শুধু এইটুকুই আপনাদের কাছে বলতে পারি যে খরা পরিস্থিতি যা এবং আমাদের যা প্রয়োজন এর মোকাবিলার জন্য সেখানে কেন্দ্রীয় সরকারের কাছে আমরা যা চেয়েছি তার আমরা কিছুই পাইনি। এই খরা মোকাবিলা করার জন্য আমাদের সমস্ত সদস্যদের এটা বোঝা দরকার যে কেন্দ্রীয় সরকারের উপর যদি আমরা চাপ সৃষ্টি করতে না পারি এবং কেন্দ্রীয় সরকারকে যদি আমরা বোঝাতে না পারি—একজন মাননীয় সদস্য বললেন মাননীয় রাও বীরেন্দ্র সিং এখানে এসে নাকি বলেছেন অন্যান্য প্রদেশগুলিতে যে ধরনের খরা পশ্চিমবঙ্গেও সেই ধরনের খরা—

**(ভয়েজ ঃ কে বলেছে?)**

মাননীয় সদস্য অমলবাবু বলেছেন। সুতরাং আমি আপনার কাছে এটুকু বলতে পারি পশ্চিমবঙ্গে ৬টি জেলার খরা পরিস্থিতির মোকাবিলা যদি করতে হয় তাহলে দলীয় মনোভাব পরিবর্তন করে কেন্দ্রীয় সরকারকে উদার হাতে পশ্চিমবঙ্গ সরকারকে অর্থ, গম, চাল দিয়ে সাহায্য করতে হবে। তারা যদি আমাদের সাহায্য করেন তাহলে আমাদের সীমিত ক্ষমতার মধ্যে দিয়ে এই খরা কবলিত এলাকার মানুষদের যেমন আমরা অতীতে বাঁচিয়েছি তেমনি ভাবে বাঁচাবার চেষ্টা করব এবং খরার ফলে যে কোনও পরিস্থিতিই হোক না কেন পশ্চিমবাংলার মানুষকে আমরা না খেয়ে মরতে দেব না। তাদের কাজ দিয়ে খাবার দিয়ে বাঁচিয়ে রেখে পশ্চিমবঙ্গের মানুষকে আমরা বাঁচিয়ে তুলবই তুলব, এই কথা আমি সরকার পক্ষ থেকে বলতে পারি। আর জলের ব্যাপারে স্বাস্থ্যমন্ত্রী বলবেন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী বক্তৃতা দেবার সময় বললেন কেন্দ্র যদি দরাজ হস্তে টাকা দেন তাহলে ওরা খরা পরিস্থিতির মোকাবিলা করতে পারবেন। সব চেয়ে বড় প্রশ্ন হল গতবারে দলবাজি হয়েছে। তখন জনতা পার্টির সরকার ছিল, তারা কোটি কোটি টাকা দিয়েছিল, তার হিসাব নেই, দলবাজি হয়েছে, আত্মসাৎ হয়েছে। আত্মসাৎ হবে, দলবাজি হবে, লোকের উপকার কি হবে—

**শ্রী বিমলানন্দ মুখার্জি** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় ডাঃ জয়নাল আবেদিন সাহেব যে প্রস্তাব এনেছেন, বিষয়টা খুব গুরুত্বপূর্ণ, আলোচনার মেজাজ কিন্তু সেই গুরুত্ব অনুযায়ী দেখা যাচ্ছে না। যে কাজগুলি সরকার পক্ষ থেকে করা হয়েছে সেটা আমরা শুনলাম। কোথায় গম দেওয়া হয়েছে, জলের কি ব্যবস্থা করা হয়েছে সেটা আমরা শুনলাম। এখন আর কি করা যেতে পারে এখন প্রয়োজন ঠিক কি—আমি বাঁকুড়ায় গেছি, বীরভূমের দু-একটি জায়গায় গেছি। দু-মাস আগে দেখে এসেছি, তারপর আবার দেখেছি। গত বছর যে কুয়োতে ৫/৬ হাত জল ছিল, এই বছর দু-মাস আগেই সেখানে এক হাত আধ হাত জলও নেই। যে পুকুরে স্নান করা যেত সেই পুকুরে এক হাত, আধ হাত, এক কোমর পর্যন্ত জল নেই। এখন এই অবস্থার আরও অবনতি ঘটেছে। মানুষের জন্য পানীয় জলের ব্যবস্থা যেটুকু করে দেওয়া গেছে তার চেয়ে আরও ব্যাপক ব্যবস্থা করার প্রয়োজন রয়েছে। এমনিতেই মানুষের স্নান করার জল নেই, গরু মোষের অবস্থা আরও শোচনীয়। এদের জন্য বাইরে থেকে জল এনে স্নানের ব্যবস্থা করে দেওয়া যাবে না। পানীয় জলের ব্যবস্থা আরও বেশি যাতে করা যায় সেটা নিশ্চয় দেখতে হবে। নলকূপগুলিকে আরও একটু গভীর করতে হবে। এইবারে কোনওরকমে ঠেকা দিয়ে একটু করে দিলাম, এইরকমভাবে নয়, আরও গভীর হওয়া প্রয়োজন। আমরা আরও দেখলাম বহু মানুষের কাজ নেই, বাইরে চলে যাচ্ছে। ১।।/২ মাস আগে দেখলাম বর্ধমানের দিকে চলে আসছে। আজকে অবস্থা আরও খারাপ। এই সরকারের ক্ষমতা সীমাবদ্ধ। প্রচুর টাকা, চাল, গম না থাকলে যে মানুষগুলি বিপন্ন হয়েছে তাদের সাহায্য করা সম্ভব হবে না। অথচ সেই মানুষকে বাঁচিয়ে রাখতে হবে। যাতে কেন্দ্রীয় সরকার পর্যাপ্ত পরিমাণে সাহায্য দেন—এখানে যারা বিরোধী পক্ষের আছে, যাদের দলের সরকার কেন্দ্রে আছে, আশা করি তারা কেন্দ্রীয় সরকারকে পশ্চিমবঙ্গের মানুষের দুর্গতির কথা একটু জোরের সঙ্গে বলবেন এবং দরকার হলে তারা সেখানে গিয়ে প্রধানমন্ত্রী এবং অন্যান্য মন্ত্রীদেরকে একটু জোরের সঙ্গে বলবেন যাতে কেন্দ্র এই খরা এলাকার মানুষের জন্য পর্যাপ্ত পরিমাণে সাহায্য দেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আরও দু-একটি কথা আমি এখানে বলতে চাই। গত দুই বছরে যে খরা গেছে তাতে বাঁকুড়া, পুরুলিয়া জেলায় কোথাও আট আনা ধান হয়েছে, কোথাও ৪ আনা ধান হয়েছে, কোথাও ২ আনা ধান হয়েছে, আবার কোথাও ধান হয়নি। সুতরাং এই বছরের চাষ মারা গেল। বর্ষা না এলে সামনের চাষ হবে না। সে জন্য প্রস্তুত থাকতে হবে। এই সব ধানের এলাকায় ১৩৫ টাকা, ১৪০ টাকা কুইন্টালে পরিণত হয়েছে, তাও পাওয়া যাচ্ছে না, বাইরে চলে যাচ্ছে। কাজেই আগামী দিনে যাতে খাদ্যের ব্যবস্থা থাকে সেদিকে নজর রাখতে হবে। আর একটি কথা বলতে চাই। আজকে বন জঙ্গল সব সাফ হয়ে যাচ্ছে। এই দিকে বন বিভাগের মন্ত্রী মহাশয় নজর রাখবেন। জল না হওয়ার জন্য বন জঙ্গল নষ্ট হয়ে যায় এবং দেখা যাচ্ছে যে সেখানে কয়লার ব্যবহার নেই তার ফলে জঙ্গলগুলি পরিষ্কার হয়ে যাচ্ছে। বড় বড় গাছ নেই, সেটা একেবারে বন শূন্য হয়ে যাচ্ছে। কাজেই এদিকে নজর দিতে হবে। এই দিকে নজর না দিলে আমাদের এখানে বৃষ্টির সম্ভাবনা আরও কমে যাবে এবং পুরুলিয়া, বাঁকুড়া জেলায় খরা আরও বাড়বে। বাঁকুড়া এবং পুরুলিয়া জেলা নিশ্চয়ই খরা কবলিত জেলা। সুতরাং এখানে এই সব নিয়ে বাক্য করাটা

আমার মনে হচ্ছে শীততাপ নিয়ন্ত্রিত কক্ষে বসে আমরা পরস্পরের মধ্যে কটাক্ষ করে একটু ছেলেমানুষ করছি। একটা ছেলেখেলা, প্রস্তাবের উপর আলোচনা করতে গিয়ে একটা রাজনীতির খেলা বা পরস্পরকে কটাক্ষ করে অত্যন্ত অগভীর মনে পরিচয় এখানে দিচ্ছি। প্রস্তাবের আলোচনা করতে গিয়ে এই তরল মন পশ্চিমবাংলার খরা কবলিত মানুষের প্রতিনিধিত্ব করে না, নিজেদের খেলোমির প্রতিনিধিত্ব করে। যারা এটা নিয়ে হাসি-ঠাট্টা করছেন, তাদের নিজেদের খেলো মনের পরিচয় দিয়ে খরা কবলিত মানুষের প্রতি বিদ্রুপ করছেন। আশা করি সেই মনোভাব দূর করে মানুষের দুর্গতি দূর করবার জন্য সকলে আন্তরিকভাবে সমস্ত উদ্যোগ নিয়ে সচেষ্ট হবেন। এই কথা বলে আমি প্রস্তাবটি যে ভাবে এসেছে ঠিক সেইভাবে নয়, সংশোধনী কিছু রাখা হয়েছে এবং সেই দিক থেকে কিছু সংশোধনী যেটা রাখা হয়েছে, একটা মীমাংসা করে নিয়ে যদি প্রস্তাবটাকে সর্বসম্মতিভাবে গ্রহণ করতে পারি তাহলে সেটা সব দিক থেকে ভাল হবে। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** আমার মনে হচ্ছে আরও কিছু সময় লাগবে। যদিও সময় বাড়ালে অসুবিধা হবে তাহলেও আধ ঘণ্টা সময় বাড়াতে হবে। ২টো ৩৫ মিনিটে শেষ হবার কথা। আমি চেষ্টা করব ১০/১৫ মিনিটের মধ্যে শেষ করতে। তাহলেও আধ ঘণ্টা সময় আপনারা আমাকে দিন। আরও আধ ঘণ্টা সময় বাড়ানো হল।

[2-30 — 2-40 p.m.]

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য ডাঃ জয়নাল আবেদিন মহাশয় যে মোশন এনেছেন এবং তার পক্ষে যে সব কথা বলেছেন তার মধ্যে একটা জিনিস লক্ষ্য করা গেল যে, অনেক বেলাতে যদি কারও ঘুম ভাঙ্গে তাহলে স্বভাবতই মেজাজটা খিঁচিয়ে যায়। তখন তিনি মনে করেন যে সকলের বোধ হয় এই সময়ে ঘুম ভেঙ্গেছে বা ভাঙ্গবে—অবস্থাটা এই রকম। অমলবাবু তার জবাব ঠিক মতো দিয়েছেন যে খরা হঠাৎ আসেনি। গত বছরও বিশেষ করে বাঁকুড়া, পুরুলিয়া, মেদিনীপুর, ঝাড়গ্রাম বর্ধমান ইত্যাদি জেলায় খরার অবস্থা ছিল। সে জন্য খরা প্রকল্পের কাজ আরম্ভ হয়েছে। ডাঃ জয়নাল আবেদিন মহাশয় মোশন আনতে পারে, কিন্তু এটা মনে করার কোনও কারণ নেই—মিটিং অনেক হয়েছে এবং শুধু তাই নয়, ১৯৭৯ সাল থেকে আরম্ভ করে ১৯৮০ সালের মধ্যে ২০/২৫টি মিটিং হয়েছে খরার উপরে, জলের উপরে এবং মাননীয় আবেদিন মহাশয়ের এটা জানা উচিত ছিল। এখানে ঐ ধরনের লিখিত কথা পরিবেশন করার প্রয়োজন ছিল না। অবশ্য ঘুরিয়ে দেবার জন্য অনেক কিছু বিবৃতি করা হয়, এই হল ব্যাপার। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি সকাল বেলা কলিং অ্যাটেনশন নোটিশের উপর একটা বিবৃতি দিয়েছি। সেখানে আবেদিন সাহেবের নাম ছিল কি না আমার খেয়াল হচ্ছে না। কিন্তু আরও বিরোধী পক্ষের অনেক সদস্যের নাম তার মধ্যে ছিল। তার উত্তরে বিস্তৃতভাবে এই দুই বছরে, যে সময় থেকে খরা ১৯৭৯-৮০, ১৯৮০-৮১ সালের মার্চ পর্যন্ত কি আমরা করেছি, খরাতেই বা কি করেছি, নর্মাল ওয়াটার সাপ্লাই প্রোগ্রামে কি করেছি এবং সঙ্গে সঙ্গে অ্যাকসিলারেটেড ওয়াটার সাপ্লাই প্রসঙ্গে কি করেছি, তার আনুপূর্বিক—একটা কমপ্রিহেনসিভ বিবৃতি দিয়েছি।

আমাকে যাতে তার পুনরাবৃত্তি না করতে হয় সেই জন্য আমি কেবল কয়েকটি কথা বলতে চাই এই প্রসঙ্গে। এটা ঠিক যে খরা কেন হয়, এই বিষয়ে একটা গবেষণা হওয়া দরকার। খরা যখন হচ্ছে, তার স্থায়ী সমাধান কি করে করা যায়, সেটার দিকে যেমন একটা চিন্তার দরকার ঠিক তেমনি এক্ষুনি কি আমরা করব জরুরি অবস্থার মতো করে, কিভাবে খরার মোকাবিলা করব, সেই প্রশ্নটা নিশ্চয়ই সকলের মধ্যে থাকবে। মাননীয় সদস্যদের আমি এই আশ্বাস দিতে পারি যে পশ্চিমবঙ্গ সরকার বিশেষ করে বামফ্রন্ট সরকার খরাকে জরুরি অবস্থা মনে করে মোকাবিলা করছেন যেমনভাবে বন্যার মোকাবিলা করা হয়েছে। কিন্তু এই কিন্তুটা মাননীয় আবেদিন সাহেব চেপে যাবেন, বিরোধী পক্ষের মাননীয় সদস্যরা চেপে যাবেন। আপ্রাণ চেষ্টা করেও অনেক কিছু করতে পারা যায়নি, সেইগুলো তারা বলেননি।

বলেননি এই কথা যে গোটা পশ্চিমবাংলা জুড়ে, দীর্ঘ ৩০/৩২ বছর ধরে আন্ডার গ্রাউন্ড ওয়াটার সার্ভে তো হল না। হয়নি কেন? আন্ডার গ্রাউন্ড ওয়াটার সার্ভে কোনও জেলাতে হয়নি। কিছু কিছু জেলাতে পিস মিল মিল হয়েছে। জলের লেয়ার কোন জেলায় কোন অঞ্চলের কোন স্তরে আছে, তার কোনও সার্ভে নেই। আমাদের অন্ধকারে হাঁতড়ে টিউবওয়েল বসাতে হচ্ছে। এতগুলো সাল চলে গেছে কোনও আন্ডার গ্রাউন্ড সার্ভে জেলাগুলোতে হয়নি। একেবারে অনির্দিষ্টভাবে টিউবওয়েল বসাতে হয় জলের লেয়ার যদি ঠিকমতো না পাওয়া যায় তাহলে আবার তুলে ফেলতে হয়, আবার নতুন জায়গায় নতুন করে বসাতে হয়। এই রকম অন্ধকার হাঁতড়ে হাঁতড়ে চলতে হচ্ছে। আমরা সেটা শুরু করেছি এবং সেটা মাননীয় বিরোধী সদস্যদের বিশেষ করে মনে রাখা উচিত। তাদের দায় দায়িত্ব যেটা ছিল, তারা তা করলেন না এবং সেই অন্ধকারে হাঁতড়ে চলার পথেই তারা এসে গেলেন এবং সেখানে আমাদের কিছু পরিবর্তন সাধন করতে হচ্ছে। দু নং কথা হচ্ছে মাল মশলা দরকার। এমন কি টিউবওয়েল বসাতে গেলে মাল মশলা দরকার, সেই মাল মশলা, পাইপ বলুন, সিমেন্ট বলুন, বিভিন্ন ধরনের পাম্প সেট বলুন, এইগুলো কয়েক বছর ধরে—মাননীয় বিরোধী পক্ষের সদস্যরা জানেন কিনা জানি না, ভয়ঙ্কর ইরাটিক সাপ্লাই—পাওয়া যায় না। সিমেন্ট যদি তুলতে হয় তাহলে তা আমরা দুর্গাপুর থেকে তুলতে পারব না, আমাদের আরও দূরে কয়েক রাজ্য ছাড়িয়ে অন্ধ্র কিম্বা অন্য জায়গা থেকে তুলতে হয়। এই সমস্ত অবস্থাগুলো মাননীয় সদস্যদের নিশ্চয় জানা উচিত। ১৯৭৭/৭৮ সালের আগে কটা রিগ বোর টিউবওয়েল পুরুলিয়া এবং বাঁকুড়ায় ছিল, ঝাড়গ্রামে ছিল?

যেখানে সাধারণভাবে একটা টিউবওয়েল বসে না সেই সব জায়গায় কটা রিগ বোর টিউবওয়েল ছিল? ছিল না। সেখানে ১৯৭৯-৮০ সালে আমরা দিয়েছি—যদিও আমি জানি প্রয়োজনের তুলনায় কম, পুরুলিয়া জেলায় জলের দুর্ভিক্ষ ছিল, এই দুর্ভিক্ষ অবস্থাটা কাটিয়ে উঠতে পারে নি, তার ব্যবস্থা করেছি। আবার প্রাকৃতিক অবস্থা দেখা দিয়েছে ১৯৮০ সালে সেখানে আরও বেশি রিগ বোর টিউবওয়েল বসানোর দরকার ছিল। আমরা সব বসাতে পারিনি। কেন্দ্রীয় সাহায্যের কথা বলা হয়েছে। আমরা কেন্দ্রকে বলেছিলাম যে ১৯টা রিগ বোর মেশিন আমাদের দেবার ব্যবস্থা করুন। পুরুলিয়া, বাঁকুড়াতে এগুলো লাগাবার জন্য

আমরা বলেছিলাম। আমরা পাইনি আমরা ইউনিসেলের দ্বারস্থ হয়েছি, তাদের সঙ্গে কথা বার্তা বলেছি। আমরা আশা করছি যে, তিনটি রিগ বোরিং মেশিন আমরা শীঘ্রই পাব এবং তা দিয়ে আমরা কাজ করতে পারব। মাননীয় মহাশয়, আমরা খরা এলাকাগুলিকে তিনটি ভাগে ভাগ করেছি। প্রথম হচ্ছে টিউবওয়েল এলাকা যে এলাকায় সহজেই টিউবওয়েল বসানো যায় সেখানে আমরা নতুন টিউবওয়েল বসাবার এবং পুরানোগুলিকে মেরামত করার নির্দেশ দিয়েছি এবং মোনিটারি সেল করে যত তাড়াতাড়ি কাজ সমাপ্ত করা যায় তত তাড়াতাড়ি করবার নির্দেশ দিয়েছি। রিপেয়ার এবং রিসিংকিং-এর উপর জোর দেওয়া হয়েছে। আমি সেদিন কলিং অ্যাটেনশন নোটিশের উত্তরে বিবৃতি দেবার সময় বলেছি যে, এ বিষয়ে আমরা কি পরিমাণ অর্থ বরাদ্দ করেছি। দ্বিতীয় এলাকা হচ্ছে যে সমস্ত টিউবওয়েল এলাকা নয়, অথচ কুয়ো আছে, সেখানে সেই কুয়োগুলিকে চালু করে তাতে পাম্প বসিয়ে জল তোলার উপর জোর দেওয়া হয়েছে এবং নতুন কুয়ো খনন করার উপর জোর দেওয়া হয়েছে। তৃতীয় এলাকা হচ্ছে যেগুলি নন-টিউবওয়েল এলাকা, অথচ রিগ বোরিং করে জল তোলার ব্যবস্থা করা যায় সেখানে রিগ বোরিং করে জলের ব্যবস্থা করার উপর জোর দেওয়া হয়েছে এবং সেই ব্যবস্থা করা হচ্ছে। এই সমস্ত কাজ করার জন্য আমাদের পাবলিক হেলথ ইঞ্জিনিয়ারিং-এর যে সমস্ত ইঞ্জিনিয়ার এবং স্টাফেরা আছেন তাদের যে সংখ্যা সেই সংখ্যা দিয়ে এই খরার মোকাবিলা করা সম্ভব নয় বলে আমি এই হাউসে আগেই বলেছি যে, এবিষয়ে আমরা প্রাইভেট ফার্মের সঙ্গে নেগোসিয়েশন করেছি এবং এই প্রাইভেট ফার্মের মাধ্যমে যাতে ৪০০ বিগ বোরিং টিউবওয়েল বসানো যায় তার জন্য সেই ভাবে যোগাযোগ করা হয়েছে এবং শেষ পর্যন্ত নেগোসিয়েশন সফল হয়েছে।

তারা কিছু দায়িত্ব নিয়েছেন, ইতিমধ্যেই কাজ আরম্ভ করেছেন। আমরা মনে করি এই অবস্থার যেভাবেই হোক মোকাবিলা করতে হবে। সেই জন্য সরকারি ইঞ্জিনিয়ারের যদি অভাব ঘটে তাহলে বেসরকারি ইঞ্জিনিয়ারিং প্রতিষ্ঠানের সাহায্য নিতে হবে এবং সেইভাবে এই পানীয় জলের সঙ্কটের মোকাবিলা করতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এছাড়া অনেক জায়গা আছে যেখানে কোনও উৎস নেই, জলের উৎস সৃষ্টি করতে পারা যাচ্ছে না বা এই মে মাস, জুন, মাসের মধ্যে করা সম্ভব নয়। সেই জন্য আমরা সেই সব জায়গায় লরি করে, গরুর গাড়ি করে, মোষের গাড়ি করে যাতে পানীয় জল সরবরাহ করা হয় তার জন্য ব্যবস্থা গ্রহণ করেছি এবং সেই ব্যবস্থার উপর জোর দিতে বলেছি। তার জন্য যে অর্থ বরাদ্দ করা হয়েছে তাতে যদি না হয় তাহলে আরও অর্থ বরাদ্দ করা হবে, সে কথাও বলা হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই প্রসঙ্গে একথা বলব যে, আমাদের যে সমস্ত নর্মাল ওয়াটার সাপ্লাই প্রোগ্রাম আছে বা একসিলারেটেড ওয়াটার স্পালাই স্কীম-এর প্রোগ্রাম আছে সেগুলি কার্যকর করার জন্য মিনিমাম নিডস প্রোগ্রামে ৬ কোটি টাকা খরচ করা হচ্ছে। তবে এই টাকাটা কেন্দ্রীয় সরকারের দেবার কথা। তবে এখন দেব কিনা বুঝতে পারছি না। আগে তারা এটা দিয়ে এসেছে। তবে এই খরা পরিস্থিতিকে মোকাবিলা করার জন্য আমরা অতিরিক্ত ৬ কোটি টাকা বরাদ্দ করেছি। এ বিষয়ে কেন্দ্রীয় সরকারের সঙ্গে লেখালিখি চলছে এবং ১২ই মে তারিখে আমাকে দিল্লি যেতে হচ্ছে। বিভিন্নভাবে আমরা চেষ্টা করছি, তবে জানিনা

কতখানি অ্যামবিসিয়াস টার্গেটে পৌঁছাতে পারব। তবে আমি আপনাদের কাছে ঘোষণা করছি যে, মে মাস বা জুন মাসের মধ্যে ১১,০০০ স্পট সোর্স তৈরি করব। সে জন্য বিভিন্ন এজেন্সির মাধ্যমে পাবলিক হেলথ ইঞ্জিনিয়ারিং বিশেষ করে খরা বিধ্বস্ত এলাকায় ওয়াটারা সাপ্লাই করার জন্য চেষ্টা চালিয়ে যাচ্ছে।

[2-40 — 2-30 p.m.]

আমাদের এজেন্সি পঞ্চায়েত আছে, এজেন্সি গ্রাম পঞ্চায়েত এলাকায় আবার অন্যভাবে আছে। ওয়াটার সাপ্লাই স্কীমের ক্ষেত্রে, পাইপ ওয়াটার সাপ্লাই স্কীমের ক্ষেত্রে আবার পাবলিক হেলথ ইঞ্জিনিয়ারিং আছে। বিভিন্ন এজেন্সি আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বেশি সময় নিতে চাই না, কিন্তু একটা কথা আমি বলতে চাই বিভিন্ন ইউনিসেফ আছে, তাদের নেওয়ার চেষ্টা করছি, লুথারাস ওয়ার্ল্ড সার্ভিসকে চেষ্টা করছি। বিভিন্ন বেসরকারি প্রতিষ্ঠান, ফিলনথ্রাফিক প্রতিষ্ঠান তারা যাতে এগিয়ে আসে এই আবেদন আমার রাখছি অ্যাপিল রাখছি এবং আবার জানিয়ে রাখছি এই জলের ব্যাপারে সমবেত উদ্যোগে এই জল সংঙ্কটকে পাড়ি দিতে পারি, খরার মোকাবিলা করতে পারি। এ ছাড়া যে বিপদ থেকে হওয়ার কথা যারা বলেছেন তেমনি স্থায়ী সমাধানের কথা বলে আমি আমার বক্তব্য শেষ করব। যেমন আন্ডার গ্রাউন্ড ওয়াটার সার্ভিস করে আজকে মেশিনারি স্ট্রেনদেন করার কথা, এই নিয়ে আমরা আলাপ আলোচনা করছি, আমরা প্রস্তাব দিয়েছি। দু নম্বর হচ্ছে, আপাত সঙ্কটগুলো দূর করবার জন্য সেক্ষেত্রে আমরা এমন কি এগ্রিকালচালার টিউবওয়েলের জল ইরিগেশনের জলও যাতে পানীয় জল হিসাবে ব্যবহার করতে পারি সে সিদ্ধান্ত নিয়েছি এবং বিভিন্ন ভাবে এই পানীয় জলের ব্যবস্থার দিকে লক্ষ্য করছি। স্থায়ী সমাধানের দিক থেকে ইকলজিক্যাল ইমব্যালেন্স প্রভৃতির কথা বলছি। ফরেস্ট শেষ হল কি করে? গত ৩০-৩২ বছর ধরে ফরেস্ট কমতে কমতে গেছে কি করে, রেকর্ড দেখলেই বোঝা যাবে আসলে কমতে কমতে গেছে কিভাবে। ফরেস্ট ডেভেলপ করার দরকার, তার জন্য নিশ্চয় ফরেস্ট দপ্তর সচেষ্ট, তারা চেষ্টা করে চলেছেন, ঠিক তেমনি অনেক ক্ষেত্রে আমরা দেখছি—আমি শুধু একটা দৃষ্টান্ত দিলাম, ফরেস্ট মন্ত্রী নেই সেজন্য কথাটা বলা দরকার যে আমরা বন সম্পদ সৃষ্টির জন্য যথেষ্ট জোর দিচ্ছি এবং চেষ্টা করে চলেছি। এই কথা বলছি এখানে ইরিগেশন বা অন্যান্য সম্বন্ধে কথা বলা হয়েছে সেখানে আমরা এই চেষ্টা করছি যে কিভাবে যে নদী ঐ বঙ্গপোসাগরে গিয়েছে তার জলটাকে ডাইভার্ট করে নিয়ে কোথাও কিছু করা যায় কিনা সে ধরনের চিন্তা ভাবনা আমাদের মধ্যে আছে। বলতে পারেন সে চিন্তা বাস্তবে রূপ দেওয়া গেল না, কবছরের মধ্যে তা সম্ভব নয় অনেক বাধা আছে ৩০/৩২ বছর ধরে যে সমস্যা পাহাড় প্রমাণ করে তুলেছেন তার মোকাবিলা ২/১ বছরের ভিতরে হওয়া সম্ভব নয়, সেটা তাদের জানার কথা। আরেকটা কথা আমরা মাঝে মধ্যে অনুভব করি। আমাদের মধ্যে যদি কিছু ক্রটি বিচ্যুতি দেখা দেয় তাহলে রিভিউ করে সেগুলি সংশোধন করে দেবার চেষ্টা করলে ভাল হয়। জলের সমস্যা সাংঘাতিক সমস্যা জলের সঙ্কটের মোকাবিলার আপাত সুবিধা নেওয়ার জন্য আমাদের যে টেকনিক্যাল নর্মগুলি আছে সেগুলি বেঁধে দিতে পারি। অনেক জায়গায় স্যালো টিউবওয়েল

দেখেছি সেখানে সেকেন্ড লেয়ার অফ ওয়াটার সে ওয়াটারের আমরা পাইপ নিয়ে যাইনি। আপাতত যে সঙ্কট সেই সঙ্কটের মোকাবিলা করতে গিয়ে যেখানে দুটো টিউবওয়েল করার দরকার সেখানে আমরা ৪টে, ৫টা, ৬টা টিউবওয়েল করেছি সাধারণ মানুষের স্বার্থের দিকে তাকিয়ে। সেক্ষেত্রে আমরা রিভিউ করেছি যেখানে জলের স্তর নিচে নেমে গেছে কোথাও কোথাও বিশেষজ্ঞের মতে ২৫/৩০ ফুট নিচে নেমে গেছে, অভাবনীয় কান্ড অনেক জায়গায় দেখেছি। যারা প্রবীণ মানুষ তারা বলেন যে তাদের জীবনে এই সমস্ত দেখেন নি। জলের স্তর এত নিচে নেমে যাচ্ছে যে স্বাভাবিকভাবে যখন এই অবস্থা হয় তখন অনেক ডেফথে টিউবওয়েল বসানো হচ্ছে। কিন্তু তাতেও জল পাওয়া যায় নি। সেইজন্য যে নেকটিক্যাল নর্ম সেই নর্ম যাতে রক্ষা করা যায় এবং রক্ষা করে যাতে টিউবওয়েল সিংকিং এবং রিসিংকিং করা যায় তার উপর জোর দিতে চলেছি। আমরা এই সব জিনিস মাঝে মাঝে রিভিউ করি জল নিয়ে আমরা রাজনীতি করি না। কিন্তু বিরোধী পক্ষের সদস্যদের কথা জল নিয়ে রাজনীতির কথা উঠেছে। তারা নিশ্চয় জানেন আমরা যেভাবে প্রলয়ঙ্করী বন্যাজনিত বন্যা পরিস্থিতির মোকাবিলা করেছিলাম ঠিক সেইভাবে খরা পরিস্থিতির মোকাবিলা আমরা জনসাধারণ গণসংগঠন ও সরকার একযোগে করে যাব। দ্বিতীয় নম্বর কথা হচ্ছে খরার সঙ্গে পাবলিক হেলথের প্রসঙ্গ আছে। জল যখন নেমে যায় তখন নানা রকম সংক্রামক রোগ দেখা দেয়। তাই আমরা পূর্বাহ্ন এ বিষয়ে সতর্ক হচ্ছি। এবং ডিসইনফেক্ট করার ব্যবস্থা গ্রহণ করছি। পাবলিক হেলথ থেকে এন্টি কলেরা ভ্যাকসিন আমরা এক্সটেনসিভলি দেবার ব্যবস্থা করেছি। শুধু তাই সেখানে এন্টি ডিসইনফেকশন ড্রাগ যা ৮/১০ রকমের প্রয়োজন হয় এমন কি স্যালাইন পর্যন্ত সেগুলি আমরা সংগ্রহ করবার ব্যবস্থা আমরা করেছি। অর্থাৎ যেভাবেই হোক নানা রকম প্রতিষেধক ওষুধ জোগাড় করবার চেষ্টা করেছি। ১৯৭৯ সাল থেকেই খরা আরম্ভ হয়েছে বলেই আগে থেকেই আমরা এর মোকাবিলা করবার জন্য বিভিন্ন জায়গায় ঔষধ সংগ্রহ করে রাখা হয়েছে। শেষ করা হচ্ছে সকলের সহযোগিতা নিয়েই আমরা এই খরার মোকাবিলা করতে পারব বলে আশা করি।

[2-50 — 3-00 p.m.]

**শ্রী জয়নাল আবেদিন ঃ** আমি প্রথমেই বলতে চাই ফার্স্ট টু সিক্স আমরা ফার্স্ট প্যারার এক নং অ্যাকসেপ্ট করছি না। আমি মনে করি ছয়টি জেলাই নয়, পশ্চিমবাংলার আরও কিছু ব্লকে I believe over 200 blocks are affected and more than one and a half crores of people are affected আমি অনুরোধ করব ১টা ওদের প্রেস না করার জন্য। দ্বিতীয় নম্বর হচ্ছে ৭ থেকে ১২ অ্যামেন্ডমেন্ট যেটা সেটা আমি মনে করি আউট অব অর্ডার যেটা আবস্টিটিউডে আছে এবং আমার পক্ষেও সেটা গ্রহণ করা সম্ভব নয়। ১নং আমি গ্রহণ করছি না। আমি সকলের কথাই শুনলাম Sir, I choose to ignore some of the observations made but again I appreciate some of the endeavours. I reiterate that Government has risen very late to respond as these natural calamities. একথা ঠিক গত বছর খরা হয়েছিল। আমি শুনলাম ৩ তারিখের পর নাকি ২০টি বৈঠক হয়েছে। কিন্তু মানুষের মর‌্যাল এবং

সাইকোলজিক্যাল বুস্টারের জন্য পাবলিসিটি দিতে কি অসুবিধা আছে? আমি দাবি করছি আপনারা এই খরাকে রাজনীতির উর্ধ্বে রাখুন এবং ওই সর্বহারা পঞ্চায়েতকে সর্বস্ব না করে সমস্ত দলের মানুষকে নিয়ে এ সম্বন্ধে ব্যবস্থা অবলম্বন করুন এবং এসম্বন্ধে এফেকটিভ সুপারভিসনের ব্যবস্থা করুন। আমি চাই, নাম্বার ওয়ান, জেনারস গ্রাটুইসাস, রিলিফ, আমি চাই লিবারেল লোন। এখানে কোনও রকম বাধানিষেধ আরোপ করবেন না এবং কে এলিজেবেল, কে এলিজেবেল নয় এই ব্যাপারে রিল্যাকসেশন করতে হবে। আমার থার্ড পয়েন্ট হচ্ছে, শুধু কাজ দিলেই হবে না, তাদের এফেকটিভ কাজ দিতে হবে। রাধিকাবাবু বললেন ৫০০ লোক কিন্তু ৩০০ জনের কাজ আছে। আমার বক্তব্য হচ্ছে ৫০০ জন এফেকটেড হলে সকলকেই কাজ দিতে হবে, ২০০ জনকে বাদ দেওয়া চলবে না। আরেকটা অনুরোধ রাখছি যে এই সমস্যা দেওয়ার ক্ষেত্রে আপনাকে পিক অ্যান্ড চুজ এটা করলে চলবে না, আপনাকে এফেকটিভলি কমব্যাক্ট করতে হবে। সাহায্য দেবার ব্যাপারে আপনাকে এলিজিবিলিটি ঠিক করতে হবে দোজ হু আর এলিজিবল ফর গ্রান্টস তাদের আপনাকে গ্রান্ট দিতে হবে, দোজ হু আর এলিজিবল ফর গ্রাচুইটি তাদের গ্রাচুইসাস লিভ দিতে হবে, দোজ হু আর এলিজিবল ফর লোন তাদের লোন দিতে হবে। আমি আগেই একটা কথা বলেছি যে সময় আইনশৃঙ্খলা যেন বিঘ্নিত না হয় সেটা আপনাকে দেখতে হবে। খরার সময় এই যে আর্টিফিসিয়াল প্রাইস রাইস হয় এটাকে এফেকটিভলি কমব্যাকট করতে হবে। স্বাস্থ্য মন্ত্রী মহাশয়ের কটাক্ষ বাদ দিয়ে আমি আশা করব বিভিন্ন জিনিসগুলি তিনি গড়ে তুলবেন। টিউব লেয়ার, ওয়াটার সার্ভে ইত্যাদি সব ব্যাপারেই আপনাকে নজর দিতে হবে। আপনারা সমস্যার সমাধান করবেন এইজন্যই তো দায়িত্ব নিয়েছেন। মন্ত্রী মহাশয় বলেছেন তিনি পানীয় জলের ব্যবস্থা করবেন, ভাল কথা কিন্তু এই যে শ্যালো টিউবওয়েল, ডিপ টিউবওয়েলগুলো কাজ করছে সেটা কে দেখবে? স্যার, দি ডিফেক্ট অফ দিস লেফট ফ্রন্ট গভর্নমেন্ট ইজ, দেয়ার নট অনলি ইনকমপিটেন্ট বাট দেয়ার ইন্টলারেন্ট টু।

আমি মনে করি আপনাদের এর উর্ধ্বে উঠতে হবে। রাধিকাবাবু বলেছেন এ পর্যন্ত কেন্দ্রীয় সরকার নাকি এক কপর্দক দেননি। ওরা তো অনেক স্টাডি টিম পাঠিয়েছে বন্যার হিসেব নেবার জন্য এবং এখানকার সমীক্ষা করবার জন্য। আপনারা যদি এ ব্যাপারে ব্যর্থ হন তাহলে সকলের সহযোগিতা নিন এবং আমাদের বলুন যে কি করতে হবে If you fail we must criticise you. If you do good work we must come forward to help and co-operate you. We must co-operate, We want good work and we shall have to do it. যাইহোক শেষ কথা বলছি রাজনীতির উর্ধ্বে উঠে আপনারা এই খরার মোকাবিলা করুন কারণ সমস্যাটা অত্যন্ত ভয়াবহ। যারা অ্যামেন্ডমেন্ট দিয়েছেন তাঁদের আমি বলছি যতটা পারব গ্রহণ করব। আই ওয়ান্ট দি পেশেন্ট টু সারভাইভড। দি পেশেন্ট টু কাম রাউন্ড। সেকেন্ড প্যারাতে যা বলা হয়েছে সেখানে আমি তাদের অনুরোধ গ্রহণ করতে প্রস্তুত আছি।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** প্রস্তাব যেখানে সেনসারের সুর ছিল সেখানে উনি যখন মূল সংশোধনী অ্যাকসেপ্ট করলেন ইন দি ইন্টারেস্ট অফ ইউনানীমিটি তখন ঐ প্যারা ওয়ান

"Section 471".

The motion was then put and agreed to.

The question that clause VII, as amended, do stand part of the Bill, was then put and agreed to.

Schedule VIII and the Preamble

The question that the Schedule VIII and the Preamble, do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Prasanta Kumar Sur :** Mr. Speaker, Sir, I beg to move that the Calcutta Municipal Corporation Bill, 1979, as settled in the Assembly, be passed.

**শ্রী ভোলানাথ সেন ঃ** মিঃ স্পিকার স্যার, আমি শুনেছি সিলেক্ট কমিটি একটা হয়েছিল। কিন্তু সেখানে বাইরের এক ভদ্রলোক শ্রী কাপুর তাকে ইনভাইট করে সিলেক্ট কমিটি অব দি অ্যাসেম্বলি সেখানে আলোচনা করে। এটা কোনও সিস্টেম বা আইনে হল সেটা বোঝা গেল না। সেইজন্য কংগ্রেসের তরফ থেকে কংগ্রেসের সদস্যারা রিজাইন করেছিলেন। তার চেয়ে বড় কথা সিলেক্ট কমিটি যা রেকমেন্ড করেছিলেন তার অনেকগুলি বাদ গেল এবং যেগুলি রিজেক্ট করেছিলেন সেগুলির অনেকগুলি গ্রহণ করা হল। এই যদি হয় তাহলে সিলেক্ট কমিটির কি প্রয়োজন ছিল অর্থ নষ্ট করা ছাড়া। কার হুকুমে বা কার ইঙ্গিতে এটা করা হল তা বুঝলাম না। সরকার যদিও সিলেক্ট কমিটি করতে রাজি হয়েছিল। কিন্তু প্রথম থেকেই একটা অযাচিত হাত তার মধ্যে ছিল। মিঃ কাপুর প্রতিদিন এসে সেখানে কথা বলতেন। আজকে আমরা দেখতে পাচ্ছি একজন বিশিষ্ট ব্যক্তির বা স্বার্থের সুবিধা হয় নি বলে সিলেক্ট কমিটির মাধ্যমে যে জনমত হয়েছিল সেটাকে বাতিল করে দিয়ে সরকার পক্ষ থেকে দীনেশ মজুমদারের তরফ থেকে সমস্ত সংশোধনী গ্রহণ করা হল। আমার কোনও সন্দেহ নেই যে কোনও এক হুকুমনামা এসেছে যাতে মন্ত্রী মহোদয় এগুলি গ্রহণ করেন। এই বিলের কোনও ইনডেক্স নেই। একটা জিনিস দেখতে হবে কর্পোরেশনের কি দায়িত্ব আছে আমাদের অর্থনৈতিক সুবিধার দিক থেকে। তাদের অর্থ হলে তবে তারা জল দেব ময়লা সাফ করবে এবং অন্যান্য কাজ করবে। কিন্তু ট্যাক্স চাপাবার বেলায় থামবে না। টাকা নিয়ে কাজ করি বা না করি ট্যাক্স বাড়িয়ে যাব। কলকাতার প্রত্যেকটি বড় বড় রাস্তায় যেটা আগে হত না, এখন সুন্দরভাবে পাহাড়ের মতো জঞ্জাল সাজানো থাকে। কর্পোরেশনের কাজ যদি হত তাহলে ট্যাক্স দিতে লোকের আপত্তি হত না। কিন্তু কোনও উন্নতি হচ্ছে না। হকার সরানোর ব্যাপারে আমরা যে ব্যবস্থা করে এসেছিলাম আজকে শিয়ালদহ, রসা রোড শ্যামবাজার রাসবিহারী এভিনিউ ইত্যাদি জায়গায় হকাররা সব বসে আছে।

খাটাল একটা চোরের রাজত্ব হয়েছে। একবার সরানো হচ্ছে আবার এসে যাচ্ছে। এবার এই বিধানসভায় একটা কমপিটিশন হল কোনও মন্ত্রী কত বেশি ট্যাক্স বসাতে পারে। কিন্তু কি দিতে পারেন সেদিকে লক্ষ্য নেই। দুঃখের কথা অর্থমন্ত্রী প্রফেসন্যাল ট্যাক্স করলেন ৫০১

টাকা মাইনে হলেই দু টাকা করে ট্যাক্স। আর এখানে দেখছি সাড়ে চারশত টাকা যার রোজগার তাকেও প্রফেশন্যাল ট্যাক্স দিতে হবে। একটা উদাহরণ দিলে বোঝা যাবে—আইটেম ৯১ Sculptor, painter, stage or film actor or actress, magician or dancer who's annual income as such less than Rs. 5000/- অর্থাৎ কিনা যার রোজগার সাড়ে চারশত টাকা তাকে ১০০ টাকা ট্যাক্স দিতে হবে। আমাদের অর্থমন্ত্রী করেছেন যার রোজগার ৫০১ টাকা তাকে দু টাকা ট্যাক্স দিতে হবে। কিন্তু তার পরিবর্তে কি পাওয়া গেল ময়লার্র পাহাড় এবং অব্যবস্থা। এখানে দেখছি প্রপাটি ট্যাক্স বাড়ানো হবে। প্রপার্টির দাম বাড়ছে ট্যাক্স নিশ্চয় বাড়বে। কিন্তু দুঃখের কথা হচ্ছে প্রপার্টি ট্যাক্স বাড়াতে গিয়ে আমি বুঝতে পারলাম না কার উপর ট্যাক্স হচ্ছে। সি এম ডি এ হাউসিং বোর্ডের এবং সি আই টি-র যে জমি আছে তাকে এই আইন অনুসারে ট্যাক্স দিতে হবে। আইন ছিল সি আই টি উন্নয়ন করবে এবং তার রক্ষণাবেক্ষণের জন্য কর্পোরেশনকে সেটা ট্রান্সফার করে দেওয়া হবে। এবং কর্পোরেশন সি আই টিকে এই সব উন্নয়ন কাজ করার জন্য টাকা দেবে যেটা আজকে উঠে গেল। আজকে যদি, সি আই টি কোনও জমি অধিগ্রহণ করে, আজকে যদি সি এম ডি এ কোনও এরিয়া ডেভেলপ করবার জন্য জমি অধিগ্রহণ করে যেমন ইস্ট ক্যালকাটাতে হচ্ছে, আজকে যদি হাউসিং বোর্ড কোনও জমি অধিগ্রহণ করে—যেমন নর্থ ক্যালকাটা, সাউথ ক্যালকাটা এবং সল্ট লেকে হচ্ছে তাহলে তাদের টাকা থাক বা না থাক অধিগ্রহণ করবার পরই তাদের ট্যাক্স দিতে হবে। সাধারণত ট্যাক্স কখন দিতে হয়, না যখন বাড়ি তৈরি হয়ে বিক্রি হবে তখনই ট্যাক্স দিতে হয়। কিন্তু এখানে দেখছি ৩/৪ বছর আগে থেকেই ট্যাক্স দিতে হবে এবং সেটা যোগ হবে বাড়ির দামের সঙ্গে। উইকার সেকশনের জন্য যে প্ল্যান তাকেও দেখছি ৫ বা ৬ বছর অর্থাৎ যতদিন বাড়ি করতে সময় লাগবে ততদিন পর্যন্ত একটা নির্দিষ্ট রেটে ট্যাক্স দিয়ে যেতে হবে। আমি আশ্চর্য হলাম যে এই জিনিসটা আপনারা কেউ দেখলেন না, হাউসিং বোর্ড তৈরি হয়েছিল বড়লোকের জন্য নয়, এটা প্রধানত গরিবের জন্য তৈরি হয়েছিল, গরিব মানুষের জন্য, মধ্যবিত্ত মানুষের জন্য বা নিম্ন মধ্যবিত্ত মানুষের জন্য। আজকে এমনিতেই জিনিসপত্রের এত দাম যে বাড়ি তৈরি করতে প্রচুর টাকা খরচা হয়ে যায় এবং ভাড়াটেও দেখছি হাজার হাজার টাকা সেলামী দিয়ে এক বা দুখানা ঘর তারা পায়। এই মামুষগুলোর রেহাই হত এবং সেই উদ্দেশ্যই হাউসিং বোর্ড তৈরি হয়েছিল। কিন্তু সেই হাউসিং বোর্ডও যদি জমি রাখেন তাহলে তাকে ট্যাক্স দিতে হবে, সি আই টি রাস্তা করার জন্য জমি অধিগ্রহণ করে তাকেও ট্যাক্স দিতে হবে, সাইটস অ্যান্ড সার্ভিসেস—ওয়ার্ল্ড ব্যাঙ্কের যে প্রোগ্রাম, যেমন ইস্ট ক্যালকাটাতে টাউনশিপ হচ্ছে সেখানেও যদি কোনও রাস্তা হয় তারজন্য যতক্ষণ না কাজ করে হ্যান্ডওভার করা হচ্ছে কোনও মিউনিসিপ্যাল অথরিটিকে তাকেও ট্যাক্স দিতে হবে। আমরা বলি গরিব মানুষের সেবা করবার জন্য আমরা এসেছি, আমার প্রশ্ন হচ্ছে দরিদ্র মানুষের সেবা করার জন্য যদি আমরা এসে থাকি তাহলে কোনও একসেপসন নেই? যার৺৪০০ টাকা মাসে রোজগার, তাকে ১০০ টাকা ট্যাক্স দিতে হবে কিন্তু যার লক্ষ লক্ষ টাকা রোজগার তার কিন্তু ২৫০ টাকার বেশি ট্যাক্স নেই। একজন সদস্য ওখান থেকে বলছেন আমি শুনলাম, "সংবিধান"। সংবিধানে কখন বলেনি ট্যাক্স আমাকে

করতেই হবে। আমি আজ পর্যন্ত স্যার, এই কথাটা কাউকে বোঝাতে পারলাম না, অবশ্য বোঝাবার মতো লোক ওদের মধ্যে নেই। একই প্রফেশনের লোক দুবার ট্যাক্স দেবে, ৫০০ টাকার উপর যদি রোজগার হয় তাকে দুবার ট্যাক্স দিতে হবে। আমি জিজ্ঞাসা করছি সে কি কোনও ডবল বেনিফিট পেয়েছে। সার্ভিস অর্গানাইজেশন আমরা করব না, দলের লোককে চাকরি দেব, হাজার হাজার লোক তো ঢুকিয়েছেন। ব্রাহ্মণের ছেলে ঝাড়ুদার হয়ে ঢুকছে, সব খবরই রাখি কিন্তু যাদের টাকায় পোদ্দারি করছেন অর্থাৎ যাকে বলে পরের ধনে পোদ্দারি তাদের জন্য কি ব্যবস্থা করেছেন? এই যে বস্তিতে ট্যাক্স বাড়ছে তাতে বস্তির তো কোনও উন্নয়ন হচ্ছে না। আমি তো দেখছি সেই আমেরিকার পা চাটতেই হচ্ছে এবং সেজন্য ওয়ার্ল্ড টেন্ডার হচ্ছে। আমাদের এখানে ব্যারাকপুর—কল্যাণী এক্সপ্রেস ওয়েকে তৈরি করবে, মেট্রোপলিটান বাইপাশ তৈরি হচ্ছে এবং ওয়ার্ল্ড ব্যাঙ্ক তার জন্য আমেরিকায় টেন্ডার দিচ্ছে এবং আপনারা তাতে রাজি হয়েছেন। বস্তির উপর যে ট্যাক্স করছেন সেই ট্যাক্সটা দেবে কে? মালিক দেবে না বস্তিবাসী দেবে? উন্নতি করবার যে প্রোগ্রাম হয়েছে সেটা বস্তিবাসীর জীবনধারা পাল্টে দেবার জন্য। বস্তিতে যদি অসুখ হয় যদি সংক্রামক ব্যাধি হয়, খাটা পায়খানা জন্য যদি অসুখ সৃষ্টি হয় তাহলে সমস্ত কলকাতার আবহাওয়া কলুষিত হবে। কাজেই বস্তির উন্নয়ন মানে শুধু বস্তির উন্নয়ন নয়, বস্তির উন্নয়ন মানে সারা কলকাতার উন্নয়ন। তাহলে কেন এই পানিশমেন্ট? আপনাদের কর্তব্য ছিল স্যানিটারি ল্যাট্রিন দেওয়া, আপনাদের কর্তব্য ছিল রাস্তা করে দেওয়া, আপনাদের কর্তব্য ছিল জল দেওয়া এবং তাদের জন্য কিছু করা। দুঃখের সঙ্গে বলছি নিডস আমরাও তাদের দিতে পারিনি, এবং সেজন্যই বসতির জন্য প্রোগ্রাম নেওয়া হয়েছিল। বস্তিতে কে থাকে, কোনও বড়লোক থাকেনা। বস্তিতে যদি ৩ পারসেন্ট বেশি দেওয়া হয়, বস্তিতে যদি ভাড়া বাড়ানোর উদ্দেশ্য হয়, ট্যাক্স বাড়ানোর উদ্দেশ্যে হয়—নিশ্চয় বস্তির মালিক দেবে না, হয় ঠিকা টেন্টেট জমির মালিক ঠিকা টেনেন্টদের কাছ থেকে নেবে আর ঠিকা টেনেন্ট নেবে বস্তিবাসীর কাছ থেকে। আপনারা ৪০ পারসেন্ট ট্যাক্স বাড়িয়েছেন, ৪০ পারসেন্ট ট্যাক্স কথায় খুব ভাল কিন্তু ৪০ পারসেন্ট ট্যাক্স যেটা সেখানে অ্যানুয়েল ভ্যালুয়েশন নয়, রেন্ট্যাল বেসিসে—লোকে আর কি বাড়ি করবে? কলকাতায় যেখানে গৃহ সমস্যা এত বেশি যে মানুষ যা খুশি অনেক সময় ভাড়া নেয়—সেই কলকাতার মানুষের উপর এই সম্পত্তির উপর প্রতিদান কিছু না দিয়ে কোনও উন্নতি না করে, ময়লা স্তুপাকার রেখে দিয়ে, রাস্তা সাফ না করে, জল দিতে না পেরে হয়ত বলবেন মাননীয় মুখ্যমন্ত্রী বিদ্যুৎ দেয়না আমি কি করব? কিন্তু সে আপনারই কলিগ, জল দিতে না পেরে কোনও কাজ করতে না পেরে ট্যাক্স বেড়ে গেল। লোকে কি আর বাড়ি করবে, এখন যে নতুন বাড়ি করবে সে এখানে নয় এই টাকা কেন দেবে, বম্বেতে বেশি পাবে, দিল্লিতে বেশি পাবে। এখানে আমাদের অ্যাক্ট আছে, ওয়েস্ট বেঙ্গল টেন্যান্সি অ্যাক্ট যেটা আছে তাতে কেউ কাউকে সরাতে পারবে না, কিন্তু দেখলাম তাদের বেলায় ট্যাক্স অ্যাকচুয়াল রেনটেড। কিন্তু সেই লোক কি আর বাড়ি করবে—আর বাড়ি করবে না। আর যদি বাড়ি না করে তাহলে ক্ষতিটা কার, ক্ষতি সমস্ত সমাজের, ক্ষতি পশ্চিমবঙ্গের ক্ষতি। মানুষ যদি এখানে বস্তি না করতে পারে, কলকারখানা কি করে চলবে, ব্যবসা বাণিজ্য কি করে চলবে বাড়ি যদি না পায় কে এখানে আসবে।

প্রোডাকশনের ইনফ্রাস্ট্রাকচার যেমন রোড, প্রোডাকশনের ইনফ্রাস্ট্রাকচার তেমনি ঘর, গৃহ। তাই আবাসন পর্ষদ করা। আবাসন পর্ষদের উপর ট্যাক্স, গভর্নমেন্টের আন্ডার টেকিং তার উপরও ট্যাক্স, গভর্নমেন্টের আন্ডার টেকিং তারা ইনকাম ট্যাক্স দেয় না, তার কারণ সেটা ইনকাম করবার মতো জিনিস নয়। ইনকাম ট্যাক্স ছাড় দিয়েছে কিন্তু আপনারা ছাড় দিচ্ছেন না। এটা কি নিয়ম আমি বুঝতে পারছি না। এই নিয়ম যেটা হচ্ছে এই নিয়মে কার উপকার হবে। আমি দেখলাম ওয়াটার সাপ্লাইয়ের জন্য আলাদা টাকা রাখবেন, আপনারা টাকা রাখবেন সুয়রেজের জন্য রোডের জন্য আলাদা টাকা রাখবেন ভাল কথা, ওয়ার্ল্ড ব্যাঙ্ক বলেছে আপনাদের আর উপায় কি? কিন্তু রাখবার পর আপনারা কি ভায়াবেল করতে পারবেন। জলের মিটার করবার ব্যবস্থা আছে দেখলাম কিন্তু আপনারা কি যে যত বেশি জল কনজিউম করবে, তার কাছ থেকে তত বেশি টাকা আদায় করবার জন্য প্ল্যান নিচ্ছেন এটা কি পসিবল, সেই টাকা সেই খাতে রাখবেন। সেই টাকা পুরোটাই মাইনে বাবদ খরচা না করে অন্য জায়গায় খরচ না করে জলের জন্য খরচ এবং জল নিষ্কাশনের জন্য খরচ যদি করেন তাহলে খুশি হব। কিন্তু এই যে শেষদিনে শেষ বিল মানুষের জীবনে বোধ হয় উটের পিঠে বোঝার উপর শাকের আঁটির মতো এসে দাঁড়িয়েছে। প্রত্যেকটা জিনিসের দাম বাড়ছে, কমানোর ক্ষমতা আপনাদের নেই, বিদ্যুৎ কমে যাচ্ছে, মুখ্যমন্ত্রী কিছু বলতে পারছেন না, বিদ্যুৎ কমে যাচ্ছে উৎপাদন কমে যাচ্ছে জিনিসের দাম বাড়ছে, বেকারি বাড়ছে ট্যাক্স বাড়ছে—মানুষকে গৃহহারা করে দিয়ে যাচ্ছে—এই যে করছেন আর সব চেয়ে মজা হল এই যে আপনারা কেউ কিছু বুঝতে পারেন না। আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে কি বলব, উনি কিছুই বোঝেন না, আপনাদের মধ্যেও কেউ কিছু বোঝেন না। এই বিধানসভার এবারকার ইতিহাস হল খালি মানুষের উপর ট্যাক্স, ট্যাক্স ট্যাক্স চাপানো। কোনও অ্যাচিভমেন্টের কোনও হিসাব পাইনি, আমরা জানি কলকাতার নাগরিকদের সম্বন্ধে আপনারা চিন্হিত নন, যেটা চিন্হিত সেটা হচ্ছে দলের লোকদের খাওয়াব কি করে। শেষ কথা বলে যেই আপনারা অ্যাসেসমেন্টের জন্য সেপারেট বডি করছেন, খুব ভাল কথা কিন্তু আমি অলরেডি খবর পেয়েছি যে সি পি এমের ক্যাডারদের বাড়ি বা তাদের লিডারদের বাড়ি কম করে অ্যাসেসমেন্ট করা হচ্ছে, এবং সি পি এম না হলে বেশি অ্যাসেসমেন্ট হচ্ছে এই কয়েকটি কথা বলে মাননীয় স্পিকার মহাশয়কে ধন্যবাদ দিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সন্দীপ দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যেভাবে থার্ড রিডিং আরম্ভ হয়েছিল তাতে আমার একটু আপত্তি ছিল। এই বিল যখন এল তখন ৩৫৪টি ক্লজ এবং এ থেকে জেড পর্যন্ত যেভাবে অ্যামেন্ডমেন্ট দীনেশবাবু দিলেন এবং ভবিষ্যতে যেভাবে আনবেন এবং ক্লজ ও সাবক্লজ অ্যানেকসিতে যোগ করে যেভাবে বিল মন্ত্রী মহাশয় উত্থাপন করলেন তাতে ২/৩ দিন সময় দিয়ে এটা আরম্ভ করলে ভাল হত। দীনেশবাবু যেভাবে অ্যামেন্ডমেন্ট দিলেন তাতে মনে হয় মন্ত্রী মহাশয়ের একমাত্র অপজিশন তিনি। অর্থাৎ এতে মনে হচ্ছে সরকার পক্ষ ভালোভাবে বিলটি পড়েননি। বিলটি সিলেক্ট কমিটিতে দেড় বছর ছিল। সেখানে অনেক বিশেষজ্ঞদের ডাকা হয়েছিল। ভোলাবাবু একজন ভদ্রলোকের কথা বললেন যিনি সাই জৈনের একজন এক্সপার্ট হিসাবে ছিলেন। তিনি প্রথম হাউসে যা প্লেশ করা হয়েছিল তারপর সিলেক্ট

কমিটি সমস্ত কিছুর পরিবর্তন করেদিলেন, দীনেশ বাবু আরেকবাবু পরিবর্তন করলেন, আরেকবার সাই জৈনের এক্সপার্ট ওপিনিয়ন রিফিল করলেন। আবার হয়তো কোনও ট্যাক্সেশনের ক্ষেত্রে কোনও ইন্ডাস্ট্রিয়াল হাউসে এক্সপাট হয়তো নতুন করে সাজেশন দিলেন যাতে দীনেশবাবুকে দিয়ে আদ্য পান্ত পরিবর্তন করবার প্রয়োজন অনুভব করলেন। এইভাবে পরিবর্তন করলে সিলেক্ট কমিটি বারবার ভবিষ্যতে আর থাকবে না। সিলেক্ট কমিটির রিপোর্ট একেবারে পরিবর্তন করবার নজির এই হাউসে আর আছে কিনা জানিনা। এই বিলটি পাস হবার সঙ্গে সঙ্গে এর আইন হবে তার দ্বারা ক্যালকাটা কর্পোরেশন পরিচালিত হবে। অর্থাৎ ক্যালকাটা মিউনিসিপ্যাল অ্যাক্ট অব ১৯৫১ বাতিল বলে গণ্য হবে। কিন্তু বিভিন্ন ক্লজে দেখলাম যার স্পেসিফিক রেফারেন্স থার্ড রিডিংয়ে প্রয়োজন নেই। কিন্তু মনে হচ্ছে নতুনভাবে রুলস ফ্রেম করতে হবে, বাই লজ আসবে। ১৯৫১ সালের আইনে যতগুলি বাই লজ আছে তার সঙ্গে কোনও সম্পর্ক নেই। আমার আশঙ্কা হচ্ছে রুলসগুলি কিভাবে হবে সেই সম্পর্কে ইঙ্গিত না থাকায় এর ফ্যাংশানিয়ের ক্ষেত্রে সন্দেহ দেখা দিতে পারে। রুলস এবং বাই লজ তৈরি হতে নিশ্চয় কিছু সময় লাগবে। এবং ১৯৫১ সালের আইনের আর কোনও রেলিভ্যান্সি থাকবে না। কাজেই কর্পোরেশনের ফ্যাংশানিংয়ের ক্ষেত্রে কিছু কিছু অসুবিধা হতে পারে বলে মনে হচ্ছে। এত বড় বিল সিলেক্ট কমিটিতে এতবার পরিবর্তন এবং তারপরে দীনেশবাবু অ্যামেন্ডমেন্ট দেখে একটা কথা আমার মনে হচ্ছে—কনস্টিটিউয়েন্ট অ্যাসেম্বলিতে যখন ভারতের সংবিধান সম্পর্কে আলোচনা চলছিল, তখন খসড়া প্রণয়ন কমিটির সভাপতি বিশিষ্ট আইনজীবী বি আর আম্বেদকর মন্তব্য করেছিলেন—কোনও সংবিধানের কোনও আইন অ্যাজ সাচ খারাপ নয় এবং প্রসঙ্গত তিনি বলেছিলেন ভাললোক যদি সেটাকে ইমপ্লিমেন্ট করতে যায় এবং আর যদি খুব ভাল লোকের হাতে পড়ে তবে খারাপ আইনকে প্রয়োগ না করে, সেটাকে ভাল করে ব্যবহার করা যায়, আর খারাপ লোকের হাতে পড়লে ভাল আইনও খারাপ হয়ে যায়। এটা ছিল মিঃ আম্বেদকরের মন্তব্য। আমরা দেখেছি ভারতের সংবিধানকে জরুরি অবস্থায় সময়ে কাজে লাগানো হয়েছিল, মিসা এবং প্রাসঙ্গিক আইনগুলিকে এবং ফাইনালি কনস্টিটিউশনকে কিভাবে হিটলার কাজে লাগিয়েছিল সেটা দেখেছি। কর্পোরেশনের এই কাঠামোর মধ্যে কি ধরনের ত্রুটি বিচ্যুতি ফাংশনিং-এর মধ্যে রয়েছে, তার যদি কোনও মৌলিক পরিবর্তন না হয়, ফিফটিওয়ান অ্যাক্টের চেয়ে উন্নততর একটা আইন করলেই কর্পোরেশনের ফাংশনিং ইমপ্রুভ করবে, সেটা মনে করতে পারছিনা। এখন কর্পোরেশন অ্যাক্ট যেভাবে রয়েছে এবং যা হতে যাচ্ছে, তাতে সেটা আটকানো যাবে না। কতকগুলি জিনিস থাকা উচিত ছিল। যেমন মাননীয় মন্ত্রী মহাশয় জানেন অনেক আনঅথরাইজড বিল্ডিং হচ্ছে, আমি দরগা রোডের স্পেসিফিক কেস দিচ্ছি, সেখানে ৯০টি কেসে পার্টি ইন পাওয়ারের সাপোর্ট নিয়ে, তাদের কাউকে ধরাধরি করে, ভি আই পি ইনভলভড আছেন, এই ৯০টি ঘটনা ঘটেছে। মন্ত্রী মহাশয় যদি বলেন তো আমি তালিকা দিতে পারি, তবে এই মুহূর্তে সেই তালিকা আমার কাছে নেই। আমি শুনেছি সত্য মিথ্যা কিছু বলতে পারি না, কয়েকটি স্পেসিফিক কেস দিতে পারব যেখানে আমি জানি আনঅথরাইজড বিল্ডিং করেছে অনডিউ ইনফ্লুয়েন্স করে। প্রশ্ন হচ্ছে অ্যাক্টের মধ্যে যদি ডিমোলিশ করার জন্য প্রভিসন না থাকে, ইল্লিগাল বিল্ডিংকে

ইল্লিগালাইজ করা হবে এবং তাহলে বহু ব্যবসায়ী আছে, বহু ভি আই পি আছে তারা বহু কনস্ট্রাকশনকে আনঅথরাইজড বিল্ডিংকে লিগেলাইজ করে নেবে যদি অ্যাক্টের মধ্যে পেনাল মেজার না থাকে। যদি কর্পোরেশনের ডিমোলিশ করার অধিকার থাকে তবে এই ধরনের বিল্ডিং কনস্ট্রাকশন বন্ধ হতে পারে। আর একটা কথা বলব। এটা সাজেশন, যদি বিল্ডিং-এর ব্যাপারে কমপ্লেন লজ হয়, সে সম্বন্ধে ২৪ ঘণ্টার মধ্যে অনুসন্ধান করা উচিত এবং এই ব্যাপারে স্পেসিফিক সাজেশন হচ্ছে রুলগুলি এইভাবে ফ্রেইম করবেন যে, আমি মন্ত্রী মহাশয় সাজেশন দিচ্ছি, পরামর্শ দিচ্ছি ২৪ ঘণ্টার মধ্যে অন দি স্পট এনকোয়ারি করার ব্যবস্থা করবেন এবং যেভাবে কমপ্লেন এসেছে, ফটো তোলার সঙ্গে সঙ্গে যদি দেখা যায় তা সত্য তাহলে সঙ্গে সঙ্গে গার্ড বসাবেন এবং তারপরেও যদি দেখা যায় যে কনস্ট্রাকশন ওয়ার্ক প্রসিড করছে, তাহলে তাদের বিরুদ্ধে ড্রাস্টিক অ্যাকশন নেওয়া উচিত। সুতরাং বিল্ডিং ডেমোলিশ করার ক্ষমতা যদি কর্পোরেশনের না থাকে তবে এই ধরনের বিল্ডিং কন্সট্রাকশন বন্ধ করা যাবে না। ওয়াটার ওয়ার্কস ডিপার্টমেন্ট সম্পর্কে অনেকগুলি ভালভাল কথা হয়েছে যেমন ওয়াটার মিটার বসাবেন, বাড়িগুলিতে ওয়েল অথবা টিউবওয়েল বন্ধ করে দেবেন, এই অধিকার কর্পোরেশনের ক্ষমতার মধ্যে রাখছেন। কিন্তু কর্পোরেশন ওয়াটার সাপ্লাই যদি ইমপ্রুভ না করেন তাহলে, আমাদের বাড়িতে কর্পোরেশনের জল পাই না বহুদিন, এই ধরনের বহু বাড়ি আছে যেখানে কর্পোরেশনের জল পাওয়া যায় না। কাজেই এই ধরনের প্রভিসন রাখা রিডান্ড্যান্ট হয়ে যায়। কাজেই কর্পোরেশনের সাপ্লাই সার্ভিস যদি ইমপ্রুভ না করেন তো এই ক্লজগুলি সমস্তই রিডান্ড্যান্ট হবে, এগুলির জনজীবনের সঙ্গে কোনও সম্পর্ক থাকবেন। তারপরে ওয়াটার ওয়ার্কস রিজার্ভার আগে একটা কেউ ঢুকতে পারত না প্রোটেক্টেড এরিয়ায় ছিল. এখন কিন্তু বাইরের লোক সেখানে ঢুকতে পারে একে ওকে ধরব, নানা ধরনের লোক সেখানে ঢুকে এবং এমনও হয় যে সেডিমেন্টেশন ট্যাঙ্কে ঢুকে স্নান করে আসছে, মাছ ধরছে এবং সেখানে একবার যদি কেউ মাছ ধরে তো জলটা নাড়া খায় এবং সেই জলকে তখন রেগুলার পজিশনে আনতে কর্পোরেশনের কয়েক লক্ষ টাকা খরচ হয়ে যায়। কাজেই এবিষয়ে যদি চেক করার ব্যবস্থা না করা যায় তাহলে শুধু আইন পাস করে কিছু হবে না। সেখানে বাইলস এবং রুলসগুলি যদি সেইভাবে ফ্রেম না করা যায় তাহলে এই অ্যাক্টের কোনও কার্যকারিতা থাকবে না, যদিও এই অ্যাক্টের মূল উদ্দেশ্যকে সমর্থন করে আমি সেদিন বক্তৃতা দিয়েছিলাম। তারপর ট্যাক্সেশন সম্পর্কে আমি বিস্তারিত আলোচনায় যাচ্ছি না। কারণ একটা ট্যাক্সেশন এনকোয়ারি কমিটি হয়েছে। সেখানে জনপ্রতিনিধিদের বক্তব্য যাতে পৌঁছাতে পারে এবং সকল দলের সদস্যদের সাথে যুক্ত থেকে সেই ট্যাক্সেশন এনকোয়ারি কমিটি যাতে কাজ করতে পারে সেদিকে দৃষ্টি দেবার জন্য মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি অনুরোধ করছি। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শশাঙ্কশেখর মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিধানসভার এই অধিবেশনের সংক্রান্তির দিনে মাননীয় পৌরমন্ত্রী মহাশয় যে বিল আগেই এনেছিলেন সেই বিলের শেষপর্বের আলোচনা হচ্ছে, আমি সেই আলোচনায় অংশ গ্রহণ করে কয়েকটি কথা বলতে চাই। স্যার, কলকাতা কর্পোরেশনের ব্যাপারে দেখছি ডাক্তারবাবু সোচ্চার হয়েছেন। স্যার, কলকাতা

কর্পোরেশনের নামে ওখানে সাইনবোর্ড টাঙ্গানো থাকতো চোরপোরেশন। কর্পোরেশন মানেই করাপশন। কর্পোরেশন মানে চাদর বেঁধে দিয়ে চলে যেত এই ছিল অবস্থা। স্যার, ডাঃ জয়নাল আবেদিন সাহেবকে অনেকদিন ধরেই দেখছি, উনি অনেক স্পষ্ট কথা বলেন, কটু কথাও বলতে পারেন। **(ভয়েস ঃ মিষ্টি কথাও বলেন।)** না, মিষ্টি কথা একটাও বলতে পারেন না। আর স্যার, আমি মিনতি সহকারে বলছি, আল্লাতাল্লা ওর কণ্ঠস্বরের মধ্যেও মিষ্টতা দেননি। আজকে আমি স্যার, আপনার মাধ্যমে ওকে জিজ্ঞাসা করি, বলুন, কলকাতার চেহারাটা পাল্টেছে কিনা? জানি সত্য কথা বললেন না কিন্তু একটু চিন্তা করুন শিয়ালদহের স্টেশনের অবস্থা যা ছিল তার থেকে পাল্টেছে কিনা। যদিও উনি গাড়িতে করে যাতায়াত করেন তবুও সেখানে যা অবস্থা ছিল বা হাওড়া স্টেশনের যে অবস্থা ছিল সেটা পাল্টেছে কিনা তা একটু চিন্তা করুন এই অনুরোধ করব। অবশ্য জানি উনি দেখেও দেখবেন না, কারণ ওদের সত্য কথা বলতে বাধা আছে। এই নতুন যে এনসাইক্লোপিডিয়া বিলটি এসেছে এতে নানা রকম পরিবর্তনের কথা আছে, শুধু মিউনিসিপ্যালিটির ব্যাপারে নয়। কোনও প্রতিষ্ঠান অধিগ্রহণের ব্যাপারে, ইউনিভার্সিটি অধিগ্রহণের ব্যাপারে অথবা অন্য কোনও প্রতিষ্ঠান অধিগ্রহণের ব্যাপারে যখনই এসেছে তখনই ওদের ঘ্রাণ শক্তি এত তীব্র যে আমাদের কোনও ঘ্রাণ শক্তি খুঁজে পাওয়াই যায়নি এবং সেখানে ওরা তীব্রতার সমালোচনা করেন। হাউসের একজন বৃদ্ধ মেম্বার হিসাবে আমি এই কথা বলব কলকাতা কর্পোরেশনের চেহারা পরিবর্তন করার জন্য বিলের মধ্যে নানা রকম ধারা লিপিবদ্ধ করা হয়েছে। এখানে ট্যাক্সের কথা রয়েছে, ওয়াটার ওয়ার্কসের কথা রয়েছে। ওদের একনায়কতন্ত্রের ভাবধারাকে ভেঙ্গে দিয়ে সমস্ত জায়গায় ক্ষমতার বিকেন্দ্রীকরণ করা হয়েছে। যেমন কর্পোরেশনে মেয়র ইন কাউন্সিল হয়েছে এবং কর্পোরেশনের চেয়ারম্যান ইত্যাদি এই সমস্ত জিনিসগুলি করা হয়েছে। এটা কি ক্ষমতা কুক্ষিগত করার জন্য হয়েছে? সমস্ত জায়গায় ক্ষমতা বিকেন্দ্রীকরণ করার জন্যই এটা হয়েছে। আমি এম এল এ হয়েছি, ডাঃ জয়নাল আবেদিন সাহেব তো মন্ত্রী হয়েছিলেন ওরা কি এই জিনিস কোনদিন চিন্তা করেছিলেন? সত্যিকারে এই বিলের দ্বারা ক্যালকাটা কর্পোরেশনের উন্নতি করার চেষ্টা করা হয়েছে। কাশীতে যারা গেছেন তারা জানেন সেখানে পিলগ্রিমেজ ট্যাক্স আছে আমাদের ক্যালকাটা কর্পোরেশনে কিন্তু সেটা নেই। গঙ্গাসাগর, কালীঘাটে সারা ভারতবর্ষের মানুষ আসে তীর্থ করতে, আমরা কিন্তু তাদের কাছ থেকে কোনও ট্যাক্স নিই না। ওখানকার একজন ব্যারিস্টার, তিনি আবার মন্ত্রীও ছিলেন, তিনি বলে গেলেন ট্যাক্সের উপর ট্যাক্স চাপানো হচ্ছে। ভাল জমাকাপড় পরতে হলে দাম দিয়ে তো কিনতেই হবে। ওদের আমলে বড়লোকেরা ট্যাক্স বাকি রেখেছে এবং ওদের তলে তলে ইলেকশনের জন্য টাকা দিয়েছে এবং বহু জায়গায় ঘুস নিয়ে কিনে নিয়েছে, আমরা সেটা চাই নি। আমরা চাই প্রকৃত জায়গায় হিসাব নিকাশ করে কর্পোরেশনকে নতুন করে ঢেলে সাজাতে এবং তারই জন্য এই বিল এনেছি। ১৯২৯ সাল থেকে আমি এই কলকাতার শহরে আসা যাওয়া করছি। আমি জানি ১৯৮০ সালে কলকাতার কি উন্নতি হয়েছে এবং উন্নতি যে হয়েছে এটা মিথ্যা কিছু নয়। আমি ট্রেজারি বেঞ্চের লোক বলে ভাবাবেগে কিছু বলছি না। আপনাদের মতো নাস্তিক আমি কই, আপনাদের মতো অস্বীকার করার চরিত্র আমার নয়। এই বিলের

মাধ্যমে রাস্তার উন্নয়ন হবে, ট্যাক্স ঠিকমতো কালেকশন হবে। Law cannot be complete for all ages to come. এ কথা সকলে জানেন যে এই পরিবর্তন হয়ত পরে হতে পারে। কিন্তু এখানে এই বিলকে যদি কোনও লোক সমর্থন না করেন তাহলে আমি বলব যে তিনি কলকাতাকে ভাল বাসেন না, কর্পোরেশনের উন্নতি চান না। তিনি চোরপোরেশন এবং করাপশনকে সেখানে বজায় রাখতে চান। এই বিলকে যিনি অপোজ করছেন, তার এটাই হচ্ছে উদ্দেশ্য। এই কথা বলে এই বিলকে সর্বান্তকরণে সমর্থন করে এবং যিনি এই বিল এনেছেন তাকে আন্তরিক ভাবে ধন্যবাদ দিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিলের ফার্স্ট রিডিংয়ে আমার বক্তব্য আমি রেখেছি। আমি আশা করি মন্ত্রী মহোদয় যে বিষয়গুলি আমি উত্থাপন করেছিলাম তার জবাব তিনি দেবেন। শুধু আজকে তার কাছে সরাসরি প্রশ্ন—সরকারি তরফে ১২০টি অ্যামেন্ডমেন্ট দিয়েছেন—আপনাকে প্রশ্ন করতে চাই যে when did it come in your mind that the legislation as reported by the Select Committee should be amended now ? এটা কখন আপনার মনে হয়েছে? এর প্রয়োজনীয়তা কখন অনুভব করেছেন যে সিলেক্ট কমিটির রিপোর্টের পরেও এই বিল এত রুগ্ন this is to indicate that 120 dialysis from Government side. It is not a matter of joke. তারমানে কি আমরা ধরে নেব, আই অ্যাপ্রিসিয়েট ইওর এনডেভর, আজকে কি মনে করব legislation has come with half hearted attention এটা কি আজকে মনে করার কারণ হবে না? সেদিন যে এফোর্টের কথা ভেবেছিলাম, যে আর্নেস্ট এফোর্টের কথা ভেবেছিলাম, এখনও it has not received your deep attention. এটা যদি ডেফার্ড হত তাহলে ১২০ জায়গায় হয়ত ২ শত অ্যামেন্ডমেন্ট দিতেন, দ্যাট মিনস আপনি একম একটা পিস অব লেজিসলেশন এনেছেন যেটা still receiving support and ceramine from different angles সে জন্য আপনার কাছে দাবি করেছিলাম যে আপনি কিছু মানুষের সঙ্গে পরামর্শ করুন সিটিজেনদের সঙ্গে পরামর্শ করুন, জনমত সংগ্রহ করুন। আপনি অ্যাপেনডিক্স ৩তে কিছু মানুষের নাম উল্লেখ করেছেন, যাদের সঙ্গে পরামর্শ করেছেন। আমরা কৌতুকের সঙ্গে লক্ষ্য করেছি যে আপনার এই এতবড় লেজিসলেশন, এর মিউনিসিপ্যালিটির কর্তব্য, স্বাস্থ্য সংক্রান্ত নয়। আপনি হেলথ কিম্বা মেডিক্যাল সার্ভিস কিম্বা প্রিভেনটিভ মেডিসিন কিম্বা সোসাল মেডিসিন ইত্যাদি এই জাতীয় এক্সপার্টদের মতামত গ্রহণ করেন নি। আপনার যে লিস্ট আছে অ্যাপেনডিক্স ২-তে আমরা এমন কোনও ব্যক্তি দেখছি না যারা expert in public health, expert in preventive medicine, expert in social medicine. অথচ মিউনিসিপ্যালিটি কিম্বা পৌর প্রতিষ্ঠানের প্রাথমিক কর্তারা নাগরিকদের স্বাস্থ্য দেখা, নগরবাসীদের স্বাস্থ্য দেখা। সেই দিক থেকে আপনি যে সংকলন দিয়েছেন তাতে এই পরিবর্তন পেলাম না। নেক্সট আমি সেদিন যে বক্তব্য রেখেছিলাম, আমি ধরে নিচ্ছি যে আপনি আরনেস্টলি চেষ্টা করছেন কলকাতাকে বাসযোগ্য করার জন্য অতঃপর কলকাতার ডেভেলপমেন্ট হবে, প্ল্যান্ড ডেভেলপমেন্ট হবে, ইর‍্যাটিক ডেভেলপমেন্ট হবে না, আনপ্লানড ডেভেলপমেন্ট হবে না। কিন্তু আপনার এই লেজিসলেশনের আপনি এই বিধান তো রাখেন নি, সন্দীপবাবু

সমালোচনা করলেন, আনঅথরাইজড কনস্ট্রাকশন সম্পর্কে হোয়াট ইজ দি পেনাল্টি? আপনি ইনসেনটিভ দিচ্ছেন, রিবেট দিচ্ছেন ফর টাইমলি পেমেন্ট অফ অল শিডিউল্ড পেমেন্ট। কিন্তু অন্যদিকে পেনাল্টিটা কোথায়? আর একটা প্রশ্ন হচ্ছে পাবলিক অর্ডার। আপনি পাবলিক অর্ডারে শুধু ইংরাজিতে স্যাল বলে ছেড়ে দিচ্ছেন। পুলিশ কমিশনার কলকাতা নগরী প্রায় অশান্ত হয়ে উঠেছে। এখানে আইনশৃঙ্খলার প্রশ্ন আসবেই যতই অ্যালার্জি থাকুক। আপনি শুধু স্যাল বলে ছেড়ে দিয়েছেন পাবলিক অর্ডার মেনটেনেন্স-এর জন্য, কিম্বা এই বিলের ধারাগুলি প্রয়োগ করার জন্য। কিন্তু পুলিশ অফিসার যদি defy to obey and oblige the authority of the corporation. তাহলে কি হবে সে কথা এখানে বলা নেই। তাহলে কি হবে? কিন্তু এতে বলা নেই। অনেকগুলো ধারায় দেখলাম আপনি সরকারি কর্মচারিদের এতে জড়িত করেছেন। কিন্তু এরা যদি ডিফাই করে কর্পোরেশন অথরিটিকে পেনাল মেজার এই কথা বলা নেই। সেই জন্য বোধ হয় একটা প্রকৃষ্ট ব্যবস্থা থাকতো, অ্যাট লিস্ট অ্যাট পাবলিক হেলথ মেডিকেল স্কীমে এই চাপ্টার যেটা দিয়েছেন এতে স্বাস্থ্য মন্ত্রী দিতে পারতেন। এবং প্রায়ই অভিযোগ করে থাকেন গ্রামে ডাক্তার যেতে চায় না। তার মানে শহরে এটা ভীড় করছে। আপনি কর্পোরেশনের এবং পাবলিক হেলথে সরকারি দপ্তরে ছেড়ে ডেপুটেশনে এক্সপার্ট এবং এই জাতীয় পাবলিক হেলথ অ্যান্ড প্রিভেনটিভ মেডিসিনের মানুষ নেওয়ায় ব্যবস্থা কি রেখেছেন, হেয়ার ইজ দি স্কান অব ডেপুটেশন? ডেপুটেশনের ব্যবস্থা নেই। যদি শহরে চিকিৎসকরা ভীড় করে থাকে তাদের সামনে একটা সুযোগ ছিল সরকার ডেপুটেশনে তাদের গ্রামে ডিসেন্ট্রালাইজ করতে পারতেন যেখানে গ্রামে হসপিটাল অ্যান্ড হেলথ সেন্টার উইল বি আনম্যান্ড। আমি সেদিক থেকে কর্পোরেশনের মেডিকেল ডিপার্টমেন্ট, স্যানিটেশন ডিপার্টমেন্টকে কাজে লাগাতে চায়নি। আপনার কাছে সেদিন আমি প্রশ্ন তুলেছিলাম অ্যানিম্যালস অ্যান্ড বার্ডস সম্বন্ধে। একটা টিয়া পাখী রাখলে কত ট্যাক্স নিতে হবে এই কথা বলতে হবে। কলকাতায় তো রথের বাজার হলেই আষাঢ় মাস রথ তখন রথের মেলা হবে। অসংখ্য রকম পাখী বিক্রির জন্য আসে, তাদের কেনায় কি বিধান করবেন আপনি তো অ্যানিম্যালস অ্যান্ড বার্ডস বলেই ক্ষান্ত। রথের একটা মেলা বসবে যারা পাখী কিনবে কি ট্যাক্স দেবে? আপনি বলেছেন কুকরের গলায় একটা মেটাল বেঁধে রাখতে হবে। এটা কি পাখীদের বেলাতেও বেঁধে রাখতে হবে? অন্য দিকে দেখছি এবং আপনি জানেন এখানে অসংখ্য খাটাল আছে। এই খাটালগুলো রিমুভ করার জন্য আপনি এবং অ্যানিম্যাল হাসবান্ড্রি দপ্তর যৌথ উদ্যোগ দিয়ে খাটালগুলোকে একটা জায়গায় সিমপ্লিকেট করতে পারছেন কিনা, যেটা হরিণঘাটা এবং কল্যাণীতে করার চেষ্টা হয়েছিল ১০ হাজার গরু মোষের একটা অ্যাকোমোডেশন প্রাইভেট ওনারশিপ যাদের কাছে সেখানে কোথায় সেটা দেখতে পাচ্ছি না।

আপনি এক জায়গায় বলেছেন এই আইনে কেউ যদি আনঅথরাইজড অ্যানিম্যাল রাখে it will be treated a nuisance—that this nuisance must be removed. কিন্তু তার পেনাল্টি কি? যেখানে আনঅথরাইজড খাটাল অসংখ্য আছে—এইগুলো কবে যাবে? আপনি তো জানেন এই খাটালগুলো সম্বন্ধে—খাটাল আর নুইসেন্স ইন দি সিটি। আপনাকে আর একটা কথা বলতে চাই ঐ অ্যানিম্যাল রেসস্ট্রিকশনের কথা আছে, না কাউজ অ্যান্ড

বাফালোজ সম্পর্কে আছে। আবার রেস্ট্রিকশন অন অ্যাস অ্যান্ড আদার এনিম্যাল অ্যাসেস কর্পোরেশন আইন ছিল, যেখানে কাউড রাখা একটা নুইসেন্স সেখানে কিছু গাধা পালতে শুরু করে দিন। এই রকম অবস্থা আমরা অতীতে দেখেছি। সেই ক্ষেত্রে আপনার বিধান কি, কর্পোরেশন কি, পেনল্টিটি কি, ফোর্স অব ল কি এই খাটালগুলো রিমুভ করার ব্যবস্থাগুলো কোথায় সেটা আমি জানতে চাই। ট্যাক্সেশন সম্বন্ধে সেদিন বলেছি। ট্যাক্সেশন এটা এক্সসেসিভ, দপ্তর মতো আসে। প্রাইস রাইজ হচ্ছে, তারপরই একাধিক ট্যাক্সেশন একাধিকবার ঘটে বার বার। আপনি বিবেচনা করবেন সেদিন আমি আপনার কাছে রেখেছিলাম, এটা একটু কনসিডার করার সময় এসেছে। ১৬৯ টু ১৮২ এই দুটো হচ্ছে ট্যাক্সেশনের ক্লজ। এটা একটু দেখবেন, আই অ্যাম নট এ ক্যালকেসিয়াল, যাতে ডিরেক্ট এফেক্ট করবে। সরকারে নতুন কেউ এসে নতুন ট্যাক্সেশন করতে হবে এই পলিসিটা খুব মারাত্মক। রিসোর্স মবিলাইজেশন অ্যান্ড ট্যাক্সেশন—ইফ র‍্যাশনাল ট্যাক্সেশন, এই দুটোর মধ্যে পার্থক্য আছে। আজকে অন্যদিকে আপনাকে আর একটা জিনিস দেখার জন্য বিশেষ ভাবে অনুরোধ করছি। সেটা হচ্ছে ক্যালকাটা পাবলিক ট্রান্সপোর্ট সিস্টেম। এটা একটা মারাত্মক অবস্থা দাঁড়িয়েছে, আপনি এটা অন্তত একটু বিবেচনা করে দেখবেন। আপনি এবং ট্রান্সপোর্ট মিনিস্টার এক সঙ্গে বসে কি করে ইমপ্রুভমেন্ট করা সম্ভব, কিভাবে ন্যাশলাইজড করা যায় সেটা একটু আলাপ আলোচনা করে ঠিক করুন। আমি এই ইঙ্গিত সেদিনও করেছিলাম যে, পাবলিক ট্রান্সপোর্ট সিস্টেম একটা মারাত্মক ব্যাপার হয়ে দাঁড়িয়েছে। পাতাল রেল কি প্যানাসিয়া হবে? মধ্যবিত্ত ব্যবস্থা হিসাবে সার্কুলার রেলের কথাও শুনতে পাচ্ছি, সেটা কি প্যানাসিয়া? এই পাবলিক ট্রান্সপোর্ট সিস্টেমের উন্নতি না করতে পারলে কিছুই হবে না। আমি শশাঙ্কবাবুকে জিজ্ঞাসা করছি, আপনারা তিন বছরের মধ্যে কেন ইলেকশন করলেন না? সুপারসেসন করা যদি আমাদের অপরাধ হয়ে থাকে, তাহলে একজিসটিং সিস্টেমের মাধ্যমে তিন বছরের মধ্যে আপনারা কেন নির্বাচন করেননি? আসলে এই পরিবর্তন করাটাই আপনাদের উদ্দেশ্য নয়, আপনাদের উদ্দেশ্য হচ্ছে to grip power, to take power in your hand—you are hungry for power, you have become power hungry. আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে প্রশ্ন তুলেছিলাম যে, এতে রাজ্য সরকারের দায়িত্ব কতখানি, সেবিষয়ে আমরা কোনও স্পেসিফিক ডেফিনিসন পেলাম না। রাজ্য সরকার কতখানি ব্যয়ভার বহন করবে? কি পরিমাণ সাবসিডি দেবে? সে সব সম্বন্ধে কিছুই পেলাম না। কেন্দ্রীয় সরকারের কাছে পৌর-প্রতিষ্ঠান কি আশা করতে পারে, সে কথাও উল্লেখ করা হয়নি। কিন্তু কলকাতা শহরে কিছু সংখ্যক নাগরিক আছে যাদের দায়িত্ব রাজ্য সরকার ও কেন্দ্রীয় সরকারকে নিতে হবে। আমি সেদিন আপনার কাছে এই জিনিসটা আশা করেছিলাম যে, আপনি এবিষয়টা উল্লেখ করবেন। যাই হোক, লাস্ট বাট নট দি লিস্ট, আপনি অনেক পরিশ্রম করেছেন, অনেক মতামত সংগ্রহ করেছেন। কিন্তু আজকে দীনেশবাবুকে দিয়ে যে অ্যামেন্ডমেন্টগুলি করলেন তাতে হ্যাজ ইট রিসিভড ইয়োর আর্নেস্ট অ্যাটেনশন? না। এর পরেও কি আপনি কিছু সংশোধন বা সংযোজন করতে চান? অবশ্য নিশ্চয়ই তা হবে। শশাঙ্কবাবু বললেন, সময় যাবে এটার পরিবর্তন হবে। আমরাও সেটা জানি যে, old laws change yielding place to the new. কিন্তু যেটা

আঁতুড়েই রোগগ্রস্ত তার কি হবে? while it is in the process of legislation you have to infuse it by bringing in large number of amendments through your Chief Whip. তাহলে এই লেজিসলেশনটাকে সাউন্ড অ্যান্ড হেলদি বলতে আমরা অস্বীকার করব। এই লেজিসলেশনটা সোবার নয়, সোবার কমটেমপ্লেশনের প্রয়োজন আছে। আপনার উপরে বহু কাজের দায়িত্ব আছে, সুতরাং আপনি ডিউ অ্যাটেনশন নাও দিয়ে থাকতে পারেন। তাই যদি হয় তাহলে আপনি আরও সময় নিয়ে এই জাতীয় ভ্যালুমিনাস্ অ্যান্ড ভিগোরাস লেজিসলেশন আনতেন, তাহলে বোধ হয় বহু দায়িত্ব পালন করতে পারতেন। আমি আপনার কাছে সেই নিবেদন নিশ্চয়ই রাখব যে, আপনি এবিষয়ে আরও কিছু সময় নিয়ে আরও একটু ভেবে দেখুন। তবে ইউ হ্যাভ গট মেজরিটি, সুতরাং আপনারা আজকেই এটা পাস করিয়ে নেবেন। অবশ্যই নেবেন। কিন্তু এটা মনে রাখবেন যে, ক্ষমতা চিরকাল স্থায়ী হয় না। শশাঙ্কবাবুর ক্ষোভ যে, উনি মন্ত্রী হননি, আমি হয়েছিলাম। সেই জন্য ওর দারুণ ক্ষোভ আছে। তবে আমি মনে করি উনি যে বক্তৃতা আজকে রাখলেন এই রকম আর গোটা কয়েক বক্তৃতা রাখলেই ওর মন্ত্রিত্ব কেউ ঠেকাতে পারবে না। শশাঙ্কবাবুর বয়স হয়েছে ওর গলায় একটা চাদর আছে, আমার ওর মতো অত বয়স হয়নি, আমার চাদর দরকার হয় না। তাই আমি ওকে বলছি যে, উনি যদি ওর চাদরটা দিয়ে মন্ত্রী মহাশয়কে একটু বেঁধে রাখতেন তা:লে তিনি এই লেজিসলেশন এরকম হ্যাসটিলি পাস করাতে চাইতেন না, ইট সুড হ্যাভ রিসিভড্ ডিউ অ্যাটেনশন। আজকে সেদিক দিয়ে মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা বিরাট লেজিসলেশন যে সময় দেওয়া দরকার তা বিধানসভায় দিল না, নজির বিহীন। আমরা জেলা পরিষদ বিল ১৯৬৩ তে এনেছিলাম। ৭দিনের উপর আলোচনা হয়েছিল, আর আপনি ৮টা শিডিউলের অধিক এতবড় একটা লেজিসলেশন আনলেন আর দেড় দিনে পাস করে দিলেন? তাও দেড় দিনও নয়। এটা মাননীয় স্পিকার মহাশয় প্রায়ই বলতেন যে এখুনি বন্ধ করে দিন ডিউ অ্যাটেনশন, ডিউ কনসিডারেসন পেলেন, এটা মূলত আপনারই দায়িত্ব এবং আপনি আপনার হাফ হার্টেড অ্যাটেনশন দিয়েছেন বলে দীনেশবাবু আপনার সাহায্যার্থে এগিয়ে এসেছেন, সেদিক দিয়ে আমি মনে করি ইট ইজ এ পিস অফ সিক লেজিসলেশন। এই সিক লেজিসলেশন, সিক নগরী অর্থাৎ ক্যালকাটা ইজ এ িক অ্যান্ড আনপ্ল্যানড সিটি। এই আনপ্ল্যানডে কত খানি উপকার হবে আমি জানিনা যদিও আপনি উদ্যোগ নিয়েছেন, আপনার চেষ্টা ফলপ্রসু হোক, যদিও আপনার মতোর সংঙ্গে একমত নেই I wish you success with your new legislation and new set up কিন্তু শুধু হুঁসিয়ারি দিতে চাই যে রাজ্য সরকার আর কর্পোরেশনের অধিকার, কর্তৃপক্ষ অথরিটি এক নাও হতে পারে, গাছে কাঁঠাল গোঁফে তেলের মতো যদি হয় তাহলে কি হবে সে কথাটা একবার ভাবুন। ৪২ অ্যামেন্ডমেন্টে যা এসেছিল এক সময় আপনারা রিলিফ করেছেন সবাই মিলে কিন্তু যখন এসেছিল তখন কিছু হুঁশিয়ারি বাণী আমাদের ছিল। আজকে আপনাদের বলছি আমাদের যেন একটু ইমপ্রেশন যে রাজ্যে যে সরকার থাকবে কর্পোরেশনের তাদের দলের প্রতিনিধিত্ব করবে অথরিটি তাদের হাতে যাবে এই রকম একটা ধারণা আপনি নিয়েছেন আমার যেন মনে হয়েছে। এটার যদি ব্যতিক্রম হয় তাহলে কি ডেডলক হবে না কি এগেন সুপারসেশন সেই জিনিসটা আপনি একটু ব্যাখ্যা করে বলবেন, আমরা আশা করি। I am not a city man, I am not

a Calcattian. সুতরাং আমার এর বেশি বিচার এই অল্প সময়ে করবার এক্তিয়ার নেই অধিকারও নেই শুধু যে প্রশ্নটা সন্দীপ বাবু করেছেন সেটার জবাব আপনি দেবেন। যে সিলেক্ট কমিটি রিভার্স করলেন দীনেশ বাবুকে দিয়ে কেন এটার জবাব আপনি নিশ্চয় দেবেন এই আশা করি। এটা হয় না, সচরাচর হয় না এক আধটা কমা, সেমিকোলন কিম্বা অ্যান্ড, অফ অর, প্রিপোজিশন, অ্যাডজেকটিভ সরে যায় কিন্তু আপনি দিলেন মাসিভ ১২০, এটা যদি ৪২০ হত তাহলে আমার দিক থেকে ব্যবস্থা হত এটা আমাদের জানিয়ে দেবেন এবং প্রয়োজন হল কেন? আপনার প্রচেষ্টা ফলপ্রসু হোক যদিও সবগুলি মনোভাব এবং দৃষ্টিভঙ্গির সঙ্গে আমি একমত নই, তথাপি কলকাতার জন্য কি করা উচিত। এদিক দিয়ে উদ্যোগ নিয়েছেন, কিন্তু ত্বরায় নির্বাচনের সম্ভাবনা আপনাদের কখনই উজ্জ্বল তাদের পরিপ্রেক্ষিতে যেন নির্বাচনের তারিখ ঘোষিত না হয় এবং আমরা আশা করি যে পৌর প্রতিষ্ঠান পৌর পিতারা যেন পৌরবাসীর সেবা করতে পারে। আপনারা তো বার বার বলেছেন যে West Bengal Government will be an ideal to the rest of the country আপনি একটা নিউ মেথড অ্যাপ্লাই করলেন, আউট অফ ৩০ কর্পোরেশন হিয়ার। আমাদের যেন সাকসেসফুল হয়, সেদিকে দৃষ্টি রাখবেন কিন্তু এর চাবিকাঠি অন্য জায়গায়। আমি শশাঙ্কবাবুকে সন্তুষ্ট করতে পারলাম না অরাজনৈতিক দৃষ্টিভঙ্গি নিয়ে রাজনীতি ব্যতিরেকে যদি আপনারা পরিচালনার মনোভাব গ্রহণ করেন তাহলে চিত্ত প্রসন্ন হয়, দলবাজি কিন্তু সর্বনাশ ডেকে আনতে পারে। এটুকুই আপনার কাছে নিবেদন, otherwise I take it with a quasipassive voice in this picee of legislation কারণ আমি আগেই বক্তব্য বলেছি আশা করি আপনি উত্তর দেবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাকে ধন্যবাদ, কারণ আপনি বলবার সময় দিয়েছেন।

**মিঃ স্পিকার ঃ** এখন স্থানীয় প্রশাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়কে তার জবাবি ভাষণ দিতে অনুরোধ করছি, যতটা সংক্ষেপে পারেন।

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেদিন অতীশবাবুর বক্তৃতা শুনেছিলাম আর আজকে ভোলাবাবুর বক্তৃতা শুনলাম। কিন্তু খুব দুঃখিত তাঁর পুওর কনসেপশন এবং ডেলিবারেশনের জন্য। এতবড় একটা গুরুত্বপূর্ণ শহর উন্নয়ন এবং প্রশাসন ব্যবস্থার সুষ্ঠু পরিচালনার জন্য যে বিল আনলাম তা ভালোভাবে দেখার সুযোগ তিনি পেলেন না এবং যে বক্তব্য রাখলেন তা অতি দুর্বল। প্রথমে তিনি সরকার পক্ষকে আক্রমণ করার চেষ্টা করলেন এই বলে যে মিঃ আর এন কাপুর বলে এক ভদ্রলোককে কেন আনা হয়েছিল? এ সম্পর্কে বিধানসভায় আপনি একটা রুলিংও দিয়েছিলেন। এখন আমি তার চরিত্র একটু তুলে ধরছি— Minutes of the meeting held on the 7th August, 1973 in the Conference Room of the West Bengal Housing Board to consider a proposal for undertaking integrated area development programme for Budge Budge, Mahestala area. Sri Bholanath Sen, Minister-in-charge, Public Works and Housing Department, who is also the Chairman of the West Bengal Housing Board and the Calcutta Metropolitan Devel-

opment Authority, presided over the meeting. He is a coward, He should really have the courtesy to know the reply when he has made a charge. সেই মিটিং এ তিনি আর এন কাপুরকে ডাকলেন এবং একটি কমিটি গঠন করলেন এবং বললেন Chairman, thereafter, in summing up the views expressed mentioned that consensus has been reached about the priority to be given to integrated development programme for the area and to constituted a Committee with the following members to direct, co-ordinate and supervise the task and preparation of area development within three or four months এটা করে তিনি বললেন আর এন কাপুর একজন মেম্বার হিসেবে এই কমিটিতে থাকবেন। It is signed by Shri Bholanath Sen, Minister-in-charge of Public Works Department কথা হল বিভিন্ন লাইনে যারা স্টাডি করে এরকম এক্সপার্টদের আমরা সাহায্য নিই We can be enriched with their expertise.

সুতরাং এটা কোনও অপরাধ নয়। কিন্তু মিঃ সেন এইসব কথা চেপে গেলেন। আমরা একথা বলছিনা যে কর্পোরেশনের এরিয়াকে আমরা স্বর্গনগরী করব। আমরা এই কথাই বলতে চাই যে আমাদের যে পরিমাণ অর্থ আছে তার মধ্যে আমরা করব। কলকাতা শহর যদি দিল্লি হত তাহলে ভালো হত। দিল্লির জন্য কেন্দ্রীয় সরকার বছরে ৮০ কোটি টাকার মতো তাদের তহবিল থেকে ব্যয় করেন Entirely it comes from the Central Budget. আমাদের এখনে ট্যাক্স বসছে ১৫/১৬ কোটি টাকা **(Dr. Zainal Adedin : what is the subsidy form the central Government ?)** আমরা বম্বের মতো ৫০% ট্যাক্স করিনি। বম্বে যে কোনও ভ্যালুয়েশনের সাড়ে উনোপঞ্চাশ পারসেন্ট ট্যাক্স আর আমরা এখানে ১১ থেকে ৪০% করেছি। অতীশবাবু এবং ভোলাবাবু একই কথা বললেন যেটা রেফার জয়নাল সাহেব একটু করে গেলেন। আমরা বলেছি ৮৫ টু ৯০ পারসেন্ট বেনিফিটেড হবে এই ট্যাক্স স্ট্রাকচারের জন্য। অর্থাৎ বড় বড় বাড়ির মালিক যারা দে শুড পে মোর। সুতারং অনলি ১০ পারসেন্ট যারা বড় বড় বাড়ির মালিক তাদের কাছে থেকে আমরা বেশি ট্যাক্স গ্রহণ করব এবং সেটা আমরা স্লাব সিস্টেমে করেছি। প্রফেশন্যাল ট্যাক্স এটা সেন্ট্রাল গভর্নমেন্টের যে কনস্টিটিউশন তার মধ্যেই আছে। মেয়র কনফারেন্সে ২০.২৫ বছর ধরে এই নিয়ে এজিটেশন হচ্ছে। আমরা প্রফেশন্যাল ট্যাক্স ২৫০ টাকা নেব। বড় বড় কোম্পানির মালিক যারা ২৫ কোটি টাকা ইনভেস্ট করছে তাদের উপর আমরা ২৫০ টাকার বেশি প্রফেশন্যাল ট্যাক্স করতে পারব না—এটা প্রভিসন অব দি কনস্টিটিউশন। আবার দেখুন আমাদের কনস্টিটিউশন বলছে সেন্ট্রাল গভর্নমেন্টের প্রপার্টির উপর কোনও লোক্যাল ট্যাক্স হবে না। এই বিষয়টি নিয়ে আমি মোরারজির সঙ্গে দেখা করেছিলাম ইন্দিরা গান্ধীর সঙ্গেও দেখা করে বলেছিলাম যে সেন্ট্রাল গভর্নমেন্টের লক্ষ লক্ষ টাকা সম্পত্তি যেখানে আছে সেখানে কেন তারা ট্যাক্স দেবে না। মোরারজি দেশাই যখন ফাইন্যান্স মিনিস্টার ছিলেন আমি মেয়র হিসাবে তার সঙ্গে দেখা করে এই বিষয়টি নিয়ে আলোচনা করায় তিনি বলেছিলেন ১৮ সারচার্জ আমরা দেব। কিন্তু পরবর্তী অবস্থায় দেখা গেল পি এন টি রেল সারচার্জ বন্ধ করে দিলেন। এই সবের জন্য আমরা ১৫ কোটি টাকার মতো সেন্ট্রাল

গভর্নমেন্টের কাছ থেকে পাব। এইগুলি আপনাদের দেখার দরকার ছিল। কিন্তু ভোলাবাবুরা যখন ছিলেন তখন তারা এ সব দেখেন নি। তার পর তিনি বললেন খাটাল সম্পর্কে অনেক কথা। এবং হকারদের সম্পর্কেও অনেক কথা বললেন। সিদ্ধার্থবাবু যখন মুখ্যমন্ত্রী ছিলেন তখন হটাতে তার চৈতন্য উদয় হল যে কলকাতা শহর থেকে হকার দূর করতে হবে এবং ২৪ ঘণ্টা-এর মধ্যে এই কাজ করতে হবে। ভোলাবাবু তখন সি এম ডি এ থেকে সাড়ে ১১লক্ষ টাকার স্কীম করে উল্টোডাঙ্গা এবং অন্যান্য জায়গায় তাদের শেড করেছিলেন—কিন্তু একটিও হকার সেখানে যায়নি যার ফলে সাড়ে ১১ লক্ষ টাকা জলে চলে গেল এবং সেগুলি এখন ভেঙ্গে পড়ে গেছে। এগুলি তার জানা উচিত। খাটাল সরানোর কথা তিনি বলেছেন। আমাদের আইন মন্ত্রী আমাকে বললেন ক্যাটেল লাইসেন্স অ্যাক্ট পরিবর্তন না করলে এ কাজ সম্ভব নয়। কোর্টে গেলেই প্রথমে তারা বেল দিয়ে দেয় এবং তাদের হয়ে দাঁড়ান শঙ্করদাস ব্যানার্জি, অশোক সেন, ভোলা সেনের মতো ব্যারিস্টাররা। তারা কনডিশন করেন পুরানো জায়গায় যাবে না। কিন্তু আবার সেই পুরানো জায়গায় যায় এবং গিয়ে বলে এই ক্যাটেলগুলি সেই ক্যাটেল নয়—আইডেনটিফাই করুন। আপনার এখানে বলবেন খাটাল সরানো তাদের হয়েই আপনারা কোর্টে যাবেন। আপনাদের চরিত্র বোঝা দায়। সি আই টি হাউসিং বোর্ড সি এম ডি এ ডেভেলপ করবে কিন্তু কেউ ট্যাক্স দেবে না। তাহলে কর্পোরেশন চলবে কি করে? হাউসিং বোর্ড সি আই টি বাড়ি করল সি এম ডি এ ডেভেলপমেন্ট করবে তারা কোনও ট্যাক্স দেবে না তাহলে কর্পোরেশন কি চলতে পারে? সেন্ট্রাল গভর্নমেন্ট ট্যাক্স দেবে না কর্পোরেশন চলবে কি কোরে। ২৫০ টাকার বেশি ট্যাক্স করা যাবে তা কর্পোরেশন চলবে কোথা থেকে?

আবার ওদিকে বলবেন জল দেবেন না, আলো দেবেন না, রাস্তা দেবেন না। ১৯৭২ থেকে ১৯৭৭ পর্যন্ত আপনারা যে অবস্থায় রেখে গেছেন তাতে দেখছি মানুষকে একেবারে শেষ পর্যায়ে নিয়ে গেছেন আমরা তাদের ধীরে ধীরে উদ্ধার করছি এবং নতুন নতুন নগর পত্তন করছি। মানুষকে জিজ্ঞাসা করলে বুঝতে পারবেন কি অবস্থায় ওরা রেখে গেছে এবং কি অবস্থায় আমরা আনবার চেষ্টা করছি। সন্দীপবাবু এবং জয়নাল আবেদিন সাহেব যা বললেন তাতে আমি একুট দুঃখিত হলাম। আমি দেখলাম এই বিল তারা ভাল করে পড়েন নি। সন্দীপবাবু বলেছেন এ কি আইন করেছেন? আরেকটা কথা তিনি অন্যায়ভাবে বলেছেন যে আমার দলের লোকেরা নাকি আনঅথরাইজড কন্সট্রাকশনে সাহায্য করছে। সন্দীপবাবু যদি আমাকে লিস্ট দেন তাহলে আমি তদন্ত করব। তবে এইটুকু বলব এই ধরনের অসত্য বা ভিত্তিহীন কথা এখানে বলা উচিত নয়। আপনার উচিত ছিল ভালভাবে জেনে এখানে বলা। আপনি বললেন আনঅথরাইজড কনস্ট্রাকশনের জন্য আমরা কিছু করিনি। আগে কি আইন ছিল এবং আমরা কি করেছি সেটা একবার দেখুন। সামারি, পানিশমেন্ট, সামারি ডিমোলিউশন এই অথরিটি কর্পোরেশনকে দেওয়া হয়েছে। সেকশন ৫৬৯, সাব সেকশন (৮) এটা একবার পড়ুন। পড়লে বুঝতে পারবেন কি আছে। এখানে বলছে Notwithstanding anything contained in this Chapter, if the Mayor-in-Council is of the opinion that immediate action is called for the relation to a building or a work being

carried on in contravention of the provisions of this Act, it may, for reasons to be recorded in writing, causes such building of work to be demolished forthwith.

আর কি চান? তক্ষুণি ভাঙ্গতে পারবে এই ব্যবস্থা আছে। সামারি, ট্রায়াল, সামারি পানিশমেন্ট, সামারি ডিমোলিউশন এইসব ব্যবস্থার আমরা করছি এবং আমি আশা করছি এতে আপনারা সন্তুষ্ট হবেন। জয়নাল আবেদিন এবং ভোলাবাবু বলেছেন যে সিলেক্ট কমিটির পর সরকারের তরফ থেকে ১২০টি সংশোধনী এনেছেন আপনি যদি লক্ষ্য করেন তাহলে দেখবেন বেশিরভাগ ক্ষেত্রেই কোথায় একটু কমা, কোথাও একটু দাঁড়ি হবে ইত্যাদি রয়েছে। ক্লজ ৪৬৪ এতে হয়েছে, সাব ক্লজ ওয়ান, In clause 427, sub-clause (1), in line 9, after the words "to other persons using or", the word "who", be inserted. In clause 464, sub-clause (1), in line 5, after the words "or any officer", the words "or employee of the Corporation" be inserted.

আমি বলছি এগুলি পড়ে দেখবেন এবং এগুলি হল কনসিকোয়েনসিয়েল চেঞ্জেস সিলেক্ট কমিটির রেজলিউশন দেখবেন কি রাইট সকলে ঐক্যমত হয়েছে আমাকে দিয়েছিল। কংগ্রেস (আই) একটা দিনও ৫ মিনিটের জন্য বসেনি। কমিটিতে সুনীতিবাবু সত্যবাবু ২জনেই ছিলেন। আমি জানি সুনীতিবাবু মাত্র ১ দিন গিয়েই চলে এসেছেন। কমিটিতে যারা যাবেন আমার মনে হয় সেখানে গভর্নমেন্টের লোকের চেয়ে আপনাদের লোকই বেশি হবে। আপনারা আমাদের সাহায্য করবেন এবং বলবেন কি করে ভাল করা যায়। সুনীতি বাবুর বক্তৃতা সেদিন আমি শুনেছি। তিনি কি আইনটি পড়েছেন? অতীশ বাবু যা বললেন তাতে দেখছি তিনি আইনটি পড়েননি। ভোলাবাবু যা বললেন তাতে দেখছি তিনি আইনটি পড়েন নি। যাহোক কিভাবে আমরা একে পরিবর্তন করতে পারি সেটা আমাদের দেখতে হবে। আমি সেই প্রসঙ্গে আসছি না। আমরা জানি, দুর্নীতি আছে। পলিটিক্যালি জিজ্ঞাসা করতে চাই কংগ্রেস এতদিন কি করেছে এবং অন্যান্য পলিটিক্যাল পার্টিগুলিই বা কি করেছে? আমি অবশ্য এখন তারমধ্যে যেতে চাই না এবং সেকথাও আমি এখানে বলি নি কিন্তু তা সত্ত্বেও আমরা একথা বলি যে বিগত তিন বছরের মধ্যে আমরা অনেক উন্নতি সাধন করেছি এবং এই প্রসঙ্গে আমি একথা বলতে পারি, উইদিন এ ইয়ার অর সো অনেক বেশি সুন্দর করতে পারব। এই কয়েকটি কথা বলে, স্যার, আপনাকে ধন্যবাদ দিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Prasanta Kumar Sur that the Calcutta Municipal Corporation Bill, 1979, as settled in the Assembly, be passed, was then put and agreed to.

## BRIEF RESUME OF BUSINESS

**মিঃ স্পিকার ঃ** এখন আমাদের বর্তমান সেশনের কার্যসূচি শেষ হতে চলেছে। আমার একটা ঘোষণা আছে—অনেকগুলি প্রিভিলেজ মোশন আমাদের এখানে এসেছিল, আমি সমস্ত

প্রিভিলেজ মোশনই—বেশিরভাগই অনেকে হয়ত তখনকার অবস্থার মধ্যে এনেছিলাম কিন্তু এখন আলোচনা করলে আর কোনও ফল পাবেন না, যাই হোক আমি সেগুলি গ্রহণ করি নি। একটা প্রিভিলেজ মোশন বাই Shri Amalendra Roy regarding inaccurate reporting of Assembly Proceedings in the Amrita Bazar Patrika উনি দিয়েছিলেন, সেটা আমি প্রিভিলেজ কমিটিতে পাঠাচ্ছি। আর একটা by Shri Nirmal Bose regarding mis-reporting of the speech of Shri Deba Prasad Sarkar. এটা এখনও আমার বিবেচনার মধ্যেই আছে, পত্রালাপ করছি। আর অন্য যে সমস্ত প্রিভিলেজ মোশন আছে সেগুলি বাতিল করে দিয়েছি। আমাদের এই মোশনে সমন ইস্যু হয়েছিল ২১-১-৮০ তারিখে এবং ফার্স্ট মিটিং অন ১৫-২-৮০ তে হয়েছিল এবং সেই থেকে আমাদের কাজ চলছে। এবারে টোটাল নাম্বার অব মিটিং ডেস আপ টু ৫-৫-৮০ হচ্ছে ৫২ দিন। এবারে কোয়েশ্চেন হচ্ছে No. of notices received 2,617 questions admitted (upto 30-4-80), 1,657 Total (Govt. side) 762 Total (Opposition) 895..Short Notice question admitted Govt. side 5. Oppositions 5 questions. Replied (upto 5-5-80) 940 Replies to Starred question received upto 30-4-80 from Department but could not be taken up and would be printed as unstarred question-117 questions disallowed (upto 30-4-80)—387. No. of Bills discussed) (including 2 bills reported to Select Committee)—40. Two of these bills are referred to Select Committee No. of Bills pending at the end of the Session-1 Government Resolutions (including resolution for ratification of Constitution) 4- Laying of Reports (other than Reports of Assembly Committee-15 Statement made under rule 346 (upto 30-4-80)-14 Presentation of Report of Assembly Committee (upto 30-4-80)—29. Motion under Rule 185 : Notices received -19, Admitted-16 and discussed (including 5-5-80) -10 Adjournment Motions (upto 28-4-80)—114 Calling Attention Notices received (upto 30-4-80) 364 admitted (upto 30-4-80)—43 Statement made (upto 30-4-80)—41 Mention Cases (upto 30-4-80) 613. আমাদের এই বছরের এই যে সেশন হল তাতে আমরা এই কাজ করতে পেরেছি।

## FELICITATION

[6-30 — 6-40 p.m.]

**শ্রী দীনেশ মজুমদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি শেষ ঘোষণা করার আগে সরকার পক্ষ থেকে আপনাকে উপাধ্যক্ষ মহাশয়কে এবং সভাপতিগণ, আপনার প্যানেলে যারা আছেন, তাদের সকলকে আন্তরিক ধন্যবাদ জানাচ্ছি, অভিনন্দন জানাচ্ছি সুষ্ঠুভাবে এই সভার কাজ পরিচালনা করার জন্য আপনি নিশ্চয়ই অবগত আছেন এই অধিবেশন সম্ভবত বিধানসভার ইতিহাসে সব চেয়ে বেশি দিন অধিবেশন অনুষ্ঠিত হয়েছে ৫২ দিন। এর আগে আপনার রেকর্ডে আছে ৫১ দিন, এক সঙ্গে একটা অধিবেশন হয়েছিল অতীতে ১৯৬৫

সালে। তারপর এই প্রথম এক সাথে ৫২ দিন অধিবেশন অনুষ্ঠিত হল, এবং এই সভা উপযুক্তভাবে চালানোর জন্য আবার আমি ধন্যবাদ জানাচ্ছি। আপনি সভার সমস্ত সদস্যদের, সরকার পক্ষ, বিরোধী পক্ষ, সব সদস্যদের অধিকার রক্ষা করার জন্য যে ব্যবস্থা নিয়েছেন বিধি অনুযায়ী, আইন অনুযায়ী এবং সুষ্ঠুভাবে সভা পরিচালনা করেছেন তারজন্য আবার আপনাকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী গোপাল বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাকে এবং আমাদের উপাধ্যক্ষ মহাশয়কে ধন্যবাদ জানাচ্ছি। যদিও আমি প্যানেল অব চেয়ারম্যানের সদস্য তাহলেও একথা বলতে আমার কুণ্ঠা নেই আজ যে এত দীর্ঘ সময় ধরে যে অধিবেশন চলেছে তাতে আমাদের বিরক্ত না করেই আপনি এবং উপাধ্যক্ষ মহাশয় যেভাবে, যে নিপুণতার সঙ্গে, বিচক্ষণভাবে সঙ্গে এই সভাকে পরিচালনা করেছেন তা অতুলনীয়। অতুলনীয় এই জন্য যে অনেক উত্তেজনার সৃষ্টি হয়েছে কিন্তু তা আপনারা সুন্দরভাবে প্রশমিত করেছেন। একদিকে আপনার বিরোধী পক্ষের অধিকার রক্ষা করেছেন, অন্যদিকে সরকার পক্ষকেও তাদের অধিকার থেকে বঞ্চিত করেননি। এমন নিরপেক্ষভাবে পরিচালনা করেছেন। সেইজনা আমার পার্টির পক্ষ থেকে তো বটেই, হাউসের সকলের পক্ষ থেকে আপনাদের ধন্যবাদ জানাই।

**শ্রী প্রবোধচন্দ্র সিংহ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিধানসভার বর্তমান বাজেট অধিবেশন দীর্ঘদিন চলার পরে আজকে আপনি এর সমাপ্তি ঘোষণা করছেন। এই দীর্ঘ অধিবেশন চলাকালীন আপনি এবং মাননীয় উপাধ্যক্ষ মহোদয় যেভাবে সভার কাজ পরিচালনা করেছেন তারজন্য আপনাদের আমি আমার দলের পক্ষ থেকে এবং ব্যক্তিগতভাবে আন্তরিক কৃতজ্ঞতা ও ধন্যবাদ জানাচ্ছি। মাননীয় অধ্যক্ষ মহোদয়, হয়তো এমন অনেক সময় এমন ঘটনার সৃষ্টি হয়েছে, আমাদের পক্ষ থেকে হয়তো উত্তেজনার সৃষ্টি হয়েছে, আপনার ধৈর্যের উপরে হয়তো আমরা চাপ সৃষ্টি করেছি হয়তো এমন সময় ঘটেছে যে আপনার নির্দেশ তৎক্ষণাত আমরা মেনে নিতে পারিনি কিন্তু তা সত্ত্বেও আপনি ধৈর্য এবং সহানুভূতি সহকারে আমাদের বক্তব্য বলার জন্য, আমাদের অধিকারকে, বিরোধী পক্ষের অধিকারকে সুরক্ষিত করার জন্য যেভাবে আপনি ব্যবস্থা করেছেন তারজন্য আপনি এবং উপাধ্যক্ষ মহোদয় এবং যারা সভার চেয়ারম্যান হিসাবে বিভিন্ন সময়ে কার্য পরিচালনা করেছেন তাদের সকলকে আমাদের আন্তরিক অভিনন্দন জানাচ্ছি। শুধু তাই নয় এবারের এই অধিবেশন এটাও আমরা লক্ষ্য করেছি যে বিরোধী পক্ষের বক্তব্যকে আগের চাইতে অনেকখানি সহনশীলতা এবং একটা বোঝা পড়ার মাধ্যমে গ্রহণ করার একটা প্রবণতা আমরা দেখেছি। এই যে কালচারাল অ্যাফেয়ার্স বিল, যেটা বিরোধী পক্ষের দাবিকে যুক্তিসঙ্গত বলে মনে করে সিলেক্ট কমিটিতে পাঠানো হয়েছে এবং আরও কিছু কিছু ক্ষেত্রে ঘটেছে যেখানে সরকার পক্ষও বিরোধী পক্ষের সাথে একটা মতের সামঞ্জস্য করে চলবার চেষ্টা করেছে। এতে হাউসের বা বিধানসভার যে ট্রাডিশন বা ঐতিহ্য তা সুরক্ষিত হয়েছে এবং আপনার সুচিন্তিত পরিচালনার ফলে এই রকম একটা পরিবেশ সৃষ্টি হয়েছে তারজন্য আমরা আপনাকে পুনরায় ধন্যবাদ জানাচ্ছি এবং আমাদের আন্তরিক কৃতজ্ঞতা প্রকাশ করছি।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমরা কৃতজ্ঞ মাননীয় অধ্যক্ষ, ডেপুটি স্পিকার এবং প্যানেল অব চেয়ারম্যান, যারা বিভিন্ন সময়ে সভার দায়িত্ব পরিচালনা করেছেন। প্লাস আমার একটু বাড়তি নিবেদন আছে। আমাদের সুদক্ষ, সুচতুর এবং সুমিষ্টভাষী সরকার পক্ষের চিফ হুইপ মহাশয় যেভাবে বিরোধী দলকে অ্যাকোমডেট করেছেন, জ্যোতি বাবুর আর কোনও দক্ষতা থাকুক বা না থাকুক ভোলাবাবু এক্ষণি হয়তো নস্যাৎ করে দেবেন, কিন্তু যে লোকের হাতে এসে দায়িত্ব দিয়েছেন Sir, I appreciate a right man has been placed in a right position. তিনি যেভাবে বিরোধী দলকে অ্যাকোমোডেট করেছেন, কনসাল্ট করেছেন— শশাঙ্কবাবু ক্ষোভ প্রকাশ করে হাউসে আসেননি কিন্তু দীনেশবাবু আমাদের হাউসের সব লোকসান পুষিয়ে দিয়েছেন তার মিষ্টি হাসি দিয়ে। স্যার, আপনিও ক্রিটিকাল সিচুয়েশন ডেভেলপ করতে দেননি, আপনি শুধু অভিজ্ঞ নন, আপনি বিশিষ্ট সংবেদনশীল পরিচালক হিসাবে বিরোধী পক্ষকে যে অধিকার এবং সুযোগ দিয়েছেন এবং এর আগেও আপনি যেভাবে পরিচালনা করেছেন, এবার পরিবেশ এবং পরিস্থিতি ভিন্ন থাকা সত্ত্বেও আপনি যেভাবে দক্ষতার সঙ্গে এবং সংবেদনশীলতার সঙ্গে বিরোধী পক্ষকে সুযোগ দিয়েছেন এবং সরকার পক্ষকেও গররাজি করেননি, সেটা শুধু প্রশংসনীয় নয় সেটা আপনার এবং উপাধ্যক্ষ মহাশয়ের বাড়তি পাওনা, মিঃ সামস অ্যান্ড প্যানেল অব চেয়ারম্যানকে বাড়তি পাওনা। এবারে কিন্তু পরিবেশ আলাদা ছিল, কেউ কেউ হাতির বল পেয়ে গিয়েছেন, কিন্তু তা সত্ত্বেও দুর্বলকে সঙ্গে নিয়েও আপনি যেভাবে মর্যাদা দিয়েছেন এবং সরকার পক্ষের চিফ হুইপ যেভাবে অ্যাকোমোডেট করেছেন উই অ্যাপ্রিসিয়েট দি জেসচার এবং সরকার পক্ষ অতীতে এই ত্রুটি রাখলেও এবার বিরোধী পক্ষকে যে মনোভাব নিয়ে বিবেচনা করেছেন এবং সংশোধন করেছেন, তার জন্য সরকারের অ্যাটিচিউড ইজ কনজেনিয়েল ফর এ হেলদি গ্রোথ অব ডেমোক্রেসি, উই উইশ যে এই ট্রেডিশন থাকুক, এই নজির সৃষ্টি হোক, এই আশা করে এবং আপনি যে মনোভাব নিয়ে এই সভা পরিচালনা করেছেন এবং দায়িত্ব পালন করেছেন, এটা আপনার স্যার বাড়তি পাওনা এবং আপনার অধিক পাওনা। স্যার, দি সামচুয়াস ডিনার উইথ হুইচ উই হ্যাভ এনটার্টেন্ড আস, জ্যোতিবাবু রাজি হবেন কিনা জানিনা তিনি ম্যাসিভ মেজরিটিতে এসেছেন যিনি বিরিয়ানির আয়োজন করতে পারবেন সেই রকম লোকই যেন এখানে স্পিকার থাকেন, এটুকু স্যার, আমরা চাইব। আমাদের মন্ত্রী মহাশয় পরিমলবাবু নেই, এনারাও অনেকটা এগিয়ে এসেছেন এবং পরস্পরের যে তিক্ততা তাও এবার অনেক কম বলে আমরা মনে হয়েছে। আমি স্যার পুরানো সদস্য আমার কাছে সেরকমই মনে হয়েছিল পূর্বে সরকার এবং বিরোধী পক্ষের মধ্যে যে বিদ্বেষ ছিল সেটা এবারে কম মনে হয়েছে। আপনি এ ব্যাপারে পুরোধা because you are the steward, you are above all—Supreme Court here in the Assembly. এটা শুধু আপনার কৃতিত্ব নয় আপনি এই পরিবেশও করেছেন। একথা বলে এবং আপনার সেক্রেটারিয়েটের যে স্টাফ অ্যান্ড আদারস যারা অক্লান্ত পরিশ্রম করে যারা আপনার সাফল্য এনে দিয়েছে যদিও আমি ডাইরেক্টলি তাদের রেফার করতে পারি না, আপনার স্টাফ এবং অন্যান্যরা সকলেই সহযোগিতা করেছে সেটা আমরা অ্যাপ্রিসিয়েট করি এবং করে ভবিষ্যতে আশা করি

আপনি অধিকতর দায়িত্বের ক্ষেত্রে এই অ্যাপ্রিসিয়েশন সম্প্রসারিত হবে। এই কথা বলে আপনাকে এবং মাননীয় সমস্ত সদস্যকে ধন্যবাদ জানিয়ে যারা এবার অধিকতর রেসপনডিং হয়েছেন এবং অন্যান্য বারের তুলনায় আমি বলব অপেক্ষাকৃত কম ডিসটার্ব ফিল করেছি কিন্তু এবার যে রেসপনডিং হাউস দেখেছি, রেসপনসিবল অ্যান্ড রেসপনডিং হাউস এদিকে দিয়ে মাননীয় সদস্যদের একটা বাড়তি পাওনা আছে এবং আমার তরফ থেকে আমি নিবেদন করতে চাই শশাঙ্কবাবু একদিনের জন্যও যেন মনে করেন অ্যাটলিস্ট ওয়ান সাইট ওয়াজ সুইট। থ্যাংক ইউ।

**শ্রী কৃষ্ণদাস রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, দীর্ঘদিন এই সভা চলার অন্তে আমি কংগ্রেস (আই) দলের পক্ষ থেকে আপনাকে আন্তরিক ধন্যবাদ জানাচ্ছি।

**শ্রী এ কে এম হাসানুজ্জামান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি কঠোর পরিশ্রম করে যে সভা দীর্ঘদিন ধরে পরিচালনা করেছেন এবং আপনি এবং উপাধ্যক্ষ মহাশয় মাঝে মাঝে হাউসে যে লঘু হাস্যরস পরিবেশন করে সভাকে উত্তাল করে তুলেছেন তাতে সভায় একটা আমেজ ছিল। জানিনা আবার কবে সভা করবে অথবা বসবে কিনা আমি আপনাকে এবং উপাধ্যক্ষ মহাশয়কে এবং মাননীয় চীপ হুইপ থেকে শুরু করে সমস্ত মাননীয় সদস্যদের ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[6-40 — 6-50 p.m.]

**শ্রী স্বদেশরঞ্জন মাঝি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ১৫ই ফেব্রুয়ারি থেকে এই সেশন চলছিল আমি আপনাকে এবং ডেপুটি স্পিকার মহাশয়কে আমার আন্তরিক অভিনন্দন জানাই। একটা কথা আমার বারে বারে মনে হয়েছে এই হাউসকে একদিনের জন্যও এক ঘেয়েমির হাত থেকে আপনারা উভয়ে হিউমার এবং উইট সমস্ত কিছু প্রয়োগ করে সভাকে সরস এবং প্রাঞ্জল করে রেখেছিলেন, আমাদের কাছে কখনও বোরিং বলে মনে হয়নি। দ্বিতীয়ত, ডেপুটি স্পিকার মহাশয় একদিন গো অ্যাজ ইউ লাইক করে সকলেই বলতে দিয়ে যে অবস্থাটার সৃষ্টি করেছিলেন তাতে তিনি খুব উইটের পরিচয় দিয়েছিলেন। যে মানসিকতা এবং আন্তরিকতা নিয়ে আজকে হাউস শেষ হচ্ছে আমি আশা করব ঠিক এইভাবে এসে আবার যেন আমরা মিলিত হতে পারি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, পরিশেষে আপনাকে, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়কে এবং সভাপতিবৃন্দকে আমি আমার আন্তরিক ধন্যবাদ এবং শুভেচ্ছা জানাচ্ছি এবং যদিও সরাসরি চিফ হুইপ মহাশকে আমি ধন্যবাদ জানাতে পারি না কিন্তু তবুও চিফ হুইপ হিসাবে দীনেশবাবু যে আন্তরিকভাবে পরিচয় দিয়েছেন এবং যে যোগ্যতার পরিচয় দিয়েছেন তারজন্য তাকেও ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আমার দলের পক্ষ থেকে আপনাকে, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়কে এবং সভাপতিদের আন্তরিক ধন্যবাদ জানাচ্ছি। স্যার, এটা একটা দীর্ঘতম অধিবেশন হয়ে গেল, এই অধিবেশনে আপনারা যেভাবে সভার কাজ পরিচালনা

